# প্রকাশকের নিবেদন।

ভগবদিচ্ছায় গুরুজনের আশীর্ব্বাদে এবং সাধুবন্ধুবর্গের উৎসাহে ভগবান্ শঙ্করাচার্য্য-প্রণীত উপদেশসহস্রী গ্রন্থখানি প্রকাশিত হইল। ইতিপূর্ব্বে শাঙ্করভাষ্য-সমন্বিত কয়েকখানি উপনিষদ্, শ্রীমদ্ভগবদ্গীতা এবং সর্ব্ব-বেদান্ত-সিদ্ধান্ত-সার-নামক আর কয়েকখানি উৎকৃষ্ট গ্রন্থ প্রকাশিত হইয়াছে। উপদেশসহস্রী গ্রন্থখানি আচার্য্য শঙ্করের স্বরচিত গ্রন্থাবলীর মধ্যে সর্ব্বপ্রধান। ইহা এতদিন পর্য্যন্ত কোন ভাষাতেই অনূদিত হয় নাই; জ্ঞাননিষ্ঠ সাধুসন্ন্যাসিগণের মধ্যেই আবদ্ধ ছিল; গৃহী পণ্ডিতবর্গের মধ্যে ইহার পঠন, পাঠন বা আলোচনা প্রচলিত ছিল না। পরবর্ত্তী পণ্ডিতগণ ভগবৎপূজ্যপাদের স্বরচিত গ্রন্থাবলীমধ্যে কেবল উপদেশসহস্রীর বাক্যাবলীই প্রমাণরূপে অধিক উদ্ধৃত করিয়াছেন এবং যাঁহারা আচার্য্য-মতের প্রতিবাদ করিয়াছেন, তাঁহারাও এইজাতীয় গ্রন্থমধ্যে কেবল উপদেশসহস্রীর বাক্যাবলী উদ্ধৃত করিয়া প্রতিবাদ করিয়াছেন। ইহার প্রামাণিকতা, ইহার গাম্ভীর্য্য, ইহার সারবত্তা আচার্য্যের স্বরচিত গ্রন্থাবলীর মধ্যে সর্ব্বপ্রধান।

এই গ্রন্থের যত টীকা আছে, তন্মধ্যে শ্রীমৎস্বামী রামতীর্থের টীকাই প্রসিদ্ধ। শ্রীমৎস্বামী আনন্দগিরির টীকা এই গ্রন্থের কেবল পদ্যভাগ মাত্রেরই পাওয়া যায়; উহাও সংগৃহীত হইয়াছে ও মুদ্রিত হইতেছে, স্বতন্ত্র প্রকাশিত হইবে।

উপদেশসহস্রীর মুদ্রণ-ব্যয়ভার বিদ্যোৎসাহী বর্দ্ধমানের মাননীয় মহারাজাধিরাজ সার শ্রীল শ্রীযুক্ত বিজয়চাঁদ মহ্তাব, K.C.S.I; K.C.I.E; I.M.O. বাহাদুর এবং আমার প্রিয়সুহৃৎ উদারচেতা শ্রীযুক্ত মদনমোহন বর্ম্মণ মহাশয় যথেষ্ট পরিমাণে বহন করিয়াছেন, ইহাঁদের এইরূপ উদার সাহায্য না পাইলে, এই গ্রন্থ প্রকাশ করা আমার পক্ষে কঠিন হইত; এজন্য আমি ইহাঁদিগের নিকট চিরকৃতজ্ঞতাপাশে আবদ্ধ রহিলাম।

মেট্‌কাফ্ প্রেসের স্বত্বাধিকারী পূজনীয় শ্রীযুক্ত অবিনাশচন্দ্র মুখোপাধ্যায় মহাশয় এই গ্রন্থের সমস্ত "প্রুফ" সংশোধনের ভার গ্রহণ করিয়া আমাকে বিশেষ বাধিত করিয়াছেন।

গ্রন্থের যদি কিছু ত্রুটি হইয়া থাকে, তাহা সহৃদয় মহাত্মগণ আমাকে জ্ঞাপন করিলে সাদরে গৃহীত হইবে।

কলিকাতা—
২রা বৈশাখ ১৩২২
১৫ই এপ্রিল ১৯১৫

শ্রীঅনিলচন্দ্র দত্ত।
স্বত্বাধিকারী ও প্রকাশক।

# ভূমিকা।

ভগবানের কৃপায় নানা বিঘ্ন অতিক্রম করিয়া 'উপদেশ-সহস্রী' এতদিনে লোকলোচনের গোচর হইল। ভগবৎপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্য-বিরচিত বেদান্ত-প্রকরণ গ্রন্থের মধ্যে এই পুস্তক সর্ব্বোৎকৃষ্ট, তাহাতে বিন্দুমাত্র সন্দেহ নাই। সুরেশ্বরাচার্য্য প্রভৃতি আচার্য্যগণ এই গ্রন্থের উল্লেখ করতঃ স্ব স্ব মতের সমর্থন ও দৃঢ়তা সম্পাদন করিতে চেষ্টা পাইয়াছেন। প্রসিদ্ধ টীকাকার শ্রীমদ্ আনন্দগিরিও উপনিষদ্‌ভাষ্য, ব্রহ্মসূত্রভাষ্য ও শ্রীমদ্‌ভগবদ্গীতা ভাষ্যের ন্যায় এই গ্রন্থের টীকা প্রণয়ন করিয়াছেন। আচার্য্য শঙ্করের সময় হইতে বর্ত্তমান সময় পর্য্যন্ত সন্ন্যাসিগণের মধ্যে অত্যধিক আদর-সহকারে ইহার পঠন ও পাঠনা চলিয়া আসিতেছে। সুতরাং এই পুস্তকখানির শঙ্কর-প্রণীতত্ব ও প্রামাণ্য-সম্বন্ধে অধিক কিছুই বলিবার আবশ্যক নাই।

এই গ্রন্থ প্রধানতঃ গদ্য ও পদ্য—এই দুই ভাগে বিভক্ত। গদ্যে তিনটি প্রকরণ আছে, তন্মধ্যে প্রথম—শিষ্যানুশাসন-প্রকরণ, দ্বিতীয়—কূটস্থ অদ্বয়াত্মবোধ-প্রকরণ এবং তৃতীয়—পরিসংখ্যান প্রকরণ। গদ্য প্রবন্ধে তিনটি প্রকরণেই গুরুশিষ্য-সংবাদরূপে বহু উপদেশ বিবৃত হইয়াছে; গুরু, সাধনচতুষ্টয়-সম্পন্ন বিদ্যার নিমিত্ত গুরুসন্নিহিত সম্যক্‌রূপে পরীক্ষিত ব্রাহ্মণশিষ্যকে যথাবিধি ব্রহ্মবিদ্যার উপদেশ প্রদান করিবেন, যে পর্য্যন্ত শিষ্য উত্তমরূপে গ্রহণ করিতে সমর্থ না হয়, তাবৎকাল পুনঃপুনঃ উপদেশ দ্বারা তাহাকে প্রতিবোধিত করিবেন। গুরুর উপদেশ শ্রবণ করিয়া, শিষ্যের যদি সংশয় হয়—আমি ব্রাহ্মণপুত্র, ব্রহ্মচারী, পরিচ্ছিন্ন-স্বভাব, আমি বর্ণাশ্রমাদি ধর্ম্ম-বিহীন, অপরিচ্ছিন্ন ব্রহ্মস্বরূপ কিরূপে হইব,—তাহা হইলে গুরু সে সমস্ত বর্ণাশ্রমাদি ধর্ম্ম অজ্ঞান প্রযুক্ত অধ্যস্ত, ইহা প্রতিপাদন করিয়া শিষ্যের হৃদ্‌গত বিপরীত জ্ঞান দূর করিবেন। এইরূপে যতকাল শিষ্যের ব্রহ্মাত্মস্বরূপে সন্দেহ থাকিবে, বুদ্ধিমান্ শিষ্য তাবৎকাল আত্মার প্রকৃত স্বরূপ-জ্ঞানের জন্য পুনঃপুনঃ জিজ্ঞাসা করিবে, পরম কারুণিক গুরুও সেই সেই বিষয়ে শিষ্যের সমুদায় সন্দেহ ভঞ্জন করিয়া দিবেন। এই গ্রন্থে শিষ্য-মুখে বহু বিষয় বিবৃত হইয়াছে এবং গুরুমুখে তাহার সমাধানও কথিত হইয়াছে।

পদ্যভাগে ১৯টি প্রকরণ আছে, প্রত্যেক প্রকরণের নামোল্লেখ নিষ্প্রয়োজন; কারণ, তাহা সূচীপত্র দেখিলে সকলে অনায়াসে জানিতে পারিবেন। সাধারণতঃ

গদ্যাংশ হইতে পদ্যভাগ কঠিন। ইহাতে জ্ঞানের মোক্ষহেতুতা, জ্ঞান-কর্ম্ম-সমুচ্চয়বাদের নিরাস, জীব ও ব্রহ্মের অভেদ, আত্মার বিশুদ্ধস্বভাবতা ও অদ্বিতীয়তা, আত্মার সূক্ষ্মতা ও ব্যাপকতা, ব্রহ্মাত্মস্বরূপভূত জ্ঞানের নিত্যতা, আত্মার সাক্ষিত্ব ও স্বয়ং প্রকাশ-স্বভাবত্ব, পদার্থ-বিবেক, তত্ত্বমসি বাক্যার্থ-বিচার, আত্মার অকল্পিতত্তা এবং আত্মভিন্ন বস্তুর কল্পিতত্তা, বিজ্ঞানবাদ, ক্ষণিকবাদ ও শূন্যবাদ প্রভৃতির নিরাস,—ইত্যাদি বহুবিষয়ের যুক্তিপূর্ণ বিচার ইহাতে প্রদর্শিত হইয়াছে। এই গ্রন্থখানি ব্রহ্মসূত্রভাষ্য ও উপনিষদ্ভাষ্যাদির ব্যাখ্যা বলিলেও অত্যুক্তি হয় না; কারণ, ইহাতে সেই সমস্ত বিষয়ের বিশদ বিবরণ দৃষ্ট হয়।

এই গ্রন্থখানির নাম 'উপদেশ-সহস্রী' বলিয়া ইহাতে সহস্র উপদেশ আছে, সকলের এইরূপ প্রতীতি হইতে পারে। কিন্তু গণনা করিয়া যে সহস্র উপদেশ ইহাতে প্রদত্ত হইয়াছে, তাহা বোধ হয় না। অপিচ, সহস্র শব্দ যেমন 'হাজার' অর্থে প্রযুক্ত হয়, সেইরূপ 'বহু' অর্থেও প্রযুক্ত হইতে দেখা যায়। 'অভেদপ্রতিপত্তেশ্চ মোক্ষং দর্শয়ন্তি সহস্রশঃ'—হাজার হাজার শ্রুতি অভেদ-জ্ঞানের মোক্ষসাধনতা প্রদর্শন করিতেছে,—এই গদ্য-প্রবন্ধীয় বাক্য হইতেও এই অর্থ প্রতীয়মান হয়। এতদ্ভিন্ন বাক্য সঙ্কলন করিয়া একত্রীভূত করিলে সহস্র সংখ্যাও প্রাপ্ত হওয়া যায়।

যদ্যপি 'উপদেশ-সহস্রী' পূর্ব্বে বোম্বে প্রভৃতি স্থানে মুদ্রিত হইয়াছিল, তথাপি এই পুস্তক প্রকাশ করিতে গিয়া বিশেষরূপ ক্লেশ স্বীকার করিতে হইয়াছে; কারণ, সে সমস্ত প্রকাশিত পুস্তক সম্প্রতি পাওয়া যায় না। পণ্ডিতবর শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী ভাগবতরত্ন মহাশয়ের নিকট হইতে একখানি বোম্বে হইতে মুদ্রিত উপদেশ-সহস্রীর পদ্যভাগ সর্ব্বপ্রথমে আমাদের হস্তগত হয়; কিন্তু পুস্তক-খানিতে পদবিচ্ছেদ ও ছাপার বিশুদ্ধতা না থাকায় অর্থপ্রতীতির বিলক্ষণ ব্যাঘাত ঘটিত। তথাপি এই পুস্তকখানির দ্বারা বিশেষ উপকৃত হইয়াছি। অনন্তর ৺কাশীধামস্থ পরমপূজ্যপাদ পরমহংস পরিব্রাজকাচার্য্য শ্রী ১০৮ পরমানন্দ তীর্থ স্বামীজীর নিকট হইতে গদ্যপদ্যসমন্বিত বঙ্গাক্ষরে লিখিত একখানি পুস্তক প্রাপ্ত হই; কিন্তু সে পুস্তকখানিও ভ্রমপূর্ণ। অনন্তর সংস্কৃত কলেজ প্রভৃতি বহু স্থানে পুনঃ পুনঃ চেষ্টা করিয়াও একখানি পুস্তক আমাদের হস্তগত হয় নাই; তজ্জন্য বহুদিন মুদ্রণকার্য্য রহিত ছিল। অবশেষে 'এসিয়াটিক্ সোসাইটি' হইতে মহীশূর গভর্ণমেণ্ট অরিয়েণ্টাল লাইব্রেরী হইতে মুদ্রিত সম্পূর্ণ একখানি পুস্তক

কিছুদিনের জন্য আমাদের হস্তগত হয়, এই পুস্তকখানি অতি সুন্দর, এমন কি, দেখিবামাত্র অর্থপ্রতীতি হয় এবং ইহাতে ভ্রম অতি অল্পই আছে। এই গ্রন্থখানি পূর্ব্বাপর আমাদের নিকট থাকিলে এই পুস্তক-প্রকাশকার্য্য সুচারুরূপে নির্ব্বাহিত হইত। শঙ্কর ও রামানুজ, ব্যাপ্তিপঞ্চক প্রভৃতির লেখক শ্রীযুক্ত রাজেন্দ্রনাথ ঘোষ মহাশয় এই গ্রন্থখানি কয়েকবার আমাদিগকে প্রদান করিয়া এই পুস্তক-প্রণয়নে বিশেষ সাহায্য করিয়াছেন। তজ্জন্য তাঁহাকে কায়মনোবাক্যে আশীর্ব্বাদ করিতেছি। পুস্তকের অর্দ্ধাংশ প্রকাশিত হইলে বোম্বে নির্ণয়সাগরপ্রেস হইতে মুদ্রিত পত্রভাগ আমরা প্রাপ্ত হই; কিন্তু এই পুস্তকখানি অপেক্ষাকৃত উৎকৃষ্ট হইলেও মহীশূর-প্রকাশিত পুস্তক হইতে নিকৃষ্ট ও ভ্রমপ্রমাদযুক্ত। আজ ২ বৎসর হইল, এই কার্য্যে আমরা ব্রতী হইয়াছি, কিন্তু মূলগ্রন্থের অসদ্ভাব এবং প্রকাশক শ্রীযুক্ত অনিলচন্দ্র দত্ত মহাশয়ের পীড়ার জন্য যথাকালে গ্রাহকগণের অধিগতি হয় নাই।

পরিশেষে এইমাত্র বক্তব্য, লোটাস্ লাইব্রেরীর স্বত্বাধিকারী ও অধ্যক্ষ শ্রীযুক্ত অনিলচন্দ্র দত্ত মহাশয় এবংবিধ শাস্ত্রগ্রন্থ সমূহ বঙ্গভাষায় প্রকাশ করিয়া দেশের বিশেষ উপকার-সাধন করিতেছেন; তজ্জন্য তাঁহাকে আশীর্ব্বাদ করি, তিনি দীর্ঘজীবন লাভ করতঃ দেশের অশেষবিধ কল্যাণ সাধন করুন। আমার পুত্রের কঠিন পীড়াবশতঃ আমি সম্পূর্ণ প্রুফ সংশোধন করিতে পারি নাই, তজ্জন্য ভ্রমপ্রমাদ থাকিবার সম্ভাবনা; শিক্ষিত মহোদয়গণের নিকট সবিনয় নিবেদন, তাঁহারা যে কোন ত্রুটি দেখিবেন, তাহা জানাইলে বিশেষ বাধিত হইব। এই পুস্তক দ্বারা যদি কোন ব্যক্তি বেদান্তের কিঞ্চিন্মাত্রও জ্ঞানলাভ করিতেও সমর্থ হ'ন, তাহা হইলে শ্রম সার্থক বিবেচনা করিব। ইতি

বিনীত নিবেদক—

শ্রীঅক্ষয়কুমার শর্ম্মা।

# সূচীপত্র

## গদ্যভাগ।



## পদ্যভাগ

শ্রী[illegible]

ওঁ

পরমহংস-পরিব্রাজকাচার্য্য-

শ্রীমচ্ছঙ্করভগবৎ-পূজ্যপাদ-বিরচিতা

# :পদেশ-সহস্রী



## প্রথমার্দ্ধঃ ( গদ্যভাগঃ )।



### শিষ্যানুশাসন-প্রকরণম্।

অথ মোক্ষসাধনোপদেশবিধিং ব্যাখ্যাস্যামো মুমুক্ষূণাং শ্রদ্দধানানাম্ অর্থিনাম্ অর্থায় ॥ ১

পদান্বয়। অথ ( অনন্তর, বিস্তৃতভাবে শাস্ত্রার্থনিরূপণের পর ) শ্রদ্দধানানাম্ ( মোক্ষশাস্ত্রে বিশ্বাসী এরূপ ) মুমুক্ষূণাং ( মুক্তিকামনা করেন, এরূপ ) অর্থিনাম্ ( বেদান্তশাস্ত্রজ্ঞানার্থিগণের,—অধিকারীদিগের ) অর্থায় ( উপকারের নিমিত্ত ) মোক্ষসাধনোপদেশ-বিধিম্ ( মুক্তির উপায়ভূত—তত্ত্বজ্ঞানের উপদেশ-প্রকার ) ব্যাখ্যাস্যামঃ ( স্পষ্টরূপে বিবৃত করিব ) ॥ ১

অনুবাদ। অনন্তর [ আমরা ] শ্রদ্ধালু মুক্তিকাম অধিকারীদিগের উপকারের নিমিত্ত মুক্তির উপায়ভূত-তত্ত্বজ্ঞানের উপদেশবিধি বিশদরূপে ব্যাখ্যা করিব ॥ ১

শ্রীমৎস্বামি-রামতীর্থযতি-বিরচিতা টীকা।

প্রণম্য রামাভিধমাত্মদীপদং জগৎপ্রসূতিস্থিতিসংঘমারনম্।
তদাত্মকান্ শঙ্করপূর্ব্বকান্ গুরূন্ মন্ত্রোপদেশার্থবিভাগ উচ্যতে ॥

ইহ ভগবৎপাদাভিধো ভগবান্ ভাষ্যকারঃ সর্ব্বোপনিষদর্থ-সার-সংগ্রহিকাম্ উপদেশসহস্রীং গদ্যপদ্যবিভাগ-গ্রন্থদ্বয়রচনয়া প্রকটীকুর্ব্বন্ আদৌ গদ্যবন্ধম্ আরভমাণঃ প্রারিপ্সিত-পরিসমাপ্তি-প্রচয়গমনাদিপ্রয়োজনং শিষ্টাচার-বিশেষ-পরিপ্রাপ্তং মঙ্গলম্ আচরতি—অথেতি।

ওঙ্কারশ্চাথশব্দশ্চ দ্বাবেতৌ ব্রহ্মণঃ পুরা।

কণ্ঠং ভিত্ত্বা বিনির্যাতৌ তস্মান্মাঙ্গলিকাবুভৌ॥

ইতি স্মৃতৌ "অথ"-শব্দস্য মাঙ্গলিকত্বাবগমাৎ। অথ বা আনন্তর্য্যার্থ এব অয়ম্. "অথ"-শব্দঃ উচ্চারণমাত্রেণ মঙ্গলপ্রয়োজনোঽপি ভবতি, অন্যার্থং ক্রিয়মাণ মৃদঙ্গাদি-ধ্বনি শ্রবণাদিবৎ। কিম্ আনন্তর্য্যার্থতা ইতি চেৎ—বিস্তরেণ অনেক-শাস্ত্রার্থ-নিবন্ধ-নির্ম্মাণানন্তর্য্যার্থতা ইতি বদামঃ, প্রশ্ন-প্রতিবচনাক্ষেপ-সমাধান-প্রকারৈঃ অনেক-প্রমাণ-যুক্তি বিশেষৈঃ নিপুণতরম্ অবধারিতে সমস্তোপনিষচ্ছাস্ত্রার্থে অনেক-বাক্য-যুক্ত্যনুসন্ধান-ব্যবধানম্ অন্তরেণ সাক্ষাদ্ অনুভবোদয়ায় সংগ্রহ-নিরূপণ-প্রবৃত্ত্যুপপত্তেঃ ইতি অত্র চিকীর্ষিতং প্রতিজানানঃ প্রবৃত্ত্যঙ্গতয়া শাস্ত্রীয়ানুবন্ধজাতং সংগৃহ্লাতি—মোক্ষসাধনেতি। অথ বিস্তরেণ শাস্ত্রার্থ নিরূপণানন্তরং মোক্ষো নিষ্প্রপঞ্চ-ব্রহ্মাত্মতাবির্ভাবঃ তস্য সাধনম্। ঔপনিষদাদ্বিতীয়াত্ম-তত্ত্বজ্ঞানং তস্য উপদেশঃ উপদেশনম্ উপদেশঃ তদর্থবাক্যানাম্ অর্থবিভাগেন শিষ্যং প্রতি প্রতিপাদনং তস্য বিধিঃ প্রকারবিশেষঃ তং বিস্পষ্টম্ আখ্যাস্যামঃ কথয়িষ্যামঃ। 'মোক্ষ'-শব্দেন প্রত্যক্তত্ত্বং ব্রহ্ম "বিষয়ো" নির্দিষ্টঃ। 'সাধন'-শব্দেন তত্ত্বজ্ঞানস্য উক্তত্বাৎ তৎসাধ্যাজ্ঞানাদি-বন্ধনিবৃত্তিঃ "প্রয়োজনং" সূচিতম্। 'উপদেশবিধি'-শব্দেন "সম্বন্ধো" বোধ্য-বোধক-লক্ষণঃ শাস্ত্রবিষয়ো দর্শিতঃ। ইদানীম্ অধিকারিণম্ আহ—মুমুক্ষুণামিতি। মুমুক্ষূণাং মোক্ষমাত্রম্ ইচ্ছতাম্ ইতি। অনেন ঐহিকামুষ্মিকার্থ-তৃষ্ণা-লেশবতাম্ অপি অত্র অনধিকার ইতি সূচিতম্। শ্রদ্দধানানাম্ অস্মিন্ উপদেশশাস্ত্রার্থে বিশ্বাসবতাম্ ইতি। অনেন মুমুক্ষবোঽপি সন্তো যে কর্ম্মসু অন্যশাস্ত্রেষু অপি বা শ্রদ্দধতে তেষাম্ ইহ অনধিকারঃ সূচ্যতে। অর্থিনাম্ এতচ্ছাস্ত্রার্থ-জ্ঞানার্থিনাম্ ইতি। অনেন শ্রদ্দধানা অপি যে পাণ্ডিত্য-বিস্তর-প্রবণ-মতয়ঃ তেষাম্ ইহ অনধিকারো ধ্বনিতঃ। তথা চ এবংবিধানাম্ অধিকারিণাম্ অর্থায় উপকারায় ব্যাখ্যাস্যাম ইত্যন্বয়ঃ॥ ১

তদিদং মোক্ষসাধনং জ্ঞানং সাধনসাধ্যাদনিত্যাৎ সর্ব্বস্মাদ্ বিরক্তায় ত্যক্ত-পুত্র-বিত্ত-লোকৈষণায় প্রতিপন্ন-পরমহংস-পারিব্রাজ্যায় শম-দম-দয়াদি-যুক্তায় শাস্ত্র-প্রসিদ্ধ-শিষ্যগুণ-সম্পন্নায় শুচয়ে ব্রাহ্মণায় বিধিবদুপসন্নায় শিষ্যায় জাতি-কর্ম্ম-বৃত্ত-বিদ্যাভিজনৈঃ পরীক্ষিতায় ব্রূয়াৎ পুনঃপুনঃ যাবদ্ গ্রহণং দৃঢ়ীভবতি ॥ ২

পদান্বয়। [ আচার্য্যঃ—গুরু ] তং ( সেই, অন্তগ্রন্থে বিস্তৃতরূপে প্রতিপাদিত ) ইদম্ ( এই—সম্প্রতি যাহা বলা হইবে ) মোক্ষসাধনম্ ( মুক্তির উপায় ) জ্ঞানম্ (তত্ত্বজ্ঞান) সাধনসাধ্যাৎ ( কৃষিপ্রভৃতি দৃষ্টসাধন ও যাগ প্রভৃতি অদৃষ্ট-সাধন, এবং ঐহিক এবং পারলৌকিক ভোগসমূহরূপ সাধ্য হইতে ) অনিত্যাৎ (ক্ষয়যুক্ত) সর্ব্বস্মাৎ ( সর্ব্ববিষয় এমন কি ব্রহ্মলোক পর্য্যন্ত হইতে ) বিরক্তায় ( অনুরাগশূন্য এরূপ ) ত্যক্তপুত্রবিত্তলোকৈষণায় ( যিনি পুত্রৈষণা, বিত্তৈষণা এবং লোকৈষণা ত্যাগ করিয়াছেন এতাদৃশ ) প্রতিপন্ন-পরমহংস-পারিব্রাজ্যায় ( যিনি পরমহংস-সন্ন্যাসাশ্রম গ্রহণ করিয়াছেন এরূপ ) শমদমদয়াদিযুক্তায় ( অন্তরিন্দ্রিয়নিগ্রহ, বাহ্যেন্দ্রিয়-নিগ্রহ এবং সর্ব্বভূতে অদ্রোহ ও তিতিক্ষা-শ্রদ্ধাশীল ঈদৃশ ) শাস্ত্র-প্রসিদ্ধশিষ্যগুণসম্পন্নায় ( শাস্ত্রে যে সমস্ত শিষ্যের গুণ প্রসিদ্ধ আছে, তদ্‌যুক্ত এমন ) শুচয়ে ( শৌচশীল এমন ) বিধিবদুপসন্নায় ( বিদ্যাগ্রহণার্থ গুরুর পাদগ্রহণ পূর্ব্বক সমীপস্থিত এরূপ ) জাতিকর্ম্মবৃত্ত-বিদ্যাভিজনৈঃ ( জাতি, কর্ম্ম, স্বভাব, বেদবিদ্যা এবং কুলের দ্বারা ) পরীক্ষিতায় ( সম্যগ্ রূপে জ্ঞাত এরূপ ) ব্রাহ্মণায় ( ব্রাহ্মণজাতিতে উৎপন্ন এমন ) শিষ্যায় ( বিদ্যার্থীর উদ্দেশে ) পুনঃ পুনঃ ( বারংবার ) ব্রূয়াৎ ( বলিবেন, উপদেশ দিবেন ) যাবৎ ( যে পর্য্যন্ত ) গ্রহণং ( ধারণা ) দৃঢ়ীভবতি ( দৃঢ়তা প্রাপ্ত হয় ) ॥ ২

অনুবাদ। আচার্য্য অনিত্য সমুদয় ( ব্রহ্মলোক পর্য্যন্ত ) দৃষ্ট ও অদৃষ্টসাধন এবং ঐহিক ও আমুষ্মিক ভোগসমূহ হইতে বিরক্ত, পুত্রৈষণা, * বিত্তৈষণা ও

---

* তাৎপর্য্য—শাস্ত্র, প্রকৃত অধিকারীকে বিদ্যা দান করিবার জন্ত আচার্য্যকে উপদেশ প্রদান করিতেছেন।

এষণা তিন প্রকার,—পুত্রৈষণা, বিত্তৈষণা ও লোকৈষণা। এষণা শব্দের অর্থ কামপ্রযুক্ত প্রবৃত্তি। পুত্রের নিমিত্ত পত্নীসংগ্রহে প্রবৃত্তির নাম পুত্রৈষণা, কর্ম্মাদির অনুষ্ঠানের জন্ত বিত্তসংগ্রহে প্রবৃত্তির নাম বিত্তৈষণা; পুত্র, কর্ম্ম ও অপর-বিদ্যা-সাধ্য পৃথ্বীলোক, পিতৃলোক ও দেবলোকের প্রবৃত্তির নাম লোকৈষণা; এই ত্রিবিধ এষণা যিনি ত্যাগ করিয়াছেন, তিনিই ব্রহ্মজ্ঞানে অধিকারী।

লোকৈষণা-পরিত্যাগী, পরমহংস-পারিব্রাজ্যাশ্রমী, * শমদমদয়াদি-বিশিষ্ট, শাস্ত্র-প্রতিপাদ্য শিষ্যগুণযুক্ত, শৌচশীল, যথাশাস্ত্র পাদবন্দনাদিপূর্ব্বক গুরুসমীপবর্ত্তী, জাতি, কর্ম্ম, স্বভাব, বেদবিদ্যা ও কুল দ্বারা পরীক্ষিত, ব্রাহ্মণ-বংশজাত-শিষ্যকে শাস্ত্রপ্রসিদ্ধ এই মোক্ষসাধন-তত্ত্বজ্ঞানের উপদেশ প্রদান করিবেন, যে পর্য্যন্ত শিষ্য দৃঢ়ভাবে গ্রহণ করিতে না পারে ততক্ষণ গুরু পুনঃপুনঃ বলিবেন †। ॥ ২

টীকা। সংগ্রহেণ উক্তম্ অর্থং বিবৃণোতি—তদিদমিতি। তদিদং মোক্ষ-সাধনং জ্ঞানং বিধিবদুপসন্নায় শিষ্যায় ব্রূয়াৎ ইতি অন্বয়ঃ। তৎ গ্রন্থান্তরেষু বিস্তরেণ প্রতিপাদিতম্ ইদম্ ইদানীম্ ইহ বক্ষ্যমাণম্ ইত্যর্থঃ। কিং তৎ?—মোক্ষসাধনং সহেতুবন্ধনিবৃত্ত্যা ব্রহ্মাত্মাবির্ভাবস্য নিমিত্তং যদুক্তম্ তদিদং জ্ঞানং বক্ষ্যমাণম্ ইত্যর্থঃ। 'মোক্ষসাধন'-পদং ব্যাখ্যাতম্। 'উপদেশবিধি'-পদম্ অগ্রে শিষ্যাচার্য্য-প্রশ্নাদি-পরম্পরয়া ব্যাখ্যাস্যন্ 'মুমুক্ষূণাম্' ইত্যাদি উক্তম্ অধিকারিণং ব্যাচষ্টে—"সাধন"-ইত্যাদিনা। সংগ্রহে অধিকারি-বহুত্ব-নির্দ্দেশঃ প্রদর্শনার্থঃ, ন তু বিবক্ষিতঃ। অতএব 'বিবরণে' একবচনম্, একাত্মবাদে বহূনাং নিরপেক্ষাণাং মুমুক্ষূণাম্ অসম্ভবাদ্ ইতি।

"নাবিরক্তায় সংসারান্নানিরস্তৈষণায় চ।"

ইত্যাদি-শাস্ত্রম্ উররীকৃত্য আহ—"সাধনসাধ্যাৎ" ইতি। 'সাধনৈঃ' দৃষ্টা-দৃষ্টার্থৈঃ কৃষ্যাদি-যাগাদিভিঃ, 'সাধ্যাৎ' ঐহিকাৎ আমুষ্মিকাৎ চ ভোগ্যজাতাৎ, অতএব 'অনিত্যাৎ' অশাশ্বতাৎ, 'সর্ব্বস্মাৎ' ব্রহ্মলোকান্তাদপি 'বিরক্তায়' বিগতরাগায় নিবৃত্তাভিলাষায় ইত্যর্থঃ। কথম্ অবগম্যতে অয়ং বিরক্ত ইত্য-পেক্ষায়াং বিশেষণান্তরেণ বিরক্ত-চিহ্নম্ আহ—"ত্যক্ত" ইতি। অত্র 'এষণা'-শব্দেন কামপরপর্য্যায়েণ তৎপ্রযুক্তা প্রবৃত্তিঃ লক্ষ্যতে। তত্র পুত্রার্থং দার-সংগ্রহে প্রবৃত্তিঃ পুত্রৈষণা। কর্ম্মাদ্যনুষ্ঠানার্থম্ অপর-বিদ্যা-গবাদি-রূপোভয়বিধ-বিত্ত-পরিগ্রহো বিত্তৈষণা। পুত্র-কর্ম্মাপর-বিদ্যা-সাধ্যেহল্লোক-পিতৃলোক-দেব-লোক-ফলৈষণা লোকৈষণা। এতা এষণাঃ ত্যক্তাঃ যেন তস্মৈ। সাধনেষু প্রবৃত্ত্যৌৎ-সুক্য-ত্যাগাদ্ এব সাধ্যাভিলাষ-শূন্যতা গম্যতে ইত্যর্থঃ। তথা চ শ্রুতিঃ—

---

* পরমহংসসন্ন্যাসাশ্রমের দ্বারা স্মৃতি-প্রতিপাদ্য সন্ন্যাস ত্যক্ত হইল ; 'পরমহংসপারিব্রাজ্যায়' এই পদের দ্বারা ব্রাহ্মণ-ভিন্ন জাতির অধিকারিত্ব নিরাকৃত হইলেও স্পষ্টরূপে বর্ণনা করিবার জন্ম 'ব্রাহ্মণায়'—এই পদ গৃহীত হইয়াছে। ক্ষত্রিয় ও বৈশ্যের সন্ন্যাসে অধিকার না থাকায় ব্রহ্মজ্ঞানেও তাহাদের মুখ্য অধিকার নাই। জনকাদি ঋষিগণ পূর্ব্বজন্মে ব্রাহ্মণ হইয়া সন্ন্যাস গ্রহণপূর্ব্বক ব্রহ্মজ্ঞান লাভ করিয়াছিলেন।

† উপদেশ দৃষ্টফল বলিয়া পুনঃপুনঃ উপদেশ করা কর্ত্তব্য। অদৃষ্টফল হইলে একবার উপদেশে শাস্ত্র কৃতার্থতা লাভ করে।

"ন কর্ম্মণা ন প্রজয়া ধনেন ত্যাগেনৈকে অমৃতত্বমানশুঃ॥" (যাজ্ঞিক্য ১০) ইতি। ইদানীম্ "এতমেব প্রব্রাজিনো লোকমিচ্ছন্তঃ প্রব্রজন্তি" (বৃঃ ৪, ৪, ২২), "তানি বা এতান্যবরাণি তপাংসি ন্যাস এবাত্যরেচয়ৎ" (যাজ্ঞিক্য ৭৯), ইত্যাদি শাস্ত্রমনুরুধ্য আহ—"প্রতিপন্ন" ইতি। পরমহংস—বিশেষণং কুটীচকাদি-স্মার্ত্ত-সন্ন্যাসি-ব্যাবৃত্ত্যর্থম্। ন হি দ্বৈতাদ্বৈত-বাদিনাম্ অদ্বিতীয়াত্মতত্ত্বোপদেশ-গ্রহণাধিকার ইতি ভাবঃ। এতাবতা 'মুমুক্ষু'-পদং ব্যাখ্যাতম্। অত্রাপি—আশ্রম-ধর্ম্ম-মাত্র-নিষ্ঠস্য অধিকারো নাস্তি ইতি বিবক্ষন্ পুনঃ বিশিনষ্টি—"শমদম-দয়াদি-যুক্তায়" ইতি। 'শমঃ' অন্তঃকরণস্য অনাত্মবিষয়েভ্যো ব্যাবৃত্তিঃ। 'দমঃ' বাহ্যেন্দ্রিয়াণাম্। 'দয়া' ভূতেষু অদ্রোহঃ। 'আদি'-পদেন উপরতি-তিতিক্ষা-সমাধান-শ্রদ্ধাঃ সংগৃহ্যন্তে। এতেন 'শ্রদ্দধানানাম্' ইত্যেতদ্ ব্যাখ্যাতম।

অমান্যমৎসরো দক্ষো নির্ম্মমো দৃঢ়-সৌহৃদঃ।
অসত্বরোঽর্থজিজ্ঞাসুরনসূয়ুরমোঘবাক্॥

ইত্যাদিবচনম্ অনুসৃত্য পুনঃ বিশিনষ্টি—"শাস্ত্র-প্রসিদ্ধ" ইতি। এতেন 'অর্থিনাম্' ইতি ব্যাখ্যাতম্। "নাশুচির্ব্রহ্ম কীর্ত্তয়েৎ", "ত্রিসন্ধ্যাদৌ স্নানমাচ-রেৎ"—ইত্যাদি-শাস্ত্রম্ আশ্রিত্য আহ—"শুচয়ে" ইতি। সবাহ্যাভ্যন্তর-শৌচ-সম্পন্নায় ইত্যর্থঃ। "ব্রাহ্মণো নির্বেদমায়াৎ" (মু—১।২।১২), "এতদ্ধ স্ম বৈ তৎ পূর্ব্বে ব্রাহ্মণা অনূচানা বিদ্বাংসঃ প্রজাং ন কাময়ন্তে" (বৃ—৬।৪।২২), "এতং বৈ তমাত্মানং বিদিত্বা ব্রাহ্মণাঃ" (বৃ—৫।৫।১) ইত্যাদি-শাস্ত্রাণি অনুসৃত্য আহ—"ব্রাহ্মণায়" ইতি। বিবিদিষবোঽপি ক্ষত্রিয়াদয়ো ন পারমহংস্যে সন্ন্যাস-ধর্ম্মে অধিক্রিয়ন্তে ইতি ভাবঃ। অতএব উৎপন্নজ্ঞানা অপি জনকাদয়ো ন গার্হস্থ্যং পরিত্যক্তবন্ত ইতি শ্রূয়তে। ইদং চ শাস্ত্রং যথোক্ত-সন্ন্যাসাধিকারিকম্ এব, ন আশ্রমান্তরাধিকারিকম্; আশ্রমান্তরস্য প্রবৃত্তি-ধর্ম্ম-পরত্বেন তদত্যাগে তদ্‌বিরুদ্ধ-নিবৃত্তি-নিষ্ঠা-পরত্বাযোগাৎ, ত্যাগে চ আশ্রমান্তরত্বানুপপত্তেঃ। বক্ষ্যতি চ ভগবান্ ভাষ্যকারঃ—

"অহং ব্রহ্মাস্মি কর্ত্তা চ ভোক্তা চাস্মীতি যে বিদুঃ।
তে নষ্টা জ্ঞানকর্ম্মভ্যাং নাস্তিকাঃ স্যু র্ন সংশয়ঃ॥" ইতি
"সংন্যাসিভ্যঃ প্রবক্তব্যঃ শান্তেভ্যঃ শিষ্টবুদ্ধিনা॥" ইতি চ।

অতঃ "পারিব্রাজ্য-বিশেষণং নিত্যাধিকারিত্ব-খ্যাপনার্থম্, ন আশ্রমান্তর-ব্যাবৃত্ত্যর্থম্ ইতি কেষাঞ্চিদ্ ব্যাখ্যানং চিন্ত্যম্। "তদ্‌বিজ্ঞানার্থং স গুরুমেব অভিগচ্ছেৎ সমিৎপাণিঃ শ্রোত্রিয়ং ব্রহ্মনিষ্ঠম্।" (মু ১।২।১২) ইত্যাদি শ্রুতিম্ আশ্রিত্য আহ—

"বিধিবদুপসন্নায়" ইতি। বিদ্যা-গ্রহণার্থং গুরুপাদ-গ্রহণ-পূর্ব্বকম্ 'অধীহি ভগবঃ" (ছা ২।১।১), ইত্যাদি মন্ত্রোচ্চারণেন অভিসংবাদনম্ উপসত্তিঃ, তাং কৃতবতে ইত্যর্থঃ। শিষ্যায় শাসনার্হায় পূর্ব্বশ্রুতত্বাদিনিমিত্তৌদ্ধত্যরহিতায় বিনয়যুক্তায় ইত্যর্থঃ। "কিংগোত্রো নু সোম্যাসি" (ছা ৪।৪।৪), "তান্ হ স ঋষিরুবাচ ভূয় এব তপসা শ্রদ্ধয়া ব্রহ্মচর্য্যেণ সংবৎসরং সংবৎস্যথ" (প্রঃ ১।২), "ন অসংবৎসরবাসিনে প্রব্রূয়াৎ" ইতি শ্রৌত-লিঙ্গম্ অবষ্টভ্য আহ—' জাতিকর্ম্ম" ইত্যাদিনা। জাতি-পরীক্ষণং কুণ্ড-গোলক-ক্ষত্রিয়াদি-ব্যাবৃত্ত্যর্থম্। কর্ম্ম-পরীক্ষণং পতিতত্বাভিশপ্তত্বাদি-রাহিত্যেন শিষ্টতা-জ্ঞানায়। বৃত্তম্ আচারঃ, শীলং বা। তৎপরীক্ষণং বিদ্যা-গ্রহণোত্তরকালম্ অপি তৎপরিপালন-যোগ্যতা-জ্ঞানার্থম্। বিদ্যা পূর্ব্বাধীত-বেদ-শাস্ত্রাদি-রূপা, উপাস্য-দেবতাদি-বিশেষ-বিষয়া বা। সাঽপি পরীক্ষণীয়া উক্তার্থ-গ্রহণ-ধারণাদি-যোগ্যত্বাযোগ্যত্ব-নিশ্চয়ায়। তথা চ শ্রুতিঃ—

"নাপ্রশান্তায় দাতব্যং নাপুত্রায়াশিষ্যায় বা পুনঃ।" (শ্বে ৬।২২) ইতি। অভিজনঃ কুলং জন্মস্থানম্। তদপি পরীক্ষণীয়ং, মাতাপিতৃভ্যাং গুরুভিশ্চ শিক্ষিতত্বাশিক্ষিতত্ব-জ্ঞানার্থম্, যথা "মাতৃমান্ পিতৃমান্ আচার্য্যবান্ ব্রূয়াৎ" (বৃ ৬।২১), ইতি শ্রৌত-লিঙ্গাৎ। এবং-বিশিষ্টায় শিষ্যায় ব্রূয়াদিতি আচার্য্যং শিক্ষয়তি। উপদেশস্য দৃষ্টার্থতাম্ অভিপ্রেত্য আহ পুনঃ পুনঃ ইতি। অবধিম্ আহ—"যাবদ্-গ্রহণং দৃঢ়ীভবতি" ইতি। শিষ্যস্য ইতি শেষঃ ॥ ২

—০০*০০—

শ্রুতিশ্চ—"পরীক্ষ্য...তত্ত্বতো ব্রহ্মবিদ্যাম্" ইতি। (মুণ্ড ১।২।১২, ১।২।১৩) দৃঢ়গৃহীতা হি বিদ্যা আত্মনঃ শ্রেয়সে সন্তত্যৈ চ ভবতি ॥ বিদ্যা-সন্ততিশ্চ প্রাণ্যনুগ্রহায় ভবতি, নৌরিব নদীং তিতীর্ষোঃ ॥

শাস্ত্রং চ—"যদ্যপ্যস্মা ইমামদ্ভিঃ পরিগৃহীতাং ধনস্য পূর্ণাং দদ্যাৎ এতদেব ততো ভূয়ঃ" ইতি। (ছান্দো, ৩।১১।৬), অন্যথা চ জ্ঞানপ্রাপ্ত্যভাবাৎ'।

'আচার্য্যবান্ পুরুষো বেদ' (ছান্দো, ৬।১৪।২) "আচার্য্যাদ্ধৈব বিদ্যা বিদিতা" (ছান্দো, ৪।৯।৩), আচার্য্যঃ প্লাবয়িতা তস্য

সম্যগ্-জ্ঞানং প্লব ইহোচ্যতে ( ? ), ইত্যাদি শ্রুতিভ্যঃ ; "উপদেক্ষ্যন্তি তে জ্ঞানম্" (গীতা ৪।৩৪) ইত্যাদি স্মৃতেশ্চ ॥ ৩

পদান্বয়। শ্রুতিশ্চ ( গুরু, শিষ্যকে উপদেশ প্রদান করিবেন, এ বিষয়ে শ্রুতিও আছে ) [ শ্রুতি কি, তাহা কথিত হইতেছে—] পরীক্ষ্য লোকান্ কর্ম্মচিতান্ ব্রাহ্মণো নির্ব্বেদমায়ান্নাস্ত্যকৃতঃ কৃতেন। তদ্‌বিজ্ঞানার্থং স গুরু-মেবাভিগচ্ছেৎ সমিৎপাণিঃ শ্রোত্রিয়ং ব্রহ্মনিষ্ঠম্ ॥ ১। ২। ১২। তস্মৈ স বিদ্বানুপ-সন্নায় সম্যক্ প্রশান্তচিত্তায় শমান্বিতায়। যেনাক্ষরং পুরুষং বেদ সত্যং প্রোবাচ তাং তত্ত্বতো ব্রহ্মবিদ্যাম্ ॥ ১।২।১৩। ইতি মুণ্ডকোপনিষৎ। [ ব্রাহ্মণঃ = বিপ্র ] [ কর্ম্মচিতান্ = কর্ম্মদ্বারা সঞ্চিত ] [লোকান্ = স্বর্গাদি ফল ] পরীক্ষ্য ( সম্যক্‌রূপে জ্ঞাত হইয়া ) অকৃতঃ ( মোক্ষ ) কৃতেন (কর্ম্মদ্বারা) নাস্তি ( নাই ) [ ইতি—এই নিমিত্ত ] নির্ব্বেদম্ ( বৈরাগ্যকে ) আয়াৎ ( প্রাপ্ত হয় ), তদ্বিজ্ঞানার্থং ( সেই ব্রহ্মজ্ঞানের নিমিত্ত ) সঃ ( তিনি ) সমিৎপাণিঃ ( হস্তে সমিধ্ গ্রহণ করিয়া ) শ্রোত্রিয়ং ( বেদজ্ঞ ) ব্রহ্মনিষ্ঠং ( ব্রহ্মজ্ঞানবান্ ) গুরুম্ এব (গুরুকেই) অভিগচ্ছেৎ ( প্রাপ্ত হন, শরণ লয়েন )। সঃ ( সেই ) বিদ্বান্ ( গুরু ) উপসন্নায় ( সমীপস্থিত ) সম্যক্ প্রশান্তচিত্তায় ( রাগদ্বেষাদিরহিত-চিত্ত ) শমান্বিতায় ( অন্তরিন্দ্রিয়-নিগ্রহযুক্ত ) তস্মৈ ( তাঁহার উদ্দেশে ) যেন ( যে বিদ্যা দ্বারা ) সত্যম্ ( ধ্রুব ) অক্ষরং ( কূটস্থ ) পুরুষং ( পুরুষকে, আত্মাকে ) বেদ ( জানেন ) তৎ ( সেই ) ব্রহ্মবিদ্যাং ( ব্রহ্মজ্ঞানকে ) তত্ত্বতঃ ( যথাযথ-ভাবে ) প্রোবাচ ( বলিবেন )। হি ( যেহেতু ) বিদ্যা ( জ্ঞান ) দৃঢ়গৃহীতা ( দৃঢ়রূপে গৃহীত হইলে ) আত্মনঃ (আপনার, বিদ্বান্ পুরুষের ) শ্রেয়সে ( কল্যাণের নিমিত্ত—অবিদ্যাদোষ এবং সংসারের নিবৃত্তির নিমিত্ত ) সন্তত্যৈ চ ( এবং সম্প্রদায়রূপে বিদ্যার অবিচ্ছেদের নিমিত্ত ) ভবতি ( হয় )। নদীং ( নদী ) তিতীর্ষোঃ ( তরণেচ্ছু পুরুষের ) নৌরিব ( নৌকার ন্যায়—নদী হইতে উত্তীর্ণ হইবার উপায় যেমন নৌকা ) বিদ্যাসন্ততিশ্চ ( বিজ্ঞানধারাও ) প্রাণ্যনুগ্রহায় ( জীবের প্রতি অনুগ্রহের নিমিত্ত ) ভবতি ( হইয়া থাকে )।

শাস্ত্রঞ্চ ( এ বিষয়ে শাস্ত্রও বিদ্যমান আছে ) [ শাস্ত্র কি, তাহা প্রদর্শিত হইতেছে—] যদ্যপি ( যদিও ) [ কশ্চিৎ = কেহ ] অস্মৈ ( ইহাকে ) অদ্ভিঃ পরিগৃহীতাম্ ( সমুদ্রবেষ্টিতা ) ধনস্য পূর্ণাম্ ( বিত্তপূর্ণা ) ইমাং ( পৃথিবী ) দদ্যাৎ ( দান করে [ নৈতদ্দর্শনং তস্মৈ দদ্যাৎ = এই ব্রহ্মজ্ঞান

তাহাকে দিবে না ] [ কেন না ] এতদেব ( ইহাই—এই ব্রহ্মজ্ঞানই ) ততঃ ( তাহা অপেক্ষা, সমুদ্র-বেষ্টিত ধনপূর্ণ পৃথিবী অপেক্ষা ভূয়ঃ ) ( অধিকতর ) ইতি ( বাক্যশেষ )॥ অন্যথা চ ( অন্যপ্রকারে ) জ্ঞানপ্রাপ্ত্যভাবাৎ ( জ্ঞানলাভ করিতে পারা যায় না )।

[ এ বিষয়ে শ্রুতি ও স্মৃতি প্রদর্শিত হইতেছে— ] আচার্য্যবান্ ( আচার্য্য-বিশিষ্ট ) পুরুষঃ ( মনুষ্য ) বেদ ( জানেন, ব্রহ্মজ্ঞান প্রাপ্ত হন ) ; আচার্য্যাদ্ধৈব ( আচার্য্য—গুরুর নিকট হইতেই ) বিদ্যা ( জ্ঞান ) বিদিতা ( জ্ঞাত হইয়া ) [ সাধিষ্ঠং প্রাপৎ=সফলতা প্রাপ্ত হয় ], ইহ ( এখানে ) আচার্য্যঃ ( গুরু ) প্লাবয়িতা ( তারণ-কর্ত্তা ), সম্যগ্ জ্ঞানং ( তত্ত্বজ্ঞান ) প্লবঃ ( ভেলা ) উচ্যতে ( কথিত হয় ) ইত্যাদি-শ্রুতিভ্যঃ ( এইরূপ শ্রুতিসমূহ হইতে অবগত হওয়া যায় ) [ তত্ত্বদর্শিনঃ=তত্ত্বদর্শী, জ্ঞানিনঃ=জ্ঞানবানেরা ] তে ( তোমার উদ্দেশে ) জ্ঞানং ( জ্ঞান ) উপদেক্ষ্যন্তি ( উপদেশ করিবেন )॥ ৩

অনুবাদ। ব্রাহ্মণ কর্ম্মের দ্বারা সম্পাদিত স্বর্গাদি লোকসমূহ পরীক্ষা করিয়া কর্ম্ম দ্বারা মোক্ষলাভ হয় না বলিয়া বৈরাগ্য লাভ করিবেন। সেই বৈরাগ্যসম্পন্ন পুরুষ সত্য ব্রহ্মজ্ঞানলাভের জন্য সমিৎপাণি হইয়া শ্রোত্রিয় ও ব্রহ্মনিষ্ঠ গুরুরই শরণাপন্ন হইবেন।

সেই বিদ্বান্ সমীপস্থিত সম্পূর্ণরূপ প্রশান্তচিত্ত শমবিশিষ্ট সেই শিষ্যের উদ্দেশে সত্যস্বরূপ অক্ষর পুরুষের জ্ঞানের উপায়ভূত ব্রহ্মবিদ্যা যথাযথরূপে বর্ণন করিবেন॥

[ শিষ্য যতক্ষণ দৃঢ়ভাবে বিদ্যাগ্রহণ করিতে না পারে ততক্ষণ গুরু পুনঃ পুনঃ উপদেশ দিবেন,—তদ্বিষয়ে কারণ প্রদর্শিত হইতেছে ] যেহেতু বিদ্যা দৃঢ়ভাবে গৃহীত হইলে [ তাহা ] আত্মার ( পুরুষের ) কল্যাণের ( অবিদ্যা-দোষ ও সংসারের নিবৃত্তির ) এবং শিষ্যপ্রশিষ্যক্রমে বিদ্যার অবিচ্ছেদের নিমিত্ত হইয়া থাকে। নদী হইতে উত্তীর্ণ হইবার উপায়স্বরূপ নৌকার ন্যায় অবিচ্ছিন্নভাবে বিদ্যা প্রাণীর অনুগ্রহের ( সংসারসমুদ্র হইতে উত্তীর্ণ হইবার ) নিমিত্ত হইয়া থাকে॥

এ বিষয়ে শাস্ত্রও বিদ্যমান আছে। [ শাস্ত্র—শ্রুতি প্রদর্শিত হইতেছে ] যদি কোন লোক সমুদ্র-পরিবৃত ধনপূর্ণ পৃথিবী কাহাকেও প্রদান করে, তাহা হইলেও সে তাহাকে ব্রহ্মজ্ঞান প্রদান করিবে না, কারণ, তাহা হইতেও ব্রহ্মজ্ঞান উৎকৃষ্টতর॥

অন্তপ্রকারে (আচার্য্যের অপেক্ষা না করিয়া) জ্ঞানলাভ হইতে পারে না। আচার্য্যযুক্ত পুরুষ জ্ঞান লাভ করেন, আচার্য্য হইতেই প্রাপ্ত বিদ্যা ফলবতী হয়, আচার্য্য [সংসার-সাগর হইতে] উদ্ধারকর্ত্তা, এবং তত্ত্বজ্ঞানই ভেলা বলিয়া এখানে কথিত হয় ইত্যাদি শ্রুতি-সমূহ ইহার প্রমাণস্বরূপ বিদ্যমান আছে; তত্ত্বদর্শী জ্ঞানিগণ তোমাকে জ্ঞান উপদেশ দিবেন—ইত্যাদি স্মৃতিও দেখিতে পাওয়া যায় ॥ ৩

টীকা। এবম্ উক্ত-বিশেষণেন শিষ্যেণ গুরূপসত্তিঃ কার্য্যা। গুরুশ্চ তম্ উপদিশেদ্ বিদ্যাম্, ইতি উক্তে অর্থে শ্রুতিম্ উদাহরতি—"শ্রুতিশ্চ" ইতি। "পরীক্ষ্য লোকান্ কর্ম্মচিতান্ ব্রাহ্মণো নির্ব্বেদম্ আয়াৎ" ইতি উপক্রম্য "যেনাক্ষরং পুরুষং বেদ সত্যং প্রোবাচ তাং তত্ত্বতো ব্রহ্মবিদ্যাম্" (মু ১।২।১, ১।২।১৩) ইত্যন্তেন গ্রন্থেন উক্তোঽর্থো নিরূপিত ইত্যর্থঃ ॥ শিষ্যস্য দৃঢ়গ্রহণ-পর্য্যন্তং গুরুণা পুনঃ পুনঃ বিদ্যা উপদেষ্টব্যা ইত্যত্র হেতুম্ আহ—"দৃঢ়গৃহীতা হি" ইতি। আত্মনঃ "শ্রেয়ঃ" অবিদ্যাদি-দোষ-সংসারনিবৃত্তিঃ। "সন্ততিঃ" শিষ্য-প্রশিষ্যাদি-সঞ্চারেণ বিদ্যায়া অবিচ্ছেদঃ ॥ বিদ্যা-সন্ততেঃ ক উপযোগ ইত্যত্র আহ—বিদ্যা ইতি। যথা নদী-তরণায় তত্র প্রবিষ্টস্য অগাধে নিমজ্জতো নরস্য পারং প্রাপয়িতুং নৌঃ উপস্থাপ্যতে কৃপালুনা, তথা সংসার-সাগরে নিমজ্জতঃ প্রাণিন উদ্ধরণেন তৎপারং বিষ্ণোঃ পরমং পদং প্রাপয়িতুং বিদ্যা-সন্তান-সংরক্ষণম্ ইত্যর্থঃ ॥

পূর্ব্বোক্ত-শিষ্য-গুণ-সম্পন্নায় পরীক্ষিতায় বিধিবদুপসন্নায় এব বিদ্যা দেয়া, ন যথা-কথঞ্চিৎ—প্রাপ্তায়, ধনাদি লোভাদ্ বা, ইতি গুরোর্নিয়মার্থং শ্রুতিশাসনম্ উদাহরতি—"শাস্ত্রং চ" ইতি। নিয়ামকং শাস্ত্রং চ অত্র অস্তি ইত্যর্থঃ। তদেব আহ—"যদ্যপি" ইতি। ইমাং পৃথিবীম্ অদ্ভিঃ পরিগৃহীতাং সমুদ্র-পরিবেষ্টিতাং ধনস্য পূর্ণাং বিত্তেন উপচিতাং দদ্যাৎ কশ্চিদ্ যদ্যপি, তথাপি নৈতদ্ দর্শনং তস্মৈ দদ্যাৎ, যত এতৎ ততো বিত্ত-পূর্ণ-পৃথিবী-দানাদপি ভূয়ঃ অধিকতরম্ ইতি যোজনা। ন হি আকাশাদি-সমস্ত-ভূত-ভৌতিকাধিষ্ঠানস্য ততোঽপি অধিকতরস্য অপরিচ্ছিন্নস্য ব্রহ্মণো দানস্য ইদম্ অনুরূপম্ ইতি ভাবঃ। তথা চ শ্রুতিঃ—পাদোঽস্য বিশ্বা ভূতানি। ত্রিপাদস্যামৃতং দিবি" (তৈঃ আঃ ৩।১২) ইতি। তদেবম্ আচার্য্যেণ পরীক্ষিতায় শিষ্যায় কৃপয়া এব বিদ্যা বক্তব্যা ইতি উক্তম্ ॥ তত্র কিম্ আচার্য্যোপগমনেন কার্য্যম্? স্বয়মেব জিজ্ঞাসোঃ স্বাধ্যায়ানুসরণতো বিদ্যোদয়সম্ভবাদ্ ইতি শঙ্কায়াম্ আহ—"অন্যথা" ইতি।

যদ্বা কিম্ ইত্যেবং সঙ্কটম্ অবষ্টভ্য আচার্য্যেণ বিদ্যা দেয়া? শিষ্যঃ স্বয়মেব তাং কিং ন সম্পাদয়েৎ ইত্যতঃ আহ—অন্যথা চ ইতি।

তত্র শ্রুতি-স্মৃতী প্রমাণয়তি—"আচার্য্যবান্" ইত্যাদিনা। "আচার্য্যাদ্ধৈব বিদ্যা বিদিতা সাধিষ্ঠং প্রাপৎ" (ছা ৪।৯।৩) ইতি বাক্য-শেষঃ। আদিপদাৎ—

তদ্বিদ্ধি প্রণিপাতেন পরিপ্রশ্নেন সেবয়া।
উপদেক্ষ্যন্তি তে জ্ঞানং জ্ঞানিনস্তত্ত্বদর্শিনঃ। (গীঃ ৪।৩৪)

ইত্যাদি-বচনং গৃহ্যতে। তথা চ অতিসূক্ষ্মপরমার্থ-নির্ণয়স্য স্ববুদ্ধি-সামর্থ্য-মাত্রেণ সম্পাদয়িতুম্ অশক্যত্বম্ এতৈঃ বাক্যৈঃ গম্যতে ইত্যর্থঃ॥ ৩

—:o:*:o:—

শিষ্যস্য জ্ঞানাগ্রহণং চ লিঙ্গৈঃ বুদ্ধা অগ্রহণে হেতূন্ * অধর্ম্ম-লৌকিক-প্রমাদ-নিত্যানিত্য-† বিবেক-বিষয়াসঞ্জাত-দৃঢ়-পূর্ব্বশ্রুতত্ব-লোকচিন্তা-বেক্ষণ-জাত্যাদ্যভিমানাদীন্ তৎপ্রতি-পক্ষৈঃ শ্রুতি-স্মৃতিবিহিতৈঃ অপনয়েৎ, অক্রোধাদিভিঃ অহিংসাদিভিশ্চ যমৈঃ জ্ঞানাবিরুদ্ধৈশ্চ নিয়মৈঃ॥ ৪

পদান্বয়। [আচার্য্যঃ = গুরু] শিষ্যস্য (ছাত্রের) জ্ঞানাগ্রহণম্ (জ্ঞানের অপ্রাপ্তি) চ (এবং বিপরীত জ্ঞানগ্রহণ) অগ্রহণে হেতূন্ (জ্ঞানের অপ্রাপ্তির কারণসমূহ) লিঙ্গৈঃ (চিহ্নদ্বারা) বুদ্ধ্বা (অবগত হইয়া) [জ্ঞানাগ্রহণের হেতু-সমূহ প্রদর্শিত হইয়াছে] অধর্ম্ম-লৌকিকপ্রমাদ-নিত্যানিত্যবিবেকবিষয়াসঞ্জাত-দৃঢ়পূর্ব্বশ্রুতত্বলোকচিন্তাবেক্ষণ-জাত্যাদ্যভিমানাদীন্ (অধর্ম্ম—সঞ্চিত পাপ, লৌকিক—বর্ত্তমানজন্মে উৎপন্ন, প্রমাদ—যথেচ্ছভাষণ ভক্ষণ প্রভৃতি, নিত্য-ক্ষয়রহিত, অনিত্যের—ক্ষয়শীল বস্তুর, বিবেকের পৃথক্ করণের, বিষয়—বিষয়, চেতন ও অচেতন, তাহাতে অসঞ্জাত—জন্মায় নাই এমন, দৃঢ়পূর্ব্বশ্রুতত্ব—পূর্ব্বে দৃঢ়ভাবে শ্রবণ, লোকচিন্তাবেক্ষণ—লোকের সাধু ও অসাধু ব্যবহারবিচার, জাত্যাদ্যভি-মান—ব্রাহ্মণত্ব-জাতিকুলবিদ্যা প্রভৃতি বিষয়ে অভিমানাদি) তৎপ্রতিপক্ষৈঃ (অধর্ম্মাদির প্রতিদ্বন্দ্বী) শ্রুতিস্মৃতিবিহিতৈঃ (বেদ এবং ধর্ম্মশাস্ত্রবিহিত) অক্রোধাদিভিঃ (ক্রোধরাহিত্য প্রভৃতি) অহিংসাদিভিশ্চ (এবং অহিংসা প্রভৃতি)

---

* অগ্রহণহেতূন্ ইতি কচিৎ পাঠঃ। † "নিত্যানিত্যবস্তু" ইতি কচিৎ।

যমৈঃ (প্রথম যোগাঙ্গ, যমের দ্বারা), জ্ঞানাবিরুদ্ধৈশ্চ (এবং তত্ত্বজ্ঞানের অবিরোধী এমন) নিয়মৈঃ (যোগাঙ্গ নিয়মের দ্বারা) অপনয়েৎ (দূর করিবেন)॥ ৪

অনুবাদ। [পূর্ব্বোক্ত শিষ্যকে একবার উপদেশ দিলেই জ্ঞান দৃঢ় হইতে পারে, পুনঃ পুনঃ উপদেশ দিবার প্রয়োজন কি? এই আশঙ্কায় বলিতেছেন—] আচার্য্য শিষ্যের জ্ঞানাপ্রাপ্তি এবং মিথ্যাজ্ঞান, মুখচেষ্টা ও বাক্যপ্রয়োগরূপ হেতু দ্বারা অবগত হইয়া সঞ্চিত এবং ঐহিক পাপ, যথেচ্ছভাষণ ও ভক্ষণ, নিত্যবস্তু আত্মা এবং আত্মভিন্ন-অনিত্যবস্তুর পূর্ব্বে দৃঢ়ভাবে বিবেকজ্ঞানের অভাব, লোকের ভালমন্দ ব্যবহার বিচার, জাতিকুলবিদ্যাদির অভিমান প্রভৃতি জ্ঞানা-গ্রহণের কারণগুলিকে অধর্ম্মাদির প্রতিকূল বেদস্মৃতিবিহিত কামক্রোধহীনতা ও অহিংসা প্রভৃতি যোগাঙ্গ যম এবং জ্ঞানের অবিরোধী নিয়মসমূহ দ্বারা অপনয়ন করিবেন *॥ ৪

টীকা। নন্থ জিজ্ঞাসোঃ উক্তবিশেষণস্য শিষ্যস্য সকৃদুপদেশ-গ্রহণাদেব বিদ্যা-দার্ঢ্যোপপত্তেঃ কিমিতি পুনঃপুনঃ উপদেশঃ কার্য্য ইত্যুক্তম্, অত আহ—"শিষ্যস্য" ইতি। শিষ্যস্য জ্ঞানাগ্রহণং চকারাদ্ বিপর্য্যয়গ্রহণঞ্চ মুখাদি-চেষ্টা-বচন-ব্যক্ত্যাদিলিঙ্গৈঃ বুদ্ধা অগ্রহণাদীন্ হেতূন্ তৎপ্রতিপক্ষৈঃ

* তাৎপর্য্য—শিষ্য ঠিক বুঝিল অথবা বিপরীত বুঝিল, গুরু তাহা শিষ্যের মুখভঙ্গী এবং কথাবার্ত্তার দ্বারা বুঝিয়া লইবেন। গুরু শিষ্যের মনোগত ভাব না জানিয়া যদি উপদেশ দেন, তাহা হইলে তাহা ব্যর্থ হইবে, এজন্য আচার্য্যের এ সমস্ত বিষয়ে সতর্কতা অবলম্বন করা উচিত। সূর্য্যাদি দেবতার উপাসনাদির নিয়মোপদেশের দ্বারা অধর্ম্ম দূর করিবেন। এইটি গ্রাহ্য, এইটি ত্যাজ্য—এবংবিধ সন্ন্যাসিশাস্ত্র দ্বারা প্রমাদ নিরাস করিবেন। লোকের ভালমন্দ ব্যবহার পর্য্যালোচনা করিলে চিত্ত কলুষিত হয়। তাহা অমানিত্বাদি শাস্ত্র দ্বারা অপনয়ন করিবেন।

'অহিংসা-সত্যাস্তেয়-ব্রহ্মচর্য্যাপরিগ্রহা যমাঃ'—পাতঞ্জলদর্শনম্॥ ২।৩০

অহিংসা (কায়মনোবাক্যে হিংসা বর্জ্জন), সত্য (বাক্য ও মনের একরূপতা, মিথ্যা-ভাষণের অভাব), অস্তেয় (পরদ্রব্যাপহরণ না করা), ব্রহ্মচর্য্য (বীর্য্যধারণ, অষ্টাঙ্গ মৈথুন ত্যাগ), অপরিগ্রহ (বিষয়াদির গ্রহণ না করা)-কে যম বলে।

'শৌচ-সন্তোষ-তপঃ-স্বাধ্যায়েশ্বর-প্রণিধানানি নিয়মাঃ' পাতঞ্জলদর্শনম্॥ ২।৩২

শৌচ (বাহ্য ও আভ্যন্তর, শুচিতা), সন্তোষ (চিত্ত-প্রসাদ) তপঃ (দ্বৈধক্লেশ সহন) স্বাধ্যায় (মোক্ষশাস্ত্রাধ্যয়ন কিংবা প্রণব-জপ) ঈশ্বর-প্রণিধান (সমস্ত কর্ম্মের ফল ঈশ্বরোদ্দেশে সমর্পণ)-কে নিয়ম বলা হয়।

মূলে "জ্ঞানাবিরুদ্ধৈঃ"—এই বিশেষণ পদের দ্বারা কৃচ্ছ্র চান্দ্রায়ণাদি ব্রতের নিরাকরণ করা হইয়াছে। কারণ, অত্যন্ত উপবাসে চিত্ত বিক্ষিপ্ত হয়, বিক্ষিপ্তচিত্ত ব্রহ্মজ্ঞানলাভে অধিকারী হয় না। সুতরাং এইরূপভাবে তপস্যা করিবে, যাহাতে ধাতুবৈষম্য না ঘটে, পরন্তু চিত্ত বিশুদ্ধতা লাভ করে।

তন্নিবর্ত্তকৈঃ শ্রুতি-স্মৃতি-বিহিতৈঃ অপনয়েদিতি সম্বন্ধঃ। তান্ এব আহ—"অধর্ম্ম" ইত্যাদিনা। 'অধর্ম্মঃ' সঞ্চিতঃ। 'লৌকিকঃ' ইদানীন্তনঃ। 'প্রমাদঃ' কামচারবাদভক্ষণাদিঃ। তত্র সূর্য্যাদি-দেবতোপাসনাদি-নিয়মোপদেশেন অধর্ম্ম-ক্ষপণং করণীয়ম্। বর্জ্যাবর্জ্যাদি-যতি-ধর্ম্ম-শাস্ত্রেণ প্রমাদ-নিরাসঃ। নিত্যানিত্যবিবেকস্য যো বিষয়ঃ চেতনাচেতনরূপঃ তস্মিন্ অজ্ঞাতং তৎপর্য্যন্তং ন প্রসৃতং যদ্ দৃঢ়-পূর্ব্ব-শ্রুতত্বং তদ্‌যুক্তি-বিশেষাদ্যভ্যাসেন অপনীয় বিবেক-পর্য্যন্ততাং নয়েদিত্যর্থঃ। লোক-চিন্তা-বেক্ষণং লোকানাং ব্যবহার-সাধুত্বা-সাধুত্ব-বিচার-লক্ষণং লোকেভ্যঃ পূজাসম্মানাদ্যপেক্ষয়া তৎসংসর্গোপরোধেন ব্যবহরণং বা। এতচ্চ বক্ষ্যমাণম্ অমানিত্বম্ অদম্ভিত্বম্ ইত্যাদি-শাস্ত্রোক্ত-নিষ্ঠোপদেশেন অপনেতব্যম্। 'জাত্যাদি' ইতি আদি-পদাৎ কুলবিদ্যাদি গৃহ্যতে। ত্বং-পদার্থ-পরিশোধনোপদেশেন জাত্যাদ্যভিমানং ত্যাজয়েৎ ইত্যর্থঃ। অভিমানাদীন্ ইত্যাদিপদেন তৎপ্রযুক্তো ব্যবহারঃ অক্তাধিকরণাদিঃ গৃহ্যতে। 'অক্রোধাদিভিঃ' ইত্যত্র 'আদি-পদেন অকামাদয়ো গৃহ্যন্তে। 'অহিংসাদিভিশ্চ' ইত্যাদিপদাৎ সত্যাস্তেয়-ব্রহ্মচর্য্যাপরিগ্রহা গৃহ্যন্তে। অত্র অক্রোধাদীনাম্ অহিংসাদীনাম্ উপায়োপেয়-ভাবেন উপদেশো বোদ্ধব্যঃ। শৌচ-সন্তোষ-তপঃ স্বাধ্যায়েশ্বর-প্রণিধানানি নিয়মা উচ্যন্তে। তেষাং জ্ঞানাবিরুদ্ধৈঃ ইতি বিশেষণেন তীর্থযাত্রা-চান্দ্রায়ণোপবাসাদি-কর্ম্মকাণ্ডপরায়ণ-বাহ্যসাধন-ক্রিয়াপ্রধানেশ্বর-পূজা-নিষ্ঠাদি চ যজ্ঞ জ্ঞাননিষ্ঠা-বিক্ষেপকরং তস্য অনাদরণীয়তাং দর্শয়তি। যম-নিয়মোপদেশস্তু সর্ব্বদোষনিরাস-সাধারণোপায় ইতি দ্রষ্টব্যম্॥ ৪

——:*:——

অমানিত্বাদিগুণং চ জ্ঞানোপায়ং সম্যগ্ গ্রাহয়েৎ॥ ৫

পদান্বয়। জ্ঞানোপায়ম্ (জ্ঞানের সাধন) অমানিত্বাদিগুণঞ্চ (অমানিত্ব, অদম্ভিত্ব প্রভৃতি গুণকেও) সম্যক্ (উত্তমরূপে) গ্রাহয়েৎ (গ্রহণ করাইবেন)॥

অনুবাদ। [এইরূপ জ্ঞানগ্রহণের প্রতিবন্ধক নিবৃত্তির উপদেশ দিয়া জ্ঞানোৎপত্তির কারণ বলিতেছেন—] এবং জ্ঞানের সাধন-অমানিত্ব, অদম্ভিত্বাদি গুণ সম্যগ্‌রূপে শিষ্যকে গ্রহণ করাইবেন॥

টীকা। এবং জ্ঞান-গ্রহণ-প্রতিবন্ধক-নিবর্ত্তকম্ উপদিশ্য জ্ঞানোদয়-হেতু-জাতম্ উপদিশতি—"অমানিত্বাদিগুণম্" ইতি। 'আদি'-পদাৎ অদম্ভিত্বাদি তত্ত্বজ্ঞানার্থদর্শনান্তং গৃহ্যতে। যদ্বা অমানিত্বেন অদম্ভিত্বাদিকং সহপঠিতত্বেন

উপলক্ষ্য 'আদি'পদেন 'অদ্বেষ্টা সর্ব্বভূতানাম্' ইত্যাদিনা উক্তা অদ্বেষ্টৃত্বাদয়ো ধর্ম্মা গ্রাহ্যাঃ। অত্র 'সম্যক্'পদম্ এতন্নিষ্ঠস্ত সর্ব্বদোষপরিহারেণ অযত্নলভ্যং জ্ঞানদার্ঢ্যম্ ইতি দর্শয়িতুম্। অয়ং ভাবঃ—ন হি সকৃদ্‌গ্রহণমাত্রাৎ বিদ্যা দৃঢ়োৎপদ্যতে 'আবৃত্তিরসকৃদ্ উপদেশাৎ' (ব্রঃ সূঃ ৪।১।১) ইতি ন্যায়াৎ, শ্রবণোত্তরকালং মননাদি-বিধানসামর্থ্যাৎ চ। দৃঢ়ত্বং হি ফলপর্য্যন্তত্বং বিদ্যায়া বিবক্ষিতম্। অতঃ ফলানুকূলতয়া যাবৎ নির্ব্বিচিকিৎসং তৎ সঞ্জায়তে তাবদ্ গুরুণা শিষ্যং কৃতার্থং কর্ত্তুং প্রবৃত্তেন বিদ্যোপযোগার্থং বা প্রবৃত্তেন উপদেশঃ কার্য্য এবেতি॥

—:*:—

আচার্য্যস্তু ঊহাপোহ-গ্রহণ-ধারণ-শম-দম-দয়ানুগ্রহাদি-সম্পন্নো লব্ধাগমো দৃষ্টাদৃষ্টভোগেষু অনাসক্তঃ ত্যক্ত-সর্ব্ব-কর্ম্ম সাধনো ব্রহ্মবিৎ ব্রহ্মণি স্থিতঃ অভিন্নবৃত্তো দম্ভ-দর্প-কুহক-শাঠ্য-মায়া-মাৎসর্য্যানৃতাহংকার-মমত্বাদি-দোষ-বিবর্জ্জিতঃ কেবল-পরানুগ্রহ-প্রয়োজনো বিদ্যোপযোগার্থী পূর্ব্বম্ উপদিশেৎ—"সদেব সৌম্যেদমগ্র আসীদেকমেবাদ্বিতীয়ম্" (ছান্দো, ৬।২।১), "যত্র নান্যৎ পশ্যতি" (ছান্দো, ৭।২৪।১) "আত্মৈবেদং সর্ব্বম্" (ছান্দো, ৭।২৫।২), "আত্মা বা ইদমেক এবাগ্র আসীৎ" (ঐ ৩।১।১), "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" (ছান্দো, ৩।১৪।১), ইত্যাদ্যাঃ আত্মৈক্যপ্রতিপাদনপরাঃ শ্রুতীঃ॥ ৬

পদান্বয়। ঊহাপোহ-গ্রহণ-ধারণ-শম-দম-দয়ানুগ্রহাদি-সম্পন্নঃ (ঊহ—শিষ্য-কর্তৃক অনুক্তবিষয়ে কথন, অপোহ—শিষ্যের মিথ্যাগ্রহণ দূর করিবার সামর্থ্য, গ্রহণ—শিষ্যকর্তৃক উত্থাপিত প্রশ্ন প্রভৃতিবিষয়ক বাক্যার্থের তৎক্ষণাৎ অবধারণ-সামর্থ্য, শম—অন্তরিন্দ্রিয়-নিগ্রহ, দম—বহিরিন্দ্রিয়-নিগ্রহ, দয়া—দুঃখীর প্রতি অনুগ্রহের বাসনা, অনুগ্রহ—দুঃখীর দুঃখনাশে প্রবৃত্তি, আদি—সমীপস্থ বিনীত শিষ্যের অপরিত্যাগ, সম্পন্ন—যুক্ত) লব্ধাগমঃ (গুরু হইতে বিদ্যাপ্রাপ্ত) দৃষ্টাদৃষ্টভোগেষু (দৃষ্ট—ঐহিক, অদৃষ্ট—পারলৌকিক, ভোগ বিষয়ে) অনাসক্তঃ (আসক্তিশূন্য—ইহলোক ও পরলোকের সাধন—লোকারাধনা, তপস্যা যজ্ঞাদি

বিষয়ে প্রবৃত্তিরহিত) ত্যক্তসর্ব্বকর্ম্মসাধনঃ (সমস্ত কার্য্যের উপায় ধন, স্ত্রীসংগ্রহ, শিখা, যজ্ঞোপবীত প্রভৃতি সাধন যৎকর্তৃক পরিত্যক্ত হইয়াছে) ব্রহ্মবিৎ (ব্রহ্মজ্ঞানবান্) ব্রহ্মণি স্থিতঃ (নিত্য অপরোক্ষ ব্রহ্মরূপে অবস্থিত) অভিন্নবৃত্তঃ (যিনি শিষ্টাচার লঙ্ঘন করেন না) দম্ভ-দর্প-কুহক-শাঠ্য-মায়া-মাৎসর্য্যা-নৃতাহঙ্কার-মমত্বাদিদোষ-বিবর্জ্জিতঃ (দম্ভ—নিজের ধার্ম্মিকত্বখ্যাপন, দর্প—গর্ব্ব, কুহক—পরপ্রতারণা, শাঠ্য—শঠতা—নিষ্ঠুরতা, মায়া—পরের মোহ উৎপাদন, মাৎসর্য্য—গুণে দোষকথন, অনৃত—মিথ্যা-ভাষণ, অহঙ্কার—দেহাভিমান, মমত্ব—পুত্র প্রভৃতিতে স্বকীয়ত্ববুদ্ধি, আদি—প্রভৃতি দোষবিহীন) কেবল পরানুগ্রহপ্রয়োজনঃ (কেবলমাত্র বিষ্ণুর পরমপদ পাওয়ানই যাঁহার প্রয়োজন) বিদ্যোপযোগার্থী (বিদ্যার বিনিয়োগকারী) আচার্য্যস্তু (গুরুও)—সোম্য (হে প্রিয়দর্শন) অগ্রে (উৎপত্তির পূর্ব্বে) ইদম্ (এই জগৎ) সৎ এব (সৎ স্বরূপে অর্থাৎ ব্রহ্মরূপে) আসীৎ (ছিল, অবস্থিত ছিল), একম্ এব (একই) অদ্বিতীয়ম্ (দ্বিতীয়শূন্য) [ব্রহ্ম] যত্র (যে অবস্থায়) অন্যৎ (ব্রহ্মব্যতিরিক্ত) ন পশ্যতি (দেখেন না) ইদং সর্ব্বং (এই সমস্ত জগৎ) আত্মা এব (আত্ম-স্বরূপই, আত্মসত্তাতিরিক্ত ইহাদের সত্তা নাই), ইদং (এইজগৎ) অগ্রে (উৎপত্তির পূর্ব্বে) এক এব (অদ্বিতীয়ই) আত্মা বৈ (আত্মা) আসীৎ (ছিল) ইদং সর্ব্বং (এই সমস্ত) ব্রহ্ম খলু (ব্রহ্মই) ইত্যাদ্যাঃ (এবংপ্রকার) আত্মৈকত্ব-প্রতিপাদন-পরাঃ (আত্মা ও ব্রহ্মের অভিন্নত্ব-বোধক) শ্রুতীঃ (শ্রুতিবাক্য সমূহ) পূর্ব্বং (প্রথমে) উপদিশেৎ (উপদেশ দিবে)॥ ৬

অনুবাদ। উহ, অপোহ, গ্রহণ, ধারণ, শম, দম, দয়া, অনুগ্রহ প্রভৃতি-বিশিষ্ট, গুরুর নিকট হইতে গৃহীতবিদ্য, ইহলোক ও পরলোক-বিষয়ক ভোগ-সমূহে আসক্তিরহিত, সমস্তকর্ম্মের উপায়ভূত বিত্তদারাদি-পরিত্যাগী, ব্রহ্মজ্ঞ, ব্রহ্মনিষ্ঠ, শিষ্টাচারসেবী, দম্ভ-দর্প, পরপ্রতারণা, শঠতা, অপরের মোহোৎপাদন, গুণে দোষ কথন, মিথ্যাভাষণ, দেহাদিতে অভিমান, পুত্রাদিতে স্বকীয়ত্বাভিমান প্রভৃতি দোষরহিত, কেবলমাত্র পরানুগ্রহ যাঁহার প্রয়োজন, বিদ্যার বিনিয়োগ-কারী আচার্য্যও প্রথমে 'হে প্রিয়দর্শন! এই জগৎ উৎপত্তির পূর্ব্বে সৎস্বরূপ ব্রহ্মে অবস্থিত ছিল' 'এক, অদ্বিতীয় ব্রহ্ম' 'যে অবস্থায় ব্রহ্মাতিরিক্ত অন্য দর্শন করেন না' 'এই সমস্ত জগৎ আত্মস্বরূপ' 'এই জগৎ পূর্ব্বে আত্মরূপে বিদ্যমান ছিল' 'দৃশ্যমান সমস্ত বস্তুই ব্রহ্মাভিন্ন' ইত্যাদি আত্মার একত্বপ্রতিপাদক শ্রুতি-সমূহ [শিষ্যকে] উপদেশ প্রদান করিবেন॥ ৬

টীকা।—এবম্ আচার্য্যকৃত্যম্ উক্ত্বা তস্য লক্ষণমাহ—"আচার্য্যঃ তু" ইতি। এতৎ চ তত্ত্বজিজ্ঞাসুনা অধিকারিণা এবংবিধ আচার্য্য উপগন্তব্যো ন অন্যাদৃশ ইতি দর্শয়িতুং, ন তু আচার্য্যেণ এবংবিধগুণেন ভবিতব্যম্ ইতি নিয়োগঃ ক্রিয়তে, তস্য কৃতার্থত্বাদ্ ইতি দ্রষ্টব্যম্। শিষ্যেণ অনুক্তস্য অপি উহনম্ "ঊহঃ" উপদেশসমসময়ং শিষ্য-প্রতিপত্ত্যনুকূলাপূর্ব্ব-যুক্তিকল্পনং বা। শিষ্যস্য মিথ্যা-গ্রহণাপকরণ-সামর্থ্যম্ "অপোহঃ",সিদ্ধান্তপ্রতিপক্ষ-নিরাকরণসামর্থ্যং বা। শিষ্য-কৃত-প্রশ্নাক্ষেপবাক্যার্থানাং সদ্যোঽবধারণসামর্থ্যং "গ্রহণম্"। গৃহীতানাং তেষাং সারাসারাবধারণপূর্ব্বকং প্রত্যুক্তিসময়ে স্মরণযোগ্যতাপাদনং "ধারণম্"। "শম-দমৌ" ব্যাখ্যাতৌ। "দয়া" দুঃখিনং প্রতি অনুজিঘৃক্ষা। তদনন্তরং দুঃখিনো দুঃখাপাকরণে প্রবৃত্তিঃ "অনুগ্রহঃ"। 'আদি'শব্দাৎ উপসন্নস্য বিনীতস্য অনুগৃহীতস্য অপরিত্যাগো গৃহ্যতে। যঃ তু "হিংসানুগ্রহয়োরনারম্ভী" (গৌত ৩।২৪।২৫) ইতি গৌতমেন সংন্যাসিধর্ম্মো দর্শিতঃ। যৎ চ 'ন ব্যাখ্যান-পরো যতিঃ' ইত্যাদিবচনং তৎখ্যাতিলাভ-পূজা-পাণ্ডিত্য-বৃদ্ধ্যাদি-হেতু-প্রবৃত্তি-বিষয়ম্ ইতি অদোষঃ। "সম্পন্নঃ" ইতি পূর্ব্বোক্তগুণৈঃ আঢ্যতা উচ্যতে। "লব্ধাগমঃ" স্বগুরুতঃ প্রাপ্তবিদ্যোপদেশঃ। অনেন বিশেষণেন গুরোঃ সাম্প্রদায়িকত্বম্ অপি শিষ্যেণ অন্বেষণীয়ম্ ইতি সূচয়তি। দৃষ্টা ভোগা ঐহিকাঃ, অদৃষ্টাঃ পারলৌকিকাঃ, তেষু অনাসক্তঃ তৎসাধন-লোকারাধন-তপো-যজ্ঞাদি-প্রবৃত্তিশূন্য ইত্যর্থঃ, যতঃ ত্যক্তানি সর্ব্বকর্ম্মণাং সাধনানি ধন-দার-সংগ্রহ-শিখা-যজ্ঞোপবীতাদীনি যেন স তথা, অতো ভোগানাসক্ত ইতি বিদিত ইত্যর্থঃ। ব্রহ্মবিৎ মহাবাক্যার্থ-প্রত্যগাত্মতত্ত্বজ্ঞানবান্ ইত্যর্থঃ। তৎ কিং পরোক্ষতয়া এব ? ন ইত্যাহ—"ব্রহ্মণি স্থিতঃ" ইতি। ব্রহ্মণি স্থিতির্নাম নিত্যাপরোক্ষং ব্রহ্ম এব অহম্ অস্মি ইতি স্ফুটানুভাবেন অবস্থানম্। এবংবিধোঽপি ন যথেষ্ট-চেষ্টাবান্ ইত্যাহ—"অভিন্নবৃত্তঃ" ইতি। ন ভিন্নং ন উল্লঙ্ঘিতং বৃত্তম্ আচারো যেন স তথা, শিষ্ট-বিগর্হিতো ন ভবতি ইত্যর্থঃ। 'দম্ভঃ' ধর্ম্মধ্বজিত্বং, আত্মনো লোকে ধার্ম্মিকত্বখ্যাপনম্ ইতি যাবৎ। 'কুহকং' পরপ্রতারণম্। 'শাঠ্যং' নৈষ্ঠুর্য্যম্। 'মায়া' পরব্যামোহনম্। 'মাৎসর্য্যং' গুণেষু দোষ-খ্যাপনম্। 'অনৃতং' মিথ্যাভাষণম্। 'অহংকারঃ' দেহাভিমানঃ। 'মমত্বং' পুত্রশিষ্যাদিষু স্বাত্মাভিমানঃ। এতৈঃ দম্ভাদিদোষৈঃ বর্জিতঃ ইত্যর্থঃ। এবংবিধস্য কিম্ ইতি অন্যোপদেশে প্রবৃত্তিঃ অত আহ—"কেবল" ইতি। পরস্য সংসারসাগরান্নির্ব্বিন্নস্য যঃ পরম-পদ-পার-প্রাপণ-রূপঃ অনুগ্রহঃ তদেব প্রয়োজনং যস্য স তথা। কেবল-

বিশেষণেন আনুষঙ্গিকম্ অপি প্রয়োজনানন্তরং প্রবৃত্তিহেতুং বারয়তি। তর্হি কিং নির্নিমিত্তম্ এব পরানুগ্রহে অস্য প্রবৃত্তিঃ উন্মত্ত-প্রবৃত্তিবদ্ যাদৃচ্ছিকী? ন ইত্যাহ—"বিদ্যোপযোগার্থী" ইতি। 'উপযোগঃ' বিনিয়োগঃ চোত্বালে কৃষ্টবিষাণাং প্রাশ্নতি" ( তৈঃ সং ৬।১।৩ ) ইত্যাদিবৎ।

ত্যজ ধর্ম্মমধর্ম্মং চ উভে সত্যানৃতে ত্যজ।
উভে সত্যানৃতে ত্যক্ত্বা যেন ত্যজসি তৎ ত্যজ॥

ইতি; অত্র যেন জ্ঞানেন ধর্ম্মাদিষু প্রবৃত্তি-নিরোধেন তানি পরিত্যজসি তজ্জ্ঞানম্ পরিত্যজ ইতি উক্তে জ্ঞানস্য অমূর্ত্তত্বাৎ স্বরূপেণ ত্যাগাযোগাদ্ বিশিষ্টে শিষ্যে প্রতিপাদনং প্রতিপত্তি-কর্ম্ম ক্রিয়তে। তৎ চ বস্তু-মহিম্না পরানুগ্রহতাং প্রতিপদ্যতে ইতি ভাবঃ।

এবংবিধ আচার্যঃ পূর্ব্বম্ উপদিশেদ্ ইতি উক্তম্, তত্র উপদেশ-ক্রমং দর্শয়তি। প্রথমং কিম্ উপদিশেদ্ ইতি অপেক্ষায়াম্ আত্মৈকত্ব-প্রতিপাদক-বাক্যানি উপদিশেদ্ ইতি বাক্যানি পঠতি—"সদেব" ইত্যাদিনা। ইতি আত্মৈকত্ব-প্রতিপাদন-পরাঃ শ্রুতীঃ পূর্ব্বম্ উপদিশেৎ ইতি সম্বন্ধঃ। "যত্র নান্যৎ পশ্যতি" ইত্যত্র 'নান্যৎ শৃণোতি নান্যদ্ বিজানাতি স ভূমা" ( ছাঃ ৭।২৪।১ ) ইতি বাক্য-শেষঃ। "ব্রহ্মৈবেদং বিশ্বমিদং বরিষ্ঠম্" ( মু ২।২।১১ ) ইতি শেষঃ। অত্র সদ্-ভূমা-আত্ম-ব্রহ্ম-শব্দাঃ পর্য্যায়াঃ। অনেক-শাখাদি গত—বাক্যোদাহরণং "গতিসামান্যাৎ" ( ব্রহ্ম ১।১।১১ ) ইতি ন্যায়েন অবিরোধতঃ স্বার্থপরত্ব-খ্যাপনার্থম্॥ ৬

——:*:——

উপদিশ্য চ গ্রাহয়েদ্ ব্রহ্মণো লক্ষণম্, 'য আত্মাঽপহত-পাপ্মা' (ছান্দো ৮।৭।১) যৎ সাক্ষাদপরোক্ষাদ্ ব্রহ্ম' (বৃহ ৩। ৪।১) 'যোঽশনায়াপিপাসে' (বৃহ ৩।৫।১) * 'স এষ নেতি নেতি' (বৃহ ৩।৯।২৬) 'অদৃষ্টং দ্রষ্টৃ' (বৃহ ৩।৮।১১) 'বিজ্ঞানমানন্দং ব্রহ্ম' (বৃহ ৩।৯।২৮ 'সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম' ( তৈত্তি ২।১।১) 'অদৃশ্যেঽনাত্ম্যেঽনিরুক্তে' ( তৈত্তি ২।৭।৩) 'স বা এষ মহানজ আত্মা' ( বৃহ ৪।৪।২২) 'অপ্রাণো হ্যমনাঃ' ( মাণ্ডু ২।১২)

* 'নেতি নেতি' 'অস্থূল মনণু' ইত্যধিকং বহবঃ পঠন্তি।

'স বাহ্যাভ্যন্তরো হ্যজঃ' (মুণ্ড ২।১।২) 'বিজ্ঞানঘন এব', (বৃহ ২।৪।১২) 'অনন্তরমবাহ্যম্' (বৃহ ২।৫।১৯) 'অন্যদেব তদ্‌বিদিতাদথো অবিদিতাদধি' (কেন ১।৩) 'আকাশো বৈ নাম' (ছান্দো ৮।১৪।১ ইত্যাদিশ্রুতিভিঃ ॥ ৭

পদান্বয়। [আচার্য্যঃ—গুরু] [আত্মৈকত্বপরাঃ শ্রুতীঃ—আত্মার একত্ব-প্রতিপাদক পূর্ব্বোক্ত শ্রুতিসমূহ] যঃ (যে) আত্মা (আত্মা—স্বস্বরূপ) অপহতপাপ্মা (পাপরহিত), যৎ (যে) সাক্ষাৎ (সাক্ষাৎ, অপরের সাহায্য বিনা) অপরোক্ষাদ্ (অপরোক্ষ—প্রত্যক্ষ) ব্রহ্ম (ব্রহ্ম—আত্মা) যঃ (যে আত্মা) অশনায়াপিপাসে (ক্ষুধা এবং তৃষ্ণাকে) [অত্যেতি—অতিক্রম করেন] স এষঃ (সেই এই দেহাদি) নেতি নেতি (ইহা নহে—আত্মা নহে) [অক্ষরং—ব্রহ্ম] অদৃষ্টম্ (অস্মদীয় দর্শনের অগোচর, অথচ নিজে) দ্রষ্টৃ (সকলের দর্শক) [ব্রহ্ম—ব্রহ্ম] বিজ্ঞানম্ (জ্ঞানস্বরূপ) আনন্দম্ (সুখস্বরূপ) ব্রহ্ম [ব্রহ্ম], সত্যং (সত্যস্বরূপ) জ্ঞানং (জ্ঞানস্বরূপ) অনন্তম্ (অনাম), ব্রহ্ম (ব্রহ্ম) অদৃশ্যে (দৃশ্যরহিত—বিকারশূন্য) অনাত্ম্যে (অশরীর) অনিরুক্তে (বাক্যের অবিষয়ীভূত) [ব্রহ্ম], সঃ (সেই) বৈ (পাদপূরণার্থক) এষঃ (এই) আত্মা (স্বস্বরূপ) মহান্ (ব্যাপক) অজঃ (জন্মরহিত), অপ্রাণঃ (অপ্রাণ) অমনাঃ (মনোবিহীন); স বাহ্যাভ্যন্তরঃ (তিনি বাহ্যাভ্যন্তরবর্ত্তী অজঃ হি (উৎপত্তিরহিত), বিজ্ঞানঘন এব (আত্মা জ্ঞানস্বরূপই), অনন্তরম্ (জাতিগত ভেদবিহীন) অবাহ্যম্ (বহির্দ্দেশশূন্য) তৎ (সেই হেতু) বিদিতাৎ (বেদনের—জ্ঞানের বিষয় হইতে) অন্যৎএব (নিশ্চয়ই ভিন্ন) অথো (পক্ষান্তরে) অবিদিতাৎ (অজ্ঞানের বিষয়ের) অধি (উপরে), আকাশঃ বৈ (আকাশ) নাম (নাম—সংজ্ঞা) ইত্যাদি শ্রুতিভিঃ (ইত্যাদি শ্রুতিসমূহ দ্বারা) উপদিশ্য (উপদেশ দিয়া) ব্রহ্মণঃ (ব্রহ্মের) লক্ষণং (লক্ষণ) গ্রাহয়েৎ (গ্রহণ করাইবেন অর্থাৎ বুঝাইয়া দিবেন) ॥ ৭

অনুবাদ। আচার্য্য, যে আত্মা পাপরহিত, যিনি সাক্ষাৎ অপরোক্ষ ব্রহ্ম, যিনি ক্ষুধা তৃষ্ণা অতিক্রম করিয়াছেন, দৃশ্যমান পদার্থসমূহ আত্মা নহে, আত্মা স্থূল ও অণু নহে, দেহ ইন্দ্রিয় প্রভৃতি আত্মা নহে, ব্রহ্মদর্শনের অবিষয় হইয়া দ্রষ্টৃস্বরূপ, আত্মা জ্ঞানস্বরূপ এবং সুখস্বরূপ, আত্মা সত্য, জ্ঞানরূপ ও অনন্ত, অবিকার ও অশরীর ব্রহ্ম, সেই এই ব্যাপক এবং জন্মরহিত আত্মা জ্ঞানস্বরূপ, অভ্যন্তররহিত ও বাহ্যরহিত, আত্মা জ্ঞানের বিষয় নহে এবং মনেরও বিষয় নহে,

আকাশ অর্থাৎ ব্রহ্ম নাম এবং রূপের নির্বাহক ইত্যাদি শ্রুতিসমূহ দ্বারা [ আত্মার একত্ব-প্রতিপাদক শ্রুতিসমূহ উপদেশ করিয়া ] ব্রহ্মের লক্ষণ বুঝাইয়া দিবেন ॥ ৭

টীকা। কিং তদ্ ব্রহ্মাদিশব্দৈঃ বস্তু উচ্যতে, কথং চ তদ্ অদ্বিতীয়ম্ অবগম্যতে ইত্যপেক্ষায়াম্ আহ—উপদিশ্য চ গ্রাহয়েদ্ ব্রহ্মণো লক্ষণমিতি। যোঽশনায়াপিপাসে 'শোকং মোহং জরাং মৃত্যুম্ অত্যেতি' ইতি শেষঃ। 'আনন্দম্' 'অনন্তম্' ইতি উভয়ত্র 'ব্রহ্ম' ইতি বাক্যশেষঃ। এবং সর্বত্র বাক্যেষু শেষাক্ষরাণি শ্রুতিপরিচয়েন পূরণীয়ানি, গ্রন্থভূয়স্ত্বাৎ ন সর্বত্র প্রদর্শ্যন্তে। 'য আত্মা অপহতপাপ্মা' ইত্যাদি প্রাজাপত্যবাক্যেন জাগ্রদাদ্যবস্থাসু দ্রষ্টৃত্বেন অনুগতঃ অবস্থাধর্মরহিতঃ সশরীরঃ প্রিয়াপ্রিয়াভ্যাম্ অসংস্পৃষ্টঃ প্রত্যগাত্মৈব পরং জ্যোতিঃ পরংব্রহ্ম উপাস্যং জ্ঞেয়ং চ ইতি প্রকরণার্থোপন্যাসেন প্রত্যগ্-ব্রহ্মৈক্যম্ উপলক্ষয়েদিত্যর্থঃ। স আত্মা সর্বান্তরো দৃষ্টের্বুদ্ধিবৃত্তিলক্ষণায়া দ্রষ্টা প্রাণনাদিব্যাপারোপলক্ষিতঃ স এব অশনায়াদি-প্রাণান্তঃকরণশরীরধর্মাতীতঃ সাক্ষাদ্ অপরোক্ষাদ্ ব্রহ্মেতি দ্বিতীয়বাক্যার্থঃ। 'নেতি নেতি' ইত্যাদিবাক্যানাং সকলদৃশ্যপ্রবিলাপেন অদ্বিতীয়াত্মতত্ত্বোপলক্ষণপরত্বম্। 'অদৃষ্টং দ্রষ্টৃ' ইত্যাদিনা 'নান্যদ্ অতঃ অস্তি দ্রষ্টৃ' ইত্যাদবাক্যৈঃ সহ সর্বসাক্ষিপ্রত্যগাত্মৈব অক্ষরং, যস্মিন্ অব্যাকৃতাকাশাদি ধরিত্র্যন্তং জগদ্ ওতং চ প্রোতং চ ইত্যুপলক্ষিতং তত্ত্বমিত্যর্থঃ। বিজ্ঞানম্ আনন্দং ব্রহ্ম ইতি। কো নু এনং জনয়েৎ পুনঃ। মর্ত্যঃ স্বিৎ মৃত্যুনা বৃক্ণঃ কস্মান্মূলাৎ প্ররোহতি। ইতি পৃষ্টস্য জগন্মূলকারণত্বেন উপলক্ষিতস্য স্বরূপং বিজ্ঞানানন্দলক্ষণমিতি তৎপদার্থতত্ত্বম্ উপলক্ষিতম্ ইত্যর্থঃ। এবং 'ব্রহ্মবিদ্ আপ্নোতি পরম্' ইতি প্রকৃতস্য ব্রহ্মণঃ 'সত্যং জ্ঞানম্ অনন্তং ব্রহ্ম' ইতি স্বরূপং নির্দিশ্য 'তস্মাদ্ বা এতস্মাদ্ আত্মন আকাশঃ সম্ভূতঃ' ইত্যাদিনা জগৎকারণত্বেনোপলক্ষ্য তস্যৈব সৃষ্টেষু কার্যকরণসঙ্ঘাতেষু প্রবেশং দর্শয়িত্বা 'অদৃশ্যেঽনাত্ম্যেঽনিরুক্তে' ইত্যাদিনা প্রপঞ্চাপবাদেন সর্বাধারং সর্বসাক্ষিণম্ আত্মানম্ আনন্দরূপং 'ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা' ইতি 'অথ সোঽভয়ং গতো ভবতি' 'স যশ্চায়ং পুরুষে, যশ্চাসাবাদিত্যে; স একঃ' ইতি চ তত্ত্বম্ উপলক্ষয়েদ্ ইত্যর্থঃ। 'স বা এষ মহান্ অজ আত্মা যোঽয়ং বিজ্ঞানময়ঃ প্রাণেষু, য এষোঽন্তর্হৃদয় আকাশঃ তস্মিন্ শেতে সর্বস্য বশী' ইত্যাদিনা জাগ্রদাদ্যবস্থাধর্মৈঃ অনন্বাগতস্য অসঙ্গস্য কামাকামাভ্যাং সংসারমোক্ষৌ অনুভবতো বুদ্ধ্যাদিসাক্ষিণঃ চিদাত্মনঃ অন্তর্হৃদয়ে আকাশশব্দবাচ্যাজরামরাভয়াদিলক্ষণব্রহ্মাভেদ ইতি তত্ত্বম্ উপলক্ষিতম্ ইত্যর্থঃ।

দিব্যো হ্যমূর্ত্তঃ পুরুষঃ স বাহ্যাভ্যন্তরো হ্যজঃ।
অপ্রাণো হ্যমনাঃ শুভ্রো হ্যক্ষরাৎ পরতঃ পরঃ ॥ ইতি

'অথ পরা যয়া তদ্ অক্ষরম্ অধিগম্যতে যৎ, তদ্ অদ্রেশ্যম্' ইত্যাদিনা গ্রাহ্যগ্রাহকাদ্যনেকোপাধিপ্রতিষেধেন উপলক্ষিতস্য সর্ব্বভূতযোনিত্বেন চ সম্ভাবিতস্য সর্ব্বজ্ঞস্য সর্ব্ববিদঃ অগ্নিবিস্ফুলিঙ্গাদিবৎ জীবরূপেণ বিভক্তত্বোক্ত্যা প্রাপ্তপরিচ্ছেদশঙ্কানিরাকরণেন প্রত্যক্ত্বম্ উপলক্ষিতং 'ব্রহ্মৈব ইদং বিশ্বম্ ইদম্ বরিষ্ঠম্' ইত্যন্তেন ইত্যর্থঃ। 'ইদং সর্ব্বং যদ্ অয়ম্ আত্মা' ইতি সর্ব্বস্য দৃশ্যস্য আত্মব্যতিরেকেণ স্বরূপাভাবম্ উক্তং দুন্দুভ্যাদি দৃষ্টান্তৈঃ উপপাদ্য কিংতদ্ আত্মনঃ স্বরূপম্ ইতি অপেক্ষায়াং 'মহদ্ভূতম্ অনন্তম্ অপারং বিজ্ঞানঘন এব' ইতি তত্ত্বম্ উপদিষ্টম্ ইত্যর্থঃ। 'তদ্ এতদ্ ব্রহ্ম অপূর্ব্বম্ অনপরম্ অবাহ্যম্ অয়ম্ আত্মা ব্রহ্ম সর্ব্বানুভূঃ' ইতি তত্ত্বংপদার্থপরিশোধপূর্ব্বকং বাক্যার্থো দর্শিতঃ। তত্র অপূর্ব্বম্ ইত্যাদিনা কার্য্যকারণত্বাদিধর্ম্মরহিতত্বেন তৎপদার্থ উপলক্ষিতঃ, সর্ব্বানুভূঃ ইতি সর্ব্বসাক্ষিতয়া ত্বংপদার্থঃ, অয়ম্ আত্মা ব্রহ্ম ইতি বাক্যার্থঃ, ইতি বিভাগঃ। মনঃ প্রাণাদিষু প্রকাশকত্বেন প্রেরকত্বেন চ উপলক্ষিতম্ আত্মতত্ত্বং ব্রহ্ম বিদিতাবিদিতাভ্যাং কার্য্যকারণাভ্যাম অন্যদ্ ইতি তৎস্বরূপং নিবেদ্যতে 'অন্যদ্ এব তদ্ বিদিতাদথো অবিদিতাদধি' ইত্যনেন ইত্যর্থঃ। কচিদ্ আকাশশব্দেনাপি ব্রহ্ম লক্ষ্যত ইত্যাহ—আকাশো বৈ নামেতি। নামরূপয়োঃ জগদ্বীজভূতয়োঃ অব্যাকৃতয়োঃ যৌ নিবর্হিতা ব্যাকর্ত্তা, তে নামরূপে যদন্তরা যস্য মধ্যে বর্ত্তেতে, ন ততঃ পৃথক্ স্বতঃস্থ 'তদ্ ব্রহ্ম তদমৃতং স আত্মা' ইতি বাক্যশেষাৎ। 'দহরঃ অস্মিন্ অন্তর আকাশঃ' ইত্যত্রাকাশশব্দেনাপি ব্রহ্ম লক্ষ্যতে ইত্যর্থঃ। আদিপদাৎ 'প্রাণোঽস্মি প্রজ্ঞাত্মা' 'প্রাণ ইতি হোবাচ' ইত্যাদ্যাঃ শ্রুতয়ো গৃহ্যন্তে ॥ ৭

—०००॥००—

স্মৃতিভিশ্চ—'ন জায়তে ম্রিয়তে' (গীতা ২।২০) 'নাদত্তে কস্যচিৎ পাপম্' (গীতা ৫।১৫) 'যথাকাশস্থিতো নিত্যম্' (গীতা ৯।৬) 'ক্ষেত্রজ্ঞং চাপি মাং বিদ্ধি' (গীতা ১৩।৩) 'ন সৎ তন্নাসদুচ্যতে' (গীতা ১৩।১৪) 'অনাদিত্বান্নির্গুণত্বাৎ' (গীতা ১৩।৩১) 'সমং সর্ব্বেষু ভূতেষু' (গীতা ১৩।২৭)

'উত্তমঃ- পুরুষস্ত্বন্যঃ' ( গীতা ১৫ ১৭ ) ইত্যাদিভিঃ শ্রুত্যুক্ত-লক্ষণাবিরুদ্ধাভিঃ পরমাত্মাসংসারিত্বপ্রতিপাদনপরাভিঃ তস্য সর্ব্বেণানন্যত্বপ্রতিপাদনপরাভিশ্চ ॥ ৮

পদান্বয়। [আত্মা] ন জায়তে ( জন্মগ্রহণ করে না ) [ন] ম্রিয়তে (মরে না), কস্যচিৎ (কাহারও, কোন মনুষ্যেরও) পাপম্ (প্রত্যবায়, দুরিত), ন আদত্তে (গ্রহণ করে না ), যথা ( যেমন ) [ বায়ুঃ—পবন ] আকাশস্থিতঃ ( গগনে অবস্থিত ) নিত্যম্ ( সর্ব্বদা ), মাং ( আমাকে ) ক্ষেত্রজ্ঞং চ অপি ( জীবও ) বিদ্ধি ( জান ), তৎ ( ব্রহ্ম ) ন সৎ ( সৎ নহে ) ন অসৎ ( অসৎ নহে ) উচ্যতে ( কথিত হয় ), অনাদিত্বাৎ ( উৎপত্তিরাহিত্যবশতঃ ) নির্গুণত্বাৎ ( গুণশূন্যত্বহেতু ), সর্ব্বেষু ( সমস্ত ) ভূতেষু ( প্রাণিসমূহে ) সমং ( তুল্য ), উত্তমঃ ( তমোরহিত, উৎকৃষ্ট ) পুরুষঃ ( জীব ) ইত্যাদিভিঃ ( ইত্যাদি ) শ্রুত্যুক্তলক্ষণাবিরুদ্ধাভিঃ ( শ্রুতিকথিত লক্ষণের অবিরোধী ) পরমাত্মাসংসারিত্বপ্রতিপাদনপরাভিঃ ( পরমাত্মার অসংসারিত্ব-প্রতিপাদক ) তস্য (তাহার—জীবের ) সর্ব্বেণ (সর্ব্বাধিষ্ঠান ব্রহ্মের সহিত ) অনন্যত্বপ্রতিপাদনপরাভিঃ চ ( অভেদ-প্রতিপাদন-পর ) [ শ্রুতিভিঃ চ=শ্রুতি-সমূহের দ্বারা ] [ ব্রহ্মণো লক্ষণং গ্রাহয়েৎ=আচার্য্য শিষ্যকে ব্রহ্মের লক্ষণ গ্রহণ করাইবেন ] ॥ ৮

অনুবাদ। আত্মা জন্মে না ও মরে না, তিনি কাহারও পাপ গ্রহণ করেন না, যেমন বায়ু সর্ব্বদা আকাশে অবস্থিত, আমাকে ক্ষেত্রজ্ঞ ( জীব ) বলিয়া জানিও, তিনি সৎ নহেন, আত্মার উৎপত্তিরাহিত্য এবং গুণরাহিত্য-প্রযুক্ত, সমস্ত প্রাণীতে আত্মা সমভাবে বিদ্যমান আছেন, উত্তম পুরুষ অন্য, ইত্যাদি শ্রুতিপ্রতিপাদিত লক্ষণের অবিরুদ্ধ পরমাত্মার অসংসারিত্ব-প্রতিপাদক জীব-ব্রহ্মের সহিত ঐক্যপ্রতিপাদক স্মৃতিসমূহের দ্বারা ব্রহ্মের লক্ষণ শিষ্যকে গ্রহণ করাইবেন ॥ ৮

টীকা। ন কেবলং শ্রুতিভিঃ এব ব্রহ্মণো লক্ষণং গ্রাহয়েৎ, অপি তু স্মৃতি-ভিশ্চ ইত্যাহ—স্মৃতিভিশ্চেতি। শ্রুত্যুক্তলক্ষণাবিরুদ্ধাভিঃ ইতি স্মৃতি-বিশেষণম্, শ্রুত্যুক্তেঽর্থে স্মৃত্যুদাহরণং প্রতিপত্তিদার্ঢ্যার্থম্, ন শ্রুতেঃ প্রামাণ্য-সিদ্ধ্যর্থম্। বিশেষণং চ সাংখ্যাদিস্মৃতৌ অতিপ্রসঙ্গব্যাবৃত্ত্যর্থম্ ইতি চ দ্রষ্টব্যম্। পরমাত্মাঽসংসারিত্বপ্রতিপাদনপরাভিঃ ইত্যাদি বিশেষণদ্বয়ং শ্রুতিস্মৃত্যোঃ সাধা-রণম্। পরমশ্চাসৌ আত্মা চ পরমাত্মা, পরমত্বং চ অস্য অবিদ্যাতৎকার্য্যসম্বন্ধ-

তদবস্থাসাক্ষিতয়া অব্যভিচার্য্যালুপ্তপ্রকাশস্বভাবত্বম্। তস্য অসংসারিত্বপ্রতিপাদনং সঙ্ঘাতাদবস্থাত্রয়োপাধেঃ সম্যগ্ বিবেচনম্, তৎপরাভিঃ ইত্যর্থঃ। তস্য শোধিতস্য ত্বংপদার্থস্য সর্ব্বেণ! সর্ব্বমস্মিন্ ইতি সর্ব্বম্, সর্ব্বাধিষ্ঠানং ব্রহ্ম, তেন অনন্তত্বং যদেকাত্মত্বং তৎপ্রতিপাদনপরাভিঃ ইত্যর্থঃ। ন্যায়ানুগৃহীতাভিঃ চ ইতি অস্মিন্ অর্থে চকারঃ ॥ ৮

—:০:—

এবং শ্রুতিস্মৃতিভিঃ গৃহীতপরমাত্মলক্ষণং শিষ্যং সংসারসাগরাদুত্তিতীর্ষুং পৃচ্ছেৎ—কস্ত্বমসি সোম্য ইতি ॥ ৯

পদান্বয়। [ আচার্য্যঃ—গুরু ] শ্রুতিস্মৃতিভিঃ ( পূর্ব্বোক্ত শ্রুতিবাক্যসমূহ এবং স্মৃতিবাক্যসমূহের দ্বারা ) এবং ( এইরূপ প্রতিবোধিত ) গৃহীতপরমাত্মলক্ষণং ( যৎকর্ত্তৃক পরমাত্মার—ব্রহ্মের লক্ষণ গৃহীত হইয়াছে—যে শিষ্য ব্রহ্মের লক্ষণ বুঝিয়াছেন, এবং ) সংসারসাগরাৎ ( সংসাররূপ সমুদ্র হইতে ) উত্তিতীর্ষুম্ ( উত্তীর্ণ হইতে ইচ্ছুক এরূপ ) শিষ্যম্ ( ছাত্রকে—অন্তেবাসীকে ) সোম্য ( হে সোম্য—প্রিয়দর্শন ) ত্বম্ কঃ অসি ? ( তুমি কিংস্বরূপ, তোমার স্বরূপ কি ? ) ইতি ( এইরূপ—ইহা ) পৃচ্ছেৎ ( জিজ্ঞাসা করিবেন ) ॥ ৯

অনুবাদ। পূর্ব্বোক্ত শ্রুতি ও স্মৃতিসমূহের দ্বারা যিনি পরমাত্মার (ব্রহ্মের) লক্ষণ অবগত হইয়াছেন এবং যিনি সংসার-পারাবার হইতে উত্তীর্ণ হইবার অভিলাষী, এবংবিধ শিষ্যকে আচার্য্য জিজ্ঞাসা করিবেন,—হে প্রিয়দর্শন! তুমি কে হও ? ॥ ৯

টীকা। এবং বাক্যোপদেশেন তদর্থোপলক্ষণপরস্মৃতিব্যাখ্যানেন চ প্রতিবোধিতং শিষ্যম্ অজ্ঞানসংশয়বিপর্য্যয়াপোহেন উপদিষ্টার্থে মতিনৈশ্চল্যায় পুনঃ পৃচ্ছেদাচার্য্যঃ, ইতি আচার্য্যকৃত্যম্ আহ—এবংশ্রুতিস্মৃতিভিঃ। তথা চ শিষ্যপ্রতিপত্তিপরীক্ষণার্থা শ্রুতির্ভবতি—'যদি মন্যসে সুবেদ ইতি দভ্রম্ এব অপি নূনং ত্বং বেত্থ ব্রহ্মণো রূপম্ ( কেন ০।২।১ ) ইত্যাদি। হে সোম্য প্রিয়দর্শন কঃ ত্বং—কিমাত্মকঃ ইতি ॥ ৯

—:০:—

স যদি ব্রূয়াৎ—ব্রাহ্মণপুত্রঃ অদোঽন্বয়ঃ ব্রহ্মচারী আসম্, গৃহস্থো বা, ইদানীমস্মি পরমহংসপরিব্রাট্, সংসারসাগরাৎ জন্মমৃত্যুমহাগ্রাহাদ্ উত্তিতীর্ষুঃ ইতি ॥ ১০

পদান্বয়। সঃ (সেই—শিষ্য) যদি (যদি) ব্রাহ্মণপুত্রঃ (ব্রাহ্মণের সুত) অদোঽন্বয়ঃ (অমুক বংশজাত) ব্রহ্মচারী (প্রথমাশ্রমী, শাস্ত্রোক্ত ব্রহ্মচর্য্য-ব্রত-পরায়ণ) বা (অথবা) গৃহস্থঃ (গৃহস্থ) আসম্ (ছিলাম), ইদানীং (অধুনা—এখন) জন্মমৃত্যুমহাগ্রাহাৎ (জনন-মরণ-রূপ জলজন্তুপূর্ণ) সংসারসাগরাৎ (সংসার-সমুদ্র হইতে) উত্তিতীর্ষুঃ (উত্তীর্ণ হইতে অভিলাষী) পরমহংসপরিব্রাট্ (সন্ন্যাসী) অস্মি (হই, আছি) ইতি (ইহা) ব্রূয়াৎ (বলেন)॥ ১০

অনুবাদ। (গুরুর প্রশ্ন শ্রবণ করিয়া) শিষ্য যদি বলেন—আমি ব্রাহ্মণের পুত্র, অমুকবংশসম্ভূত [পূর্ব্বে] ব্রহ্মচারী অথবা গৃহস্থ ছিলাম, এখন * জনন-মরণরূপ-কুম্ভীরাদি-সঙ্কুল সংসার-সমুদ্র হইতে উত্তীর্ণ হইতে অভিলাষী হইয়া পরমহংস পরিব্রাজক (সন্ন্যাসী) হইয়াছি॥ ১০

টীকা। ইতি গুরুণা পৃষ্টঃ যদি শিষ্যঃ অপ্রতিপত্ত্যাদিদোষপ্রতিবন্ধবশাদ্ ব্রূয়াদ্ ব্রাহ্মণপুত্রঃ ইত্যাদি, তদা আচার্য্যঃ ব্রূয়াদ্ ইতি সম্বন্ধঃ। অসৌ অন্বয়ঃ বংশঃ যস্য সঃ অহম্ অদোঽন্বয়ঃ অমুকদীক্ষিতবংশ্যঃ অহম্ ইত্যর্থঃ। মহাগ্রাহঃ নক্রঃ তিমিঙ্গিলঃ বা॥ ১০

—:০:—

আচার্য্যো ব্রূয়াৎ—ইহ এব তব সোম্য মৃতস্য শরীরং বয়োভিঃ অদ্যতে মৃদ্ভাবং বা আপদ্যতে। তত্র কথং সংসার-সাগরাৎ উদ্ধর্ত্তুম্ (১) ইচ্ছসি ইতি। ন হি নদ্যাঃ অবরে কূলে ভস্মীভূতে নদ্যাঃ পারং তরিষ্যসি ইতি॥ ১১

পদান্বয়। আচার্য্যঃ (গুরু) ইতি (ইহা) ব্রূয়াৎ (বলিবেন) মৃতস্য (মৃত্যুপ্রাপ্ত) তব (তোমার) শরীরং (দেহ) ইহ এব (এই লোকেই) বয়োভিঃ (পক্ষিগণ কর্ত্তৃক) অদ্যতে (ভক্ষিত হইবে) মৃদ্ভাবং বা (অথবা মাটির স্বরূপ) আপদ্যতে (প্রাপ্ত হইবে)। তত্র (তস্মিন্ সতি, শরীর পক্ষিগণ কর্ত্তৃক ভক্ষিত হইলে কিংবা মাটিতে মিশিয়া গেলে) কথং (কিরূপে) সংসারসাগরাৎ (সংসার পয়োনিধি হইতে) [আত্মানং—আপনাকে] উদ্ধর্ত্তুং (উদ্ধার করিতে) ইচ্ছসি (ইচ্ছা করিতেছ) ইতি (ইহা বলিবে. এই পদের সহিত

---

* তাৎপর্য্য—সমুদ্র যেমন কুম্ভীরাদি জলজন্তুসমূহ দ্বারা পরিপূর্ণ থাকে এবং তাহারা মনুষ্যের অপকার সাধন করে, সেইরূপ এই সংসার-সমুদ্র ও কুম্ভীরাদি-স্থানীয় জন্ম ও মৃত্যু দ্বারা পরিবৃত। ইহা দ্বারা সংসার হইতে বৈরাগ্যের জন্য তাহার ভীষণতা প্রদর্শিত হইয়াছে।

(১) উত্তর্ত্তুম্ ইতি সাধীয়ান্ পাঠঃ।

অন্বিত)। নদ্যাঃ (নদীর) অবরে কূলে (অন্যতীরে—পরপারে) ভস্মীভূতে (দগ্ধ হইলে) নদ্যাঃ (নদীর) পারং (পার, তীর) ন হি তরিষ্যসি (উত্তীর্ণ হইতে পারিবে না) ইতি (পূর্ব্ববৎ অন্বিত)॥ ১১

অনুবাদ। [শিষ্যের বাক্য শুনিয়া] আচার্য্য বলিলেন,—হে প্রিয়দর্শন! তুমি মরিয়া গেলে, তোমার শরীর পক্ষিগণ ভক্ষণ করিবে, অথবা মৃত্তিকায় মিশিয়া যাইবে। তাহা হইলে কিরূপে তুমি সংসারসাগর হইতে নিজকে উদ্ধার করিবার বাসনা করিতেছ? যদি নদীর পরপার দগ্ধ হইয়া যায়, তবে কিরূপে পরপারে গমন করিবে? * ॥ ১১

টীকা অহো অয়ম্ অদ্যাপি দেহাভিমানপ্রতিবদ্ধজ্ঞানোদয় ইতি তং ত্যজতি আচার্য্যঃ—ইহৈব তব ইত্যাদিনা। বয়োভিঃ পক্ষিভিঃ গৃধ্রাদিভিঃ ইত্যর্থঃ ॥১১

——:০:——

স যদি ব্রূয়াৎ—অন্যোঽহং শরীরাৎ। শরীরং তু জায়তে ম্রিয়তে বয়োভিঃ অদ্যতে মৃদ্ভাবম্ আপদ্যতে শস্ত্রাগ্ন্যাদিভিশ্চ বিনাশ্যতে ব্যাধ্যাদিভিশ্চ প্রযুজ্যতে। তস্মিন্ অহং স্বকৃত-ধর্ম্মাধর্ম্মবশাৎ পক্ষী নীড়মিব প্রবিষ্টঃ পুনঃপুনঃ শরীরবিনাশে ধর্ম্মাধর্ম্মবশাৎ শরীরান্তরং যাস্যামি পূর্ব্বনীড়বিনাশে পক্ষীব নীড়ান্তরম্। এবমেবাহমনাদৌ সংসারে দেবমনুষ্যতির্য্যঙ্-নিরয়স্থানেষু স্বকর্ম্মবশাদ্ উপাত্তমুপাত্তং শরীরং ত্যজন্ নবং নবং চ অন্যদ্ উপাদদানো জন্মমরণপ্রবন্ধচক্রে ঘটীযন্ত্রবৎ স্বকর্ম্মণা ভ্রাম্যমাণঃ ক্রমেণ ইদং শরীরম্ আসাদ্য সংসার-চক্রভ্রমণাদ্ অস্মাৎ নির্ব্বিণ্ণো ভগবন্তম্ উপসন্নঃ অস্মি সংসার-

* তাৎপর্য্য—শিষ্য দেহাতিরিক্ত আত্মার অস্তিত্ব জানেন কি না, তাহা বুঝিবার জন্য শরীর-কেই আত্মা স্থির করিয়া আচার্য্য প্রশ্ন করিতেছেন। মনুষ্য বা জীব মরিয়া গেলে তাহার শরীর পশু পক্ষীতে ভক্ষণ করে, কিংবা মাটীতে মিশিয়া যায়, অথবা ভস্মীভূত হয়। এই তিন প্রকার অবস্থার একরূপ অবস্থা প্রাপ্তি যখন অবশ্যম্ভাবিনী, দেহ ব্যতীত যখন আর কিছুই নাই, তখন আর কাহার উদ্ধারের জন্য চেষ্টা করিবে। যেমন নদীর পর পার না থাকিলে পরপারে যাওয়া কথাটাই কিছুই নহে, সেইরূপ যদি দেহ ভিন্ন আত্মা না থাকে তবে তাহার উদ্ধারের চেষ্টাও বৃথা।

চক্রভ্রমণপ্রশমনায়। তস্মাৎ নিত্য এবাহং শরীরাদন্যঃ। শরীরাণি আগচ্ছন্তি অপগচ্ছন্তি চ বাসাংসি ইব পুরুষস্য ইতি ॥ ১২

পদান্বয়। সঃ (শিষ্য) যদি (যদি) [ইতি=ইহা] ব্রূয়াৎ (বলেন) অহং (আমি—আত্মা) শরীরাৎ (শরীর হইতে) অন্যঃ (ভিন্ন)। [শরীর হইতে আত্মা পৃথক্, ইহা কিরূপে জানা যায়?] শরীরং তু (কিন্তু শরীর) জায়তে (জন্মে) ম্রিয়তে (মরে) বয়োভিঃ (পক্ষিগণ কর্তৃক) অদ্যতে (ভক্ষিত হয়) মৃদ্ভাবম্ (মাটীর স্বরূপ) আপদ্যতে (প্রাপ্ত হয়) শস্ত্রাগ্ন্যাদিভিশ্চ (শস্ত্র এবং অগ্নি প্রভৃতি দ্বারাও) বিনাশ্যতে (বিনাশ প্রাপ্ত হয়) ব্যাধ্যাদিভিশ্চ (এবং রোগ প্রভৃতির দ্বারাও) প্রযুজ্যতে (প্রযুক্ত হয়—সংযুক্ত হয়)। পক্ষী (বিহঙ্গম) নীড়মিব (নীড়ের ন্যায়) অহং (আমি—আত্মা) স্বকৃতধর্ম্মাধর্ম্মবশাৎ (আত্মানুষ্ঠিত পুণ্য ও পাপ বশতঃ) পুনঃ পুনঃ (বারংবার) তস্মিন্ (শরীরে) প্রবিষ্টঃ (প্রবিষ্ট হইয়া) শরীর-বিনাশে (দেহ বিনাশ প্রাপ্ত হইলে) পূর্ব্বনীড়বিনাশে (পূর্ব্বকুলায়-নাশে) পক্ষী ইব (পক্ষীর ন্যায়) নীড়ান্তরম্ (অন্য বাসায়) ধর্ম্মাধর্ম্মবশাৎ (পুণ্য ও পাপবশে) শরীরান্তরং (অন্য দেহ) যাস্যামি (প্রাপ্ত হইব, গমন করিব)। এবম্ এব (এইরূপই) অহং (আমি—আত্মা) অনাদৌ (আদিশূন্য) সংসারে (সংসার—জন্মমৃত্যুপ্রবাহরূপে) দেবমনুষ্যতির্য্যঙ্‌নিরয়স্থানেষু (দেবতা, মানুষ, পশু, পক্ষী এবং নরকে) স্বকর্ম্মবশাৎ (নিজকর্ম্মানুসারে) উপাত্তম্ উপাত্তং (বারংবার গৃহীত) শরীরং (দেহকে) ত্যজন্ (ত্যাগ করিয়া) অন্যৎ (অন্য) নবং নবং চ (এবং নূতন নূতন শরীর) উপাদদানঃ (গ্রহণ করিয়া) জন্মমরণ-প্রবন্ধচক্রে (জনন মরণ-রূপ প্রবন্ধসমূহে) ঘটীযন্ত্রবৎ (ঘটিকাযন্ত্র—কিংবা ঘটী তুলিবার যন্ত্রের ন্যায়) স্বকর্ম্মণা (নিজ কর্ম্মদ্বারা) ভ্রাম্যমাণঃ (ভ্রমণ করিতে করিতে) ক্রমেণ (ক্রমে ক্রমে) ইদং শরীরং (এই বর্ত্তমান দেহকে) আসাদ্য (প্রাপ্ত হইয়া) অস্মাৎ (এই) সংসারচক্রভ্রমণাৎ (সংসাররূপ চাকার ভ্রমণ হইতে) নির্ব্বিণ্ণঃ (বিরক্ত) সংসারচক্রভ্রমণপ্রশমনায় (সংসাররূপ চাকার ভ্রমণ-প্রশান্তির নিমিত্ত) ভগবন্তম্ (পূজনীয় আপনাকে) উপসন্নঃ অস্মি (প্রাপ্ত হইয়াছি)। তস্মাৎ (তজ্জন্য—অতএব) শরীরাৎ (দেহ হইতে) অন্যঃ (ভিন্ন) অহং (আমি—আত্মা) নিত্যঃ এব (নিশ্চয়ই শাশ্বত, ক্ষয়রহিত)। পুরুষস্য (পুরুষের) বাসাংসি ইব চ (বস্ত্র-

সমূহের ন্যায়) শরীরাণি (দেহসমূহ) আগচ্ছন্তি (আসে) অপগচ্ছন্তি চ (এবং নাশ প্রাপ্ত হয়)॥ ১২

অনুবাদ। শিষ্য যদি বলেন—আমি শরীর হইতে ভিন্ন। [কেননা] শরীর জন্মগ্রহণ করে, মরণ প্রাপ্ত হয়, পক্ষিকর্ত্তৃক ভক্ষিত হয়, মাটীতে মিশিয়া যায়, শস্ত্র অগ্নি প্রভৃতি দ্বারা বিনাশ প্রাপ্ত হয়, এবং রোগাদির দ্বারা সংযুক্ত হয়, পক্ষী যেমন নীড় (পাখীর বাসা)-মধ্যে প্রবেশ করে, সেইরূপ আমি স্বকৃত পুণ্যপাপ-বশতঃ শরীরে প্রবেশ করি, পক্ষী যেমন বিনষ্টপূর্ব্ব নীড়কে ত্যাগ করিয়া অন্য নীড় আশ্রয় করে, সেইরূপ আমিও এক শরীর বিনাশ প্রাপ্ত হইলে পুণ্যপাপানুসারে পুনঃপুনঃ অন্য শরীর গ্রহণ করি। এইরূপ আমি অনাদি সংসারে দেবতা মানুষ-পশু-পক্ষি-যোনি এবং নরক প্রভৃতি স্থানে স্বকীয় কর্ম্মবশতঃ প্রাপ্ত শরীরকে ত্যাগকরত নূতন নূতন শরীর গ্রহণপূর্ব্বক জননমরণরূপ সংসারচক্রে ঘটীযন্ত্রের ন্যায় স্বকৃতকর্ম্মদ্বারা ভ্রমণকরত ক্রমে বর্ত্তমান শরীর প্রাপ্ত হইয়া এই সংসারচক্রভ্রমণ হইতে বিরক্তিবশতঃ সংসারচক্রভ্রমণশান্তির নিমিত্ত ভগবানের শরণাপন্ন হইয়াছি। অতএব আমি শরীর হইতে পৃথক্, নিত্যস্বরূপ, [কারণ,] যেমন লোক পুরাতন বস্ত্র ত্যাগ এবং নূতন বস্ত্র গ্রহণ করে, সেইরূপ শরীরও জন্মে এবং বিনাশ প্রাপ্ত হয়॥ ১২

টীকা। এবং স্থূলদেহাভিমানে ত্যাজিতে ততঃ বিবিক্তম্ আত্মানং মন্যমানঃ সন্ স যদি শিষ্যঃ ব্রূয়াৎ—অন্যঃ অহং শরীরাৎ ইত্যাদি তদা আচার্য্যঃ ব্রূয়াৎ ইতি উত্তরেণ অন্বয়ঃ। কথং শরীরাৎ অন্যত্বম্ অবগতম্ ইত্যত্র আহ—শরীরং তু জায়তে ইত্যাদিনা। শরীরাবস্থাদ্রষ্টৃত্বাদ্ দৃশ্যাদ্ বিকারিণঃ অহম্ দ্রষ্টা অবিকারী অন্যঃ ইত্যর্থঃ। কথং তর্হি দেহাদ্ অন্যস্য তব দেহাভিমানপূর্ব্বকঃ ব্যবহারঃ ইতি চেৎ অবিদ্যাপ্রযুক্তকামপ্রবর্ত্তিত-ধর্ম্মাধর্ম্ম-বশাৎ ইত্যাহ—তস্মিন্ অহম্ ইতি। স্বকৃতবিশেষণেন অহঙ্কার-পূর্ব্বকত্বদ্যোতনাৎ অহঙ্কারস্য চ অবিদ্যাং বিনা কেবলে আত্মনি অসম্ভবাৎ অবিদ্যাপ্রযুক্তাভিমানমূলত্বং ধর্ম্মাধর্ম্ময়োঃ ইতি ভাবঃ। যদি এবং জানাসি মা তর্হি কর্ম্ম কার্যীঃ ইতি চেৎ, পূর্ব্বকৃতকর্ম্মবাসনাপরবশতয়া উত্তরোত্তরকর্ম্ম-প্রবৃত্তেঃ ন শক্নোমি অহং নিরোদ্ধুম্ ইতি অভিপ্রেত্য আহ—অনাদৌ ইতি। ম্রিয়মাণকালনষ্টাঃ ক্বচিৎ তরতি ক্বচিৎ ন ইত্যাদি ন্যায়েন আহ—ক্রমেণ ইদং শরীরমাসাদ্য ইতি। বহূনাং কর্ম্মণাং সঞ্চিতত্বে অপি ক্রমেণ এব ফলারম্ভঃ ন যুগপদ্ ইতি একত্তবিকল্পবাদঃ ক্রমশব্দেন নিরস্যতে। এতেন

নিত্যানিত্যবিবেকঃ আত্মনঃ জাত ইতি ফলিতম্ আহ—তস্মাৎ নিত্য এব ইতি ॥১২

আচার্য্যঃ ব্রুয়াৎ—সাধু অবাদীঃ, সম্যক্ পশ্যসি। কথং মৃষা অবাদীঃ ব্রাহ্মণপুত্রঃ অদোঽন্বয়ঃ ব্রহ্মচারী আসম্, গৃহস্থো বা, ইদানীম্ অস্মি পরমহংসপরিব্রাট্ ইতি ॥ ১৩

পদান্বয়। আচার্য্যঃ (গুরু) ব্রূয়াৎ (বলিবেন) [ত্বং=তুমি] সাধু (উত্তম রূপ, সম্যক্) অবাদীঃ (বলিয়াছ), সম্যক্ (সমীচীন, ঠিক) পশ্যসি (দেখিতেছ, জানিতেছ) [এইরূপ নিত্যানিত্যবস্তু-বিবেক বিষয়ে প্রশংসা করিয়া শিষ্যোক্ত ব্রাহ্মণবংশজত্ব—প্রভৃতির ভ্রান্তিমূলকত্ব সম্পাদন করিতেছেন] ব্রাহ্মণপুত্রঃ (ব্রহ্মণের তনয়) অদোঽন্বয়ঃ (অমুকবংশজ) ব্রহ্মচারী (ব্রহ্মচর্য্যাশ্রমবান্) গৃহস্থো বা (অথবা গৃহী) আসম (ছিলাম), ইদানীং (এখন) পরমহংস-পরিব্রাট্ (পরমহংস সন্ন্যাসী) অস্মি (হইয়াছি) ইতি (ইহা) কথং (কিরূপে) মৃষা (মিথ্যা) অবাদীঃ (বলিলে) ॥ ১৩

অনুবাদ। আচার্য্য বলিবেন—তুমি যথার্থবাক্য বলিয়াছ, তুমি আত্মতত্ত্ব সম্যক্‌রূপে দর্শন করিতেছ। তবে কেন মিথ্যাকথা বলিলে যে,—'আমি ব্রহ্মণের পুত্র, অমুকের বংশে জাত, পূর্ব্বে ব্রহ্মচারী অথবা গৃহস্থ ছিলাম,—এখন পরমহংস সন্ন্যাসাশ্রম গ্রহণ করিয়াছি ॥ ১৩

টীকা। আচার্য্যঃ তু বিবেকোক্তিং প্রশংসন্ অভ্যনুজানাতি—সাধু অবাদীঃ ইতি। এবং বিবেকবতঃ তব বর্ণাশ্রমাদ্যভিমানঃ ভ্রান্তিমূল এব ইতি আহ—কথং মৃষা অবাদীঃ ইতি ॥ ১৩

স যদি ব্রুয়াদ্—ভগবন্ কথম্ অহং মৃষা অবাদিষম্ ইতি ॥ ১৪

পদান্বয়। সঃ (শিষ্য) যদি (যদি) ইতি (ইহা) ব্রূয়াৎ (বলেন) ভগবন্ (হে ঐশ্বর্য্যাদি সম্পন্ন) অহং (আমি) কথং (কিরূপে) মৃষা (মিথ্যা) অবাদিষম্ (বলিলাম) ॥ ১৪

অনুবাদ। শিষ্য যদি বলেন—ভগবন্! * কিরূপে আমি মিথ্যা কথা বলিলাম ॥ ১৪

তং প্রতি ব্রূয়াদ্ আচার্য্যঃ—যতঃ ত্বম্ ভিন্নজাত্যন্বয়-সংস্কারং শরীরং জাত্যন্বয়বর্জ্জিতস্য আত্মনঃ প্রত্যভ্যজ্ঞাসীঃ ব্রাহ্মণপুত্রঃ অদোঽন্বয়ঃ ইত্যাদিনা বাক্যেন ইতি ॥ ১৫

অন্বয়। আচার্য্যঃ (গুরুঃ) তং প্রতি (শিষ্যের প্রতি) ইতি (এইরূপ) ব্রূয়াৎ (বলিবেন) [কি বলিবেন তাহা প্রদর্শিত হইতেছে] যতঃ (যেহেতু, কারণ) ত্বম্ (তুমি) ভিন্নজাত্যন্বয়সংস্কারম্ (ভিন্ন—অনাত্মভূত, জাতি—জন্ম, অন্বয়—বংশ, পিত্রাদি, সংস্কার—বাসনা, যাহার, এবংবিধ) শরীরম্ (দেহকে) জাত্যন্বয়বর্জ্জিতস্য (জন্মবংশাদিরহিত) আত্মনঃ (আত্মার) ব্রাহ্মণপুত্রঃ (ব্রাহ্মণের তনয়) অদোঽন্বয়ঃ (অমুক বংশোদ্ভব) ইত্যাদিনা (এই প্রকার) বাক্যেন (বাক্যের দ্বারা) প্রত্যভিজ্ঞাসীঃ (প্রত্যভিজ্ঞা করিতেছ, স্মরণ করিতেছ)॥ ১৫

অনুবাদ। আচার্য্য শিষ্যকে এইরূপ বলিবেন—যেহেতু 'আমি ব্রাহ্মণপুত্র, অমুক কুলসম্ভূত' ইত্যাদি বাক্যদ্বারা তুমি বিভিন্ন-জাতি-কুল-সংস্কার সমন্বিত শরীরকে জাতি-কুল রহিত আত্মা (অহং—আমি) বলিয়া প্রত্যভিজ্ঞা করিতেছ, ('আমি ব্রাহ্মণপুত্র ইত্যাদি বাক্যদ্বারা তুমি অনাত্মভূত শরীরকে আত্মা বলিয়া উল্লেখ করিতেছ, অতএব যথার্থ বাক্য না বলায় তুমি মিথ্যাবাদী)॥১৫

টীকা। কথং ভ্রান্তিঃ মম ইতি পৃষ্টবন্তম্ আচার্য্যঃ ব্রূয়াৎ ইত্যাহ—তমিতি। কিং ব্রূয়াদ্ ইতি এতদ্ আহ—যতঃ ত্বমিত্যাদিনা। জাতিঃ—জন্ম, অন্বয়ঃ পিত্রাদিঃ, সংস্কারঃ জাতকর্ম্মাদিঃ উপনয়নাদিশ্চ, ভিন্না অনাত্মভূতা জাত্যন্বয়সংস্কারাঃ যস্য শরীরস্য তৎ তথা। জাত্যন্বয়সংস্কারবর্জ্জিতস্য আত্মনঃ কূটস্থস্য স্বরূপম্ ইব অহম্ ইতি উল্লিখন্ শরীরং জ্ঞাতবান্ ব্রাহ্মণপুত্র ইত্যাদিনা বাক্যেন। অতঃ বিপরীতদর্শিত্বাৎ মৃষা অবাদীঃ ইত্যর্থঃ॥ ১৫

—:০:—

স যদি পৃচ্ছেৎ কথং ভিন্নজাত্যন্বয়সংস্কারং শরীরম্, কথং বা অহং জাত্যন্বয়সংস্কারবর্জ্জিতঃ ইতি॥ ১৬

পদান্বয়। সঃ (শিষ্য) যদি (যদি) ইতি (এইরূপ) পৃচ্ছেৎ (জিজ্ঞাসা করেন) কথম্ (কিরূপে, কেন) শরীরং (দেহ) ভিন্নজাত্যন্বয়সংস্কারম্ (ভিন্ন জাতিবংশবাসনাবিশিষ্ট) কথম্ বা (কিরূপেই বা কেনই বা) অহম্ (আমি) জাত্যন্বয়সংস্কারবর্জ্জিতঃ (জন্ম, বংশ, বাসনাবিরহিত)॥ ১৬

অনুবাদ। শিষ্য যদি এইরূপ জিজ্ঞাসা করেন—'শরীর কিরূপে অনাত্ম-ভূত জাতি, বংশ, সংস্কার বিশিষ্ট কিরূপেই বা আমি (আত্মা) জাতি বংশ—সংস্কার বিরহিত' ॥ ১৬

টীকা। উক্তম্ অর্থং বিশদীকর্ত্তুং শিষ্যপ্রশ্নমুত্থাপয়তি—স যদীতি ॥ ১৬

আচার্য্যো ব্রূয়াৎ—শৃণু সোম্য তদেব যথা ইদং শরীরং ত্বত্তঃ ভিন্নং ভিন্নজাত্যন্বয়সংস্কারম্, ত্বং চ জাত্যন্বয়সংস্কারবর্জ্জিতঃ ইত্যুক্ত্বা তং স্মারয়েৎ স্মর্ত্তুমর্হসি সোম্য পরমাত্মানং সর্ব্বাত্মানং যথোক্তলক্ষণং শ্রাবিতঃ অসি 'সদেব সোম্য ইদম্' (ছান্দো, ৬।২।১) ইত্যাদিভিঃ শ্রুতিভিঃ স্মৃতিভিশ্চ, লক্ষণং চ তস্য শ্রুতিভিঃ স্মৃতিভিঃ চ ॥ ১৭

পদান্বয়। আচার্য্যঃ (গুরু) ব্রূয়াৎ (বলিবেন) [কি বলিবেন তাহা বলা হইতেছে] সোম্য (হে প্রিয়দর্শন!) তদেব (তাহাই) শৃণু (শ্রবণ কর) যথা (যেরূপ) ইদম্ (এই) শরীরম্ (দেহ) ত্বত্তঃ (তোমার হইতে, তোমার শরীর হইতে) ভিন্নম্ (পৃথক) [সেই শরীর কিরূপ তাহা প্রদর্শিত হইতেছে] ভিন্নজাত্যন্বয়-সংস্কারম্ (অনাত্মভূত জাতিকুলসংস্কারযুক্ত) ত্বম্ চ (তুমিও) জাত্যন্বয় সংস্কারবর্জ্জিতঃ (জাতিকুলসংস্কারবিরহিত) ইতি উক্ত্বা (ইহা বলিয়া) তম্ (শিষ্যকে) [পরমাত্ম-লক্ষণম্—পরমাত্মার লক্ষণকে] স্মারয়েৎ (স্মরণ করাইবেন), সোম্য (হে প্রিয়দর্শন) ইদম্ (এই জগৎ) সৎএব (সৎস্বরূপেই, ব্রহ্মরূপেই) [আসীৎ—ছিল], ইত্যাদিভিঃ শ্রুতিভিঃ স্মৃতিভিঃ চ (ইত্যাদি শ্রুতি ও তদনুকূলস্মৃতিসমূহের দ্বারা) সর্ব্বাত্মানং (সকলের আত্মস্বরূপ) যথোক্তলক্ষণম্ (যাঁহার লক্ষণ পূর্ব্বে কথিত হইয়াছে) পরমাত্মানং (পরমাত্মাকে ব্রহ্মকে) শ্রাবিতঃ অসি (তোমাকে শোনান হইয়াছে) [তজ্জন্য] স্মর্ত্তুম্ (স্মরণ করিতে) অর্হসি (যোগ্য হও) শ্রুতিভিঃ (সে পাপরহিত—ইত্যাদি—শ্রুতিদ্বারা) স্মৃতিভিঃ চ (এবং সে জন্মেনা ইত্যাদি-স্মৃতিদ্বারা) তস্য চ (ব্রহ্মের, পরমাত্মার) লক্ষণম্ (লক্ষণকে) [স্মর্ত্তুম্ অর্হসি—স্মরণ করিতে পার] ॥ ১৭

অনুবাদ। আচার্য্য বলিবেন—'হে প্রিয়দর্শন! শ্রবণ কর, যে জন্য এই শরীর তোমা হইতে ভিন্ন ও অনাত্মস্বরূপ-জাতি-কুল-সংস্কার-বিশিষ্ট এবং তুমি

জাতি-কুল-সংস্কার রহিত, এই বলিয়া শিষ্যকে পরমাত্মার স্মরণ করাইয়া, দিবেন হে প্রিয়দর্শন! উৎপত্তির পূর্ব্বে এই জগৎ ব্রহ্মরূপে অবস্থিত ছিল,— ইত্যাদি-রূপ শ্রুতি ও তদনুকূল স্মৃতি সমূহের দ্বারা সর্ব্বাত্মক পূর্ব্বোক্তলক্ষণ পরমাত্মাকে ( পরমাত্মার বিষয় ) শ্রবণ করিয়াছ, অতএব তুমি পরমাত্মাকে স্মরণ করিবার যোগ্য এবং শ্রুতি ও স্মৃতির দ্বারা পরমাত্মার লক্ষণকেও স্মরণ করিতে ( অবগতহইতে ) তুমি সমর্থ ॥ ১৭

টীকা। গুরোঃ উত্তরদানায় প্রবৃত্তিম্ আহ—আচার্য্য ইতি॥ বক্তব্যস্য অর্থস্য অতিসূক্ষ্মদৃষ্টিগম্যত্বাৎ সাবধানঃ ভব ইতি আহ—শৃণু সোম্যেতি। যথেদমিত্যাদি……বর্জ্জিত ইত্যন্তম্ শিষ্যোক্ত্যনুবাদবাক্যম্ উক্ত্বা তং শিষ্যম্ পূর্ব্বোক্তং পরমাত্মলক্ষণং স্মারয়েৎ ইতি যোজনা। যস্মাৎ 'সদেব' ইত্যাদি শ্রুতিভিঃ তদর্থানুকূলাভিঃ স্মৃতিভিশ্চ যথোক্তলক্ষণং পরমাত্মানং সর্ব্বাত্মানং শ্রাবিতঃ অসি তস্মাৎ স্মর্ত্তুমর্হসি সোম্য ইতি যোজনীয়ো গ্রন্থঃ। 'য আত্মা অপহতপাপ্মা' (ছান্দো ৮।৭।১) ইত্যাদিভিঃ শ্রুতিভিঃ 'ন জায়তে' (গীতা ২।২০) ইত্যাদিস্মৃতিভিশ্চ পূর্ব্বোক্তং ব্রহ্মলক্ষণঞ্চ—তস্য আত্মনঃ—স্মর্ত্তুমর্হসি ইত্যন্বয়ঃ॥ ১৭

লব্ধপরমাত্মলক্ষণস্মৃতয়ে ব্রূয়াদ্—যঃ অসৌ আকাশনামা নামরূপাভ্যাম্ অর্থান্তরভূতঃ অশরীরঃ, অস্থূলাদিলক্ষণঃ অপহতপাপ্মত্বাদিলক্ষণশ্চ সর্ব্বৈঃ সংসারধর্ম্মৈঃ অনাগন্ধিতঃ 'যৎ সাক্ষাদ্ অপরোক্ষাদ্ ব্রহ্ম' য আত্মা* সর্ব্বান্তরঃ অদৃষ্টো দ্রষ্টা অশ্রুতঃ শ্রোতা অমতঃ মন্তা অবিজ্ঞাতঃ বিজ্ঞাতা নিত্যবিজ্ঞানস্বরূপঃ অনন্তরঃ অবাহ্যঃ বিজ্ঞানঘন এব পরিপূর্ণ আকাশবদ্ অনন্তশক্তিঃ আত্মা সর্ব্বস্য অশনায়াদিবর্জ্জিতঃ আবির্ভাবতিরোভাববর্জ্জিতঃ চ স্বাত্মবিলক্ষণয়োঃ নামরূপয়োঃ জগদ্বীজভূতয়োঃ স্বাত্মস্থয়োঃ তত্ত্বান্যত্বাভ্যাম্ অনির্বচনীয়য়োঃ স্বসংবেদ্যয়োঃ সদ্ভাবমাত্রেণ অচিন্ত্যশক্তিত্বাদ্ ব্যাকর্ত্তা অব্যাকৃতয়োঃ॥ ১৮

* এষ ত আত্মা সর্ব্বান্তরঃ ইতি বা পাঠঃ

পদান্বয়। [আচার্য্যঃ = গুরু] লব্ধপরমাত্মলক্ষণশিষ্যায় (যিনি পরমাত্মার লক্ষণ অনুসন্ধান করিয়াছেন এবংবিধ শিষ্যকে) ব্রূয়াৎ (বলিবেন) যঃ (যে) অসৌ (সেই, এই) আকাশনামা (যাঁহার—ব্রহ্মের নাম আকাশ,—আকাশ সংজ্ঞক) নামরূপাভ্যাম্ (নাম ও রূপ হইতে) অর্থান্তরভূতঃ (পৃথক্ পদার্থ অর্থাৎ নাম ও রূপের অন্তঃপাতী নহে) অশরীরঃ (শরীর-রহিত, শরীর-ভিন্ন, শরীর-সম্বন্ধ-বর্জ্জিত) অস্থূলাদিলক্ষণঃ (অস্থূলম্, অনণু ইত্যাদি শ্রুতিপ্রোক্ত স্থূল ও সূক্ষ্ম লক্ষণ রহিত) অপহতপাপ্মত্বাদিলক্ষণঃ চ (পাপাদিরাহিত্যলক্ষণক) সর্ব্বৈঃ (সমস্ত) সংসারধর্ম্মৈঃ (সংসারের ধর্ম্ম দ্বারা) অনাগন্ধিতঃ (অসংশ্লিষ্টঃ—অসম্বদ্ধ, সঙ্গরহিত) যৎ (যিনি) সাক্ষাৎ (সাক্ষাৎ) অপরোক্ষাৎ (প্রত্যক্ষ) ব্রহ্ম (পরমাত্মা), যঃ (যিনি) আত্মা (স্বরূপ) সর্ব্বান্তরঃ (সকলের অভ্যন্তরে বর্ত্তমান, সকলের অপেক্ষা গহন) অদৃষ্টঃ (অন্য কর্ত্তৃক দৃষ্ট না হইয়া) দ্রষ্টা (দর্শক, জ্ঞাতা) অশ্রুতঃ (অন্যের শ্রবণের অবিষয়ীভূত হইয়া) শ্রোতা (শ্রবণকর্ত্তা) অমতঃ (অন্যের মননাবিষয় হইয়া) মন্তা (মনন কর্ত্তা) অবিজ্ঞাতঃ (অন্যের জ্ঞানাবিষয় হইয়া) বিজ্ঞাতঃ (জ্ঞানকর্ত্তা) নিত্যবিজ্ঞানস্বরূপঃ (অক্ষয় জ্ঞান স্বরূপ) অনন্তরঃ (অন্তররহিত) অবাহ্যঃ (বাহ্যরহিত) বিজ্ঞানঘন এব (বিজ্ঞানমূর্ত্তিই, জ্ঞান স্বরূপই) আকাশবৎ (ভূতাকাশের ন্যায়) পরিপূর্ণঃ (সম্পূর্ণ, সর্ব্বত্র বর্ত্তমান) অনন্ত শক্তিঃ (অসীম-শক্তি) সর্ব্বস্য (স্থাবর জঙ্গম সকলের) আত্মা (স্বরূপ) অশনায়াদিবর্জ্জিতঃ (ক্ষুধা তৃষ্ণা রহিত) আবির্ভাবতিরোভাববর্জ্জিতঃ চ (প্রকাশ ও অপ্রকাশ ভাব-রহিত) স্বাত্মবিলক্ষণয়োঃ (আত্মা হইতে বিপরীত, অচেতন) জগদ্বীজভূতয়োঃ (জগতের কারণীভূত) স্বাশ্রয়য়োঃ (পরমাত্মাতে বর্ত্তমান) তত্ত্বান্যত্বাভ্যাম্ অনির্ব্বচনীয়য়োঃ (সৎ অথবা অসৎ এইরূপে অনির্ব্বাচ্য) স্বসংবেদ্যয়োঃ (স্বয়ং জ্ঞানের বিষয়) অব্যাকৃতয়োঃ (অপ্রকাশিত) নামরূপয়োঃ (সংজ্ঞা ও রূপের সদ্ভাবমাত্রেণ (আত্মার অস্তিত্বমাত্রে) অচিন্ত্যশক্তিত্বাৎ (আত্মার শক্তি অচিন্তনীয় বলিয়া) ব্যাকর্ত্তা (ব্যঞ্জক) ॥ ১৮

অনুবাদ। যিনি পরমাত্মার লক্ষণ অনুসন্ধান করিয়াছেন এবংবিধ শিষ্যকে আচার্য্য বলিবেন—যিনি 'আকাশ'—এই নামধারী তিনি নামও রূপ হইতে ভিন্ন পদার্থ, শরীরসম্বন্ধরহিত, স্থূল-সূক্ষ্ম লক্ষণ-বিহীন, পাপরাহিত্যাদি-লক্ষণক, সমস্ত-সংসারধর্ম্ম দ্বারা অসংস্পৃষ্ট, যিনি সাক্ষাৎ অপরোক্ষ ব্রহ্ম, যিনি আত্মা, সকলের অন্তর, যিনি স্বয়ং দর্শনের অবিষয় হইয়া (ও) দ্রষ্টা শ্রবণের অবিষয় হইয়া শ্রোতা, মননের অবিষয় হইয়া মন্তা, বিজ্ঞানের অবিষয় হইয়া বিজ্ঞাতা,

নিত্যজ্ঞান স্বরূপ, যাঁহার অন্তর নাই, বাহ্য নাই, যিনি বিজ্ঞানঘন, আকাশের ন্যায় পরিপূর্ণ ( সর্ব্বব্যাপক ), যাঁহার শক্তির অন্ত নাই, যিনি সকলের স্বরূপ, যিনি ক্ষুধাতৃষ্ণারহিত, যিনি আবির্ভাব-তিরোভাব-ধর্ম্মশূন্য, যাঁহার শক্তি অচিন্তনীয় বলিয়া স্বকীয় অস্তিত্ব মাত্রেই আত্মার বিপরীত অর্থাৎ অচেতন, জগতের কারণী-ভূত, আত্মাতে বিদ্যমান, সৎ ও অসৎ হইতে অনির্ব্বচনীয়, স্বসংবেদ্য, অনভি-ব্যক্ত নাম ও রূপের প্রকাশক॥ ১৮

টীকা। এবম্ উক্তং স্বরূপং স্মারয়িত্বা শরীরস্য ভিন্নজাত্যন্বয়সংস্কারত্ব-জ্ঞাপনায় তদুপপত্তিপ্রকারম্ উপদিশেদ্ ইতি আহ—লব্ধপরমাত্মেতি। লব্ধা পরমাত্মলক্ষণবিষয়া স্মৃতিঃ অনুসন্ধানং যেন তস্মৈ শিষ্যায় ব্রূয়াদ্ ইত্যর্থঃ। উপলক্ষণত্বেন উক্তবাক্যার্থম এব প্রকটয়ন্ আত্মনঃ সকাশাৎ সঙ্ঘাতোৎপত্তি-প্রকারম্ আহ—যোঽসাবিত্যাদিনা। যঃ শাখান্তরে প্রকরণান্তরে চ আত্মাদি-শব্দৈঃ প্রসিদ্ধঃ অসৌ 'আকাশঃ বৈ নামরূপয়োঃ নির্বহিতা তে যদন্তরা' ইতি অত্র ছান্দোগ্যে নির্দিষ্টঃ আকাশনামা স্বাত্মবিলক্ষণয়োঃ নামরূপয়োঃ ব্যাকর্ত্তা স সর্ব্বস্য আত্মা ইতি অন্বয়ঃ। আকাশম্ ইতি উক্তে ভূতাকাশশঙ্কা স্যাৎ তাং 'আকাশোঽর্থান্তরত্বাদিব্যপদেশাদ্' ইতি ন্যায়েন পরিহরতি—নামরূপাভ্যাম্ অর্থান্তরভূত ইতি। ভূতাকাশস্য নামরূপান্তঃপাতিত্বাৎ তয়োঃ আধারভূতঃ আত্মা আধেয়াদ্ আকাশাদেঃ অন্য ইত্যর্থঃ। অসঙ্গাদিভিঃ আকাশসাম্যাৎ পরমাত্মা অপি আকাশশব্দেন শ্রুতিষু ক্বচিৎ নির্দ্দিশ্যতে গৌণ্যা বৃত্ত্যা ইতি দ্রষ্টব্যম্। অতএব অশরীরঃ মূর্ত্তিবর্জ্জিতঃ। অশরীরপদম্ অনিন্দ্রিয়ত্বাদেঃ অপি উপলক্ষকম্ ইতি অভিপ্রেত্য বিশিনষ্টি—অস্থূলাদিলক্ষণ ইতি। অথবা—অশরীরঃ শরীরাদিসঙ্ঘাতরহিত ইতি অত্র প্রমাণং সূচয়তি—অস্থূলাদিলক্ষণ ইতি। যত শরীরেন্দ্রিয়মনঃপ্রাণাদিরহিতঃ অতএব অপহতপাপ্মাদিলক্ষণঃ অভিমন্যমানস্য অভাবে অভিমানাভাবাদ্ ইত্যর্থঃ। চ-শব্দেন স্বতঃ বিবেক-রাহিত্যম্ সমুচ্চীয়তে। সর্বৈঃ বিশেষণৈঃ সিদ্ধম্ অর্থম্ আহ—সর্ব্বৈঃ ইতি। অনাগন্ধিতঃ অসংশ্লিষ্টঃ ইত্যর্থঃ। ননু এবম্ পরমাত্মনঃ অশরীরাদিলক্ষণত্বে অপি জীবঃ শরীরাদিলক্ষণঃ এব স্যাদ্ ইতি আশঙ্ক্য তস্য তেন অনন্যত্বশ্রবণাৎ মা এবম্ ইতি অভিপ্রেত্য আহ—যৎ সাক্ষাদিত্যাদিনা। বিজ্ঞাতেতি উক্তে প্রাপ্তম্ বিজ্ঞানকর্ত্তৃত্বম্ বারয়তি—নিত্যবিজ্ঞানস্বরূপঃ ইতি। তত্র প্রমাণম্ আহ—অনন্তর ইত্যাদিনা। আকাশবৎ পরিপূর্ণঃ ইতি অন্বয়ঃ। পূর্ণঃ ইতি নিষ্ঠাপ্রত্যয়ো ন কর্ম্মণি, কিন্তু কর্ত্তরি, পরিচ্ছেদাভাবদ্যোতী ইতি আকাশ-

দৃষ্টান্তঃ। কথম্ এবংলক্ষণস্য দ্রষ্টৃত্বাদিকম্ উক্তম্ ইতি অতঃ আহ—অনন্ত-শক্তিরিতি। 'ইন্দ্রঃ মায়াভিঃ পুরুরূপঃ ঈয়তে' ইতি শ্রুতেঃ। অনন্তা অনবচ্ছিন্না দুর্লক্ষ্যা মায়াবস্থারূপাঃ শক্তয়ঃ উপাধয়ঃ যস্য সঃ অনন্তশক্তিঃ মায়া-কার্য্যান্তঃকরণেন্দ্রিয়োপাধিভিঃ দ্রষ্টৃত্বাদিব্যপদেশভাগ্ ভবতি ইত্যর্থঃ। সর্ব্বস্য স্থাবরজঙ্গমরূপস্য প্রপঞ্চস্য আত্মা স্বরূপম্ ইত্যর্থঃ। তস্য নিত্যসংসারিত্বম্ স্বাভাবিকমিত্যাহ—অশনায়াদীতি। আবির্ভাবতিরোভাবসাক্ষিত্বাদেব তদ্-বিবর্জ্জিত ইত্যর্থঃ। এবং পরমাত্মস্বভাবম্ উক্ত্বা নামরূপাত্মকানাত্মস্বভাবং প্রপঞ্চয়তি—স্বাত্মবিলক্ষণয়োঃ ইত্যাদিনা। অচেতনয়োঃ ইত্যর্থঃ। জগদ্বীজ-ভূতয়োঃ ইতি উপাদানত্বম্ উচ্যতে। কথং তর্হি আত্মোপাদানত্বশ্রুতিঃ ইতি অত আহ—স্বাত্মস্থয়োরিতি। উপাদানাধারতামাত্রেণ কথম্ উপাদানত্বসিদ্ধিঃ ইত্যত আহ—সদ্ভাবমাত্রেণেতি। সদ্ভাবঃ নাম সত্ত্বম্। আত্মসত্তামাত্রেণ আত্মনি স্থিতয়োঃ ন পৃথক্ সতোঃ আত্মনিষ্ঠয়োঃ ইত্যর্থঃ। তথাচ স্বাত্মৈ-কতাং গতয়োঃ নামরূপয়োঃ ব্যাকর্ত্তা, স্বাত্মন এব ব্যাকর্ত্তা ইতি উপাদানত্ব-সিদ্ধিঃ আত্মনঃ ইতি অভিপ্রায়ঃ। কুতঃ এবম্ চিদ্রূপস্য আত্মনঃ অচিদ্রূপেণ স্বাত্মব্যাকরণম্ ইত্যত আহ—অচিন্ত্যশক্তিত্বাদিতি। অব্যাকৃতয়োঃ অনভিব্যক্তয়োঃ ইত্যর্থঃ। অনভিব্যক্ততয়া স্থিতং হি ব্যক্তীক্রিয়তে, ন প্রাগসৎ অতিপ্রসঙ্গাদ্ ইতি ভাবঃ॥ ১৮

তে নামরূপে অব্যাকৃতে সতী ব্যাক্রিয়মাণে তস্মাদ্ এত-স্মাদ্ আত্মনঃ আকাশনামাকৃতী সংবৃত্তে। তচ্চ আকাশাখ্যং ভূতম্ অনেন প্রকারেণ পরমাত্মনঃ সম্ভূতং প্রসন্নাদিব সলিলাৎ মলম্ ইব ফেনম্। ন সলিলং ন চ সলিলাৎ অত্যন্ত-ভিন্নং ফেনম্, সলিলব্যতিরেকেণ অদর্শনাৎ, সলিলং তু স্বচ্ছম্ অন্যৎ ফেনাৎ মলরূপাৎ। এবং পরমাত্মা নামরূপাভ্যামন্যঃ ফেনস্থানীয়াভ্যাং শুদ্ধঃ প্রসন্নঃ তদ্বিলক্ষণঃ। তে নামরূপে অব্যাকৃতে সতী ব্যাক্রিয়মাণে ফেনস্থানীয়ে আকাশনামাকৃতী সংবৃত্তে॥ ১৯

পদান্বয়। তে (সেই) নামরূপে (নাম—সংজ্ঞা এবং রূপ—আকার) অব্যা-কৃতে সতী (অনভিব্যক্ত—অপ্রকাশিত থাকিয়া) ব্যাক্রিয়মাণে (প্রকাশমান

হইলে) তস্মাদ্ এতস্মাদ্ আত্মনঃ (সেই এই আত্মা হইতে) আকাশনামাকৃতী ('আকাশ' এই নাম—বাচকশব্দ এবং 'অকাশ' এই আকৃতি) সংবৃত্তে (হয়) তৎ চ (সেই) আকাশাখ্যম্ ভূতম্ (আকাশ নামক ভূত) অনেন প্রকারেণ (এইরূপে, এই প্রকারে) প্রসন্নাৎ (নির্ম্মল) সলিলাদ্ ইব (জল হইতে) মলম্ (মলিন) ফেনম্ ইব (ফেনের স্থায়) পরমাত্মনঃ (পরমাত্মা হইতে) সম্ভূতম্ (উৎপন্ন) ফেনম্ (ফেন, ফেনা) ন সলিলম্ (জল নহে) ন চ সলিলাদ্ অত্যন্তভিন্নম্ (জল হইতে অত্যন্ত ভিন্নও নহে) সলিলব্যতিরেকেণ (জল ব্যতীত) অদর্শনাৎ (কিছুই দেখা যায় না বলিয়া) সলিলং তু (কিন্তু জল) স্বচ্ছম্ (নির্ম্মল) মলরূপাৎ (মলিন, মলস্বরূপ) ফেনাৎ (ফেন হইতে) এবং (এইরূপ) পরমাত্মা (ঈশ্বর) ফেনস্থানীয়াভ্যাম্ (ফেনস্থানীয়) নামরূপাভ্যাম্ (নাম এবং রূপ হইতে) অন্যঃ (ভিন্ন, পৃথক্, অর্থাৎ পরমাত্মা নাম ও রূপের অন্তঃপাতী নহেন) শুদ্ধঃ (পবিত্র) প্রসন্নঃ (নির্ম্মল) তদ্‌বিলক্ষণঃ (তাহার—নামরূপের বিপরীত), তে (সেই) নামরূপে (নাম এবং রূপ) অব্যাকৃতে সতী (অনভিব্যক্ত থাকিয়া) ফেনস্থানীয়ে (ফেনস্থানাপন্ন) আকাশনামাকৃতী (আকাশ এই নাম ও আকাশ এই আকার) সংবৃত্তে (জন্মে, হয়)॥ ১৯

অনুবাদ। সেই নাম ও রূপ অনভিব্যক্ত থাকিয়া যখন প্রকাশিত হয়, তখন সেই আত্মা হইতে 'আকাশ' এই নাম এবং 'আকাশ' এই আকৃতি জন্মে। স্বচ্ছ জল হইতে মলস্থানীয় ফেনের স্থায় পরমাত্মা হইতে এইরূপে আকাশ-নামক ভূত উৎপন্ন হয়, ফেন জল নহে,-জল হইতে অত্যন্ত ভিন্নও নহে, [কারণ] জলব্যতিরেকে আর কিছুই দেখিতে পাওয়া যায় না। কিন্তু জল স্বচ্ছ, মলস্বরূপ ফেন হইতে ভিন্ন। সেইরূপ পরমাত্মা ফেনস্থানীয় নামরূপ হইতে ভিন্ন, পবিত্র, স্বচ্ছ, এবং নামরূপ হইতে বিপরীত। সেই নাম ও রূপ অপ্রকা-শিত থাকিয়া প্রকাশমান হইলে ফেনস্থানীয় 'আকাশ' নাম এবং 'আকাশ' এই আকার উৎপন্ন হয়॥ ১৯

টীকা। উক্তলক্ষণয়োঃ নামরূপয়োঃ যদা অসৌ নিষ্পাদয়িতা তদা কিমাত্মকে তে প্রথমং নিষ্পাদ্যেতে ইতি তদ্ আহ—তে নামরূপে ইত্যাদিনা। তস্মাদ্ অপহতপাপ্মত্বাদিলক্ষণাদ্ এতস্মাদ্ অচিন্ত্যশক্তেঃ সর্ব্বজ্ঞাদ্ আকাশঃ ইতি নাম বাচকঃ শব্দঃ, আকৃতিঃ বাচ্যাকার ইতি এবমাকারে সংবৃত্তে, এবং ব্যবহারযোগ্যে অভূতাম্ ইত্যর্থঃ। বাচ্যবাচকাকারেণ সদাত্মকং ব্রহ্ম এব মায়াবশাদ্ অভিব্যক্তম্ আকাশাদিশব্দার্থাত্মকম্ ইতি তাৎপর্য্যার্থঃ। ননু কথং চিদাত্মনঃ অচিদাত্ম-

কাকাশাত্মনা নিষ্পত্তিঃ ইতি শঙ্কাং দৃষ্টান্তেন প্রত্যাচষ্টে—তচ্চাকাশাখ্যম্ ইত্যাদিনা। দৃষ্টান্তং বিবৃণ্বন্ আত্মনঃ পরিণামিত্বশঙ্কাম্ বারয়তি—ন সলিলমিত্যাদিনা। সলিলব্যতিরেকেণ স্বরূপতঃ পৃথগ্ অনুপলম্ভাদ্ ইত্যর্থঃ। ফেনস্য সলিলাদ্ ভেদাভাবে সলিলস্যাপি ন ততো ভেদ ইতি অত আহ—সলিলং তু ইতি। অতো ন সলিলম্ এব ফেনং নাপি ততঃ ভিন্নম্, কিন্তু অনির্ব্বচনীয়ম্ ইত্যর্থঃ। তথা চ শ্রুতিঃ—'বাচারম্ভণং বিকারঃ নামধেয়ম্' ইতি। দার্ষ্টান্তিকম্ আহ—এবং পরমাত্মেতি। নিরূপিতাম্ আকাশোৎপত্তিম্ নিগময়তি—তে নামরূপে ইতি ॥ ১৯

—:•:—

ততঃ অপি স্থূলভাবম্ আপদ্যমানে নামরূপে ব্যাক্রিয়মাণে বায়ুভাবম্ আপদ্যেতে, ততঃ অপি অগ্নিভাবম্, অগ্নেঃ অব্ভাবম্, ততঃ পৃথ্বীভাবম্, ইতি এবংক্রমেণ *পূর্ব্ব পূর্ব্বানুপ্রবেশেন † পঞ্চ মহাভূতানি পৃথিব্যন্তানি উৎপন্নানি। ততঃ পঞ্চগুণবিশিষ্টা পৃথ্বী। পৃথ্ব্যাঃ চ ‡ পঞ্চাত্মক্যঃ ব্রীহিযবাদ্যাঃ ওষধয়ঃ জায়ন্তে তাভ্যঃ ভক্ষিতাভ্যঃ লোহিতং শুক্রং চ স্ত্রীপুংসশরীরসম্বন্ধি জায়তে। তদুভয়ম্ ঋতুকালে অবিদ্যাপ্রযুক্তকামখজনির্মথনোদ্ভূতং মন্ত্রসংস্কৃতং গর্ভাশয়ে নিষিচ্যতে। তৎস্বযোনিরসানুপ্রবেশেন বিবর্দ্ধমানম্ গর্ভীভূতম্, নবমে দশমে বা মাসি সংজায়তে ॥ ২০

পদান্বয়। ততঃ অপি (তাহা হইতেও, আকাশ হইতেও) স্থূলভাবম্ (স্থূলস্বরূপতা, স্থৌল্য) আপদ্যমানে (প্রাপ্ত) নামরূপে (নাম এবং রূপ) ব্যাক্রিয়মাণে (অভিব্যক্ত হইলে) বায়ুভাবম্ (বায়ুরূপতা) আপদ্যেতে (প্রাপ্ত হয়), ততঃ অপি (তাহা হইতেও, বায়ু হইতেও) অগ্নিভাবম্ (অগ্নিরূপতা) [আপদ্যেতে=প্রাপ্ত হয়] অগ্নেঃ (অগ্নি হইতে) অব্ভাবম্ (জলরূপতা) [আপদ্যেতে=প্রাপ্ত হয়] ততঃ (জল হইতে অথবা তাহার পর) পৃথ্বীভাবম্ (পৃথিবীরূপতা) [আপদ্যেতে=প্রাপ্ত হয়] [সর্ব্বত্র 'নামরূপে' কর্ত্তৃপদ]

* পূর্ব্বপূর্ব্বগুণবত্ত উত্তরোত্তরানুপ্রবেশেন—ইতি পাঠান্তরম্।
† পঞ্চমহাভূতগুণবিশিষ্টা—ইতি পাঠান্তরম্।
‡ পঞ্চাত্মিকা—ইতি পাঠান্তরম্।

ইতি এবং ক্রমেণ (এইরূপ ক্রমে), পূর্ব্বপূর্ব্বানুপ্রবেশেন (পূর্ব্ব-পূর্ব্ব-ভূতের অনুপ্রবেশের দ্বারা যথা—প্রথম আত্মা হইতে আকাশ উৎপন্ন হইল, আকাশসহকৃত আত্মা হইতে বায়ু, আকাশ ও বায়ুসহকৃত আত্মা হইতে তেজঃ, আকাশ বায়ু তেজঃ-সহকৃত আত্মা হইতে জল, আকাশ বায়ু তেজঃ জল-সহকৃত আত্মা হইতে পৃথিবী উৎপন্ন হইয়াছে, এইরূপে পূর্ব্ব পূর্ব্ব আকাশাদি ভূতবর্গ পর পর বায়ু প্রভৃতি কার্য্যবর্গে অনুপ্রবিষ্ট রহিয়াছে, এজন্য পর পর ভূতসমূহ পূর্ব্বপূর্ব্ব ভূত হইতে স্থূল) পৃথিব্যন্তানি (যে ভূতের অন্ত পৃথিবী) পঞ্চমহাভূতানি (আকাশাদি পূর্ব্বোক্ত পাঁচটি মহাভূত) উৎপন্নানি (উৎপন্ন হইয়াছে), ততঃ (সেইজন্য) পৃথ্বী (পৃথিবী) পঞ্চগুণবিশিষ্টা (শব্দ, স্পর্শ, রূপ, রস, গন্ধ এই পাঁচটি গুণযুক্ত) পৃথ্ব্যাঃ চ (পৃথিবী হইতে) পঞ্চাত্মক্যাঃ (পঞ্চীকৃত পঞ্চভূতসম্পাদিত) ব্রীহিযবাদ্যাঃ (ব্রীহিযব প্রভৃতি) ওষধয়ঃ (বৃক্ষবিশেষ, যাহারা ফল পাকিলে মরিয়া যায়) জায়ন্তে (জন্মগ্রহণ করে), ভক্ষিতাভ্যঃ (স্ত্রীপুরুষকর্ত্তৃক ভুক্ত) তাভ্যঃ (সেই সমস্ত ব্রীহিযবাদি ওষধিসমূহ হইতে) স্ত্রীপুংসশরীরসম্বন্ধি (স্ত্রী এবং পুরুষের শরীরসম্বন্ধযুক্ত) লোহিতং (রক্ত) শুক্রং চ (এবং শুক্র) [স্ত্রীর লোহিত এবং পুরুষের শুক্র] জায়তে (জন্মে) তৎ উভয়ং (সেই উভয় অর্থাৎ স্ত্রীর লোহিত এবং পুরুষের শুক্র) ঋতুকালে (স্ত্রীর ঋতুসময়ে) অবিদ্যাপ্রযুক্তকামখজনির্মথনোদ্ভূতম্ (অজ্ঞান জনিত কামরূপ মন্থনদণ্ড দ্বারা মন্থনসম্ভূত) মন্ত্রসংস্কৃতম্ ('হে সিনীবালি তুমি গর্ভ দাও' ইত্যাদি মন্ত্র দ্বারা সংস্কৃত—পূত হইয়া) গর্ভাশয়ে (গর্ভস্থানে) নিষিচ্যতে (নিষিক্ত হয়) তৎ (সেই শুক্র ও শোণিত) গর্ভীভূতম্ (গর্ভরূপে—ভ্রূণরূপে পরিণত হইয়া) স্বযোনিরসানু-প্রবেশেন (স্বকীয়কারণগত রস প্রবেশের দ্বারা) নবমে দশমে বা মাসি (নবম কিংবা দশম মাসে) সংজায়তে (জন্মগ্রহণ করে) ॥ ২০

অনুবাদ। সেই প্রকাশমান নাম ও রূপ আকাশ অপেক্ষা স্থূলভাবাপন্ন হইয়া বায়ুরূপতা প্রাপ্ত হয়, বায়ু হইতে অগ্নিরূপতা, অগ্নি হইতে সলিলরূপতা এবং সলিল হইতে পৃথিবীভাব প্রাপ্ত হয়, এইরূপ ক্রমে পূর্ব্ব পূর্ব্ব আকাশাদি-ভূত পর পর ভূতে অনুপ্রবিষ্ট হইয়া পৃথিবীপর্য্যন্ত পঞ্চ মহাভূত উৎপন্ন হয়। অতএব পৃথিবী শব্দ-স্পর্শ-রূপ-রস গন্ধ-রূপ পাঁচটি গুণবিশিষ্ট হইয়া থাকে। পৃথিবী হইতে পঞ্চীকৃত পঞ্চভূতসম্পাদিত ব্রীহিযব প্রভৃতি ওষধি-সমূহ জন্মগ্রহণ করে। সেই সমস্ত ভক্ষিত ব্রীহিযবাদি ওষধি স্ত্রীশরীর-

সম্বন্ধ হইয়া শোণিত এবং পুরুষ শরীর সম্বন্ধ হইয়া শুক্র উৎপন্ন হয়। স্ত্রীর ঋতুকালে অবিদ্যাপ্রযুক্ত-কামরূপ-মন্থন-দণ্ডমন্থনসম্ভূত শুক্র ও শোণিত মন্ত্র দ্বারা সংস্কৃত হইয়া গর্ভাশয়ে নিষিক্ত হয়। গর্ভরূপে পরিণত সেই শুক্র ও শোণিত স্ব স্ব কায়ের রসানুপ্রবেশবশতঃ বর্দ্ধিত হইয়া নবম কিংবা দশম মাসে জন্মগ্রহণ করে॥ ২০

টীকা। ইদানীং ততঃ বায়্বাদ্যুৎপত্তিং প্রতিপাদয়তি—ততঃ অপি ইত্যাদিনা। আকাশাত্মনা স্থিতে নামরূপে তদনুগতেন আত্মনা ব্যাক্রিয়মাণে ততঃ অপি আকাশাদ্ অপি স্থূলভাবম্ আপদ্যমানে সতী বায়ুভাবম্ আপদ্যেতে ইতি যোজনা। স্থূলভাবঃ স্পর্শগুণেন উপচয়ঃ। যে নামরূপে আকাশাত্মতাং প্রাপ্তে তে এব ব্যাক্রিয়মাণে বায়ুভাবম্ আপদ্যেতে ইতি বদন্ বিকারস্য বিকারান্তরোপাদানত্বম্ বারয়তি। এবম্ উত্তরত্র অপি দ্রষ্টব্যম্। তদ্ এবম্ ভূতোৎপত্তিম্ উক্ত্বা তেভ্যঃ সঙ্ঘাতস্য স্থূলস্য উৎপত্তিপ্রকারম্ আহ—পৃথিব্যাশ্চ ইতি। পঞ্চাত্মক্যঃ ইতি, পঞ্চীকৃতপঞ্চভূতনির্ব্বর্ত্তিতা ইত্যর্থঃ। তদুদ্ভবম্, স্ত্রিয়াঃ লোহিতম্, পুংসঃ শুক্রং চ ইত্যর্থঃ। কাম এব খজঃ বিলোড়কঃ মন্থাঃ তেন নির্মথনোদ্ভূতম ইত্যর্থঃ। 'গর্ভং ধেহি সিনীবালি গর্ভং ধেহি সরস্বতি' ইত্যাদি গর্ভাধানমন্ত্রৈঃ সংস্কৃতম্ ইত্যর্থঃ॥ ২০

—:০:

তৎ জাতং লব্ধনামাকৃতিকং জাতকর্ম্মাদিভিঃ মন্ত্রসংস্কৃতং পুনঃ উপনয়ন-সংস্কারযোগেন ব্রহ্মচারিসংজ্ঞং ভবতি। তদ্ এব শরীরং পত্নীযোগসংস্কারযোগেন গৃহস্থসংজ্ঞং ভবতি। তদ্ এব বনস্থসংস্কারেণ তাপসসংজ্ঞং ভবতি। তদ্ এব ক্রিয়াবিনিবৃত্তি-নিমিত্তসংস্কারেণ পরিব্রাট্-সংজ্ঞং ভবতি। ইতি এবং ত্বত্তঃ ভিন্নং ভিন্নজাত্যন্বয়সংস্কারং শরীরম্॥ ২১

পদান্বয়। জাতং তৎ (গৃহীতজন্মা শিশু) লব্ধনামাকৃতিকং (নাম ও রূপ লাভ করিয়া) জাতকর্ম্মাদিভিঃ (জাতকর্ম্ম, নামকরণ প্রভৃতি দ্বারা) মন্ত্রসংস্কৃতং (মন্ত্রসমূহ দ্বারা সংস্কৃত হইয়া) পুনঃ (আবার) উপনয়নসংস্কারযোগেন (উপনয়ন সংস্কারের সম্বন্ধ বশতঃ) ব্রহ্মচারিসংজ্ঞং (ব্রহ্মচারী—এই নাম-বিশিষ্ট) ভবতি

(হয়), তদ্ এব শরীরং (সেই শরীরই), পত্নীযোগসংস্কারযোগেন (স্ত্রীসম্বন্ধরূপ সংস্কারযোগবশতঃ) গৃহস্থ সংজ্ঞং (গৃহস্থ—এই নাম হয়) তদ্এব (সেই শরীর) বনস্থ সংস্কারেণ (বানপ্রস্থোচিত সংস্কার বশতঃ) তাপস-সংজ্ঞং (তাপস—এই সংজ্ঞা বিশিষ্ট) ভবতি (হয়), তদ্এব (সেই শরীর) ক্রিয়াবিনিবৃত্তিনিমিত্ত-সংস্কারেণ (কর্ম্মনিবৃত্তির কারণীভূত সংস্কার দ্বারা) পরিব্রাট্‌সংজ্ঞং (পরিব্রাট্—সন্ন্যাসী এই সংজ্ঞা) ভবতি (হয়), ইতি এবং (এইরূপ) ত্বত্তঃ (তোমা হইতে, আত্মা হইতে) ভিন্নম্ (পৃথক্) ভিন্নজাত্যন্বয়-সংস্কারম্ (আত্মভিন্ন জাতি-কুল-বাসনা সমন্বিত) শরীরম্ (দেহ)॥ ২১

অনুবাদ। সেই জাত শরীর (শিশু) নাম ও রূপ লাভ করত জাতকর্ম্ম-প্রভৃতি এবং মন্ত্র দ্বারা সংস্কৃত হইয়া আবার উপনয়নসংস্কারের সম্বন্ধ বশতঃ 'ব্রহ্মচারী' সংজ্ঞা লাভ করে, সেই শরীরই পত্নীসম্বন্ধরূপ সংস্কারবশতঃ (বিবাহ সংস্কার দ্বারা) 'গৃহস্থ' সংজ্ঞা ধারণ করে, সেই শরীর বানপ্রস্থোচিত সংস্কারদ্বারা 'তাপস'-সংজ্ঞক হয়, এবং সেই শরীরই কর্ম্মের বিনিবৃত্তির হেতুভূত সংস্কার দ্বারা পরিব্রাট্ (সন্ন্যাসী) সংজ্ঞা গ্রহণ করে; এইরূপ তোমা হইতে ভিন্ন জাতিকুল বাসনা বিশিষ্ট শরীর *॥ ২১

টীকা। এবং শরীরোৎপত্তিম্ উপোদ্‌ঘাততয়া উপদিশ্য তস্য ভিন্নজাত্যন্বয়-সংস্কারং পৃষ্টং প্রতিপাদয়তি—তৎ, জাতম্, ইত্যাদিনা॥ জাতম্ ইতি অস্য ব্যাখ্যা—লব্ধনামাকৃতিকম্ ইতি। ভূতোপাদানত্বেন পিত্রাদিনিমিত্ত-কত্বেন চ ভিন্ন জাত্যন্বয়ৌ শরীরস্য উক্তৌ। ইদানীং সংস্কারম্ আহ—জাত-কর্ম্মাদিভিরিতি॥ ২১

—:•:—

**মনশ্চ ইন্দ্রিয়াণি চ নামরূপাত্মকানি এব, 'অন্নময়ং হি সোম্য মনঃ' ইত্যাদি শ্রুতিভ্যঃ॥ ২২**

পদান্বয়। মনঃ চ (মনঃ, অন্তঃকরণ) ইন্দ্রিয়াণি (এবং ইন্দ্রিয় সমূহ) নাম-

---

* তাৎপর্য্য—পূর্ব্বে শিষ্য আত্মাতে ব্রাহ্মণত্বাদি জাতি, সৎকুলতা, ব্রহ্মচর্য্যাদি আশ্রম আরোপ করিয়াছিলেন, আচার্য্য কৃপালু হইয়া শিষ্যের সেই সমস্ত অবিদ্যাপ্রযুক্ত অধ্যারোপগুলিকে অপনয়ন করিবার নিমিত্ত এই সমুদায় শরীরের ধর্ম্ম, আত্মার নহে, তাহা যুক্তিদ্বারা প্রদর্শন করিতেছেন। যদি আত্মা হইতে দেহ সম্পূর্ণ পৃথক্, ঐ সমস্ত ধর্ম্ম শরীরের, তাহা হইলে ঐ সমস্ত ধর্ম্ম আত্মাতে আরোপ করা মিথ্যা জ্ঞান ব্যতীত আর কিছুই নহে।

রূপাত্মকানি এব ( নাম ও আকৃতির স্বরূপ ), [ এ বিষয়ে শ্রুতি-প্রমাণ প্রদর্শিত হইতেছে ] সোম্য ( হে প্রিয়দর্শন ) হি ( নিশ্চিত ) মনঃ ( চিত্ত ) অন্নময়ম্ ( অন্নের বিকার ) ইত্যাদি শ্রুতিভ্যঃ ( এইরূপ শ্রুতি সমূহ হইতে অবগত হওয়া যায় ) ॥ ২২

অনুবাদ। মনঃ এবং ইন্দ্রিয়সমূহ নামরূপ স্বরূপ, 'হে প্রিয়দর্শন মনঃ অন্নময়'—ইত্যাদি শ্রুতি সমূহ হইতে অবগত হওয়া যায় ॥ ২২

টীকা। এবং স্থূলশরীরাভিমানাৎ শিষ্যম্ ব্যুত্থাপ্য সূক্ষ্মশরীরাভিমানম্ অপি তস্য ত্যাজয়ন্ তস্য অপি ভৌতিকত্বম্ আহ—মনশ্চ ইত্যাদিনা। নাম-রূপাত্মকানি এব ভৌতিকানি এব ইত্যর্থঃ। তত্র প্রমাণম্ আহ—অন্নময়ম্ ইতি। অতঃ মনঃআদিসূক্ষ্মসংঘাতঃ অপি ন আত্মা, ভৌতিকত্বাৎ, স্থূলবদ্ ইত্যর্থঃ ॥ ২২

—:•:—

কথং চ অহং ভিন্নজাত্যন্বয়সংস্কারবর্জ্জিতঃ ইতি এতৎ-শৃণু—যঃ অসৌ নামরূপয়োঃ ব্যাকর্ত্তা নামরূপধর্ম্মবিলক্ষণঃ স এব নামরূপে ব্যাকুর্ব্বন্ সৃষ্ট্বা ইদং শরীরং স্বয়ং সংস্কার-ধর্ম্মবর্জ্জিতঃ নামরূপে ইহ প্রবিষ্টঃ অন্যৈঃ অদৃষ্টঃ স্বয়ং পশ্যন্ তথা অশ্রুতঃ শৃণ্বন্ অমতঃ মন্বানঃ অবিজ্ঞাতঃ বিজানন্ 'সর্ব্বাণি রূপাণি বিচিত্য ধীরঃ নামানি কৃত্বা অভিবদন্ যদা আস্তে' ইতি অস্মিন্ অর্থে শ্রুতয়ঃ সহস্রশঃ—'তৎ সৃষ্ট্বা তদ্এব অনুপ্রাবিশৎ' ( তৈত্তি ২।৬।১ ) 'অন্তঃ প্রবিষ্টঃ শাস্তা জনানাম্' 'স এষ ইহ প্রবিষ্টঃ' ( বৃহ ১।৪।৭ ) 'এষ ত আত্মা' ( বৃহ ৩,৫।১ ) 'স এতম্ এব সীমানং বিদার্য্য এতয়া দ্বারা প্রাপদ্যত' ( ঐত ৩।১২ ) এষ সর্ব্বেষু ভূতেষু গূঢ়াত্মা' ( কঠ ৩।১২ ) 'সা ইয়ং দেবতা ঐক্ষত হন্ত অহম্ ইমাঃ তিস্রঃ দেবতা ( ছান্দোঃ ৬।৩।২ ) ইত্যাদ্যাঃ শ্রুতয়ঃ ॥ ২৩

পদান্বয়। [ শরীর জাতিকুল সংস্কারবিশিষ্ট ইহা প্রতিপাদন করিয়া ইদানীং আত্মা জাতিকুলসংস্কারবর্জ্জিত কেন, তাহা উপপাদন করিতেছেন ] কথং চ (কিরূপে) অহং (আমি, আত্মা) ভিন্নজাত্যন্বয়সংস্কারবর্জ্জিতঃ (অনাত্মভূত জাতিকুলসংস্কার-বিরহিত) ইতি এতৎ (ইহা) শৃণু (শ্রবণকর), [ শ্রবণের বিষয় কথিত হইতেছে ] যঃ অসৌ (যে, এই) নামরূপয়োঃ (নাম এবং রূপের) ব্যাকর্ত্তা (প্রকাশক) নামরূপ-ধর্ম্মবিলক্ষণঃ (নাম ও রূপের ধর্ম্ম হইতে বিপরীত) স্বয়ং (নিজে) সংস্কারধর্ম্মবর্জ্জিতঃ (সংস্কার ও ধর্ম্মশূন্য) সঃ এব (সেই, আত্মাই) নামরূপে (নাম ও রূপকে) ব্যাকুর্ব্বন্ (প্রকাশ করিয়া) ইদং শরীরং (এই শরীরকে) সৃষ্ট্বা (সৃষ্টি করিয়া) ইহ (এই সংসারে কিংবা শরীরে) নামরূপে (নাম ও রূপে) প্রবিষ্টঃ (প্রবেশ করিয়া) অন্যৈঃ (অপর কর্ত্তৃক) অদৃষ্টঃ (দৃষ্ট না হইয়া) স্বয়ম্ পশ্যন্ (নিজে দেখিয়া) তথা (সেইরূপ) অশ্রুতঃ (অন্যের শ্রবণের বিষয় না হইয়া) শৃণ্বন্ (শ্রবণ করিয়া) অমতঃ (অন্যের মননের বিষয় না হইয়া) মন্বানঃ (মনন করিয়া) অবিজ্ঞাতঃ (অন্য কর্ত্তৃক জ্ঞাত না হইয়া অর্থাৎ অন্যের জ্ঞানের বিষয় না হইয়া) বিজানন্ (জ্ঞাতা) ধীরঃ (বুদ্ধিমান্) সর্ব্বাণি (সমস্ত) রূপাণি (শরীর) বিচিত্য (নির্ম্মাণ করিয়া) নামানি কৃত্বা (দেব, মনুষ্য ইত্যাদি নাম করিয়া) অভিবদন্ (বলিয়া) যদা (যখন) আস্তে (বিদ্যমান আছেন) ইতি (এইরূপ), অস্মিন্ অর্থে (এই বিষয়ে) সহস্রশঃ শ্রুতয়ঃ (সহস্র সহস্র শ্রুতি প্রমাণ আছে) [ অনেক শ্রুতির মধ্যে কয়েকটি প্রদর্শিত হইতেছে ] তৎ (সেই, জগৎ) সৃষ্ট্বা (সৃষ্টি করিয়া) তদেব (তাহার মধ্যে) অনুপ্রাবিশৎ (প্রবেশ করিয়াছিলেন) অন্তঃ প্রবিষ্টঃ (অভ্যন্তরে প্রবেশকারী) জনানাম্ (লোকসমূহের) শাস্তা (শাসনকর্ত্তা), স এষঃ (সেই এই আত্মা) ইহ (এই শরীরে) প্রবিষ্টঃ (প্রবেশ করিয়াছে) এষঃ (এই) তে (তোমার) আত্মা (স্বরূপ), সঃ (আত্মা) এতম্ এব সীমানম্ (এই প্রসিদ্ধ শিরঃ ও কপালের সন্ধিস্থান) বিদার্য্য (ভেদ করিয়া) এতয়া দ্বারা (এই ব্রহ্মরন্ধ্ররূপ ছিদ্র দ্বারা) প্রাপদ্যত (দেহ মধ্যে প্রবিষ্ট রহিয়াছেন), এষঃ আত্মা (এই আত্মা) সর্ব্বেষু ভূতেষু (সমস্ত প্রাণীতে) গূঢ়ঃ (ব্যাপ্ত) সা ইয়ং (সেই এই) দেবতা (সৎস্বরূপ দেবতা) ঐক্ষত (দেখিয়াছিলেন, আলোচনা করিয়াছিলেন) হন্ত (আনন্দে,) অহম্ (আমি) ইমাঃ (এই) তিস্রঃ দেবতা (তেজঃ, অপ, অন্নরূপ তিনটি দেবতা) ইত্যাদ্যাঃ শ্রুতয়ঃ (ইত্যাদি শ্রুতি সমূহ প্রমাণস্বরূপ বিদ্যমান আছে) ॥ ২৩

অনুবাদ। আমি (আত্মা) কেন অনাত্মভূত জাতিকুল সংস্কারবিরহিত, —ইহা শ্রবণ কর। যে এই আত্মা নাম এবং রূপের প্রকাশক, নাম এবং রূপের ধর্ম্ম হইতে বিপরীত সেই আত্মা নাম ও রূপকে প্রকাশ করত এই শরীর সৃষ্টি করিয়া নিজে সংস্কার এবং ধর্ম্ম বিরহিত থাকিয়া এই শরীরে নাম ও রূপের অভ্যন্তরে প্রবিষ্ট রহিয়াছেন। যে আত্মা অপরের দৃষ্টির অবিষয়ীভূত থাকিয়া স্বয়ং সকলকে দর্শন করিতেছেন, তদ্রূপ অন্যের শ্রবণের অবিষয় হইয়া সমস্তই শ্রবণ করিতেছেন, অন্যের মননের অবিষয় হইয়া সমস্ত বিষয় মনন করিতেছেন, অপরের জ্ঞানের অবিষয় থাকিয়া সকলের বিজ্ঞাতা আছেন, 'বুদ্ধিমান্ পুরুষ সমস্ত শরীর রচনা করিয়া দেব মনুষ্যাদি নাম করত কথন—ব্যাপার নির্ম্মাণ করিয়া বিদ্যমান আছেন'—এই শ্রুতি ইহাতে প্রমাণ। স্রষ্টার জীবরূপে প্রবেশ বিষয়ে সহস্র সহস্র শ্রুতি বর্ত্তমান আছে, [ তন্মধ্যে কয়েকটি প্রদর্শিত হইতেছে ] যিনি কার্য্যবর্গ সৃষ্টি করিয়া তদনন্তর তন্মধ্যে প্রবেশ করিয়াছেন, যিনি অভ্যন্তরে প্রবেশ পূর্ব্বক সমস্ত লোকের শাসক, সেই আত্মা ইহাতে প্রবিষ্ট আছেন, এই তোমার আত্মা, সেই আত্মা এই শিরঃ ও কপালের সন্ধিস্থল ভেদ করিয়া ব্রহ্মরন্ধ্র দ্বারা দেহ মধ্যে প্রবেশ করিয়াছেন, এই আত্মা সমস্ত প্রাণীর মধ্যে গূঢ়ভাবে অবস্থিত আছেন, সেই সৎস্বরূপ (ব্রহ্ম) দেবতা দেখিয়াছিলেন (আলোচনা করিয়াছিলেন) অহো! আমি তেজ, অপ্ ও অন্নরূপ তিনটি দেবতাকে পকাশ করিব—ইত্যাদি শ্রুতি সমূহ প্রমাণরূপে বিদ্যমান রহিয়াছে ॥ ২৩

টীকা। কথং ভিন্নজাত্যন্বয়সংস্কারং শরীরম্ ইতি অস্য প্রশ্নস্য উত্তরম্ অভিধায় কথং চাহং জাত্যন্বয়সংস্কারবর্জ্জিত ইতি শিষ্যোক্তিম্ অনূদ্য উত্তরং আহ—কথং চ ইত্যাদিনা। যস্তু নামরূপবিলক্ষণঃ পূর্ব্বোক্তবিলক্ষণঃ নামরূপাত্মকস্য সর্ব্বদা স্রষ্টা জাত্যন্বয়সংস্কারবর্জ্জিতঃ স এব অবিকৃতঃ সৃষ্টেষু কার্য্যকারণসঙ্ঘাতেষু প্রবিষ্টঃ জীবাত্মা ইতি শ্রুতিস্মৃতিপ্রসিদ্ধত্বাৎ ন তস্য জাত্যন্বয়সংস্কারসম্বন্ধ ইতি প্রতিপাদয়ন্ আহ—য অসৌ ইত্যাদিনা। ননু পরমাত্মা এব চেদ্ ইহ প্রবিষ্টঃ পক্ষী ইব নীড়ম্, তর্হি কথং স সর্ব্বৈঃ ন উপলভ্যতে ইতি তত্র আহ—অন্যৈঃ অদৃষ্ট ইতি। 'অদৃষ্টঃ দ্রষ্টা' ইত্যাদি শ্রুতিঃ ইহ অর্থতঃ দর্শিতা। সর্ব্বস্য যঃ বিজ্ঞাতা সর্ব্বাবভাসকত্বাৎ ন অন্যৈঃ অবভাস্যতে সঃ অপি এব ইহ প্রবিষ্টঃ ইতি ভাবঃ। অত্র মন্ত্রম্ উদাহরতি সর্ব্বাণি ইতি। রূপাণি শরীরাণি বিচিন্ত্য বিরচয্য ধীরঃ ধীমান্ সর্ব্বজ্ঞঃ তত্র প্রবিশ্য

নামানি কৃত্বা দেবোঽহং মনুষ্যোঽহম্ ইতি অভিবাদনাদিব্যাপারং কুর্ব্বন্ যদ্ অস্তি যঃ বর্ত্ততে তং বেদ অহম্ এতম্ ইতি পূর্ব্বার্দ্ধেন অন্বয়ঃ। অস্মিন্ অর্থে ইতি। স্রষ্টুঃ এব জীবরূপেণ প্রবেশঃ ইতি অত্র ইত্যর্থঃ। ব্রাহ্মণবাক্যানি অত্র উদাহরতি—তৎস্রষ্ট্বা ইত্যাদিনা। 'এষ ত আত্মা অন্তর্য্যামী অমৃত' ইতি বাক্যশেষঃ। স ঈক্ষাপূর্ব্বকং জগৎ সৃষ্ট্বা এতম্ এব প্রসিদ্ধং সীমানং শিরঃকপালসন্ধিং বিদার্য্য ভিত্ত্বা এতয়া ব্রহ্মরন্ধ্রবাচ্যয়া দ্বারা ছিদ্রেণ প্রাপদ্যত দেহমধ্যে প্রবিষ্টঃ ইত্যর্থঃ। 'অন্তঃপ্রবিষ্টং কর্ত্তারম্ এতম্' 'ভর্ত্তা সন্ ভ্রিয়মাণঃ বিভর্ত্তি। একঃ দেবঃ বহুধা নিবিষ্টঃ'।

ইন্দ্রম্ মিত্রম্ বরুণম্ অগ্নিম্ আহুঃ অথো দিব্যঃ স সুপর্ণঃ গরুত্মান্।
একং সদ্ বিপ্রা বহুধা বদন্তি অগ্নিম্ যমম্ মাতরিশ্বানম্ আহুঃ॥
ইত্যাদি মন্ত্রব্রাহ্মণবাদান্ অপি অত্র সূচয়ন্তি ইত্যাদ্যাঃ শ্রুতয়ঃ॥ ২৩

স্মৃতয়ঃ অপি—'আত্মৈব দেবতাঃ সর্ব্বাঃ। নবদ্বারে পুরে দেহী (গীতা ৫।১৩), ক্ষেত্রজ্ঞং চাপি মাং বিদ্ধি (গীতা ১৩।২), সমং সর্ব্বেষু ভূতেষু (গীতা ১৩।২৭), উপদ্রষ্টাঽনুমন্তাচ (গীতা ১৩।২২), উত্তমঃ পুরুষস্ত্বন্যঃ (গীতা ১৫।১৭), অশরীরং শরীরেষু (কাঠ ২।২২) ইত্যাদ্যাঃ। তস্মাৎ জাত্যন্বয়-সংস্কার-বর্জ্জিতঃ ত্বম্ ইতি সিদ্ধম্।

পদান্বয়। সর্ব্বাঃ (সমস্ত) দেবতাঃ (দেব) আত্মা এব (আত্মাই); দেহী (আত্মা) নবদ্বারে (নয়টি দ্বারবিশিষ্ট) পুরে (শরীরে); মাং চ (আমাকে ক্ষেত্রজ্ঞং চ (ক্ষেত্রজ্ঞ জীবও) বিদ্ধি (জানিবে); সর্ব্বেষু (সমস্ত) ভূতেষু (প্রাণীতে) সমঃ (তুল্যভাবে বিদ্যমান); উপদ্রষ্টা (সমীপে বর্ত্তমান থাকিয়াও দ্রষ্টা, সাক্ষী) অনুমন্তা চ (এবং অনুমোদনকর্ত্তা), অন্যঃ তু (ক্ষর ও অক্ষর হইতে ভিন্ন) উত্তমঃ (উৎকৃষ্টতম) পুরুষঃ (পুরুষ) [পরমাত্মা]; শরীরেষু (শরীর সমূহে) [অবস্থিতং—বর্ত্তমান থাকিয়া] অশরীরম্ (শরীরাভিমানরহিত), ইত্যাদ্যাঃ স্মৃতয়ঃ [এইরূপ স্মৃতি সমূহ] [প্রমাণ স্বরূপ আছে] তস্মাৎ (এজন্য) ত্বম্ (তুমি) জাত্যন্বয়সংস্কারবর্জ্জিতঃ (জাতি এবং বংশ সংস্কারহীন) ইতি (ইহা) সিদ্ধম্ (সিদ্ধ হইল)॥ ২৪

অনুবাদ। সমস্ত দেবতাই আত্মস্বরূপ, আত্মা নবদ্বারবিশিষ্ট শরীরে বিদ্যমান আছেন, আমাকে ক্ষেত্রজ্ঞ বলিয়াও জানিও, সমস্ত প্রাণীতে তুল্যভাবে

বিদ্যমান, আত্মা সাক্ষী এবং অনুমোদনকারী, ক্ষর এবং অক্ষর হইতে উৎকৃষ্টতম পুরুষ অন্য, শরীরে বর্ত্তমান থাকিয়াও শরীরাভিমান রহিত ইত্যাদি স্মৃতি সমূহ প্রমাণরূপে বর্ত্তমান আছে। অতএব তুমি জাতি বংশ এবং সংস্কারবিহীন—ইহা সিদ্ধ হইল॥ ২৪

টীকা। পরমাত্মা এব ক্ষেত্রজ্ঞ ইতি শ্রুত্যুক্তে অর্থে স্মৃতীঃ অপি উদাহরন্তি—স্মৃতয়ঃ অপি ইতি। শরীরে বর্ত্তমানস্ত অপি শরীর-ধর্ম্ম-সংস্পর্শিত্বে শ্রুতিং প্রমাণয়তি—অশরীরং শরীরেষু ইতি। স পর্য্যগাচ্ছুক্রমকায়মব্রণমস্নাবিরং-শুদ্ধমপাপবিদ্ধম্। ইত্যাদি শ্রুতয় আদিশব্দার্থঃ। যস্মাদ্ এবং শ্রুতিস্মৃতি-ন্যায়ৈঃ আত্মা দেহাদেঃ ভিন্নঃ অসঙ্গঃ তদ্ধর্ম্মাসংস্পৃষ্টশ্চ, তস্মাদিতি প্রকরণমুপ-সংহরতি—তস্মাদিতি॥ ২৪

স যদি ব্রূয়াৎ—অন্যঃ এব অহম্ অজ্ঞঃ সুখী দুঃখী বদ্ধঃ সংসারী, অন্যঃ অসৌ মদ্‌বিলক্ষণঃ অসংসারী দেবঃ, তমহং বল্যুপহারনমস্কারাদিভিঃ বর্ণাশ্রমকর্ম্মভিশ্চ আরাধ্য সংসার-সাগরাদুৎতিতীর্ষুরস্মি, কথমহং স এবেতি॥২৫

পদান্বয়। সঃ (শিষ্য) যদি (যদি) ব্রূয়াৎ (বলেন) অন্যঃ এব অহম্ (শরীর হইতে ভিন্ন আমি) অজ্ঞঃ (জ্ঞানহীন) সুখী (সুখবিশিষ্ট) দুঃখী (দুঃখযুক্ত) বদ্ধঃ (বন্ধনযুক্ত) সংসারী (গতায়াতশালী) অসৌ (সেই) মদ্‌বিলক্ষণঃ (আমার বিপরীত) অসংসারী (সংসার-রহিত) দেবঃ (ঈশ্বর) অন্যঃ (ভিন্ন), অহম্ (আমি) বল্যুপহারনমস্কারাদিভিঃ (পূজা উপহার নতি প্রভৃতি দ্বারা) বর্ণাশ্রমকর্ম্মভিশ্চ (এবং বর্ণাশ্রমোচিত কর্ম্মসমূহের দ্বারা) তম্ (তাঁহাকে ঈশ্বরকে) আরাধ্য (আরাধনা করিয়া) সংসারসাগরাৎ (সংসাররূপ পারাবার হইতে) উত্তিতীর্ষুঃ (উত্তীর্ণ হইবার অভিলাষী) অস্মি (হই, আছি) কথম্ (কিরূপে) অহম্ (আমি) স এব (ঈশ্বরই ঈশ্বর হইতে অভিন্ন)॥২৫

অনুবাদ। শিষ্য যদি বলেন—আমি শরীর-ব্যতিরিক্ত অজ্ঞ, সুখী, দুঃখী, বদ্ধ এবং সংসারী, ঈশ্বর আমা হইতে ভিন্ন, আমার বিপরীত, অসংসারী। আমি পূজোপহার নমস্কার প্রভৃতি এবং বর্ণাশ্রমোচিত কর্ম্ম সমূহের দ্বারা তাঁহাকে (ঈশ্বরকে) আরাধনা করিয়া সংসারপারাবার হইতে উত্তীর্ণ হইবার অভিলাষী হইয়াছি। কিরূপে আমি ঈশ্বরাভিন্ন॥২৫

টীকা। এবং পরমাত্মাত্বেনোপদেশেন জীবস্য জাত্যাদ্যসংস্কাররাহিত্যম্

উক্তম্ অবধার্য্য তত্র স্বানুভববিরোধং শঙ্কতে—স যদীতি। অজ্ঞত্বাদেঃ স্বাত্মনি অনুভবসিদ্ধত্বাৎ তদ্‌বিলক্ষণেশ্বরাত্মত্বং শ্রুত্যাদিভিঃ উক্তমপি ন সম্ভাবয়ামি, কিন্তু ভিন্নমেব তমহং মন্যে। উৎকৃষ্টম্ ঈশ্বরং নিকৃষ্ট-সংসার্য্যাত্মনা পশ্যতঃ প্রত্যবায়াপত্তেঃ, অতঃ তং দেবং স্বকর্ম্মণা উক্ত্যা চ আরাধ্য তৎপ্রসাদাৎ মুক্তসংসারঃ ভবিষ্যামি ইতি মে মতিঃ ইতি শিষ্যাভিপ্রায় ইত্যর্থঃ ॥২৫

আচার্য্যো ব্রূয়াৎ—ন এবং সোম্য! প্রতিপত্তুম্ অর্হসি, প্রতিষিদ্ধত্বাদ্ ভেদপ্রতিপত্তেঃ। কথং প্রতিষিদ্ধা ভেদপ্রতিপত্তিরিতি অত আহ—'অন্যোঽসৌ অন্যোঽহম্ অস্মি, ইতি ন স বেদ,' 'ব্রহ্ম তং পরাদাদ্ যঃ অন্যত্র আত্মনঃ ব্রহ্ম বেদ' 'মৃত্যোঃ স মৃত্যুমাপ্নোতি য ইহ নানা ইব পশ্যতি' ইতি এবমাদ্যাঃ ॥২৬

পদান্বয়। আচার্য্যঃ (গুরু) ব্রূয়াৎ (শিষ্যকে বলিলেন) [কি বলিলেন তাহা প্রদর্শিত হইতেছে]। সোম্য (হে প্রিয়দর্শন) [ত্বম্=তুমি] এবম্ (এইরূপ, পূর্ব্বোক্তরূপ, অর্থাৎ আমি ঈশ্বর হইতে ভিন্ন—এইরূপ) প্রতিপত্তুম্ (জ্ঞান করিতে, জানিতে) ন অর্হসি (যোগ্য হইও না, এরূপ জানা তোমার উচিত নহে), [কেন? তদ্বিষয়ে কারণ প্রদর্শিত হইতেছে] ভেদপ্রতিপত্তেঃ (ভেদ জ্ঞানের, আমি ঈশ্বর হইতে ভিন্ন—এবংবিধ ভেদবুদ্ধির) প্রতিষিদ্ধত্বাৎ (প্রতিষেধপ্রযুক্ত, নিষেধবশতঃ, শ্রুতি এবংবিধ ভেদ জ্ঞানকে নিষেধ করিয়াছেন) ভেদপ্রতিপত্তিঃ (ভেদজ্ঞান) কথম্ (কিজন্য, কেন) প্রতিষিদ্ধা (নিষিদ্ধ হইল?) ইতি অতঃ (এইজন্য, এই কারণে) আহ (বলিতেছেন) অসৌ (ঈশ্বর) অন্যঃ (মদ্‌ভিন্ন) অহম্ (আমি) অন্যঃ (অপর) অস্মি (হই) ইতি (এইরূপ) (যঃ বেদ—যে জানে) সঃ (সে) ন বেদ (জানে না), ব্রহ্ম (ব্রাহ্মণজাতি) তং (সেই পুরুষকে) পরাদাৎ (তত্ত্বজ্ঞান বিমুখ করেন) যঃ (যে) আত্মনঃ (আত্মা হইতে) অন্যত্র (অন্য, ভিন্ন) ব্রহ্ম (ব্রাহ্মণ জাতিকে জানে) যঃ (যে পুরুষ) ইহ (আত্মাতে) নানা ইব (নানার মত, বস্তুতঃ নানা নাই, কিন্তু জলচন্দ্রের ন্যায় ভিন্ন ভিন্ন ভাবে) পশ্যতি (দেখে) সঃ (সেই পুরুষ), মৃত্যোঃ মৃত্যুম্ (পুনঃ পুনঃ মরণ, সংসার হইতে সংসার, অনর্থ পরম্পরাকে) আপ্নোতি (প্রাপ্ত হয়) ইতি এবমাদ্যাঃ (এইরূপ) শ্রুতি সমূহ, প্রমাণস্বরূপ বিদ্যমান আছে)॥ ২৬

অনুবাদ। আচার্য্য বলিলেন—হে প্রিয়দর্শন! এইরূপ ভেদজ্ঞান প্রাপ্তি

তোমার পক্ষে উচিত নহে, [কেন না] শ্রুতিতে ভেদজ্ঞান প্রতিষিদ্ধ হইয়াছে ; ভেদজ্ঞান কেন প্রতিষিদ্ধ হইয়াছে তাহা বলিতেছেন—যে আমি আত্মা হইতে ভিন্ন, আত্মাও আমা হইতে পৃথক্—এইরূপ জানে সে [কিছুই] জানে না, যে ব্রাহ্মণ জাতি হইতে আত্মাকে পৃথগ্‌রূপে জানে, ব্রাহ্মণজাতি তাহাকে তত্ত্বজ্ঞান-বিমুখ করেন, যে আত্মাতে নানার ন্যায় দেখে সে পুনঃপুনঃ সংসারে আগমন করে ইত্যাদি শ্রুতিসমূহ প্রমাণরূপে বিদ্যমান আছে॥২৬

টীকা। মা এবং বাদীঃ ভেদদর্শনে এব প্রত্যবায়শ্রবণাৎ ইতি গুরুঃ পরিহরতি—ন এবম্ সোম্যেতি। সংগ্রহবাক্যম্ আক্ষেপসমাধানাভ্যাং বিবৃণোতি—কথম্ ইত্যাদিনা। প্রত্যক্ষসিদ্ধস্য ভেদস্য কথং তদ্‌বিরুদ্ধ-প্রমাণান্তরেণ প্রতিষেধঃ ইতি আক্ষেপার্থঃ। অসংসারীশ্বরস্য অপ্রত্যক্ষত্বাৎ তদ্‌ভেদস্য স্বাত্মনি প্রত্যক্ষত্বাভাবাৎ সুখিত্বাদ্যনুভবস্য ভ্রান্ত্যা অপি উপপত্তেঃ তদ্‌বলাদ্ ভেদাধ্যবসায়াযোগাৎ অনন্যথাসিদ্ধার্থশ্রুতিনিষিদ্ধঃ ভেদঃ ন মানম্ অর্হতি ইতি সমাধানাভিপ্রায়ঃ॥২৬

এতা এব শ্রুতয়ঃ ভেদপ্রতিপত্তেঃ সংসারগমনং দর্শয়ন্তি ॥২৭

পদান্বয়। এতাঃ এব (এই সমুদায়) শ্রুতয়ঃ (শ্রুতিবাক্য, বেদ) ভেদ-প্রতিপত্তেঃ (ভেদজ্ঞানের) সংসারগমনং (সংসারে যাতায়াত) দর্শয়ন্তি (দেখাইতেছেন)॥২৭

অনুবাদ। এই সমুদায় শ্রুতি ভেদজ্ঞান হইতে সংসারপ্রাপ্তি হয়, ইহাই প্রদর্শন করিতেছে॥২৭

টীকা। উদাহৃতাঃ শ্রুতয়ঃ ন ভেদদর্শনমাত্রং নিষেধন্তি, কিন্তু ভেদদর্শিনঃ প্রত্যবায়ম্ অপি অনর্থপ্রাপ্তিরূপম্ আবেদয়ন্তি ইতি আহ—এতা এবেতি। তথাহি অন্যঃ অসৌ পরমেশ্বরঃ মদ্‌বিলক্ষণঃ, অন্যঃ অহং তদ্‌বিলক্ষণঃ সংসারী এব ইতি যঃ অন্যাম্ দেবতাম্ উপাস্তে তাৎপর্য্যেণ পশ্যতি ন স বেদ তত্ত্বম্ ইতি ভেদদর্শনস্য অবিদ্যামূলত্বম্ উক্ত্বা 'যথা পশুঃ এবং স দেবানাম্' (বৃহঃ ৩।৪।১০) ইতি দেবপশুত্বপ্রাপ্তিং তস্য দর্শয়ন্তি, ন হি পরাধীনাত্মত্বতঃ অন্যদ্ দৈন্যং কষ্টং বা বর্ত্ততে ইতি। তথা যঃ অন্যত্র আত্মনঃ এব ইদমিতি আত্মনঃ পৃথগ্ এব ব্রহ্ম ব্রাহ্মণজাতিং বেদ তং তদেব ব্রহ্ম ব্রাহ্মণত্বজাতিঃ পরাদাৎ পরাকুর্য্যাৎ তত্ত্ববিমুখং কুর্য্যাৎ আত্মরূপং মাম্ অনাত্মতয়া পশ্যতি ইতি দ্বেষ্টি এব, ন তু

াহতম্ আবহতি ইত্যর্থঃ। এবং 'ক্ষত্রং তং পরাদাৎ' ইত্যাদি 'সর্ব্বং তং পরাদাৎ' —ইত্যন্তম্ উদাহরণং দ্রষ্টব্যম্। ইহ আত্মনি যঃ নানা ইব পশ্যতি—ইবশব্দঃ নানাত্বদর্শনস্য আভাসত্বদ্যোতনার্থঃ—স মৃত্যোঃ মৃত্যুম্ সংসারাৎ সংসারম্ অনর্থপরম্পরাম্ এব আপ্নোতি ইত্যর্থঃ। ইত্যেবমাদ্যা ইতি। ন ইহ নানা অস্তি কিঞ্চন (বৃহঃ ৬।৪।১৯) উদরম্ অন্তরং কুরুতে। অথ তস্য ভয়ং ভবতি (বৃহঃ ৪।৪।৬) ইত্যাদ্যাঃ শ্রুতয়ঃ গৃহ্যন্তে ॥২৭

অভেদপ্রতিপত্তেশ্চ মোক্ষং দর্শয়ন্তি সহস্রশঃ। 'স আত্মা তত্ত্বমসি' ইতি পরমাত্মভাবং বিধায় 'আচার্য্যবান্ পুরুষঃ বেদ' ইত্যুক্ত্বা 'তস্য তাবদেব চিরম্' ইতি মোক্ষং দর্শয়ন্তি অভেদ-বিজ্ঞানাদেব। সত্যাভিসন্ধস্য অতস্করস্যেব দাহাদ্যভাববৎ সংসারাভাবং দর্শয়ন্তি দৃষ্টান্তেন।* ভেদদর্শনাৎ অসত্যাভি-সন্ধস্য সংসারগমনং দর্শয়ন্তি তস্করস্যেব দাহাদিদৃষ্টান্তেন ॥২৮

পদান্বয়। সহস্রশঃ (হাজার হাজার, বহু, শ্রুতি) অভেদপ্রতিপত্তেশ্চ (অভেদজ্ঞান, একত্বজ্ঞান হইতে) মোক্ষং (মুক্তি) দর্শয়ন্তি (দেখাইতেছেন); [বহুশ্রুতির মধ্যে কয়েকটি প্রদর্শন করিতেছেন]—স আত্মা (সেই আত্মা) তৎ ত্বম্ অসি (তুমি সেই ব্রহ্মস্বরূপ হও) ইতি (এইরূপ) পরমাত্মভাবং (ব্রহ্ম-স্বরূপকে) বিধায় (বিধান করিয়া) আচার্য্যবান্ (আচার্য্যবিশিষ্ট) পুরুষঃ (জন) বেদ (জানেন) ইতি (ইহা) উক্ত্বা (বলিয়া) তস্য (সেই পুরুষের) তাবদ্ এব (সেই কাল পর্য্যন্ত) চিরম্ (বিলম্ব) ইতি (এইরূপ) অভেদ-বিজ্ঞানাদ্ এব (জীব ও ঈশ্বরের একত্ব জ্ঞান হইতেই) মোক্ষং (মুক্তি) দর্শয়ন্তি (প্রদর্শন করিতেছেন),—সত্যাভিসন্ধস্য (সত্যপরায়ণ, সত্যনিষ্ঠ) অতস্করস্য ইব (সাধুর ন্যায়) দাহাদ্যভাববৎ (দাহাদির অভাবের ন্যায়) দৃষ্টান্তেন (উদাহরণের দ্বারা) সংসারাভাবং (সংসারের অভাব) দর্শয়ন্তি (দেখাইতেছেন), ভেদদর্শনাৎ (ভেদজ্ঞান হইতে) তস্করস্য ইব (চোরের ন্যায়) দাহাদিদৃষ্টান্তেন (দাহ বন্ধন প্রভৃতি দৃষ্টান্ত দ্বারা) অসত্যাভিসন্ধস্য (মিথ্যাপরায়ণ পুরুষের) সংসারগমনং (সংসারগতি) দর্শয়ন্তি (দেখাইতেছেন) [সর্ব্বত্র দর্শয়ন্তি ক্রিয়ার কর্ত্তা—'শ্রুতয়ঃ' উহ্য] ।২৮

* দাহাদ্যভাবদৃষ্টান্তেন সংসারাভাবং দর্শয়ন্তি ইতি বা পাঠঃ।

অনুবাদ। [পূর্ব্বোক্ত শ্রুতিসমূহ দ্বারা ভেদনিন্দা প্রদর্শন পূর্ব্বক ইদানীং অভেদজ্ঞানের প্রশংসা করিতেছেন] সহস্র সহস্র শ্রুতি অভেদজ্ঞান হইতে মোক্ষ প্রদর্শন করিতেছেন। 'সেই আত্মা. তুমি সেই ব্রহ্মরূপে বিদ্যমান আছ' এই শ্রুতির দ্বারা জীবের পরমাত্মত্ব বিধান পূর্ব্বক 'আচার্য্যযুক্ত পুরুষ জানেন' ইহা বলিয়া 'সেই পুরুষের তাবৎকাল বিলম্ব আছে' এইরূপ একত্ববিজ্ঞান হইতে [শ্রুতি] মোক্ষ প্রদর্শন করিতেছেন। সত্যনিষ্ঠ সাধু পুরুষের [তপ্ত পরশুস্পর্শে] দাহাদির অভাব দৃষ্টান্ত দ্বারা সংসারের অভাব প্রদর্শন করিতেছেন, তস্করের দাহাদি দৃষ্টান্ত দ্বারা মিথ্যাদর্শী পুরুষের ভেদ দর্শন বশতঃ সংসারগমন প্রদর্শন করিতেছেন * ॥২৮

টীকা। ভেদদৃষ্টিং নিন্দিত্বা অভেদদৃষ্টিং ফলবত্তয়া প্রশংসন্ তস্যা এব উপাদেয়তাং দর্শয়তি—অভেদপ্রতিপত্তেশ্চেতি। তত্র শ্রুত্যেকদেশম্ উদাহৃত্য ব্যাচষ্টে—স আত্মেত্যাদিনা। তত্র এব অন্বয়ব্যতিরেকোপপত্তিপর-শ্রুত্যর্থম্ উদাহরন্ উক্তম্ অর্থং দ্রঢ়য়তি—অভেদবিজ্ঞানাদেবেতি। 'পুরুষ সোম্য উত হস্তগৃহীতম্ আনয়ন্তি' (ছান্দোঃ ৬।১৬।১) ইতি খণ্ডে ইমম্ অর্থম্ দর্শয়তি ইত্যর্থঃ ॥২৮

---

* তাৎপর্য্য। আস্তিকগণের নিকট বেদ পরমপ্রমাণ, কিন্তু তাহার প্রমাণ স্বতঃ বা পরতঃ এ বিষয়ে বিবাদ পরিলক্ষিত হয়। নৈয়ায়িকগণ বেদকে পরতঃ অর্থাৎ বক্তার যথার্থজ্ঞানাধীন প্রমাণস্বীকার করিয়া থাকেন, অস্মৎসদৃশ লোক বেদের বক্তা হইতে পারে না, সুতরাং ঈশ্বর বক্তা। কিন্তু মীমাংসকগণ ইহা স্বীকার করেন না, তাঁহারা বেদের স্বতঃ প্রামাণ্য স্বীকার করিয়া থাকেন। বেদার্থ-নির্ণয় বিষয়ে মীমাংসক-মত সর্ব্বাগ্রে সমাদরণীয়, কারণ তাঁহারা বেদার্থ নির্ণয়ের জন্যই বদ্ধপরিকর। কিন্তু এই স্বতঃ প্রমাণ বেদের তাৎপর্য্য দ্বৈতে অথবা অদ্বৈতে? কোন কোন শাস্ত্রকার দ্বৈতবোধক শ্রুতি প্রদর্শন করত সমস্ত বেদের দ্বৈতে তাৎপর্য্য বলিয়া থাকেন। পক্ষান্তরে অদ্বৈতবাদী বৈদান্তিকগণ সমস্ত শ্রুতি অদ্বৈত-প্রতিপাদক বলেন। যাঁহারা তত্ত্বদর্শী তাঁহাদের লোকসংগ্রহ, দল-সংঘটন কিংবা স্বমত-পোষণের জন্য মিথ্যাভাষণ বিধেয় নহে; সমস্ত শ্রুতির একবাক্যতা করিয়া অর্থ নির্ণয় করা একান্ত কর্ত্তব্য। কর্ম্মকাণ্ডের তাৎপর্য্য আপাততঃ কর্ম্মে হইলেও জ্ঞানকাণ্ড-উপনিষদের তাৎপর্য্য কোথায় তাহা দেখিতে হইবে। তাৎপর্য্য নির্ণয় করিতে হইলে উপক্রম ও উপসংহারের একবাক্যতা, অভ্যাস (পৌনঃপুন্য) অপূর্ব্বতা, ফল, অর্থবাদ ও উপপত্তিরূপ মীমাংসা-সম্মত ষড়্বিধ লিঙ্গের অবলম্বন আবশ্যক। এই ষড়্বিধ লিঙ্গদ্বারা সমগ্র উপনিষদের তাৎপর্য্য অদ্বৈত ব্রহ্মে তাহা ভগবান্ শ্রীশঙ্করাচার্য্য এবং তৎপরবর্ত্তী গ্রন্থকারগণ প্রদর্শন করিয়াছেন। কিন্তু উপনিষদের তাৎপর্য্য দ্বৈতে অথবা অদ্বৈতে—ইহা বুঝিবার সর্ব্বোৎকৃষ্ট উপায় এই যে—বেদে যাহার প্রতিপাদন করিয়া নিন্দা করিয়াছেন, তাহা বেদের সম্মত নহে এবং যাহার প্রশংসা করিয়াছেন তাহাই বেদের সম্মত বলিতে হইবে। কিন্তু বেদে লোকপ্রসিদ্ধ ভেদের অনুবাদ করিয়া বহু বাক্যদ্বারা তাহার নিন্দা করিয়াছেন এবং বহুস্থলে অদ্বৈতের প্রশংসা করিয়াছেন। সুতরাং বেদের তাৎপর্য্য অদ্বৈতে, দ্বৈতে নহে। তবে দ্বৈত-জ্ঞাপক শ্রুতিগুলি পরমার্থতঃ দ্বৈত তাৎপর্য্য-

'ত ইহ ব্যাঘ্রো বা' (ছান্দোঃ ৬।৯।২) ইত্যাদিনা চ অভেদ-দর্শনাৎ 'স স্বরাড্ ভবতি' ( ছান্দোঃ ৭।২৫ ২ ) ইতি উক্ত্বা তদ্‌বিপরীতেন ভেদদর্শনেন সংসারগমনং দর্শয়ন্তি ( ছান্দোঃ ৭।২৫।২ ) অথ যে অন্যথা অতঃ বিদুঃ অন্যরাজানঃ তে ক্ষয্য-লোকা ভবন্তি ( ছান্দোঃ ৭।২৫।২ ) ইতি প্রতিশাখম্। তস্মাৎ মৃষা এবম্ অবাদীঃ ব্রাহ্মণপুত্রঃ অদোঽন্বয়ঃ সংসারী পরমাত্ম-বিলক্ষণঃ ইতি ॥২৯

পদান্বয়। তে ( তাহারা ) ইহ ( সুষুপ্তিকালে ) ব্যাঘ্রঃ বা ( শার্দ্দূল, বাঘ কিংবা ) ইত্যাদিনা চ ( এইরূপ বাক্য দ্বারা ) অভেদদর্শনাৎ ( ঐক্যজ্ঞানবশতঃ ), সঃ ( তিনি ) স্বরাড্ ( স্বয়ং প্রকাশ ) ভবতি ( হন ) ইতি ( এইরূপ ) উক্ত্বা ( বলিয়া ) তদ্‌বিপরীতেন ( ঐক্যবিলক্ষণ ) ভেদদর্শনেন ( ভেদদর্শন দ্বারা ) [ শ্রুতয়ঃ=শ্রুতিসমূহ ] সংসারগমনং ( সংসার-গতি ) দর্শয়ন্তি ) ( প্রদর্শন করিতেছেন ) অথ ( অনন্তর ) যে ( যাহারা ) অতঃ ( ইহা হইতে, অদ্বৈত হইতে) অন্যথা ( অন্যপ্রকার, ভেদ ) বিদুঃ ( জানে ) তে ( তাহারা ) অন্যরাজানঃ ( অন্যাধিপতি, তাহাদের অন্য অধিপতি হয় ) ক্ষয্যলোকাঃ ( যাহাদের লোক—ভোগ্য—ক্ষয়শীল ) ভবন্তি ( হয় ) ইতি ( এইরূপ ) প্রতিশাখম্ ( প্রত্যেক শাখায়, প্রতিবেদান্তে ) তস্মাৎ ( তজ্জন্য ) [ ত্বম্=তুমি ] ব্রাহ্মণপুত্রঃ ( ব্রাহ্মণতনয় ) অদোঽন্বয়ঃ ( অমুক বংশজাত ) সংসারী ( সংসারগমনশীল ) পরমাত্মবিলক্ষণঃ ( ব্রহ্ম ভিন্ন ) ইতি এবম্ ( এইরূপ ) মৃষা ( মিথ্যা ) অবাদীঃ ( বলিয়াছ ) ॥২৯

অনুবাদ। 'তাহারা সুষুপ্তিকালে ব্যাঘ্র অথবা'—ইত্যাদি শ্রুতি দ্বারা

---

প্রতিপাদক নহে, লোকসিদ্ধ ঔপাধিক ভেদমাত্র-প্রদর্শক। হেয়ত্বরূপে সে সমস্ত দ্বৈতের অবতারণা করিয়াছেন। অদ্বৈত পরমার্থতত্ত্ব, তাহার সত্যত্বরূপে নিরূপণ করিয়াছেন।

ছান্দোগ্যোপনিষদের ষষ্ঠ প্রপাঠকে বর্ণিত আছে...রাজপুরুষেরা কোন লোককে চোর বলিয়া তাহার হস্ত বন্ধন করিয়া লইয়া আসে। বদ্ধ পুরুষ লোহময় তপ্ত পরশু ( কুঠার ) গ্রহণ করিয়া নিজের বিশুদ্ধতা প্রমাণ ( সাফাই ) করিয়া থাকে। যদি সেই পরশু স্পর্শে হস্ত দগ্ধ হয়, তবে সে চোর বলিয়া বন্ধন প্রাপ্ত হয় এবং হস্ত দগ্ধ না হইলে—নিজের বিশুদ্ধতা নিরূপণ করিয়া মুক্ত হয়। এইরূপ সত্যনিষ্ঠ পুরুষ সংসার-বন্ধন হইতে মুক্ত এবং অনৃতসন্ধ পুরুষ সংসারে বদ্ধ হয়। এইরূপ দৃষ্টান্ত দ্বারা শ্রুতি একত্ব জ্ঞানের পরমার্থত্ব ও দ্বৈত জ্ঞানের আরোপিতত্ব প্রতিপাদন করিয়াছেন। পূর্ব্বে এইরূপভাবে শপথ গ্রহণের নিয়ম ছিল। সুতরাং অদ্বৈত বেদের তাৎপর্য্য বিষয়ীভূত, দ্বৈতে বেদের তাৎপর্য্য নাই।

অভেদজ্ঞানবশতঃ (তিনি স্বরাট্ হন) ইহা বলিয়া, তাহার বিপরীত ভেদজ্ঞান-দ্বারা [শ্রুতিসমূহ] সংসারগতি প্রদর্শন করিতেছেন। 'যাহারা পরমাত্মা হইতে আত্মাকে অন্যপ্রকার জানে, তাহাদের অধিপতি অন্য হয় এবং তাহাদের লোক (ভোগ্য) ক্ষয়শীল হয়'—ইহা প্রত্যেক শাখায় আছে। অতএব তুমি ব্রাহ্মণপুত্র, অমুক-বংশীয়, সংসারী, পরমাত্মবিপরীত—এইরূপ মিথ্যা কথা বলিয়াছ ॥২৯

টীকা। সুষুপ্তৌ পরমাত্মনি অভেদসম্পত্তৌ অপি তথা জ্ঞানাভাবাপরাধাৎ এব পুনঃ অপি ব্যাঘ্রাদিভাবেন উত্থিতানাং সংসারবিচ্ছেদং দর্শয়ন্তী শ্রুতিঃ পরমাত্মাভেদেন আত্মজ্ঞানমেব মোক্ষহেতুঃ ইতি সূচয়তি ইতি অভিপ্রেত্য আহ—ত ইহ ব্যাঘ্রঃ বা ইত্যাদিনা চেতি। অত্র এব উদাহরণান্তরম্ আহ—অভেদদর্শনাৎ স স্বরাড়িত্যাদিনা। 'যদা হি এব এষ এতস্মিন্ অদৃশ্যে অনাত্ম্যে অনিরুক্তে অনিলয়নে অভয়ং প্রতিষ্ঠাং বিন্দতে। অথ সঃ অভয়ং গতঃ ভবতি। যদা হি এব এষ এতস্মিন্ উদরম্ অন্তরং কুরুতে। অথ তস্য ভয়ং ভবতি (তৈত্তিঃ ২।৭) ইত্যাদ্যাঃ শ্রুতয়ঃ অপি উদাহর্ত্তব্যা ইত্যাহ—ইতি প্রতিশাখমিতি। যস্মাদ্ এবং ভেদদর্শননিন্দয়া অভেদদর্শনস্তুত্যা চ জীবস্য ব্রহ্মাভেদঃ অবধারিতঃ অতঃ ব্রাহ্মণত্বাদ্যভিমানস্য আত্মনি মিথ্যাদৃষ্টিত্বং সিদ্ধম্ ইতি প্রকৃতম্ উপসংহরতি—তস্মাদিতি ॥২৯

তস্মাৎ প্রতিষিদ্ধত্বাদ্ ভেদদর্শনস্য, ভেদবিষয়ত্বাচ্চ কর্ম্মোপাদানস্য, কর্ম্মসাধনত্বাচ্চ যজ্ঞোপবীতাদেঃ, কর্ম্মসাধনোপাদানস্য পরমাত্মাভেদপ্রতিপত্ত্যা প্রতিষেধঃ কৃতো বেদিতব্যঃ; কর্ম্মণাং তৎসাধনানাং চ যজ্ঞোপবীতাদীনাং পরমাত্মাভেদপ্রতিপত্তিবিরুদ্ধত্বাৎ। সংসারিণো হি কর্ম্মাণি বিধীয়ন্তে তৎসাধনানি চ যজ্ঞোপবীতাদীনি; ন পরমাত্মনঃ অভেদদর্শিনঃ। ভেদদর্শনমাত্রেণ চ ততোহন্যত্বম্ ॥৩০

পদান্বয়। তস্মাৎ (তজ্জন্য) ভেদদর্শনস্য (ভেদজ্ঞানের) প্রতিষিদ্ধত্বাৎ (নিষিদ্ধত্বহেতু, শ্রুতিতে ভেদজ্ঞানের নিষেধবশতঃ), কর্ম্মোপাদানস্য (কর্ম্মগ্রহণের ক্রিয়াগ্রহণের) ভেদবিষয়ত্বাৎ চ (এবং ভেদবিষয়ত্বহেতু) যজ্ঞোপবীতাদেঃ (যজ্ঞোপবীত প্রভৃতির) কর্ম্মসাধনত্বাৎ চ (এবং ক্রিয়ার উপায়ত্বহেতু), পরমাত্মা-

দ্বারা অর্থাৎ সৃষ্টি স্থিতি ও প্রলয় বর্ণনা কেবল অদ্বৈত প্রদর্শনের নিমিত্ত) সংসারমূলম্ (সংসারের কারণীভূত) ভেদদৃষ্টিম্ (ভেদজ্ঞান) অবিদ্যাম্ এব (অজ্ঞানকেই) উন্মূলয়তি (উন্মূলন, বিনাশসাধন করিতেছে) ॥৪২

অনুবাদ। এ বিষয়ে উত্তর কথিত হইতেছে,—অবিদ্যাবান্ পুরুষ [স্বকীয় ধর্ম্মাধর্ম্ম দ্বারা] প্রাপ্ত শরীর ইন্দ্রিয় প্রভৃতির ধর্ম্ম সুখদুঃখকে আত্মার ধর্ম্ম মনে করিয়া সাধন সমূহের দ্বারা ইষ্ট (স্বর্গাদি সুখ) প্রাপ্তি ও অনিষ্ট (সংসার নরকাদি দুঃখ) পরিহারকে ইচ্ছা করত [যথার্থ] ইষ্ট প্রাপ্তি ও অনিষ্ট পরিহারের বিষয়ে অজ্ঞান থাকায়, শাস্ত্র তদ্বিষয়ক অজ্ঞান নিবৃত্তির জন্য প্রবৃত্ত হইয়াছে। স্বর্গাদি সাধ্য, যাগাদি সাধন এবং ব্রাহ্মণাদি অধিকারী বিধান করিবার জন্য প্রবৃত্ত নহে, সেই সংসারই অনিষ্টস্বরূপ; শাস্ত্র উৎপত্তি, স্থিতি ও প্রলয় নিরূপণ করিয়া অদ্বৈততত্ত্ব প্রদর্শন করত সংসারের হেতুভূত ভেদজ্ঞানরূপ অবিদ্যাকে উন্মূলিত করিতেছে ॥ ৪২ *

---

* তাৎপর্য্য—শিষ্য পূর্ব্বে আশঙ্কা করিয়াছিলেন,—যদি একমাত্র ব্রহ্ম সত্য, আর সমস্ত মিথ্যা, তাহা হইলে অপৌরুষেয় ভ্রান্তিপ্রমাদবিপ্রলিপ্সারহিত বেদ স্বর্গাদি সাধ্য, যাগাদি সাধন এবং ব্রাহ্মণাদি অধিকারী ও উৎপত্তি, স্থিতি এবং প্রলয় বিষয়ে উপদেশ প্রদান করিবেন কেন? শ্রুতি যখন পরম প্রমাণ, তখন তৎপ্রতিপাদিত অদ্বৈত ব্রহ্ম সত্য বলিয়া গ্রহণ করিব এবং তৎপ্রতিপাদিত সাধ্যসাধনাদি এবং সৃষ্টি প্রলয়াদি মিথ্যা বলিয়া কেন স্বীকার করিব? শ্রুতির একাংশ অপ্রমাণ হইলে অপরাংশে প্রামাণ্য কিরূপে বলা যাইতে পারে? এইরূপ আশঙ্কার উত্তরে পরমকারুণিক গুরু শিষ্যকে প্রকৃত শাস্ত্রতত্ত্ব বুঝাইতেছেন। যদ্যপি শ্রুতি উভয়ই প্রতিপাদন করিয়াছেন, উভয় প্রকার শাস্ত্রের তাৎপর্য্য হইতে পারে না। "যৎপরঃ শব্দঃ স শব্দার্থঃ" অর্থাৎ শব্দের তাৎপর্য্য যাহাতে, তাহাই সেই শব্দের অর্থ। শ্রুতিরূপ শব্দ বা শাস্ত্রের তাৎপর্য্য অদ্বৈত ব্রহ্মে, কিন্তু সেই প্রকৃত ব্রহ্মতত্ত্ব বুঝাইবার নিমিত্ত আপাততঃ চিত্তশুদ্ধির জন্য কর্ম্মকাণ্ডের উপদেশ দিয়াছেন। কর্ম্মকাণ্ডে সাধ্য, সাধন, ইতি কর্ত্তব্যতা, অধিকারীর আবশ্যক আছে বলিয়া তাহা উপদিষ্ট হইয়াছে। কিন্তু তাই বলিয়া সেগুলি যে পরমার্থ বস্তু, ইহা মনে করিবার কারণ নাই। লোকে বিবেচনা করে আমার যেন সর্ব্বদা সুখলাভ ঘটে, কখনও দুঃখ না হয়। কিন্তু সেই সুখপ্রাপ্তির ও দুঃখনিবৃত্তির জন্য তাহার উপায় অন্বেষণ করে। ভ্রান্ত জীব কিন্তু শাস্ত্রীয় সাধন না জানিয়া কৃষি সেবা প্রভৃতিতে ধাবিত হয়। কিন্তু যখন লোক পূর্ব্বকৃত সুকৃতফলে গুরুর কৃপায় জানিতে পারে যে, এগুলি প্রকৃত সুখপ্রাপ্তি বা দুঃখপরিহারের সাধন নহে, কিন্তু শাস্ত্রীয় সাধন অপেক্ষণীয়। তখন শাস্ত্র তাহাকে কর্ম্মকাণ্ডের বিষয় উপদেশ প্রদান করে। এইরূপে যাগাদি কর্ম্মের অনুষ্ঠানে যখন চিত্ত বিশুদ্ধ হয়, তখন কর্ম্মও প্রকৃত সুখলাভের সাধন নহে, কর্ম্মজন্য স্বর্গাদি লোক ক্ষয়শীল—ইহা জানিতে পারিয়া মুক্তির উপায়ভূত তত্ত্বজ্ঞানের শরণাপন্ন হয়। প্রথমে লোক সর্ব্বোচ্চ স্বারাজ্য লাভ করিতে সমর্থ হয় না, তজ্জন্য শাস্ত্র আপাত-সুখকর স্বর্গাদির উপদেশ দিয়াছেন, বস্তুতঃ যে স্বর্গাদি সাধ্য ও যাগাদি সাধন বিধান করিতেছেন না। যদি অদ্বৈতব্রহ্ম ও স্বর্গাদি শাস্ত্রের তাৎপর্য্য বিষয় হয়, তবে বাক্যভেদ হয়। 'সম্ভবত্যেকবাক্যত্বে বাক্যভেদো ন যুজ্যতে'—একবাক্যতার সম্ভাবনা থাকিলে বাক্যভেদ অর্থাৎ ভিন্ন ভিন্ন বাক্য স্বীকার করা উচিত নহে—এইরূপ মীমাংসার অনুশাসনবশতঃ একটি বাক্য স্বীকার করা কর্ত্তব্য। যদি কেহ বলেন বিনিগমনার (একতর পক্ষপাতিনী যুক্তির)

টীকা। তত্র বেদান্তবাক্যজনিতব্রহ্মাত্মবিজ্ঞানাৎ প্রাক্ কর্ম্মকাণ্ডাপ্রামাণ্যাপত্তিঃ শক্যেত? তদূর্দ্ধং বা? ইতি বিকল্প্য আদ্যং প্রত্যাহ—অত্রোচ্যতে—অবিদ্যাবতঃ—উপাত্তেতি। 'অপ্রাপ্তে শাস্ত্রমর্থবৎ ইতিন্যায়াৎ কর্ত্তৃসাধনফলভেদস্বরূপস্য শাস্ত্রজ্ঞানশূন্যানাম্ অপি প্রসিদ্ধেঃ তত্র বেদস্য অতাৎপর্য্যাৎ যথাপ্রসিদ্ধং ভেদম্ আদায় পুংসঃ পুরুষার্থসাধনম্ অবিজ্ঞাতং বোধয়তঃ শাস্ত্রস্য ন অপ্রামাণ্যশঙ্কা ইতি অভিপ্রেত্য সংগৃহীতম্ অর্থং বিবৃণোতি—শরীরাদিভেদস্যেত্যাদিনা। সাধনৈঃ এব ইষ্টপ্রাপ্তিম্ চ অনিষ্ট পরিহারম্ চ ইচ্ছতঃ ইষ্টানিষ্টপ্রাপ্তিপরিহারোপায়বিবেকম্ অজানতঃ শনৈঃ তদ্‌বিষয়ম্ অজ্ঞানং নিবর্ত্তয়িতুং শাস্ত্রম্ ইতি অন্বয়ঃ। সাধনৈঃ এব ইষ্টানিষ্ট-প্রাপ্তিপরিহারেচ্ছায়াং নিমিত্তং বিশেষণান্তরেণ দ্যোতয়ন্ আহ শরীরেতি। শরীরাদিভেদস্য শরীরেন্দ্রিয়াদিসংখ্যাতবিশেষস্য সম্বন্ধিনৌ যে ইষ্টানিষ্টে তদ্‌যুক্তম্ আত্মানং মন্যমানস্য ইতি যোজনা। অয়ং ভাবঃ—অনাদ্যবিদ্যাবৃতনিজস্বভাবস্য শরীরেন্দ্রিয়মনোবুদ্ধিপ্রাণেষু অধ্যস্তাত্মভাবস্য পরিচ্ছিন্নম্ আত্মানং মন্যমানস্য অতিরিক্তবিষয়সম্বন্ধাধীনম্ এব পুরুষার্থম্ ইচ্ছতঃ তদুপায়ং পর্য্যেষমাণস্য সাক্ষাৎ পুরুষার্থম্ আত্মতত্ত্বং বোদ্ধুম্ অসমর্থত্বাৎ প্রথমং তদভিলষিতস্বর্গাদিসুখাদিসাধনং মানান্তরাদ্ অবিজ্ঞাতং বোধয়ৎ শাস্ত্রং তং বিধিনিষেধয়োঃ ব্যবস্থাপয়তি, ততঃ বিহিতানুষ্ঠানাৎ নিষিদ্ধপরিবর্জ্জনাৎ চ অহরহঃ এধমানাত্মশুদ্ধেঃ

---

অতএব বস্তুতঃ স্বর্গাদিতেই তাৎপর্য্য বলি না কেন? ইহার উত্তরে বলা যাইতে পারে—'তদ্‌যথেহ কর্ম্মচিতো লোকঃ ক্ষীয়তে, এবমেবামুত্র পুণ্যচিতো লোকঃ ক্ষীয়তে'—যেমন এই সংসারে কৃষি প্রভৃতি কর্ম্ম দ্বারা সঞ্চিত শস্যাদি ভোগ্য বস্তু ক্ষয়প্রাপ্ত হয়, সেইরূপ পরলোকেও পুণ্য দ্বারা সঞ্চিত স্বর্গাদি ফল ক্ষয়প্রাপ্ত হয়,—এইরূপ শ্রুতি এবং 'ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি'—পুণ্যক্ষয় হইলে স্বর্গগত পুরুষেরা পুনরায় মর্ত্ত্যলোকে আগমন করেন—এই স্মৃতিবাক্য দ্বারা ও কর্ম্মলব্ধ স্বর্গাদি ফলের অনিত্যতা জানা যাইতেছে। পক্ষান্তরে 'ন স পুনরাবর্ত্ততে'—তিনি আর ফিরিয়া আসেন না—এই শ্রুতি এবং 'অনাবৃত্তিঃ শব্দাৎ অনাবৃত্তিঃ শব্দাৎ'—শ্রুতি দ্বারা তাহার অপুনরাগমন (২) ইত্যাদি ব্রহ্মসূত্র দ্বারা জ্ঞানফল মুক্তির নিত্যতা অবগত হওয়া যাইতেছে। অপিচ শ্রুতিতে ভেদের নিন্দা এবং অভেদের প্রশংসা থাকায়—অদ্বৈত ব্রহ্মতত্ত্বই বেদের তাৎপর্য্য স্বীকার করিতে হইবে।

যেমন রজ্জুতে প্রতিভাসমান সর্পের সত্তা রজ্জু ভিন্ন বস্তুতে নাই। রজ্জুতে আরোপিত সর্পের অস্তিত্ব তাহাতেই নিষিদ্ধ হইলে অর্থাৎ অন্যত্র ভূতলাদিতে নিষিদ্ধ হইল, সেইরূপ ব্রহ্মে অধ্যস্ত জগতের অস্তিত্ব নিষিদ্ধ হইলে ব্রহ্মাতিরিক্ত স্থলে অর্থাৎ নিষিদ্ধ হইল। যদি শ্রুতি সৃষ্টি প্রলয়াদির বর্ণনা না করিতেন, তাহা হইলে দৃশ্যমান জগতের উৎপত্তি, স্থিতি ও লয় অন্যত্র হয় এইরূপ লোকের বিমতি ঘটিত, সেই বুদ্ধিকে দূর করিবার জন্য ব্রহ্মে আরোপিত সত্তা দেখাইয়া তাহাতেই তাহার নিষেধ করা হইয়াছে। বস্তুতঃ সৃষ্টি, প্রলয় বর্ণনা ভেদ প্রবর্তনের জন্য নহে, সৃষ্টি, স্থিতি এবং প্রলয়ের একত্ব প্রদর্শন করিয়া অদ্বৈত ব্রহ্মতত্ত্ব পরিস্ফুট করিবার জন্য বর্ণিত হইয়াছে।

অনুপচীয়মানপাপ্মনঃ নিষিদ্ধফলম্ ইব কাম্যফলম্ অপি—অনিত্যাশুচিদুঃখরূপং সংসার এব ইতি কাম্যকর্ম্মপরিত্যাগেন আবশ্যকম্ এব কর্ম্ম ঈশ্বরারাধনরূপম্ অনুতিষ্ঠতঃ অতিতরাং শুদ্ধান্তঃকরণস্য সূক্ষ্মবস্তুতত্ত্বপ্রতিপত্তিযোগ্যঃ অয়ম্ ইদানীং জাতঃ ইতি আত্মতত্ত্বজ্ঞানম্ অজ্ঞাতং পরমপুরুষার্থসাধনম্ উৎপাদয়ৎ অনয়া প্রণালিকয়া অজ্ঞাতার্থাববোধনেন অজ্ঞানং পুংসঃ নিবর্ত্তয়িতুং শাস্ত্রং প্রবৃত্তম্ ইতি এতদ্ অভিপ্রেত্য শনৈঃ ইতি উক্তম্ ইতি। ননু কিম্ ইতি এবং তাৎপর্য্যং বর্ণ্যতে, প্রতীয়মানসাধ্যসাধনভেদস্বরূপস্য অপি শব্দশক্তিতাৎপর্য্যগোচরতা কিং ন স্যাৎ ইতি আশঙ্ক্য উভয়পরত্বে বাক্যভেদাপত্তেঃ মা এবম্ ইতি আহ—ন সাধ্যেতি। কস্মাদ্ অন্যতরপরত্বে অপি বস্তুস্বপরত্বং ন ইষ্যতে ইতি আশঙ্ক্য অপুরুষার্থে তাৎপর্য্যাযোগাদ্ ইতি অভিপ্রেত্য আহ—অনিষ্টরূপঃ সংসার হি স ইতি। এবং কর্ম্মকাণ্ডস্য অজ্ঞাতার্থবোধনে তাৎপর্য্যং, ন ভেদস্য বস্তুত্ববোধনে ইতি অপ্রামাণ্যশঙ্কাং তস্য অপাকৃত্য সৃষ্ট্যাদিবাক্যস্য সাক্ষাদ্ অদ্বৈতবস্তুপ্রতিপত্তিপরত্বাৎ ন অপ্রামাণ্যশঙ্কা ইতি আহ—তদ্ ভেদদৃষ্টিমিতি। উৎপত্তিপ্রলয়াদেঃ একত্বোপপত্তিদর্শনেন অদ্বৈতযুক্তিদর্শনদ্বারেণ সংসারমূলম্ অবিদ্যাম্ এব উন্মূলয়তি সৃষ্ট্যাদিবাক্যম্ ইতি অধ্যাহারেণ যোজনা। অবিদ্যায়াঃ সংসারমূলত্বম্ দ্যোতয়িতুং তাং বিশিনষ্টি—তদ্ ভেদদৃষ্টিমিতি। তস্য সাধ্যসাধনসাধকরূপস্য ভেদস্য দৃষ্টিঃ প্রতিভাসঃ যস্যাঃ সা তথা উক্তা তাম্ ইত্যর্থঃ ॥৪২

অবিদ্যায়াম্ উন্মূলিতায়াং শ্রুতিস্মৃতিন্যায়েভ্যঃ অনন্তরম্ অবাহ্যং সবাহ্যাভ্যন্তরো হ্যজঃ সৈন্ধবঘনবৎ প্রজ্ঞানঘন এব একরস আত্মা আকাশবৎ পরিপূর্ণ ইতি অত্রৈব একা প্রজ্ঞা প্রতিষ্ঠা পরমার্থদর্শিনঃ ভবতি। ন সাধ্যসাধনোৎপত্তিপ্রলয়াদিভেদেন অশুদ্ধিগন্ধঃ অপি উপপদ্যতে ॥ ৪৩

পদান্বয়। শ্রুতিস্মৃতিন্যায়েভ্যঃ (শ্রুতি স্মৃতি এবং যুক্তি বশতঃ) অবিদ্যায়াম্ (অজ্ঞান) উন্মূলিতায়াম্ (উন্মূলিত হইলে, বিনাশ প্রাপ্ত হইলে) অনন্তরম্ (অন্তর-রহিত) অবাহ্যঃ (বাহ্যরহিত), সবাহ্যাভ্যন্তরঃ (বাহ্য ও অভ্যন্তরের সহিত বর্ত্তমান) অজঃ হি (জন্মরহিতই), সৈন্ধবঘনবৎ (সৈন্ধব লবণের ন্যায়) প্রজ্ঞানঘনঃ এব (জ্ঞানমূর্ত্তি, জ্ঞানস্বরূপই) একঃ (অদ্বিতীয়)

আত্মা (আত্মা) আকাশবৎ (গগনের ন্যায়) পরিপূর্ণঃ (পূর্ণ) অত্র এব (ইহাতেই, এই ব্রহ্মে) পরমার্থদর্শিনঃ (যথার্থদর্শী ব্যক্তির) একা (অভিন্ন, একমাত্র) প্রজ্ঞা (জ্ঞান) প্রতিষ্ঠা (স্থিতিই) ভবতি (হইয়া থাকে) সাধ্যসাধনোৎপত্তিপ্রলয়াদিভেদেন (কার্য্য, কারণ, উৎপত্তি, প্রলয় প্রভৃতি ভেদে) অশুদ্ধিগন্ধঃ অপি (অশুদ্ধির লেশও) ন ; উপপদ্যতে (উপপন্ন হয় না) ॥ ৪৩

অনুবাদ। শ্রুতি, স্মৃতি এবং যুক্তি বশতঃ অবিদ্যা [সমূলে] উন্মূলিত হইলে অন্তর বাহ্যশূন্য, বাহ্যাভ্যন্তরযুক্ত, জন্মরহিত, সৈন্ধবের ন্যায় জ্ঞানস্বরূপ, আকাশের ন্যায় পূর্ণস্বভাব আত্মাতে তত্ত্বদর্শীর প্রজ্ঞা প্রতিষ্ঠিত হয়। [সুতরাং] কার্য্য, কারণ, উৎপত্তি, প্রলয় প্রভৃতি ভেদের দ্বারা অশুদ্ধি লেশও উপপন্ন হয় না ॥ ৪৩

টীকা। অবিদ্যোন্মূলনে বা কিং স্যাদ্ ইতি আহ—অবিদ্যায়ামুন্মূলিতায়ামিত্যাদিনা। এবং প্রতিষ্ঠিতপ্রজ্ঞস্য পরমার্থদর্শিনঃ সাধ্যসাধনবিশেষবুদ্ধ্যজনকত্বাৎ তদা কর্ম্মকাণ্ডস্য এব স্বরূপতঃ অপ্রতীতেঃ অপ্রমাণম্ ইষ্টম্ এব ইতি বিকল্পান্তরপরিহারঃ উক্তঃ বেদিতব্যঃ ॥ ৪৩

তচ্চ এতৎ পরমার্থদর্শনং প্রতিপত্তুমিচ্ছতা বর্ণাশ্রমাদ্যভিমানকৃতপাঙ্‌ক্তরূপপুত্রবিত্তলোকৈষণাদিভ্যঃ ব্যুত্থানং কর্ত্তব্যম্, সম্যক্‌প্রত্যয়বিরোধাৎ তদভিমানস্য। ভেদদর্শনপ্রতিষেধার্থোপপত্তিশ্চ উপপদ্যতে। ন হি একস্মিন্ আত্মনি অসংসারিত্ববুদ্ধৌ শাস্ত্রন্যায়োৎপাদিতায়াং তদ্‌বিপরীতা বুদ্ধিঃ ভবতি। ন হি অগ্নৌ শীতত্ববুদ্ধিঃ শরীরে বা অজরামরণবুদ্ধিঃ। তস্মাৎ অবিদ্যাকার্য্যত্বাৎ সর্ব্বকর্ম্মণাং তৎসাধনানাঞ্চ যজ্ঞোপবীতাদীনাং পরমার্থদর্শননিষ্ঠেন ত্যাগঃ কর্ত্তব্যঃ ॥ ৪৪

ইতি শিষ্যপ্রতিবোধনবিধিঃ।

পদান্বয়। তৎ চ (সেই শ্রুতি-প্রসিদ্ধ) এতৎ (এই বর্ণনীয়) পরমার্থদর্শনম্ (যথার্থজ্ঞান, তত্ত্বজ্ঞান) প্রতিপত্তুম্ (লাভ করিতে) ইচ্ছতা (ইচ্ছুক পুরুষ কর্ত্তৃক) বর্ণাশ্রমাদ্যভিমানকৃতপাঙ্‌ক্তরূপপুত্রবিত্তলোকৈষণাদিভ্যঃ (ব্রাহ্মণাদি-বর্ণ এবং গার্হস্থ্যাদি আশ্রমের অহঙ্কারজনিত পাঁচ প্রকার,—পুত্র, বিত্তধন অর্থাৎ

মানুষবিত্ত এবং দৈববিত্ত ও দেবলোক এবং পিতৃলোকরূপ এষণা হইতে ) ব্যুত্থানম্ ( বিপরীত ভাবে উত্থান, অর্থাৎ পারিব্রাজ্য ) কর্ত্তব্যম্ ( আশ্রয়ণীয়, করণীয় ), [ কারণ ] তদভিমানস্ত ( পাঁচটি অভিমান ) সম্যক্ প্রত্যয়বিরোধাৎ ( তত্ত্বজ্ঞানের বিরোধবশতঃ )। ভেদ-দর্শনপ্রতিষেধার্থা ( ভেদজ্ঞানের নিষেধরূপ পদার্থের উপপাদনের নিমিত্ত ) উপপত্তিঃ চ ( উপপাদনও ) উপপদ্যতে ( উপপন্ন হয় ), একস্মিন্ ( এক ) আত্মনি ( আত্মাতে ) শাস্ত্রন্যায়োৎপাদিতায়াম্ ( শ্রুতি প্রভৃতি শাস্ত্র এবং যুক্তি দ্বারা জনিত ) অসংসারিত্ববুদ্ধৌ ( আত্মার জননমরণাদিরাহিত্যরূপ অসংসারিত্বজ্ঞান হইলে ) তদ্‌বিপরীতা ( তাহার বিপরীত, অর্থাৎ আত্মা সংসারী এবংপ্রকার ) বুদ্ধিঃ ( জ্ঞান ) ন হি ভবতি ( হয়ই না ), অগ্নৌ ( বহ্নিতে ) শীতত্ববুদ্ধিঃ ( শৈত্যজ্ঞান ) শরীরে বা ( অথবা দেহে ) অজরামরণবুদ্ধিঃ ( জরা-মরণরাহিত্যজ্ঞান ) ন হি ভবতি ( হয়ই না ) [ এক্ষণে প্রকৃত নিশ্চিত বিষয়ের উপসংহার করিতেছেন ] তস্মাৎ ( তজ্জন্য ) সর্ব্বকর্ম্মণাং ( যাবতীয় কর্ম্মের ) তৎসাধনানাং যজ্ঞোপবীতাদীনাং চ ( কর্ম্মের সাধন যজ্ঞোপবীত প্রভৃতির ) অবিদ্যাকার্য্যত্বাৎ ( অজ্ঞানের কার্য্যত্ববশতঃ ) পরমার্থদর্শননিষ্ঠেন ( যথার্থদর্শী পুরুষ, তত্ত্বজ্ঞানসম্পন্ন পুরুষ কর্ত্তৃক ) ত্যাগঃ কর্ত্তব্যঃ ( ত্যাগ করা বিধেয় ) ॥ ৪৪

অনুবাদ। সেই [ শ্রুত্যাদি-প্রসিদ্ধ ] তত্ত্বজ্ঞান লাভ করিতে ইচ্ছুক পুরুষের ব্রাহ্মণাদিবর্ণ ও গার্হস্থ্যাদিআশ্রমজনিত পাঙ্‌ক্তরূপ—পুত্র দৈব ও মানুষ বিত্ত দেবলোক ও পিতৃলোক রূপ এষণাসমূহ হইতে সন্ন্যাস গ্রহণ করা কর্ত্তব্য, কারণ এই সমস্ত বিষয়ে অভিমান তত্ত্বজ্ঞানের বিরোধী। * [ শ্রুতিবাক্য দ্বারা ] ভেদজ্ঞানের নিষেধরূপ পদার্থের উপপাদনও যুক্তিযুক্ত হইতে পারে। এক

* তাৎপর্য্য—বৃহদারণ্যক উপনিষদে ( ১।৪।১৭ ) 'পাঙ্‌ক্ত' কর্ম্মের বিষয় উল্লিখিত হইয়াছে। প্রথমে একমাত্র আত্মা বিদ্যমান ছিলেন, তিনি কামনা করিলেন—আমার পত্নী হউক, অনন্তর পুত্রের কামনা করিলেন, অনন্তর বিত্ত ও তৎপরে কর্ম্ম অনুষ্ঠান করিবার কামনা করিলেন। যতদিন পুরুষ এই কয়েকটী বিষয় লাভ করিতে না পারেন, ততদিন তিনি বিবেচনা করেন—আমার এখন কিছু বাকি আছে, এখনও পরিপূর্ণ হইতে পারি নাই। 'পাঙ্‌ক্ত' শব্দের উল্লিখিত পাঁচটির দ্বারা সম্পাদিত, অর্থাৎ পাঁচ প্রকার। যজমান, তৎপত্নী, পুত্র, বিত্তদ্বয় ( মানুষবিত্ত ও দৈববিত্ত ) এই পাঁচটির দ্বারা সম্পাদিত যজ্ঞাদিকে 'পাঙ্‌ক্ত' বলা হয়। লোক পুত্রের দ্বারা এই লোক, মানুষবিত্ত দ্বারা পিতৃলোক ও দৈববিত্ত দ্বারা দেবলোক জয় করিয়া থাকে। উপাসনার জন্য এস্থলে শ্রুতি, মনঃ-আত্মা, বাক্-জায়া, প্রাণ পুত্র, চক্ষুঃ মানুষবিত্ত এবং শ্রোত্রকে দৈববিত্ত বলিয়াছেন। সমস্ত কর্ম্ম এই পাঁচটির দ্বারা সম্পন্ন হইয়া থাকে।

এষণা তিন প্রকার—পুত্রৈষণা, বিত্তৈষণা ও লোকৈষণা। পুত্রপ্রাপ্তিবিষয়ে কামনার নাম পুত্রৈষণা, বিত্তলাভ বিষয়ের কামনার নাম বিত্তৈষণা এবং এই লোক, পিতৃলোক ও দেবলোক-প্রাপ্তি বিষয়ে কামনার নাম লোকৈষণা। মুমুক্ষু পুরুষের এই সমস্ত বিষয় হইতে বিরক্ত হইয়া সন্ন্যাসগ্রহণ কর্ত্তব্য।

আত্মাতে শাস্ত্র ও যুক্তি দ্বারা অসংসারিত্ববুদ্ধি উৎপন্ন হইলে, তাহার বিপরীত [ সংসারিত্ববুদ্ধি ] জ্ঞান জন্মিতে পারে না। যেহেতু অগ্নিতে শৈত্যজ্ঞান অথবা শরীরে জরামরণরাহিত্যজ্ঞান হইতে পারে না। সেই জন্য সমুদায় কর্ম্ম এবং কর্ম্মসাধন যজ্ঞোপবীত প্রভৃতি অবিদ্যা কার্য্য বলিয়া আত্মজ্ঞান-তৎপর পুরুষের তাহা ত্যাগ করা বিধেয় ॥ ৪৪

টীকা। এবং সতি যদ্ উক্তং প্রাক্—'যদ্যেবং সংসারী চ সন্' ইত্যাদি তদ্ অপি অজ্ঞানবিলসিতং, মুমুক্ষায়াম্ উৎপন্নায়াং কর্ম্মতৎসাধনপরিত্যাগে হেত্বভাবাদ্ ইতি অভিপ্রেত্য আহ—তস্মাচ্চেত্যাদিতি। পাঙ্‌ক্তরূপেতি—পঙ্ক্তিপ্রকারেত্যর্থঃ। যজমানপত্নীপুত্রবিত্তদ্বয় সাধ্যকর্ম্মফলভূতৈতল্লোকপিতৃলোক-দেবলোকৈষণাভ্যঃ ব্যুত্থানং বৈপরীত্যেন উত্থানং তত্র নিঃস্পৃহতয়া তৎসাধন-সর্ব্বকর্ম্মতদুপকরণসন্ন্যাসরূপং পারিব্রাজ্যং কর্ত্তব্যম্ ইত্যর্থঃ। আপাততঃ পরোক্ষতঃ বা অধিগতব্রহ্মাত্মভাবস্য তদাপরোক্ষ্যোন্মুখস্য ব্রাহ্মণ্যাদিদেহাত্মাধ্যাস-নিবন্ধনকর্ম্মাধিকারিত্বাভিমানশৈথিল্যাৎ তস্য উদ্দেশ্যবিরোধাৎ চ ত্যাজ্যম্ এব সম্যগ্ জ্ঞানং, তদ্ ইচ্ছতা চ তদ্‌বিরুদ্ধাভিমানতদাস্পদং সর্ব্বং ত্যাজ্যম ইতি অত্র এব শ্রুত্যর্থাপত্তিম্ আহ—ভেদদর্শনেতি। 'মৃত্যোঃ স মৃত্যুম্ আপ্নোতি য ইহ নানেব পশ্যতি (বৃহ ৬।৪।১৯) উদরম্ অন্তরং কুরুতে। অথ তস্য ভয়ং ভবতি (তৈত্তিরীয় ২।৭) ইত্যাদিভেদদর্শনপ্রতিষেধরূপঃ যঃ অর্থঃ তস্য উপপত্তিঃ উপপাদনং সা উপপদ্যতে ইতি অক্ষরার্থঃ। ভেদস্য তৎপ্রযুক্তাভিমানস্য চ প্রামাণিকত্বে শ্রুত্যা তন্নিষেধঃ ন ঘটেত, ন হি প্রমাণসিদ্ধস্য প্রমাণেন প্রতিষেধঃ সম্ভবতি, ন চ প্রতিষেধশ্রুতেঃ বিষয়ান্তরম্ উৎপ্রেক্ষতে, অতঃ প্রতিষেধ-বাক্যানাং ভেদাপবাদপরত্বাভাবে তদাম্নানম্ অনর্থকং স্যাৎ, তৎ চ অনিষ্টম্ অধ্যয়নবিধিবিরোধাদ্ ইতি ভাবঃ। ননু সম্যগ্ জ্ঞানস্য কর্ম্মসমুচ্চিত্যা এব মোক্ষসাধনত্বাৎ ন বিহিতকর্ম্মত্যাগঃ যুক্তঃ ইতি অত আহ—ন হীতি। বিরোধাদ্ এব সমুচ্চয়স্য অনুষ্ঠাতুম্ অশক্যত্বাৎ তদ্‌বিধানাসম্ভবাৎ কর্ম্মজন্যস্য চ অনিত্যত্বাৎ মোক্ষত্বানুপপত্তেঃ ন জ্ঞানকর্ম্মসমুচ্চয়ঃ মোক্ষসাধনম্ ইতি ভাবঃ। যদ্ বা উক্তম্ এব বিরোধং দৃষ্টান্তোক্ত্যা প্রাচয়তি—ন হীত্যাদিনা। নিরূপিতম্ অর্থসারম্ উপসংহরতি তস্মাদিতি ॥ ৪৪

ইতি শিষ্যপ্রতিবোধনবিধিঃ নাম প্রকরণং বিবৃতম্। ১।

---

## কূটস্থাদ্বয়াত্মবোধপ্রকরণম্।

সুখম্ আসীনং ব্রাহ্মণং ব্রহ্মনিষ্ঠং কশ্চিদ্ ব্রহ্মচারী জন্মজরা-মরণলক্ষণাৎ সংসারাৎ নির্ব্বিণ্ণঃ মুমুক্ষুঃ বিধিবৎ উপসন্নঃ পপ্রচ্ছ—ভগবন্! কথম্ অহং সংসারাৎ মোক্ষিষ্যে শরীরেন্দ্রিয়-বিষয়বেদনাবান্। জাগরিতে দুঃখম্ অনুভবামি; তথা স্বপ্নে অনুভবামি। পুনঃ পুনঃ সুষুপ্তিপ্রতিপত্ত্যা বিশ্রম্য বিশ্রম্য জাগ্রৎস্বপ্নয়োঃ দুঃখম্ অনুভবামি। কিম্ অয়ম্ এব মম স্বভাবঃ কিংবা অন্যস্বভাবস্য সতঃ নৈমিত্তিকঃ ইতি। যদি অয়ম্ এব স্বভাবঃ ন মে মোক্ষাশা; স্বভাবস্য অবর্জ্জনীয়ত্বাৎ। অথ নৈমিত্তিকঃ, নিমিত্তপরিহারে স্যাৎ মোক্ষোপপত্তিঃ ॥৪৫

পদান্বয়। কশ্চিৎ (কোন, একাকী কোন) ব্রহ্মচারী (ব্রহ্মচর্য্যাশ্রমবান্ ব্রহ্মবিচারতৎপর) সুখম্ আসীনম্ (সুখে সমাসীন) ব্রহ্মনিষ্ঠম্ (ব্রহ্ম তৎপর) ব্রাহ্মণম্ (ব্রাহ্মণজাতি, বিপ্রকে) জন্মমরণলক্ষণাৎ (জনন, মৃত্যুরূপ) সংসারাৎ (সংসার হইতে) নির্ব্বিণ্ণঃ (বিরক্ত) মুমুক্ষুঃ (মুক্তিলাভ করিতে ইচ্ছুক) বিধিবৎ (বিধিপূর্ব্বক, যথাবিহিত পাদগ্রহণাদিপূর্ব্বক, অথবা সমিৎ-পাণি প্রভৃতি বিধিপূর্ব্বক) উপসন্নঃ (প্রাপ্ত হইয়া) পপ্রচ্ছ (জিজ্ঞাসা করিয়া-ছিলেন) [কি জিজ্ঞাসা করিয়াছিলেন তাহা বলা হইতেছে] ভগবন্ (হে ঐশ্বর্য্যাদি গুণশালিন্) শরীরেন্দ্রিয়বিষয়বেদনাবান্ (দেহ, ইন্দ্রিয়, শব্দস্পর্শরূপ রসরূপ বিষয়, এবং দুঃখযুক্ত) অহম্ (আমি) কথম্ (কিরূপে) সংসারাৎ সংসার (হইতে, জনম মরণ প্রবাহ হইতে) মোক্ষিষ্যে (মুক্তিলাভ করিব), জাগরিতে (জাগ্রৎকালে) দুঃখম্ (ক্লেশ) অনুভবামি (অনুভব করিব) তথা (সেইরূপ, জাগ্রৎকালের ন্যায়) স্বপ্নে (স্বপ্নাবস্থায়) [দুঃখম্—দুঃখকে] অনু-ভবামি (অনুভব করিতেছি), পুনঃ পুনঃ (বারবার) স্বপ্নপ্রতিপত্ত্যা (স্বপ্নাভাবদ্বারা) বিশ্রম্য বিশ্রম্য (অল্প অল্প বিশ্রাম করিয়া) [জাগ্রৎস্বপ্নয়োঃ (জাগ্রৎ ও স্বপ্নকালে) দুঃখম্ (দুঃখকে) অনুভবামি (অনুভব করি)] অয়ম্ এব (ইহাই, এই দুঃখানুভবই) মম (আমার, আত্মার) কিম্ (কি) স্বভাবঃ (স্বভাব, প্রকৃতিগত) কিংবা (অথবা) অন্যস্বভাবস্য সতঃ (অন্যরূপ স্বভাব-যুক্ত) মে (আমার) [অয়ম্—এই দুঃখানুভব) নৈমিত্তিকঃ (নিমিত্ত জন্য,

সকারণক কারণ জন্য ) যদি ( যদি ) অয়ম্ এব স্বভাবঃ ( ইহাই স্বভাব, স্বভাবশত দুঃখানুভব ) মে ( আমার ) ন মোক্ষাশা ( মুক্তির আশা নাই ), [ এ পক্ষে হেতু প্রদর্শিত হইতেছে ] স্বভাবস্য ( স্বভাবের ) অবর্জ্জনীয়ত্বাৎ ( অবর্জ্জনীয়ত্বহেতু, ত্যাগ করা যায় না বলিয়া ) অথ ( যদি, প্রশ্নে ) নৈমিত্তিকঃ ( নিমিত্ত জন্য, কারণ জন্য ) নিমিত্ত পরিহারে ( কারণ ত্যাগে ) মোক্ষোপপত্তিঃ ( মোক্ষলাভ, মুক্তিপ্রাপ্তি স্যাৎ ) হয় ॥৪৫

অনুবাদ। জনন-মরণ-প্রবাহরূপ সংসার হইতে বিরক্ত, মুক্তিকামী কোন ব্রহ্মচারী, সুখে সমাসীন * ব্রহ্মতৎপর ব্রাহ্মণের নিকট বিধিপূর্ব্বক গমন করিয়া জিজ্ঞাসা করিয়াছিলেন—হে ভগবন্! আমার শরীর,—ইন্দ্রিয়,—বিষয়—নিমিত্তক দুঃখ থাকায় কিরূপে আমি সংসার হইতে মুক্তিলাভ করিব? জাগ্রৎকালে আমি দুঃখ অনুভব করি, সেইরূপ স্বপ্নাবস্থায় ও দুঃখ অনুভব করিয়া থাকি; এবং সুষুপ্তি অবস্থা প্রাপ্ত হইয়া বিচ্ছিন্নভাবে [ স্বপ্ন ও জাগ্রৎকালে ] দুঃখ অনুভব করি। † ইহাই কি আমার স্বভাব? অথবা আমার অন্যরূপ স্বভাব হইলেও এই সমুদায় দুঃখ নিমিত্ত-সম্ভূত? যদি স্বভাবই হয়, তাহা হইলে মুক্তির আশা কোথায়? কারণ স্বভাব কখনও কেহ ত্যাগ করিতে পারে না। যদি বল [ দুঃখ ] নিমিত্তজন্য? নিমিত্তের অপায় হইলে মোক্ষলাভ হয় ‡ ॥৪৫

টীকা। তদেবং শিষ্যস্য দেহদ্বয়াভিমানাপোহেন ব্রহ্মরূপত্বম্ উপদিশ্য,

* তাৎপর্য্য—'সুখমাসীনং'—এই পদ দ্বারা গুরুর চিত্তপ্রসাদের বিষয় উক্ত হইয়াছে, যদি গুরু ব্যগ্র থাকেন, তাহা হইলে দুরূহ ব্রহ্মতত্ত্ব উপদেশ দিতে সমর্থ হন না। 'ব্রাহ্মণ' শব্দে ব্রাহ্মণ-জাতিসমুৎপন্ন বুঝিতে হইবে। ব্রাহ্মণেতর জাতির আচার্য্যত্বে অধিকার নাই, শ্রুতিস্মৃতি প্রভৃতিতে ব্রাহ্মণেতর বর্ণের নিকট যে বিদ্যাপ্রাপ্তির বিষয় উক্ত হইয়াছে তাহা আপৎকাল-বিষয়ক জানিবে। শাস্ত্রে এইরূপ বহুবিধ আপদ্ধর্ম্মের কথা বলিয়াছেন।

† যৎকালে বিষয়ের সহিত ইন্দ্রিয়ের সম্বন্ধ হয় তৎকালকে 'জাগ্রৎ' বলা যায়। জাগ্রৎকালে অনুভূত বিষয়ের সংস্কার যে অবস্থায় থাকে, তাহা 'স্বপ্ন' বলা হয়। সুষুপ্তি—গাঢ়নিদ্রা, কেবলমাত্র অবিদ্যাবৃত্তি, আত্মা তখন স্বরূপে অবস্থিত থাকেন, তথাপি অনুভব করিয়া থাকেন। তাহা যদি ঠিক না হয়, তবে উত্থিত পুরুষের প্রত্যভিজ্ঞা হইতে পারে না।

‡ স্বভাবের উচ্ছেদ হইলে বস্তু নষ্ট হইয়া যায়, যেমন অগ্নির ঔষ্ণ্য স্বভাব, অগ্নির ঔষ্ণ্য নষ্ট করিতে গেলে অগ্নিকেই নাশ করিতে হয়। সেইরূপ যদি দেহ ইন্দ্রিয় বিষয় জনিত দুঃখ আত্মার স্বভাব হয়, তবে আত্মার উচ্ছেদ করিতে হয়, আত্মার উচ্ছেদ পুরুষার্থ নহে। কেহ নিজের অপকার প্রার্থনা করে না। নৈমিত্তিক—কারণ জন্য, যেমন ধননিমিত্ত সুখ, ধনের অভাব ঘটিলে সুখও থাকে না। নিমিত্তের অপায়ে নৈমিত্তিকের অপায় ঘটিয়া থাকে।

তুমি যে স্বভাবতঃ দুঃখ অনুভব কর তাহা নহে, কিন্তু ইহার কোন কারণ আছে।

তস্যাম্ অবস্থায়াং কর্ম্মতৎসাধনসন্ন্যাসঃ ন্যায়তঃ উপপাদিতঃ, ব্রহ্মস্বভাববিপরীতং চ অবিদ্যাকৃতম্ ইতি উপক্ষিপ্তম্, তৎ ইদানীম্ অব্রহ্মস্বরূপত্বস্য অবিদ্যাত্মকত্বম্ আত্মনঃ কূটস্থতয়া স্বাভাবিকং ব্রহ্মরূপত্বং চ উপপাদয়িতুং প্রকরণান্তরম্ আরভ্যমাণঃ কৃতসন্ন্যাসস্য মুমুক্ষোঃ কৃত্যং শ্রবণং বিধিতঃ সূচয়ন্ শিষ্যপ্রশ্নম্ অবতারয়তি —সুখমিতি। সুখম্ আসীনম্ ইতি অনেন অবিক্ষিপ্তচিত্ততয়া প্রসন্নতা উক্তা। ব্যবহারিকদৃষ্ট্যা ব্রাহ্মণম্—ইতি উক্ত্যা অনাপদি ব্রাহ্মণেতরাৎ ন উপদেশঃ গ্রাহ্যঃ ইতি সূচয়তি। পরমার্থতঃ—ব্রহ্মনিষ্ঠম্—ইতি উক্ত্যা শিষ্যপ্রতিবোধনসামর্থ্যং সূচ্যতে। কশ্চিদিতি। প্রাগুক্তগুণগণাঢ্যঃ সুপরীক্ষিতঃ শিষ্যঃ উক্তঃ, তস্য উপদেশগ্রহণকালে একাকিত্বং সূচয়িতুং কশ্চিদ্—ইতি উক্তম্। তস্য বিশেষণানি—ব্রহ্মচারীত্যাদীনি। ব্রহ্মণি প্রত্যক্তত্ত্বে চরিতুং বিচরিতুং শীলম্ অস্য অস্তি ইতি ব্রহ্মচারী ব্রহ্মবিচারতৎপরঃ ইত্যর্থঃ। অনেন নিত্যানিত্যবস্তুবিবেকঃ দর্শিতঃ। বিশেষণান্তরেণ বৈরাগ্যম্ উক্তম্। বিবেকবৈরাগ্যযুক্তস্য শান্ত্যাদিঃ অর্থপ্রাপ্তঃ ইতি মত্বা চরমং বিশেষণম্ আহ—মুমুক্ষুরিতি। 'তদ্ বিজ্ঞানার্থং স গুরুম্ এব অভিগচ্ছেৎ সমিৎপাণিঃ শ্রোত্রিয়ং ব্রহ্মনিষ্ঠম্' ( মুণ্ডং ।১।২।১২ ) ইত্যাদিশাস্ত্রম্ অনুসরন্ আহ—বিধিবদুপসন্ন ইতি প্রশ্নপ্রকারম্ এব আহ—ভগবন্নিত্যাদিনা নৈমিত্তিক ইত্যন্তেন গ্রন্থেন। সংসারমোক্ষবিষয়ঃ একঃ প্রশ্নঃ ইতি বিবেকঃ। প্রথমপ্রশ্নস্য নিমিত্তম্ আহ—শরীরেতি। শরীরেন্দ্রিয়বিষয়নিমিত্তবেদনানুভবঃ হি সংসারঃ, তদ্বান্ সন্ অহং কথং সংসারাৎ মোক্ষিষ্যে ইতি। জাগরিতে ইতি দ্বিতীয়প্রশ্নস্য বীজম্ উক্তম্। জাগ্রৎস্বপ্নয়োঃ দুঃখানুভবাৎ, সুষুপ্তৌ চ আত্মনি তত্তদননুভবাৎ সংশয়োত্থানম্ ইত্যর্থঃ। নৈমিত্তিকঃ ইতি চ পপ্রচ্ছ ইতি অন্বয়ঃ। উত্তরস্য ফলম্ আহ—স্বভাব ইত্যাদিনা।

—·—

তং গুরুঃ উবাচ—শৃণু বৎস! ন তব অয়ং স্বভাবঃ, কিন্তু নৈমিত্তিকঃ ॥৪৬

পদান্বয়। গুরুঃ (আচার্য্য) তং (তাহাকে, শিষ্যকে) উবাচ (বলিয়াছিলেন) বৎস (বৎস, বাছা) অয়ং (ইহা) ন তব স্বভাবঃ (তোমার স্বভাব নহে), [ কিন্তু ] নৈমিত্তিকঃ (নিমিত্ত জন্য) ॥ ৪৬

অনুবাদ। গুরু শিষ্যকে বলিয়াছিলেন—বৎস! তুমি শ্রবণ কর, ইহা তোমার স্বভাব নহে, কিন্তু ইহা নিমিত্ত জন্য ॥৪৬

টীকা। অস্বভাবপক্ষম্ অবলম্ব্য গুরুঃ উত্তরং বদন্ ন ভেত্তব্যং ত্বয়া ইতি শিষ্যম্ আশ্বাসয়তি ইতি আহ গ্রন্থকারঃ—তং গুরুরিতি। কিং তু ইতি মধ্যে অধ্যাহারঃ কর্ত্তব্যঃ ॥ ৪৬

---

ইত্যুক্তঃ শিষ্য উবাচ—কিং নিমিত্তম্? কিংবা তস্য নিবর্ত্তকম্? কো বা মম স্বভাবঃ? যস্মিন্ নিমিত্তে নিবর্ত্তিতে নৈমিত্তিকাভাবঃ রোগনিমিত্তনিবৃত্তৌ ইব রোগী স্বভাবং প্রপদ্যেয় ইতি ॥৪৭

পদান্বয়। শিষ্যঃ (ছাত্র, বিদ্যার্থী) ইতি (এইরূপ, পূর্ব্বোক্তরূপ) উক্তঃ (কথিত হইয়া) উবাচ (বলিয়াছিলেন), নিমিত্তম্ (কারণ) কিম্ (কি)? বা (অথবা) তস্য (তাহার, নিমিত্তের) নিবর্ত্তকম্ (নিবারক) কিম্ (কি)? বা (অথবা) মম (আমার আত্মার) স্বভাবঃ (স্বভাব, স্বরূপ) কঃ (কি) যস্মিন্ (যে) নিমিত্তে (নিমিত্ত, কারণ) নিবর্ত্তিতে (দূরীকৃত হইলে) নৈমিত্তিকাভাবঃ (নৈমিত্তিকের-কার্য্যের অভাব হয়) রোগী ইব (যেমন রোগী, রোগগ্রস্ত লোক) নিমিত্তনিবৃত্তৌ (কারণ নিবৃত্ত হইলে) স্বভাবং (স্বরূপ, প্রকৃত অবস্থা) [প্রতিপদ্যতে=প্রাপ্ত হয়] [তথা=সেইরূপ, দুঃখনিমিত্তনিবৃত্তৌ=দুঃখের কারণ নিবৃত্ত হইলে, যং স্বভাবম্=যে স্বভাবকে] প্রতিপদ্যেয় (প্রাপ্ত হইব) [ইতি শিষ্য উবাচ=ইহা শিষ্য বলিয়াছিলেন] ॥৪৭

অনুবাদ। গুরুকর্ত্তৃক এবংপ্রকার অভিহিত হইয়া শিষ্য বলিলেন—[দুঃখের] কারণ কি? তাহার নিবর্ত্তক বা কি? এবং আমার যথার্থ স্বরূপ বা কি? যে নিমিত্ত নিবর্ত্তিত হইলে নৈমিত্তিকের ও অভাব হয় * [এবংবিধ নিমিত্তই বা কি?] যেমন রোগের নিমিত্ত নিবৃত্ত হইলে রোগী সহজ অবস্থাপ্রাপ্ত হয়, সেইরূপ দুঃখের নিমিত্ত নিবৃত্ত হইলে আমি স্বভাবলাভ করিব ?৪৭ †

---

*তাৎপর্য্য—গুরুর কথা শুনিয়া শিষ্য বলিলেন—এই যে দুঃখ হয়, তাহার কারণ কি? অর্থাৎ দুঃখ কেন হয়? কার্য্য থাকিলে তাহার একটি কারণের আবশ্যকতা আছে, যখন দুঃখরূপ কার্য্য দেখিতেছি, তখন তাহার কারণ কিছু আছে।

† নিমিত্ত শব্দের অর্থ কার্য্য, নৈমিত্তিক শব্দের অর্থ—নিমিত্ত জন্য অর্থাৎ কার্য্য। যেমন রোগের কারণ বিনষ্ট হইলে, রোগ নষ্ট হয়, সেইরূপ দুঃখের নিমিত্ত নাশপ্রাপ্ত হইলে দুঃখও নষ্ট হইবে। নিমিত্তনাশে নৈমিত্তিকের নাশ অবশ্যম্ভাবী।

। কৃতাশ্বাসঃ শিষ্য উবাচ—কিং নিমিত্তমিতি। নিমিত্তনিবৃত্তিম্ অন্তরেণ নৈমিত্তিকস্ত আত্যন্তিকনিবৃত্ত্যনুপপত্তেঃ তৎস্বরূপম্ অবিদিত্বা তৎপরিহারাযোগাৎ তস্য প্রশ্নঃ কৃতঃ। নিবর্ত্তকপ্রশ্নঃ তু স্বভাবপরিজ্ঞানেন তদবলম্বনার্থঃ সুখদুঃখাদিমত্ত্বস্য অস্বভাবত্বোক্তৌ তর্হি কিংস্বভাব আত্মা ইতি নিঃস্বভাবং বস্তু নাস্তি ইতি মন্বানঃ পৃচ্ছতি—কো বেতি। যস্মিন্ নিমিত্তে নিবর্ত্তিতে নৈমিত্তিকাভাবঃ তৎ কিং নিমিত্তং, কিংবা তস্য নিবর্ত্তকম্ ইতি অন্বয়ঃ। ইবশব্দঃ যথাশব্দার্থঃ। রোগী রোগনিমিত্তনিবৃত্তৌ যথা স্বভাবং প্রতিপদ্যতে, তথা দুঃখনিমিত্তনিবৃত্তৌ যং স্বভাবম্ অহং প্রতিপদ্যেয় স কঃ বা মম স্বভাবঃ ইতি যোজনা। ইতি শিষ্যঃ উবাচ ইতি সম্বন্ধঃ॥ ৪৭

---

গুরুঃ উবাচ—অবিদ্যা নিমিত্তং, বিদ্যা তস্যা নিবর্ত্তিকা। অবিদ্যায়াং নিবৃত্তায়াং তন্নিমিত্তাভাবাৎ মোক্ষ্যসে জন্মমরণলক্ষণাৎ সংসারাৎ। স্বপ্নজাগ্রদ্দুঃখঞ্চ ন অনুভবিষ্যসি ইতি॥ ৪৮

পদান্বয়। গুরুঃ (উপদেষ্টা, আচার্য্য) উবাচ (বলিলেন) অবিদ্যা (অজ্ঞান) নিমিত্তম্ (কারণ), বিদ্যা (জ্ঞান) তস্যাঃ (তাহার, অবিদ্যার) নিবর্ত্তিকা (নিবারণকারিণী, তিরস্কারিণী) অবিদ্যায়াং নিবৃত্তায়াং (অবিদ্যা নিবৃত্ত হইলে) তন্নিমিত্তাভাবাৎ (অবিদ্যানিমিত্তক সংসারের অভাববশতঃ) জন্মমরণলক্ষণাৎ (জননমরণপ্রবাহরূপ) সংসারাৎ (সংসার হইতে) মোক্ষ্যসে (মুক্তিলাভ করিবে) স্বপ্নজাগ্রদ্দুঃখং চ (এবং স্বপ্ন ও জাগ্রৎকালিক দুঃখ) ন অনুভবিষ্যসি (অনুভব করিবে না) ইতি (ইহা) [গুরুঃ উবাচ = গুরু বলিলেন]॥ ৪৮

অনুবাদ। গুরু বলিলেন—অবিদ্যা [সংসার দুঃখের] কারণ, বিদ্যা তাহার নিবর্ত্তিকা, অবিদ্যা নিবৃত্ত হইলে, অবিদ্যানিমিত্তক সংসারের অভাববশতঃ জন্মমরণরূপ সংসার হইতে মুক্তিলাভ করিবে এবং স্বপ্ন ও জাগ্রদবস্থা সম্ভূত দুঃখও অনুভব করিবে না॥ ৪৮

টীকা। পৃষ্টবস্তুস্বরূপকথনেন উত্তরং গুরুঃ উবাচ—অবিদ্যেত্যাদিনা। ন অবিদ্যা নিমিত্তং নিদানং যস্য স সংসারঃ তন্নিমিত্তঃ তস্য অভাবাৎ ইতি বিগ্রহঃ। তদা স্বপ্নজাগরিতদুঃখং চ আত্মধর্ম্মত্বেন নানুভবিষ্যসি ইত্যর্থঃ॥ ৪৮

---

শিষ্যঃ উবাচ—কা সা অবিদ্যা ?' কিংবিষয়া বা ? বিদ্যা চ কা অবিদ্যানিবর্ত্তিকা যয়া স্বভাবং প্রতিপদ্যেয় ইতি ॥৪৯

পদান্বয়। শিষ্যঃ ( ছাত্র, বিদ্যার্থী ) উবাচ ( বলিলেন, ) [ কি বলিয়াছিলেন তাহা প্রদর্শিত হইতেছে ] সা ( সেই ) অবিদ্যা ( অজ্ঞান ) কা ( কি ) ? বা ( অথবা ) কিংবিষয়া ( তাহার বিষয় কি ) অবিদ্যানিবর্ত্তিকা ( অজ্ঞাননাশিকা ) বিদ্যা চ ( জ্ঞানও ) কা (কি), যয়া (যাহার দ্বারা, বিদ্যার দ্বারা) স্বভাবম্ ( স্বভাব, স্বরূপ ) প্রতিপদ্যেয় ( প্রাপ্ত হইব ) ইতি ( ইহা ) [উবাচ=বলিয়াছেন ] ॥ ৪৯

অনুবাদ। শিষ্য জিজ্ঞাসা করিলেন—সেই অবিদ্যার স্বরূপ কি, তাহার বিষয় বা কি ? এবং অবিদ্যানিবর্ত্তিকা বিদ্যা কাহাকে বলে,—যে বিদ্যাদ্বারা আমি স্বভাবকে প্রাপ্ত হইব ॥ ৪৯

টীকা। স্বরূপতঃ অবগতপদার্থানাং বিশেষবুভুৎসয়া বিনেয়ঃ পৃচ্ছতি ইতি আহ—শিষ্য উবাচেতি। বা-শব্দঃ চ-অর্থে। কিমাশ্রয়া চ সা ইত্যর্থঃ। স্বভাবং প্রতিপদ্যেয় জাগ্রদাদৌ অপি দুঃখাদ্যনুভবহীনম্ আত্মতত্ত্বম্ উপসংপদ্যেয় ইত্যর্থঃ ॥ ৪৯

---

গুরুঃ উবাচ—ত্বং পরমাত্মানং সন্তম্ অসংসারিণং সংসারী অহং অস্মি ইতি বিপরীতং প্রতিপদ্যসে, অকর্ত্তারং সন্তং কর্ত্তা ইতি, অভোক্তারং সন্তং ভোক্তা ইতি, বিদ্যমানং চ অবিদ্যমানম্ ইতি। ইয়ম্ অবিদ্যা ॥ ৫০

পদান্বয়। গুরুঃ ( আচার্য্য, উপদেষ্টা ) উবাচ ( বলিয়াছিলেন, প্রত্যুত্তর দিয়াছিলেন ) [ কি বলিয়াছিলেন তাহা প্রদর্শিত হইতেছে ] ত্বম্ ( তুমি ) পরমাত্মানম্ ( পরমাত্মাকে ) অসংসারিণং সন্তম্ ( সংসারধর্ম্মরহিত হইলেও ) অহম্ ( আমি ) সংসারী অস্মি ( সংসারধর্ম্মযুক্ত হই ) ইতি বিপরীতম্ ( এইরূপ বিপরীত ) প্রতিপদ্যসে ( জানিতেছ ) অকর্ত্তারম্ সন্তম্ ( অকর্ত্তাকে ) কর্ত্তা ( কর্ত্তা বলিয়া ) ইতি ( এইরূপ ) [ প্রতিপদ্যসে=জানিতেছ ] অভোক্তারম্ সন্তম্ (অভোক্তাকে)ভোক্তা ( ভোক্তা, ভোক্তৃত্বযুক্ত ) ইতি ( ইহা ) [ প্রতিপদ্যসে=

জানিতেছ ] বিদ্যমানং চ ( এবং বিদ্যমানকে, নিত্যকে ) অবিদ্যমানম্ ( বিদ্যমান নাই, অনিত্য ) ইতি ( এইরূপ ) [ প্রতিপদ্যসে = জানিতেছ ] ইয়ম্ ( ইহা, এইরূপ জানা ) অবিদ্যা ( অজ্ঞান ) ॥ ৫০

অনুবাদ। গুরু বলিলেন—তুমি অসংসারী পরমাত্মস্বরূপ হইয়াও 'আমি সংসারী' এইরূপ বিপরীতভাবে জানিতেছ, অকর্ত্তাকে কর্ত্তা বলিয়া, অভোক্তাকে ভোক্তা বলিয়া এবং বিদ্যমানকে অবিদ্যমান বলিয়া [ বিপরীত ] জানিতেছ, এইরূপ জানাকেই অবিদ্যা বলা যায় ॥ ৫০*

টীকা। তব স্বরূপাবরণবিপর্য্যয়াধ্যাসলক্ষণা ত্বৎস্বরূপাশ্রয়বিষয়া অবিদ্যা ইতি প্রথমপ্রশ্নস্য উত্তরং গুরুঃ উবাচ ইতি আহ—গুরুরিতি। পরমাত্মানং পরিপূর্ণস্বরূপং বিপরীতং পরিচ্ছিন্নস্বরূপম্ অহম্ অস্মি ইতি ত্বং প্রতিপদ্যসে ইতি প্রতিদ্বন্দ্বং যোজ্যম্। যন্নিমিত্তম্ এবং সংসার্য্যাদ্যাত্মতাম্ এব প্রতিপদ্যসে, পরিপূর্ণত্বাদ্যাত্মত্বং বিদ্যমানম্ অপি ন প্রতিপদ্যসে সা ইয়ম্ অবিদ্যা ত্বদাশ্রয়া ত্বদ্‌বিষয়া চ ইতি ত্বদনুভবসিদ্ধা, ত্বং তু চিদানন্দৈকরসঃ কূটস্থঃ ইতি অভিপ্রায়ঃ। বিদ্যমানঞ্চাবিদ্যমানমিতি। নিত্যং সন্তম্ অনিত্যম্ ইত্যর্থঃ ॥ ৫০

---

শিষ্যঃ উবাচ—যদ্যপি অহং বিদ্যমানঃ, তথাপি ন পরমাত্মা। কর্ত্তৃত্বভোক্তৃত্বলক্ষণঃ সংসারঃ মম স্বভাবঃ, প্রত্যক্ষাদিভিঃ প্রমাণৈঃ অনুভূয়মানত্বাৎ। ন অবিদ্যানিমিত্তঃ, অবিদ্যায়াঃ স্বাত্মবিষয়ত্বানুপপত্তেঃ।† অবিদ্যা নাম অন্যস্মিন্ অন্যধর্ম্মাধ্যারোপণা, যথা প্রসিদ্ধং রজতং প্রসিদ্ধায়াং শুক্তিকায়াং, যথা প্রসিদ্ধং পুরুষং স্থাণৌ অধ্যারোপয়তি, প্রসিদ্ধং বা স্থাণুং পুরুষে, ন অপ্রসিদ্ধং প্রসিদ্ধে, প্রসিদ্ধং চ অপ্রসিদ্ধে। ন চ আত্মনি অনাত্মানম্ অধ্যারোপয়তি আত্মনঃ অপ্রসিদ্ধত্বাৎ; তথা আত্মানম্ অনাত্মনি, আত্মনঃ অপ্রসিদ্ধত্বাদ্ এব ॥ ৫১

* তাৎপর্য্য। তুমি যথার্থ পরিপূর্ণস্বভাব পরমাত্মাই, তথাপি তাহার বিপরীত 'আমি পরিচ্ছিন্ন-স্বরূপ, বলিয়া জানিতেছ, এইরূপ বিপরীত অবগতির নাম অবিদ্যা। ইহার আশ্রয় এবং বিষয় তুমি।

† 'অবিদ্যায়াশ্চাত্মবিষয়ত্বানুপপত্তেঃ' ইতি পাঠান্তরম্।

পদান্বয়। শিষ্যঃ (ছাত্র, বিদ্যার্থী, অন্তেবাসী, উবাচ (বলিয়াছিলেন) [কি বলিয়াছিলেন তাহা প্রদর্শিত হইতেছে] যদ্যপি (যদিও) অহম্ (আমি) বিদ্যমানঃ (বর্ত্তমান, নিত্য) তথাপি (তাহা হইলেও, আমি নিত্য হইলেও) ন পরমাত্মা (পরমাত্মা নহি) [আমি কেন পরমাত্মস্বরূপ নহি, তাহা দর্শিত হইতেছে] মম (আমার) কর্ত্তৃত্বভোক্তৃত্বলক্ষণঃ (কর্ত্তৃত্বভোক্তৃত্বরূপ) সংসারঃ (সংসরণ, গতাগতি, জন্মমরণপ্রবাহ) স্বভাবঃ (স্বভাব, স্বরূপ) [এ বিষয়ে কারণ দেখান হইতেছে] প্রত্যক্ষাদিভিঃ প্রমাণৈঃ (প্রত্যক্ষপ্রভৃতি প্রমাণদ্বারা) অনুভূয়মানত্বাৎ (জ্ঞায়মানত্বহেতু), [সংসার] ন অবিদ্যানিমিত্তঃ (অবিদ্যাকারণক, অবিদ্যাজন্য নহে) [এ বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে] অবিদ্যায়াঃ (অজ্ঞানের, অবিদ্যার) স্বাত্মবিষয়ত্বানুপপত্তেঃ (আত্মবিষয়ত্বের অনুপপত্তিবশতঃ) আত্মা যে অবিদ্যার বিষয় ইহা উপপাদন করা যায় না), অবিদ্যা নাম (অবিদ্যা, অজ্ঞান) অন্যস্মিন্ (অন্যপদার্থে) অন্যধর্ম্মাধ্যারোপণা (অন্যধর্ম্মের আরোপ) [এ বিষয়ে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে] যথা (যেমন) প্রসিদ্ধম্ (প্রথিত, প্রত্যক্ষভূত) রজতম্ (রৌপ্যকে) প্রসিদ্ধায়াম্ (প্রসিদ্ধ, প্রত্যক্ষবিষয়ীভূত) শুক্তিকায়াং (শুক্তিকায়, ঝিনুকে) অধ্যারোপয়তি (আরোপ করে), যথা (যেমন) স্থাণৌ (স্থাণুতে, স্তম্ভে) প্রসিদ্ধম্ (প্রসিদ্ধ, প্রত্যক্ষবিষয়ীভূত) পুরুষম্ (পুরুষকে) অধ্যারোপয়তি (আরোপ করে) বা (অথবা) পুরুষে (পুরুষে, লোকে, জনে) প্রসিদ্ধম্ (প্রসিদ্ধ, প্রত্যক্ষবিষয়ীভূত) স্থাণুম্ (স্থাণু, স্তম্ভকে) অধ্যারোপয়তি (আরোপ করে), প্রসিদ্ধে (প্রসিদ্ধ বস্তুতে) অপ্রসিদ্ধম্ (অপ্রসিদ্ধ বস্তু) ন (অধ্যারোপ করে না) অপ্রসিদ্ধে চ (অপ্রসিদ্ধ বস্তুতে) প্রসিদ্ধম্ (প্রসিদ্ধবস্তু) [ন অধ্যারোপয়তি = অধ্যারোপ করে না], আত্মনি (আত্মাতে) অনাত্মানম্ (অনাত্মাকে) ন অধ্যারোপয়তি (অধ্যারোপ করে না) [এ বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে] আত্মনঃ (আত্মার) অপ্রসিদ্ধত্বাৎ (অপ্রসিদ্ধত্বহেতু, প্রত্যক্ষাদি প্রমাণের অবিষয়ত্বহেতু) তথা (সেইরূপ) অনাত্মনি (অনাত্মাতে, দেহাদিতে) আত্মানম্ (আত্মাকে) [ন অধ্যারোপয়তি = অধ্যারোপ করে না] [এ বিষয়ে হেতু দর্শিত হইতেছে] আত্মনঃ (আত্মার) অপ্রসিদ্ধত্বাৎ এব (অপ্রসিদ্ধত্বহেতু, প্রত্যক্ষপ্রমাণের অবিষয়ত্বহেতু) ॥ ৫১

অনুবাদ। শিষ্য বলিলেন—যদ্যপি আমি বিদ্যমান (নিত্য), তথাপি

আমি পরমাত্মস্বরূপ নহি। [ কারণ ] কর্তৃত্বভোক্তৃত্বরূপ সংসার আমার স্বভাব, যে হেতু ইহা প্রত্যক্ষাদি প্রমাণের দ্বারা অনুভূত হইয়া থাকে। সংসার অবিদ্যানিমিত্তক নহে, কারণ অবিদ্যার বিষয় যে আত্মা ইহা উপপাদন করা যায় না। অন্যবস্তুতে অন্যধর্ম্মের আরোপের নাম অবিদ্যা, লোক যেমন প্রসিদ্ধ শুক্তিতে প্রসিদ্ধ রজতের আরোপ করে, যে মন [ প্রসিদ্ধ ] স্থাণুতে ( স্তম্ভে ) প্রসিদ্ধ পুরুষের আরোপ করে, অথবা [প্রসিদ্ধ পুরুষে প্রসিদ্ধ স্থাণুর আরোপ করিয়া থাকে ] প্রসিদ্ধ বস্তুতে অপ্রসিদ্ধ বস্তুর এবং অপ্রসিদ্ধ বস্তুতে প্রসিদ্ধ বস্তুর আরোপ করে না। আত্মাতে [ কখনও ] অনাত্মা—দেহ ইন্দ্রিয় প্রভৃতি আরোপ করে না, কারণ আত্মা লোকপ্রসিদ্ধ নহে। সেইরূপ আত্মার অপ্রসিদ্ধত্বনিবন্ধন অনাত্মাতে আত্মার অধ্যারোপ করে না॥৫১

টীকা। শিষ্যঃ তু আত্মনঃ নিত্যত্বম্ উক্তম্ অঙ্গীকৃত্য অসংসার্য্যাদ্যাত্মত্বম্ উক্তম্ আক্ষিপতি ইতি আহ—শিষ্য উবাচেতি। প্রত্যক্ষম্ অহং কর্ত্তা—ইত্যাদি প্রত্যয়ঃ। কর্তৃত্বাদিঃ সাশ্রয়ঃ, ধর্ম্মত্বাদ্ রূপাদিবৎ ইতি সাশ্রয়ত্বে সিদ্ধে ন অচেতনে সুখদুঃখং, পাষাণাদৌ তদর্শনাৎ। পরিশেষাৎ চেতনাশ্রয়ত্বসিদ্ধিঃ অনুমানম্।

গুণান্বয়ো যঃ ফলকর্ম্মকর্ত্তা কৃতস্য তস্যৈব স চোপভোক্তা। ( শ্বেতঃ ৫।৭ )

য এষ সুপ্তেষু জাগর্ত্তি কামং কামং পুরুষো নির্ম্মিমাণঃ। ( কঠঃ ৫।৮ )

ইত্যাদিঃ আগমঃ চ আদিশব্দার্থঃ। বিপক্ষে বাধিকাং যুক্তিং সংগৃহ্লাতি—অবিদ্যায়াঃ স্বাত্মবিষয়ত্বানুপপত্তেরিতি। অবিদ্যাস্বরূপোপন্যাসপূর্ব্বকং সংগৃহীতম্ অর্থং বিবৃণোতি—অবিদ্যা নামেত্যাদিনা। মিথ্যাজ্ঞানম্ এব অবিদ্যা উক্তা ইতি মন্বানস্য অয়ম্ উপন্যাসঃ। শুক্তিকায়াম্ অধ্যারোপয়তি ইতি বক্ষ্যমাণস্য অনুষঙ্গঃ। এবম্ উত্তরত্র অপি অনুষঙ্গঃ দ্রষ্টব্যঃ। কস্মিংশ্চিদ্ বিষয়ভূতে অর্থে অন্যতঃ প্রসিদ্ধস্য বিষয়ান্তরস্য অধ্যারোপঃ হি অবিদ্যা ইতি প্রসিদ্ধিঃ। তত্র আত্মা যদি প্রসিদ্ধ এব স্যাৎ তদা তস্য অধ্যাসবিরোধিপ্রকাশাত্মকত্বাৎ ন তস্মিন্ অতদ্ধর্ম্মপ্রতিভাসঃ স্যাৎ। যদি অপ্রসিদ্ধঃ তদা বিষয়াস্ফুরণাৎ কুত্র অতদ্ধর্ম্মপ্রতিভাসঃ ভবেৎ? তথা চ কর্তৃত্বাদেঃ আত্মনি আবিদ্যকত্বানুপপত্তিঃ ] অতঃ স্বাভাবিকঃ এব আত্মনঃ কর্তৃত্বাদিলক্ষণঃ ধর্ম্মঃ ইতি অভিপ্রায়ঃ॥ ৫১

তং গুরুঃ উবাচ—ন, ব্যভিচারাৎ। ন হি বৎস! প্রসিদ্ধং প্রসিদ্ধে এব অধ্যারোপয়তি ইতি নিয়ন্তুং শক্যম্, আত্মনি অধ্যারোপণদর্শনাৎ ; গৌরঃ অহং, কৃষ্ণঃ অহম্ ইতি দেহধর্ম্মস্য অহংপ্রত্যয়বিষয়ে আত্মনি, অহংপ্রত্যয়বিষয়স্য চ আত্মনঃ দেহে অয়ম্ অস্মি ইতি ॥ ৫২

পদান্বয়। গুরুঃ (আচার্য্য,) তম্ (তাহাকে, শিষ্যকে) উবাচ (বলিয়াছিলেন) [ কি বলিয়াছিলেন তাহা কথিত হইতেছে] ন (না, তাহা নহে) [কেন নহে—তৎপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] ব্যভিচারাৎ (ব্যভিচার থাকায়, পূর্ব্বোক্ত নিয়মের বৈপরীত্য দেখা যায় বলিয়া) বৎস! (বাছা, বালক!) প্রসিদ্ধে এব (প্রসিদ্ধ বস্তুতে) প্রসিদ্ধম্ (প্রসিদ্ধ বস্তু, প্রত্যক্ষপ্রমাণসিদ্ধবস্তু [জনঃ = লোক] অধ্যারোপয়তি (আরোপিত করিয়া থাকে) ইতি (ইহা) নিয়ন্তুম্ (নিয়মিত করিতে) ন হি শক্যম্ (পারই না) [কেন পার না তদ্‌বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে] আত্মনি (আত্মাতে, প্রসিদ্ধ বস্তুতে) অধ্যারোপণদর্শনাৎ (আরোপ—অধ্যাস দেখা যায়) [প্রসিদ্ধবস্তু আত্মাতে কাহার আরোপ হয় তাহা দেখান হইতেছে] অহংপ্রত্যয়বিষয়ে (অহং প্রত্যয়ের—আমি এই জ্ঞানের বিষয়) আত্মনি (আত্মাতে) অহং গৌরঃ (আমি গৌরবর্ণ) অহং কৃষ্ণঃ (আমি কৃষ্ণবর্ণ) ইতি (এইরূপ) দেহধর্ম্মস্য (শরীর বৃত্তি ধর্ম্মের, গৌর কৃষ্ণ প্রভৃতি দেহধর্ম্মের). দেহে (শরীরে) অয়ম্ অস্মি (এই দেহই আমি) ইতি (এইরূপ) অহংপ্রত্যয়বিষয়স্য চ (এবং অহংজ্ঞানের বিষয়) আত্মনঃ [অধ্যারোপণদর্শনাৎ = অধ্যাস দেখা যায়] ॥ ৫২

অনুবাদ। গুরু শিষ্যকে বলিলেন—[যাহা বলিলে তাহা] যথার্থ নহে. বৎস! লোকে * প্রসিদ্ধ বস্তুতেই প্রসিদ্ধ বস্তুর আরোপ করিয়া থাকে—এরূপ

* তাৎপর্য্য—শিষ্য প্রত্যক্ষাদি প্রমাণ দ্বারা প্রসিদ্ধবস্তুতে প্রসিদ্ধবস্তুর আরোপ দেখিয়া আশঙ্কা করিয়াছিলেন—প্রসিদ্ধ শুক্তিতে প্রসিদ্ধ রজতের আরোপ হয়। আত্মা ত প্রত্যক্ষাদি প্রমাণ গম্য নহে, সুতরাং অপ্রসিদ্ধ, অপ্রসিদ্ধ বস্তুতে অন্যবস্তুর আরোপ দৃষ্টচর নহে। এইরূপ শিষ্যের আশঙ্কা শ্রবণে গুরু বলিলেন—তুমি এখন বৎস অর্থাৎ বালক, এখনও তুমি ন্যায়মার্গে ব্যুৎপত্তি লাভ করিতে পার নাই। অধিষ্ঠান এবং অধ্যস্যমান পদার্থদ্বয়ের পৃথক্ প্রসিদ্ধি না থাকিলেও অধ্যাস দেখা যায়, নৈয়ায়িক প্রভৃতি দেহাদির অতিরিক্ত আত্মার সত্তা স্বীকার করিয়া থাকেন, তাঁহারা আমি স্থূল, আমি কৃশ—এইরূপ দেহধর্ম্মের অহংপ্রত্যয়বিষয় আত্মাতে এবং দেহে ও 'আমি মনুষ্য জ্ঞানবান্' এইরূপ অধ্যারোপ করিয়া থাকেন ; সুতরাং তোমার পূর্ব্বোক্ত নিয়ম ভঙ্গ হইল। বাস্তবিক পক্ষে আত্মা অহংপ্রত্যয় বিষয় নহে, কারণ আত্মা অবিষয় ; সুষুপ্তিকালে শুদ্ধ আত্মার উপলব্ধি হইয়া থাকে।

নিয়ম করিতে পার না, কারণ ইহার ব্যভিচার আছে। যেহেতু আত্মাতে অধ্যাস দৃষ্ট হইয়া থাকে, অহংপ্রত্যয়ের বিষয় আত্মাতে 'আমি গৌর, আমি কৃষ্ণ'—এইরূপ দেহধর্ম্মের, এবং দেহে 'আমি হই'—এইরূপ অহং প্রত্যয়ের বিষয় আত্মারও অধ্যাস পরিদৃষ্ট হয়॥ ৫২

টীকা। তত্র অধিষ্ঠানাধ্যস্যমানয়োঃ পৃথক্ প্রসিদ্ধিম্ অন্তরেণ অধ্যাধ্যানুপপত্তিঃ ইতি তে মতম্? কিংবা প্রসিদ্ধিমাত্রং বিনা? ইতি বিকল্প্য, ন অন্ত্যঃ—প্রসিদ্ধিমাত্রস্য অঙ্গীকারাৎ ইতি অভিপ্রেত্য আদ্যং নিরাকরোতি—গুরুরুবাচ ন ব্যভিচারাদিতি। সুষুপ্ত্যাদৌ আত্মনি অবভাসমানে অপি কর্ত্তৃত্বাদাকারস্য অনবভাসাদ্ বিশিষ্টাত্মবিষয়ত্বম্ এব প্রত্যক্ষানুমানাগমানাম্ ইতি অবিদ্যাত্মত্বা-বাধকত্বম্ ইতি দ্রষ্টব্যম্। বৎস! ইতি সম্বোধয়ন্ অদ্যাঽপি ত্বং বাল এব, ন ন্যায়মার্গে ব্যুৎপন্নঃ ইতি দর্শয়তি। অন্যত্র পৃথক্ প্রসিদ্ধম্ এব অন্যত্র প্রসিদ্ধে অধ্যারোপয়তি ইতি ন হি নিয়ন্তুং শক্যতে ব্যভিচারাদ্ ইতি অন্বয়ঃ। কুত্র ব্যভিচার ইতি তত্র আহ—আত্মনীতি। সংগ্রহং বিবৃণোতি—গৌরোঽহম্-মিতি। দেহাতিরিক্তাত্মবাদিভিঃ কৃশঃ অহম্ ইত্যাদিদেহধর্ম্মাবভাসঃ আত্মনি অহংপ্রত্যয়বিষয়ে, তস্য চ দেহে মনুষ্যঃ অহং জানামি ইতি অবভাসঃ অপি অধ্যাসঃ অঙ্গীক্রিয়তে। ন হি দেহাত্মনোঃ পৃথক্ প্রসিদ্ধিঃ অস্তি, অতঃ তত্রোক্ত-নিয়মভঙ্গঃ ইত্যর্থঃ॥ ৫২

শিষ্যঃ আহ—প্রসিদ্ধঃ এব তর্হি আত্মা অহংপ্রত্যয়বিষয়তয়া, দেহশ্চ অয়ম্ ইতি। তত্র এবং সতি, প্রসিদ্ধয়োরেব দেহাত্মনোঃ ইতরেতরাধ্যারোপণাৎ স্থাণুপুরুষয়োঃ শুক্তিকারজতয়োরিব, তত্র কং বিশেষম্ আশ্রিত্য ভগবতা উক্তম্—প্রসিদ্ধয়োঃ ইতরেতরাধ্যারোপণা ইতি নিয়ন্তুং ন শক্যতে' ইতি॥ ৫৩

পদান্বয়। শিষ্যঃ (ছাত্র) আহ (বলিলেন) তর্হি (তাহা হইলে) আত্মা (আত্মা, স্বরূপ) অহংপ্রত্যয়বিষয়তয়া (অহংজ্ঞানের—আমি স্থূল, কৃশ, আমি সুখী, দুঃখী—ইত্যাদি রূপ জ্ঞানের বিষয়ত্বহেতু) দেহঃ চ (এবং শরীর) অয়ম্ ইতি [প্রত্যয়বিষয়তয়া] (এই-পুরোবর্ত্তী—এইরূপ জ্ঞানের বিষয়ত্বহেতু) প্রসিদ্ধঃ এব (প্রসিদ্ধই আছে) তত্র (সে বিষয়ে) এবং সতি (এইরূপ হইলে) প্রসিদ্ধয়োঃ (প্রসিদ্ধ) দেহাত্মনোঃ এব (দেহ এবং আত্মারই) স্থাণু-

পুরুষয়োঃ ( খুঁটি এবং পুরুষের ) [ এবং ] শুক্তিকারজতয়োঃ ইব ( শুক্তিকা এবং রজতের ন্যায় ) ইতরেতরাধ্যারোপণাৎ ( পরস্পর অধ্যারোপ থাকায় ) তত্র ( তাহাতে, তদ্বিষয়ে ) কং ( কোন ) বিশেষম্ ( বিশেষকে ) আশ্রিত্য ( আশ্রয় করিয়া ) ভগবতা ( ভগবান্ কর্ত্তৃক, আপনার কর্ত্তৃক ) প্রসিদ্ধয়োঃ ( প্রসিদ্ধবস্তুদ্বয়ের ) ইতরেতরাধ্যারোপণা ( পরস্পর অধ্যাস ) ইতি ( এইরূপ ) নিয়ন্তুং ( নিয়ম করিতে, নিয়মিত করিতে ) ন শক্যতে ( পার না ) ইতি ( ইহা ) উক্তম্ ( কথিত হইয়াছে ) ॥ ৫৩

অনুবাদ। শিষ্য বলিলেন—তবে আত্মা 'অহংপ্রত্যয়ের বিষয়তাহেতু' এবং দেহ 'অয়ং এই প্রত্যয়ের বিষয়ত্বপ্রযুক্ত' প্রসিদ্ধই হইলেন, তাহা হইলে স্থাণু ও পুরুষের এবং শুক্তিকা ও রজতের ন্যায় প্রসিদ্ধ দেহ ও আত্মার পরস্পর অধ্যাস হইল; তবে তাহাতে কোন্ বৈলক্ষণ্য অবলম্বন করিয়া ভগবান্ ( আপনি ) বলিলেন—'প্রসিদ্ধবস্তুদ্বয়ের পরস্পর অধ্যাস, ইহা নিয়মিত করিতে পার না।

টীকা। যথা স্থাণুপুরুষয়োঃ প্রসিদ্ধয়োঃ অন্যোন্যস্মিন্ অধ্যাসঃ, তথা দেহাত্মনোঃ অপি ইন্দ্রিয়বিষয়ত্বেন অহংপ্রত্যয়বিষয়ত্বেন চ প্রসিদ্ধয়োঃ এব ইতরস্মিন্ ইতরাধ্যাসে বিশেষাভাবাৎ ন ব্যভিচার ইতি শঙ্কতে—শিষ্য আহেতি। তথাচ অহংকর্ত্তৃচিদাত্মনোঃ পৃথগবভাসাভাববৎ ন ইতরেতরাধ্যাসঃ ইতি দার্ষ্টান্তিকাসিদ্ধিঃ ইতি ভাবঃ ॥ ৫৩

গুরুঃ আহ—শৃণু, সত্যং প্রসিদ্ধৌ দেহাত্মানৌ। ন তু স্থাণুপুরুষৌ ইব বিবিক্তপ্রত্যয়বিষয়তয়া সর্ব্বলোকপ্রসিদ্ধৌ। কথং তর্হি? নিত্যমেব নিরন্তরাবিবিক্তপ্রত্যয়বিষয়তয়া। ন হি অয়ং দেহঃ, অয়ম্ আত্মা, ইতি বিবিক্তাভ্যাং প্রত্যয়াভ্যাং দেহাত্মানৌ গৃহ্ণাতি * যঃ কশ্চিৎ। অতএব মোমুহ্যতে লোকঃ —আত্মানাত্মবিষয়ে এবমাত্মা, নৈবমাত্মা ইতি। ইমং বিশেষম্ আশ্রিত্য অবোচম্ ন এবং নিয়ন্তুং শক্যম্ ইতি ॥ ৫৪

পদান্বয়। গুরুঃ ( আচার্য্য ) আহ ( বলিলেন ) [ কি বলিলেন তাহা প্রদর্শিত হইতেছে ] দেহাত্মানৌ ( শরীর এবং আত্মা ) প্রসিদ্ধৌ ( প্রসিদ্ধ ) [ ইতি

* যতঃ কশ্চিৎ ইতি পাঠান্তরম্।

=ইহা ] সত্যম্ ( যথার্থ ) [ তত্র বিশেষম্=তাহাতে বিশেষ, বৈলক্ষণ্য ] শৃণু (শ্রবণ কর), তু ( কিন্তু ) স্থাণুপুরুষৌ ইব ( স্থাণু ও পুরুষের ন্যায় ) বিবিক্ত-প্রত্যয়বিষয়তয়া ( পৃথক্জ্ঞানের বিষয়ত্বরূপে, অর্থাৎ যেমন স্থাণু এই, এবং পুরুষ এই—এইরূপ লোকের পৃথক্ জ্ঞান আছে, দেহ ও আত্মার সেইরূপ পৃথক্রূপে ) সর্ব্বলোকপ্রসিদ্ধৌ ন ( সমস্ত লোকের প্রসিদ্ধি নাই, কোন কোন সমুন্নত পুরুষের আত্মা ও দেহের ভেদজ্ঞান থাকিতে পারে, তাই বলিয়া সমস্ত লোকের নাই ) কথং তর্হি ? ( তাহা হইলে কিরূপ, অর্থাৎ স্থাণু ও পুরুষের এবং শুক্তিকা ও রজতের ভেদের ন্যায় আত্মা ও অনাত্মার ভেদ যদি সর্ব্বলোক প্রসিদ্ধ না হইল তবে কিরূপ প্রসিদ্ধি আছে—এইরূপ নিজে শঙ্কা করিয়া সমাধান করিতেছেন ) নিত্যম্ এব ( সর্ব্বদাই ) নিরন্তরাবিবিক্ত-প্রত্যয়বিষয়তয়া ( অবিচ্ছিন্নভাবে অভিন্নজ্ঞানবিষয়স্বরূপে, অর্থাৎ দেহ ও আত্মার বিমিশ্র জ্ঞান সকলের অবিচ্ছিন্নভাবে চলিতেছে ) [ দেহাত্মানৌ সর্ব্ব-লোকপ্রসিদ্ধৌ=দেহ ও আত্মা সকল লোকের প্রসিদ্ধ ) [ কিরূপে লোকের দেহ ও আত্মার অবিবেক রহিয়াছে, তাহা প্রদর্শিত হইতেছে ] যঃ ( যে ) [ যতঃ এই পাঠ ধরিলে, যে কারণ বা যেহেতু এইরূপ অর্থ করিতে হইবে ] কশ্চিৎ ( কোন লোক ) অয়ম্ ( এই ) দেহঃ ( শরীর ), অয়ম্ ( এই ) আত্মা ( আত্মা ) ইতি ( এইরূপ ) বিবিক্তাভ্যাম্ ( পৃথক্ভূত ) প্রত্যয়াভ্যাম্ ( দুইটি জ্ঞান দ্বারা, অর্থাৎ লোকের দেহ ও আত্মার একত্ব জ্ঞান হয়, এই আত্মা, এই দেহ এইরূপ পৃথক্ভাবে দুইটি জ্ঞান হয় না ) দেহাত্মানৌ ( দেহ এবং আত্মাকে ) ন হি গৃহ্লাতি ( নিশ্চিতই গ্রহণ করে না ) অতএব ( এই জন্যই, অবিবেকবশতঃ ) লোকঃ ( মানুষঃ ) আত্মানাত্মবিষয়ে ( আত্মা এবং অনাত্ম-বিষয়ে ) এবম্ আত্মা ( এইরূপ আত্মা ) ন এবম্ আত্মা ( এইরূপ আত্মা নহে ) ইতি ( এইরূপ ) মোমুহ্যতে হি ( নিশ্চিতই বারংবার মোহপ্রাপ্ত হয় ), ইমং বিশেষম্ ( এই বিশেষ ) আশ্রিত্য ( আশ্রয় করিয়া, ) এবং নিয়ন্তুং ( এইরূপ নিয়মিত করিতে ) ন শক্যম্ ( পার না ) ইতি ( ইহা ) [ অহম্=আমি ] অবোচম্ ( বলিয়াছিলাম ) ॥ ৫৪

অনুবাদ। [ দেহ ও আত্মার প্রসিদ্ধি থাকিলেও শিষ্যাভিমত নিয়ম তাহাতে নাই—এই অভিপ্রায়ে ব্যভিচারের দৃঢ়তা সম্পাদন করিতেছেন ] গুরু বলিলেন—সত্য, দেহ ও আত্মা প্রসিদ্ধ, তাহাতে বিশেষ শ্রবণ কর, *

* তাৎপর্য্য—শিষ্যের আশঙ্কা একরূপ, আচার্য্যের অভিপ্রায় অন্যরূপ। শিষ্য ভাবিলেন—

দেহ এবং আত্মা স্থাণু ও পুরুষের ন্যায় পৃথক্ জ্ঞানের বিষয়স্বরূপে সর্ব্বলোক প্রসিদ্ধ নহে। [প্রশ্ন] তাহা হইলে কিরূপ? [উত্তর] সর্ব্বদাই নিরন্তর অভিন্নজ্ঞানের বিষয়স্বরূপে সর্ব্বলোকপ্রসিদ্ধ। যে কোন লোক এই দেহ এই আত্মা—এইরূপ পৃথক্‌ভূত দুইটি জ্ঞানের দ্বারা দেহ এবং আত্মাকে গ্রহণ করে না; এই নিমিত্ত লোক আত্মা এবং অনাত্মবিষয়ে এইরূপ আত্মা, এইরূপ আত্মা নহে—এইরূপ মোহপ্রাপ্ত হইয়া থাকে। এই বিশেষ [টুকুই] অবলম্বন করিয়া আমি বলিয়াছিলাম—এইরূপ নিয়ম করিতে পার না॥ ৫৪

টীকা। আচার্য্যস্তু দেহাত্মনোঃ প্রসিদ্ধত্বে অপি ত্বদভিমতনিয়মঃ তত্র নাস্তি ইতি অভিপ্রেত্য ব্যভিচারং দ্রঢ়য়তি ইতি আহ—গুরুরিতি। সত্যং প্রসিদ্ধৌ দেহাত্মানৌ, তত্র শৃণু বিশেষম্ ইতি যোজনা। বিশেষমাহ—ন ত্বিতি। অবিবিক্তপ্রত্যয়বিষয়তয়া প্রসিদ্ধিম্ এব অভিনয়তি—ন হ্যয়মিত্যাদিনা। তত্র লিঙ্গম্ আহ—অতএব হি মোমুহ্যতে লোক ইতি। মোহাতিশয়ম্ এব অভিনয়তি—এবমাত্মেতি। দেহ আত্মা, ইন্দ্রিয়াণি আত্মা, কর্ত্তা আত্মা, অকর্ত্তা আত্মা, ব্যাপকঃ, পরিচ্ছিন্নঃ, সগুণঃ, নির্গুণঃ ইতি লোকবাদিবিপ্রতিপত্তেঃ সর্ব্বঃ লোকঃ মোমুহ্যমানঃ দৃশ্যতে। বিবিক্ততয়া উপলম্ভে তু ইদং ন স্যাদ্ ইতি অস্তি বিশেষঃ ইতি উপসংহরতি—ইমং বিশেষমিতি। তস্মাদ্ একজ্ঞানোপরক্ততয়া উপলম্ভঃ এব অধ্যস্যমানাধিষ্ঠানয়োঃ সিদ্ধিঃ অধ্যাসে অপেক্ষ্যতে, ন পৃথক্ সিদ্ধিঃ ইতি অতঃ অহং কর্ত্তা ভোক্তা ইতি অপি অহং মনুষ্যঃ ইতিবদ্ দ্ব্যাকার প্রতিভাসাদ্ অধ্যারোপত্বসিদ্ধিঃ ইতি ভাবঃ॥ ৫৪

নন্বু অবিদ্যাধ্যারোপিতং যত্র যৎ তদ্ অসৎ তত্র দৃষ্টম্, যথা রজতং শুক্তিকায়াং, স্থাণৌ পুরুষঃ, রজ্জ্বাং সর্পঃ

---

শুক্তিকা ও রজত এবং স্থাণু ও পুরুষ লোকপ্রসিদ্ধ, সুতরাং তাহাতে পরস্পর অধ্যাস হইয়া থাকে; আত্মা ও 'আমি স্থূল, আমি কৃশ; আমি সুখী, আমি দুঃখী,—এইরূপ অহংজ্ঞানের বিষয় বলিয়া প্রসিদ্ধ, দেহত সর্ব্বলোক প্রসিদ্ধ আছেই। সুতরাং দেহ ও আত্মা স্থলে শুক্তিকারজত এবং স্থাণু পুরুষের ন্যায় প্রসিদ্ধ বস্তুতে প্রসিদ্ধবস্তুরই আরোপ ঠিক হইল, তখন আর বৈলক্ষণ্য কি আছে? শিষ্যের এইরূপ ভ্রম অপনয়ন করিবার জন্য গুরু বলিতেছেন—স্থাণু ও পুরুষের যেমন পৃথক্ জ্ঞান আছে, অর্থাৎ লোক এই স্থাণু এই পুরুষ—এইরূপ পৃথক্‌ভূত দুইটি বস্তু বলিয়া জানে, মন্দান্ধকারে স্থাণুতে পুরুষের আরোপ করিয়া থাকে। লোকে শুক্তিকা ও রজত এই দুইটি বস্তুকে পৃথক্‌রূপে জানে, চাকচিক্যভাবশতঃ পুরোবর্ত্তিনী শুক্তিকায় রজতের আরোপ করে। সেইরূপ দেহ ও আত্মাবিষয়ে সকললোকের—'এই আত্মা, এই দেহ' এইরূপ পৃথক্ জ্ঞান নাই, দুইটিকে মিশ্রিত করিয়া একজ্ঞানের বিষয় করে। এই বিশেষটুকু লইয়া আমি বলিয়াছিলাম।

আকাশে তলমলিনত্বম্ ইত্যাদি। তথা দেহাত্মনোঃ অপি নিত্যম্ এব নিরন্তরাবিবিক্তপ্রত্যয়েন ইতরেতরাধ্যারোপণা কৃতা স্যাৎ। তৎ ইতরেতরয়োঃ নিত্যমেব অসত্ত্বং স্যাৎ। যথা শুক্তিকাদিষু অবিদ্যাধ্যারোপিতানাং রজতাদীনাং নিত্যমেব অত্যন্তাসত্ত্বম্, তদ্‌বিপরীতানাং চ বিপরীতেষু, তদ্‌বদ্ দেহাত্মনোঃ অবিদ্যয়া এব ইতরেতরাধ্যারোপণা কৃতা স্যাৎ। তত্র এবং সতি দেহাত্মনোঃ অসত্ত্বং প্রসজ্জ্যেত। তৎ চ অনিষ্টম্, বৈনাশিকপক্ষত্বাৎ। অথ তদ্‌বিপর্য্যয়েণ দেহঃ আত্মনি অবিদ্যয়া অধ্যারোপিতঃ, দেহস্য আত্মনি সতি অসত্ত্বং প্রসজ্জ্যেত। তৎ চ অনিষ্টং, প্রত্যক্ষাদিবিরোধাৎ। তস্মাৎ দেহাত্মানৌ ন অবিদ্যয়া ইতরেতরস্মিন্ অধ্যারোপিতৌ। কথং তর্হি? বংশস্তম্ভবৎ নিত্যসংযুক্তৌ ॥ ৫৫

পদান্বয়। ননু (প্রশ্নে) যত্র (যাহাতে, শুক্তিপ্রভৃতি অধিষ্ঠানে) যৎ (যাহা, রজতপ্রভৃতি) অবিদ্যাধ্যারোপিতম্ (অবিদ্যা দ্বারা আরোপিত হয়) তত্র (তাহাতে, শুক্তিপ্রভৃতিতে) তৎ (তাহা, রজতপ্রভৃতি) অসৎ (মিথ্যা) দৃষ্টম্ (দৃষ্ট হয়, দেখা যায়) [আরোপিত পদার্থের মিথ্যাত্ববিষয়ে অনেকগুলি দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে] যথা (যেমন) শুক্তিকায়াম্ (শুক্তিতে, ঝিনুকে) রজতম্ (রৌপ্য, রূপা), স্থাণৌ (স্তম্ভে) পুরুষঃ (মানুষ) রজ্জ্বাং (রজ্জুতে,) সর্পঃ (সাপ), আকাশে (গগনে) তলমলিনত্ব-মিত্যাদি (তল, মালিন্য প্রভৃতি, আকাশমণ্ডল, নীলবর্ণ আকাশ এইরূপ লোক আরোপ করে) [দৃষ্টান্ত প্রদান করিয়া এক্ষণে দার্ষ্টান্তিকে যোজনা করিতেছেন] তথা (সেইরূপ) দেহাত্মনোঃ (শরীর এবং আত্মার) নিত্যম্ এব (সর্ব্বদাই) নিরন্তরাবিবিক্তপ্রত্যয়েন (অবিচ্ছিন্নভাবে মিশ্রিত জ্ঞানবশতঃ অর্থাৎ দেহ ও আত্মা দুইটি পৃথক বস্তু, পৃথক্ ভাবে দুইটির জ্ঞান হওয়া উচিত, কিন্তু নিরন্তর দুইটির একীভূত হইয়া জ্ঞান হইতেছে) ইতরেতরাধ্যারোপণা (পরস্পর অধ্যাস, অর্থাৎ দেহে আত্মার অধ্যাস ও আত্মাতে দেহের অধ্যাস) কৃতা স্যাৎ (কৃত হয়, লোক করিয়া থাকে) তৎ (সেইজন্য, তাহা হইলে)

ইতরেতরয়োঃ ( পরস্পরের, দেহ এবং আত্মার ) নিত্যম্ এব ( সর্ব্বদাই, সকল সময় ) অসত্ত্বম্ ( মিথ্যাত্ব ) স্যাৎ ( হয় ) [ এ বিষয়ে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে ] যথা ( যেমন ) শুক্তিকাদিষু ( শুক্তি প্রভৃতিতে ) অবিদ্যাধ্যারোপিতানাম্ ( অবিদ্যা-দ্বারা আরোপিত ) রজতাদীনাম্ ( রৌপ্য প্রভৃতির ) তদ্‌বিপরীতানাং চ ( এবং রজত প্রভৃতির বিপরীত শুক্তি প্রভৃতির ) বিপরীতেষু ( বিপরীত বস্তুতে, রজত প্রভৃতিতে ) নিত্যম্ এব ( সর্ব্বকালেই ) অত্যন্তাসত্ত্বম্ ( অত্যন্ত মিথ্যা, কোন কালেই তাহাদের সত্তা নাই ) তদ্‌বৎ ( সেইরূপ ) দেহাত্মনোঃ ( দেহ এবং আত্মার ) অবিদ্যয়া এব ( অবিদ্যা দ্বারাই ) ইতরেতরাধ্যারোপণা ( পরস্পর আরোপ, দেহে আত্মার আরোপ এবং আত্মাতে দেহের আরোপ ) কৃতা স্যাৎ ( কৃত হয়, লোক করিয়া থাকে ) তত্র ( তদ্‌বিষয়ে, তাহাতে ) এবং সতি ( এরূপ আরোপ ) কৃতা স্যাৎ ( কৃত হয়, লোক করিয়া থাকে ) তত্র ( তদ্‌বিষয়ে, তাহাতে ) এবংসতি ( এরূপ হইলে ) দেহাত্মনোঃ ( শরীর এবং আত্মার ) অসত্ত্বম ( মিথ্যাত্ব ) প্রসজ্যেত ( প্রসক্তি হয়, প্রাপ্তি ঘটে ) তৎ চ ( তাহাও ) অনিষ্টম্ ( ইষ্ট নহে, অভিপ্রেত নহে ) [ এ বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে ] বৈনাশিক পক্ষত্বাৎ ( বৈনাশিক পক্ষ ভুক্ত হয় বলিয়া, যাহারা সমস্ত বস্তুর নিরন্বয়ধ্বংস স্বীকার করে এইরূপ বৌদ্ধ প্রভৃতিকে বৈনাশিক বলা যায় ). অথ ( পক্ষান্তরে ) তদ্‌বিপর্য্যয়েণ ( অনাত্মা দেহাদি এবং অধিষ্ঠান—আত্মার বিপর্য্যয়ে বিপরীত ভাবে ) দেহঃ ( শরীর ) আত্মনি ( আত্মাতে ) অবিদ্যয়া ( অবিদ্যা দ্বারা ) অধ্যারোপিতঃ ( আরোপিত হয় ), আত্মনি সতি ( আত্মা বিদ্যমান থাকিলে, অধিষ্ঠানরূপ আত্মা থাকিলে ) দেহস্য ( শরীরে ) অসত্ত্বম্ ( মিথ্যাত্ব ) প্রসজ্যেত ( প্রাপ্তি হয় ), তৎ চ ( তাহাও ) অনিষ্টম্ ( ইষ্ট নহে, ) প্রত্যক্ষাদিবিরোধাৎ ( প্রত্যক্ষ প্রভৃতি প্রমাণের সহিত বিরোধ হয় বলিয়া ) তস্মাৎ ( সেইজন্য ) দেহাত্মানৌ ( দেহ ও আত্মা ) অবিদ্যয়া ( অবিদ্যাদ্বারা ) ইতরেতরস্মিন্ ( পরস্পরে ) ন অধ্যারোপিতৌ ( আরোপিত হয় না ) কথং তর্হি ? ( তাহা হইলে কিরূপ ) বংশস্তম্ভবৎ ( বংশ এবং স্তম্ভের ন্যায় ) নিত্যসংযুক্তৌ সর্ব্বদা সংযুক্ত, সর্ব্বসময়ে মিলিত ) ॥ ৫২

অনুবাদ। [ যদি আত্মাতে দেহ এবং দেহে আত্মার অধ্যাস হয়, তাহা হইলে অধ্যস্ত বস্তুর মিথ্যাত্ব বশতঃ আত্মারও মিথ্যাত্ব হইল—শিষ্য এই কথা বলিতেছেন ] অবিদ্যাবশতঃ যাহাতে যে বস্তুর আরোপ হয়, তাহাতে তাহার মিথ্যা দেখা যায়, যেমন শুক্তিকায় রজত, স্থাণুতে পুরুষ, রজ্জুতে সর্প এবং আকাশে

তলমালিন্য প্রভৃতি। সেইরূপ লোক শরীর ও আত্মার সকল সময়ে নিরন্তর অপৃথক্‌ভূত প্রত্যয়রূপে পরস্পরের অধ্যাস করিয়া থাকে, তাহা হইলে পরস্পরের নিত্যই মিথ্যাত্ব হইল। যেমন শুক্তিকা প্রভৃতিতে অবিদ্যাবশতঃ আরোপিত রজতাদির এবং রজত প্রভৃতিতে আরোপিত শুক্তিকাপ্রভৃতির নিত্যই অত্যন্ত অসত্ব, সেইরূপ লোক অবিদ্যাবশতঃ দেহ ও আত্মার পরস্পর আরোপ করিয়া থাকে, তাহা হইলে দেহ ও আত্মার মিথ্যাত্বপ্রসক্তি হইল। তাহাও অভিপ্রেত নহে, কারণ [ তাহা হইলে ] বৈনাশিক পক্ষভুক্ত হইল। [ গুরু ] তাহার বিপরীত ভাবে লোকআত্মাতে দেহের আরোপ করিয়া থাকে, [ শিষ্য ] [ অধিষ্ঠানরূপ ] আত্মা বিদ্যমান থাকিলে দেহের মিথ্যাত্ব প্রাপ্তি হইল। তাহা ইষ্ট নহে, কারণ প্রত্যক্ষ প্রভৃতি প্রমাণের সহিত বিরোধ ঘটে। অতএব দেহ ও আত্মা অবিদ্যাপ্রযুক্ত পরস্পরে আরোপিত নহে। [ গুরু ] তবে কি ? [ শিষ্য ] বংশ এবং স্তম্ভের ন্যায় আত্মা ও দেহ নিত্য সংযুত ॥ ৫৫

টীকা। ননু আত্মানাত্মনোঃ উভয়োঃ অপি যদি অধ্যাসগোচরতা তদা অধ্যস্তস্ত মিথ্যাত্বাদ্ আত্মনঃ সত্বানুপত্তিপ্রসঙ্গঃ ইতি শিষ্যঃ শঙ্কতে—নন্বিতি ! যদ্ যদ্ অবিদ্যাধ্যারোপিতং তৎ তৎ অসদ্ দৃষ্টং, যথা শুক্তিকাদৌ রজতাদি ইতি ব্যাপ্তিম্ উক্ত্বা পক্ষধর্ম্মতাম্ আহ—তথা দেহাত্মনোরপীতি। অনুমানং প্রযুঙ্‌ক্তে—তদিতরেতরয়োরিত্যাদিনা। তত্র ব্যাপ্তিপক্ষধর্ম্মত্বসিদ্ধৌ সত্যাম্ ইতি যাবৎ। আত্মনি অনাত্মা অনাত্মনি চ আত্মা নিত্যম্ এব অসন্ ভবিতুম্ অর্হতি, নিত্যম্ এব ইতরত্র অধ্যস্তত্বাৎ, শুক্তিকাদৌ রজতাদিবদ্ রজতাদৌ শুক্ত্যাদিবৎ চ ইতি অবয়বত্রয়ম্ অভিধায় উপনয়নিগমনে নির্দ্দিশতি—তদ্‌বদ্দেহাত্মনোরিতি। সিদ্ধসাধ্যতাশঙ্কাং নিরাকরোতি -তচ্চানিষ্টমিতি। ননু ন ইতরেতরাধ্যাসঃ অঙ্গীক্রিয়তে যেন আত্মনঃ অপি অসত্বপ্রসঙ্গঃ স্যাৎ। কিংতু অন্যতরাধ্যাস এব অত্রত্র অঙ্গীক্রিয়তে ইতি আশঙ্কতে—গুরুঃ। অথেতি। তদ্‌বিপর্য্যয়েণ অনাত্মাধিষ্ঠানবিপর্য্যয়েণ ইত্যর্থঃ। তদ্ এব স্পষ্টয়তি—দেহ ইতি। শিষ্যঃ নিরাকরোতি—দেহস্যাত্মনি সতীতি। যথা শুক্তিকাদৌ সতি এব ন ইদং রজতম্-ইত্যাদিনা তদ্ অসত্বং প্রতীয়তে তথা আত্মনি-অহমবভাসমানে সতি এব দেহস্য অসত্বম্ অনুভূয়েত ; ন হি অনুভূয়তে। অনুভূয়তে এব ইতি অভ্যুপগমঃ প্রমাণবিরোধাদ্ অযুক্তঃ ইত্যর্থঃ। যস্মাদ্ এবং যুক্তিং ন সহতে, তস্মাৎ ন অধ্যাসঃ ইতি উপসংহরতি—তস্মাদিতি। কথং তর্হি অহং মনুষ্যঃ ইত্যাদিব্যবহারঃ লোকস্য ইতি গুরুঃ শঙ্কতে—কথং তর্হীতি।

শিষ্যঃ মীমাংসকাদিমতম্ আশ্রিত্য সংযোগসম্বন্ধাদ্' ইতি সদৃষ্টান্তম্ আহ—বংশস্তম্ভবদিতি। যথা বংশানাং স্তম্ভানাম্ আধারাধেয়ভাবেন পরস্পরং সংযোগবিশেষে সতি গৃহম্ ইতি একশব্দপ্রত্যয়গোচরত্বম্, এবং দেহাত্মনোঃ অপি সংযোগবিশেষাদ্ অহং মনুষ্যঃ ইত্যাদি সামানাধিকরণ্যব্যবহারগোচরত্বম্ ইত্যর্থঃ ॥ ৫৫

ন অনিত্যত্বপরার্থত্বপ্রসঙ্গাৎ। সংহতত্বাৎ পরার্থত্বম্ অনিত্যত্বং চ বংশস্তম্ভাদিবদ্এব। কিঞ্চ, যস্তু পরৈঃ দেহেন সংহতঃ কল্পিতঃ আত্মা স সংহতত্বাৎ পরার্থঃ। তেন অসংহতঃ পরঃ অন্যঃ নিত্যঃ সিদ্ধস্তাবৎ ॥ ৫৬

পদান্বয়। ন (না, তাহা নহে) অনিত্যত্বপরার্থত্বপ্রসঙ্গাৎ (মিথ্যাত্ব এবং অপরের প্রয়োজনসিদ্ধির নিমিত্ত হইয়া পড়ে) সংহতত্বাৎ (মিলিতত্ব হেতু) পরার্থত্বম্ (অপরের প্রয়োজন সিদ্ধির নিমিত্ত) অনিত্যত্বং চ (এবং মিথ্যাত্ব হয়) বংশস্তম্ভাদিবদ্ এব (বংশ এবং স্তম্ভাদির মিলনের ন্যায়, যেমন গৃহে বাঁশ এ স্তম্ভের মিলন থাকায় উভয় বস্তু অনিত্য, সেইরূপ দেহ ও আত্মা নিত্যসংযুক্ত বলিয়া উভয়েরই অনিত্যত্ব অবশ্যম্ভাবী) কিং চ (আরও বলি,) যঃ তু (যে বস্তু) পরৈঃ (অপরের সহিত) দেহেন (দেহের সহিত) সংহতঃ (মিলিত) কল্পিতঃ (আরোপিত) আত্মা (আত্মা), সঃ (সে) সংহতত্বাৎ (মিলিতত্বহেতু) পরার্থঃ (পরের প্রয়োজনসিদ্ধির নিমিত্ত), তেন (সেই হেতু) অসংহতঃ (সংহত নহে অর্থাৎ সম্মিলিত নহে) পরঃ (তদ্ভিন্ন) অন্যঃ (অপর) নিত্যঃ (অবিনাশী) তাবৎ (বাক্যালঙ্কারে) সিদ্ধঃ (সিদ্ধ হইল) ॥ ৫৬

অনুবাদ। [দেহ ও আত্মার পরস্পর অধ্যাস সাধন করিবার নিমিত্ত গুরু পূর্ব্বোক্ত সম্বন্ধের অভাব সম্পাদন করিতেছেন] তাহা নহে, [তাহা হইলে আত্মার] অনিত্যত্ব এবং পরার্থত্ব প্রসঙ্গ হয়। সংহতত্বপ্রযুক্ত বংশ ও স্তম্ভের ন্যায় আত্মার পরার্থত্ব এবং অনিত্যত্ব ঘটে। অপিচ, যে বস্তু দেহপ্রভৃতি অন্য পদার্থের সহিত সম্মিলিত, তাহা কল্পিত আত্মা, সেও সংহতত্বপ্রযুক্ত পরার্থ হইয়া পড়ে। তজ্জন্য অসংহত অন্য নিত্য বস্তু সিদ্ধ হইল * ॥ ৫৬

---

* তাৎপর্য্য—যে বস্তু সংহত অর্থাৎ মিলিত হইয়া কার্য্য সাধন করে, লোকে তাহা অনিত্য এবং পরার্থ অর্থাৎ অপর চেতনপদার্থের প্রয়োজন সিদ্ধির হেতু দেখা যায়; যেমন শয্যাসনাদি, বংশস্তম্ভ প্রভৃতি। যেমন শয্যা এবং আসন প্রভৃতি পরস্পর অনেক বস্তু মিলিত হইয়া

টীকা। সিদ্ধান্তী পরিশেষেণ ইতরেতরাধ্যাসং সাধয়িতুম্ উক্তসম্বন্ধং তাবৎ প্রত্যাচষ্টে—নানিত্যত্বেতি। যৎ সংহতং তৎ অনিত্যং পরার্থং চ দৃষ্টং, যথা বংশস্তম্ভাদি। তথা যদি আত্মা অপি দেহাদিভিঃ সংহতঃ এব স্যাৎ তদা সঃ অপি অনিত্যঃ পরার্থশ্চ স্যাৎ। তচ্চ অনিষ্টম্, অনিত্যত্বে সংঘাতাত্মবাদাপত্তেঃ, পরার্থত্বে চ অচেতনত্বাপত্তেঃ ইত্যর্থঃ। এবং পরপক্ষনিরাকরণেন অর্থাৎ নিত্যঃ স্বার্থশ্চ আত্মা অভ্যুপেয় ইতি উক্তম্। তদ্ এব অনুষ্ঠ আস্তিকৈঃ সুদূরম্ অপি গত্বা স অভ্যুপগন্তব্যঃ ইতি অভিপ্রেত্য স্বপক্ষং সাধয়তি—কিং চেতি। তেন পরার্থেন অনিত্যেন সংঘাতেন লিঙ্গেন পরঃ সংঘাতাদ্ অন্যঃ বিলক্ষণঃ তাবদ্ আত্মা নিত্যঃ সিদ্ধঃ ইতি যোজনা। বিমতঃ স্ববিলক্ষণশেষঃ সংহতত্বাদ্ গৃহবদ্ ইত্যর্থঃ॥ ৫৬

তস্য অসংহতস্য দেহে দেহমাত্রতয়া অধ্যারোপিতত্বেন অসত্ত্বানিত্যত্বাদিদোষপ্রসঙ্গো ভবতি। তত্র নিরাত্মকো দেহঃ ইতি বৈনাশিকপক্ষপ্রাপ্তিদোষঃ স্যাৎ॥ ৫৭

পদান্বয়। অসংহতস্য (অসম্মিলিত) তস্য (তাহার, আত্মার) দেহে (শরীরে) দেহমাত্রতয়া (কেবল শরীরস্বরূপে, শরীরের পৃথক্ সত্তা স্বীকার না করিয়া) অধ্যারোপিতত্বেন (অধ্যস্তত্বহেতু) অসত্ত্বানিত্যত্বাদিদোষপ্রসঙ্গঃ (মিথ্যাত্ব এবং অনিত্যত্ব প্রভৃতি দোষ প্রসক্তি) ভবতি (হয়), তত্র (তাহা হইলে, পরস্পরাধ্যাস স্বীকার করিলে) দেহঃ (শরীর) নিরাত্মকঃ) (নিঃস্বরূপ. শূন্যরূপ) ইতি (এজন্য) বৈনাশিকপক্ষপ্রাপ্তিদোষঃ (শূন্যবাদপক্ষপ্রাপ্তিরূপ-দোষ) স্যাৎ (হয়) ॥৫৭

অনুবাদ। [অচেতন সংহত বস্তু হইতে আত্মা ভিন্ন ইহা যথার্থ বটে, যদি সংহত পদার্থের সহিত আত্মার সম্বন্ধ স্বীকার না করা যায়, তবে 'আমি মনুষ্য'—এইরূপ ব্যবহার অনুপপন্ন হয়, সুতরাং কোন্ সম্বন্ধ স্বীকার হইবে? যদি বংশস্তম্ভের ন্যায় সংযোগসম্বন্ধ স্বীকার না করা যায়, তাহা হইলে

কার্য্যসাধন করে, তাহাদের অনিত্যত্ব ও প্রত্যক্ষসিদ্ধ এবং তাহা পরপুরুষের ভোগের নিমিত্ত হয়। বংশ এবং স্তম্ভ মিলিত হইয়া গৃহাদিরূপে পরিণত হয়, তাহাও পরপুরুষের উপকার করে। যদি আত্মা দেহের সহিত মিলিত হয়, সে কল্পিত আত্মা, বাস্তব আত্মা নহে। সেই আত্মা যদি সংহত হয় তবে তাহাও অনিত্য ও পরার্থ হইয়া পড়িল, তাহারও একজন পরপুরুষ আবশ্যক, সেও সংহত হইলে, তাহারও পূর্ব্বোক্ত দশা হয়, এইরূপ অনবস্থাভয়ে এক স্থানে বিশ্রাম দিতে হইবে। সেই অসংহত অন্য পদার্থ আত্মা।

তাদাত্ম্যসম্বন্ধ অবশ্য স্বীকার্য্য; অতএব দেহের পৃথক্ সত্তা না থাকায় শূন্যবাদ আসিয়া পড়িল—শিষ্য এরূপ আশঙ্কা করিতেছেন] সেই অসংহত আত্মার যদি দেহে কেবল দেহস্বরূপত্বরূপে অধ্যাস করা যায়, তাহা হইলে মিথ্যাত্ব এবং অনিত্যত্বাদি দোষ প্রাপ্তি ঘটে; এইরূপ পরস্পর অধ্যাস স্বীকার করিলে দেহ নিঃস্বরূপ হওয়ায় শূন্যবাদ আসিয়া পড়িল ॥ ৫৭

টীকা। নমু সত্যং সংঘাতাৎ অচেতনাৎ অন্যঃ আত্মা। তস্য সংঘাতাসম্বন্ধে অহং মনুষ্যঃ ইতি ব্যবহারানুপপত্তেঃ তৎসম্বন্ধঃ বাচ্যঃ। তত্র সংযোগবিশেষস্য অনঙ্গীকারে তাদাত্ম্যাধ্যাসঃ সম্বন্ধঃ ইতি আগতম্। তথাচ নিরাত্মবাদাপত্তিঃ ইতি প্রাগুক্তং শিষ্যঃ স্মারয়তি—তস্যাসংহতস্যেতি। তস্য অসংহতস্য সংঘাতসাক্ষিণঃ দেহে যস্মিন্ অধ্যস্তে ইতি যোজ্যং, দেহস্য স্বাতন্ত্র্যেণ সিদ্ধ্যনঙ্গীকারাদিত্যর্থঃ। তথাচ তাদৃশে দেহে অধ্যারোপিতত্বেন হেতুনা আত্মনঃ দেহমাত্রতয়া অসত্ত্বানিত্যত্বাদিদোষপ্রসঙ্গঃ ভবতি। 'তত্র' এবং পরস্পরাধ্যাসাভ্যুপগমে সতি ইতি যাবৎ। অধ্যস্তস্য মিথ্যাত্বনিয়মাৎ নিরাত্মকঃ দেহঃ নির্দ্দেহকশ্চ আত্মা ইতি শূন্যবাদপ্রসঙ্গঃ ইত্যর্থঃ ॥ ৫৭

ন, স্বতঃ এব আত্মনঃ আকাশস্যেব অসংহতত্বাভ্যুপগমাৎ। সর্ব্বেণ অসংহতঃ স চ আত্মা ইতি ন নিরাত্মকঃ দেহাদিঃ সর্ব্বঃ স্যাৎ। যথা চ আকাশং সর্ব্বেণ অসংহতম্ ইতি সর্ব্বং ন নিরাকাশং ভবতি, এবম্। তস্মাৎ ন বৈনাশিকপক্ষপ্রাপ্তিদোষঃ স্যাৎ ॥ ৫৮

পদান্বয়। ন (না, তাহা হয় না, বৈনাশিক পক্ষপ্রাপ্তিরূপ দোষ হয় না) স্বতঃ এব (স্বভাবতই) আত্মনঃ (আত্মার) আকাশস্য ইব (আকাশের ন্যায়) অসংহতত্বাভ্যুপগমাৎ (অসংহতত্ব স্বীকার করায়), সর্ব্বেণ (সমস্ত বস্তুর সহিত) অসংহতঃ (অসংযুক্ত) সচ (সেই) আত্মা (আত্মা) ইতি (এইহেতু) দেহাদিঃ (শরীর প্রভৃতি) সর্ব্বঃ (সমস্ত) নিরাত্মকঃ (স্বরূপশূন্য) ন স্যাৎ (হয় না), [এবিষয়ে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে] যথাচ (যেমন) আকাশম্ (আকাশ), সর্ব্বেণ (সকলের সহিত) অসংহতম্ (অসংহত, অসম্মিলিত) ইতি (এজন্য) সর্ব্বম্ (সমস্ত বস্তুও) নিরাকাশম্ (আকাশশূন্য) ন ভবতি (হয় না) এবম্ (এইরূপ অর্থাৎ দেহাদি ও নিঃস্বরূপ নহে) তস্মাৎ (তজ্জন্য) বৈনাশিক-

পক্ষপ্রাপ্তিদোষঃ (বৈনাশিকপক্ষপ্রসঙ্গরূপ দোষ, শূন্যবাদপ্রসঙ্গরূপ দোষ) ন স্যাৎ (হয় না) ॥ ৫৮

অনুবাদ। [শূন্যবাদ প্রসঙ্গ হয় না ইহা গুরু শিষ্যকে বুঝাইয়া দিতেছেন] বৈনাশিকপক্ষপ্রাপ্তি দোষ ঘটে না, কারণ আকাশের ন্যায় আত্মার স্বভাবতঃ অসংহতত্ব স্বীকার করা হয়; আত্মা সমস্ত বস্তুর সহিত অসংহত; সুতরাং দেহাদি সমস্ত পদার্থ নিঃস্বভাব (শূন্য) নহে। যেমন আকাশ সমস্ত বস্তুর সহিত অসংহত হইলেও সমস্ত বস্তু আকাশশূন্য নহে, ইহাও সেইরূপ; অতএব শূন্যবাদ প্রাপ্তিরূপ দোষ ঘটে না ॥ ৫৮ *

টীকা। কিং শূন্যবাদপ্রসঙ্গাৎ তাদাত্ম্যাবভাসস্য অধ্যাসনিবন্ধনত্বং ন ইষ্যতে ভবতা? কিং বা আধারাধেয়ভাবাদিসম্বন্ধস্য প্রামাণিকস্য তদ্ধেতোঃ সত্ত্বাদ্ ইতি বিকল্প্য আদ্যং নিরাকরোতি গুরুঃ—ন স্বত এবেতি। অয়ম্ অর্থঃ—দেহাদিঃ হি রূপাদিমত্ত্বাৎ সাবয়বত্বাদ্ বা ঘটাদিবৎ জড়ঃ অপি সন্ তদ্‌বিলক্ষণচেতনাত্মতয়া উপলভ্যতে, ততশ্চ তপ্তায়ঃপিণ্ডবৎ তস্য চেতনসংশ্লেষঃ বক্তব্যঃ। তথা আত্মনঃ সংঘাতসাক্ষিণঃ চৈতন্যমাত্রস্বভাবস্য নিরবয়বস্য আকাশবৎ স্বতঃ পরিচ্ছেদাশুদ্ধ্যাদিধর্ম্মযোগাসম্ভবাদ্ দেহসংশ্লেষকৃতঃ তস্মিন্ তৎপ্রতিভাসঃ ইতি বক্তব্যম্। তথা চ ইতরেতরধর্ম্মসংসর্গিতয়া উভয়োঃ ইতরেতরাধ্যাসে

---

* তাৎপর্য্য। আত্মা নিরবয়ব পদার্থ, বংশস্তম্ভের ন্যায় আত্মা ও দেহের সংযোগ সম্ভবপর নহে। তবে লৌহ এবং অগ্নির ন্যায় সম্বন্ধ হয় মাত্র। যেমন আকাশ নিরবয়ব বলিয়া তাহাতে কোনরূপ সংযোগ হইতে পারে না, আত্মার সম্বন্ধেও তদ্রূপ দেহাদি, ঘটাদি পদার্থের ন্যায় সাবয়ব, রূপবান্ এবং জড় হইলেও চেতন আত্মার সহিত সম্বন্ধবশতঃ চেতনের ন্যায় প্রতীয়মান হয়, পক্ষান্তরে আত্মা নিরবয়ব চেতন ও নীরূপ হইলেও দেহসম্বন্ধবশতঃ তাহাতে দেহগত স্থৌল্যাদি ধর্ম্মের আরোপ হইয়া থাকে। আত্মা স্বয়ংপ্রকাশ বলিয়া—আত্মসংসর্গমাত্রে দেহাদিতে আরোপ হয়, কিন্তু দেহাদি জড় বলিয়া স্বরূপতঃ তাহার আরোপ হইয়া থাকে। দেহ সংহত বলিয়া তাহাকে শশশৃঙ্গাদির ন্যায় অলীক বলা যায় না, তবে চৈতন্য আত্মার সত্তা ভিন্ন দেহাদির পৃথক্ সত্তা নাই, ইহাই বলিব। প্রত্যেক বস্তুর ভিন্ন ভিন্ন সত্তা অঙ্গীকার করিলে গৌরব হয়, তজ্জন্য একমাত্র আত্মা—ব্রহ্মের সত্তা স্বীকারে লাঘব হয়। সুতরাং শূন্যবাদ আসিয়া পড়িল না। শূন্যবাদী বৌদ্ধগণ সমস্ত পদার্থের অলীকত্ব স্বীকার করেন, তাহাদের সত্তা স্বীকার করেন না। কিন্তু অদ্বৈতবাদীরা সমস্তপদার্থের মিথ্যাত্ব স্বীকার করেন; মিথ্যাত্ব এবং অলীকত্ব এক নহে। অধিষ্ঠান সত্তা আবশ্যক, পরম সত্তা আত্মা যখন বিদ্যমান আছে, তখন দেহাদি সংঘাতের নিঃস্বরূপত্ব বলা যায় না। আরও এক কথা, যখন দেহে আত্মা বা তদ্ধর্ম্মের অধ্যাস হয়, তখনও আত্মাকে মিথ্যা বলা যায় না; কারণ যেখানে—আত্মাতে দেহ বা তদ্ধর্ম্মাদির অধ্যাস হয়, সেই স্থলে দেহে আত্মা ও তদ্ধর্ম্মাদির অধ্যাস হইয়া থাকে। দেহ চৈতন্যাধ্যাস দ্বারা ব্যাপ্ত, তজ্জন্য দেহকে অধিষ্ঠান বলিয়া উপচার করা হয়, বস্তুতঃ আত্মাই অধিষ্ঠান।

অনুভবানুসারেণ এব সিদ্ধে, নিরধিষ্ঠানস্য আরোপস্য অদৃষ্টচরত্বাৎ, আরোপ-স্থানে স্ফুরতোঃ মধ্যে যদন্যোপরাগমন্তরেণ কদাপি স্বাতন্ত্র্যেণ ন স্ফুরতি তৎ-স্বরূপেণ এব আরোপিতং ভবতি, যথা গগনোপরক্ততয়া স্ফুরন্ মালিন্যাদি। যৎ তু তদ্ বিপরীতং তৎ ইতরেস্মিন্ ন স্বরূপেণ আরোপিতং ভবতি, কিন্তু সংসৃষ্ট-রূপেণ এব, যথা শুক্তীদমংশাদি রূপ্যাদৌ। তত্র আত্মনঃ দেহাদ্যুপরাগং বিনা অপি সুষুপ্ত্যাদৌ স্বতঃ স্ফুরণাৎ তস্য সংঘাতে স্বরূপেণ ন অধ্যাসঃ, কিন্তু সংসৃষ্ট-রূপেণ এব। দেহাদেঃ তদ্বিপরীতত্বাৎ স্বরূপেণ এব ইতি ন অনিত্যত্বাদিদোষ-প্রসঙ্গঃ চিদাত্মনঃ। ন অপি দেহাদেঃ নিরাত্মকত্বপ্রসঙ্গঃ ইতি ন শূন্যবাদশঙ্কাব-কাশঃ। দেহস্য তু চৈতন্যাধ্যাসব্যাপ্ততয়া চিদ্ধর্ম্মাধ্যারোপাধিষ্ঠানত্বম্ উপচর্য্যতে ইতি ন পরস্পরাধ্যাসপক্ষে কশ্চিদ্দোষঃ ইতি। স্বতঃ অসংহতস্য আত্মনঃ সর্ব্বত্র সর্ব্বদা বিদ্যমানত্বাৎ ন সংঘাতঃ নিরাত্মকঃ স্যাৎ, ন অপি আত্মা অনিত্যত্বাদি-দোষবান্ স্যাদিত্যর্থঃ। আকাশস্য ইব ইত্যুক্তং দৃষ্টান্তং বিবৃণোতি – যথা চাকাশমিতি। স্বপক্ষদূষণোদ্ধারমুপসংহরতি—তস্মাদিতি ॥ ৫৮

যৎ পুনঃ উক্তং—দেহস্য আত্মনি অসত্ত্বে প্রত্যক্ষাদি-বিরোধঃ স্যাদিতি, তৎ ন, প্রত্যক্ষাদিভিঃ আত্মনি দেহস্য সত্ত্বানুপলব্ধেঃ। ন হি আত্মনি—কুণ্ডে বদরং ক্ষীরে সর্পিঃ, তিলে তৈলং ভিত্তৌ চিত্রমিব চ প্রত্যক্ষাদিভিঃ দেহঃ উপ-লভ্যতে। তস্মাৎ ন প্রত্যক্ষাদিবিরোধঃ ॥ ৫৯

পদান্বয়) যৎ (যাহা) পুনঃ (পুনরায় অথবা বাক্যালঙ্কারে) উক্তম (কথিত হইয়াছে, আপনি বলিয়াছেন) [কি কথিত হইয়াছে, তাহা প্রদর্শিত হইতেছে] আত্মনি (আত্মাতে, অধিষ্ঠানে) দেহস্য (শরীরের) অসত্ত্বে (মিথ্যাত্ব হইলে) প্রত্যক্ষাদিবিরোধঃ (প্রত্যক্ষাদি প্রমাণের সহিত বিরোধ) স্যাৎ (হয়, ঘটে) ইতি (ইহা, ইতি শব্দের সহিত 'যৎ পুনরুক্তম্' এই বাক্যের সহিত সম্বন্ধ), তৎ ন (তাহা নহে, অর্থাৎ প্রত্যক্ষাদি প্রমাণের সহিত বিরোধ হয় না) প্রত্যক্ষাদিভিঃ (প্রত্যক্ষাদি প্রমাণের দ্বারা) আত্মনি (আত্মাতে) দেহস্য (দেহের) সত্ত্বানুপলব্ধেঃ (সত্তার উপলব্ধি হয় না বলিয়া) কুণ্ডে (পাত্র-বিশেষে, ভাণ্ডে) বদরম্ ইব (বদরের, কুলের ন্যায়) ক্ষীরে (দুগ্ধে) সর্পিঃ ইব (ঘৃতের ন্যায়) তিলে (তিলেতে) তৈলম্ ইব (তৈলের ন্যায়) ভিত্তৌ

(ভিত্তিতে দেওয়ালে) চিত্রম্ ইব চ (এবং চিত্রের ন্যায়) প্রত্যক্ষাদিভিঃ (প্রত্যক্ষাদি প্রমাণের দ্বারা) হি (যেহেতু) আত্মনি (আত্মাতে) দেহঃ (শরীর) ন উপলভ্যতে (উপলব্ধ হয় না) তস্মাৎ (তজ্জন্য) প্রত্যক্ষাদি-বিরোধঃ ন (প্রত্যক্ষাদি প্রমাণের সহিত বিরোধ হয় না)॥ ৫৯

অনুবাদ [আচার্য্য পুনঃ শিষ্যের প্রত্যক্ষাদি বিরোধ শঙ্কা নিরাকরণ করিতেছেন।] তুমি যে বলিয়াছিলে—আত্মাতে দেহের অসত্তা হইলে প্রত্যক্ষাদি প্রমাণের সহিত বিরোধ উপস্থিত হয়,—তাহা যথার্থ নহে; কারণ প্রত্যক্ষাদি প্রমাণের দ্বারা আত্মাতে দেহের সত্তা উপলব্ধি হয় না। কুণ্ডে বদরের ন্যায়, দুগ্ধে ঘৃতের ন্যায়, তিলে তৈলের ন্যায় এবং ভিত্তিতে চিত্রের ন্যায় প্রত্যক্ষাদি প্রমাণের দ্বারা আত্মাতে দেহ উপলব্ধ হয় না; সে কারণ প্রত্যক্ষাদি প্রমাণের সহিত বিরোধ নাই॥ ৫৯ *

টীকা। তদ্ এবং দূষণোদ্ধারেণ ইতরেতরাধ্যাসং তাদাত্ম্যব্যবহারহেতুং গ্রাহয়িত্বা আদ্যং বিকল্পং নিরাকার্ষীৎ। ইদানীং পরমতে দূষণমাপাদয়িতুং দ্বিতীয়ম্ উত্থাপয়তি—যৎপুনরুক্তমিতি। নিরাকরোতি—তন্নেতি। আত্মনি দেহঃ অস্তি ইতি এবং প্রত্যক্ষং তাবৎ ন সম্ভবতি, চক্ষুঃস্পর্শনাভ্যাং দেহস্য গৃহীতত্বে অপি আত্মনঃ তাভ্যাম্ অগৃহীতত্বাৎ, তদ্‌গ্রহণাভাবে চ তত্র ইদমিতি গ্রহণানুপপত্তেঃ। 'পরাঞ্চি খানি" (কঠ) ইতি শ্রুতেশ্চ ন আত্মা ইন্দ্রিয়বিষয়ঃ, অতঃ ন তস্মিন্ দেহসম্বন্ধঃ প্রত্যক্ষঃ। অতঃ এব ন অনুমানাদিগোচরত্বম্ অপি ইতি অভিপ্রেত্য অনুপলব্ধিব্যতিরেকদৃষ্টান্তৈঃ বিবৃণোতি—ন হীত্যাদিনা। আদ্যঃ প্রত্যক্ষস্য, দ্বিতীয়ঃ অনুমানস্য, তৃতীয়ঃ অর্থাপত্তেঃ। ন হি কুণ্ডে বদরবৎ দেহাত্মানৌ একদেশসংলগ্নৌ উপলভ্যেতে ইতি উক্তে ভিত্তিচিত্রয়োঃ ভেদেন অনুপলম্ভে অপি যথা আধারাধেয়ভাবঃ তথা অত্র অপি ইতি আশঙ্ক্য আহ—ভিত্তৌ চিত্রমিবেতি। চিত্রাঙ্কিতায়া ভিত্তেঃ উপলম্ভবদ্ দেহাকারাঙ্কিতঃ আত্মা ন উপলভ্যতে, তথা সতি ময়ি মনুষ্যঃ দেহঃ অয়ন্ অস্মি ইতি ব্যবহারঃ স্যাৎ। ন তু মনুষ্যঃ অহং স্থূলঃ অহম্ ইত্যাদি ইতি সমুদায়ার্থঃ॥ ৫৯

---

* তাৎপর্য্য—যেমন দেহ চক্ষুঃদ্বারা কিংবা ত্বগিন্দ্রিয়ের দ্বারা গৃহীত হয়, সেইরূপ আত্মা হয় না। কুণ্ডে বদরফল সংযুক্ত আছে, উভয়ই ইন্দ্রিয়গ্রাহ্য; সেইরূপ দেহ ও আত্মার স্থলে উভয় ইন্দ্রিয় গ্রাহ্য নহে; সুতরাং প্রত্যক্ষের সহিত কোন বিরোধ নাই।

কথং তর্হি প্রত্যক্ষাদ্যপ্রসিদ্ধাত্মনি দেহাধ্যারোপণা, দেহে চাত্মারোপণা ॥ ৬০

পদান্বয়। তর্হি (তাহা হইলে) প্রত্যক্ষাদ্যপ্রসিদ্ধাত্মনি (প্রত্যক্ষ প্রভৃতি প্রমাণের দ্বারা অপ্রসিদ্ধ আত্মাতে) দেহাধ্যারোপণা (দেহের আরোপ) দেহে চ (এবং দেহে) আত্মারোপণা (আত্মার আরোপ) কথম্ (কিরূপে হয়)? ॥ ৬০ *

অনুবাদ। তাহা হইলে প্রত্যক্ষাদি প্রমাণের দ্বারা অপ্রসিদ্ধ আত্মাতে দেহের আরোপ এবং দেহে আত্মার অধ্যাস কিরূপে হয়? ॥ ৬০

টীকা। নন্থ সামান্যতঃ গৃহীতে বিশেষতশ্চ অগৃহীতে বিষয়ে বিষয়ান্তরাধ্যাসঃ দৃষ্টঃ, তদ্ ইহ আত্মনঃ প্রত্যক্ষাগুবিষয়ত্বে কথং তত্র অনাত্মাধ্যারোপঃ, অনাত্মনি বা কথম্ আত্মাধ্যারোপঃ, তস্ত অত্যন্তাসত্ত্বে ইতি অভিপ্রেত্য শিষ্যঃ শঙ্কতে—কথং তর্হীতি ॥ ৬০

নায়ং দোষঃ, স্বভাবপ্রসিদ্ধত্বাদাত্মনঃ। ন হি কাদাচিৎকসিদ্ধৌ এব অধ্যারোপণা ন নিত্যসিদ্ধৌ ইতি নিয়ন্তুং শক্যম্, আকাশে তলমলাদ্যধ্যারোপণদর্শনাৎ ॥ ৬১

পদান্বয়। অয়ম্ (এই) দোষঃ (দূষণ) ন (না, নহে), [এ পক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] আত্মনঃ (আত্মার) স্বভাবপ্রসিদ্ধত্বাৎ (স্বভাবতঃ প্রসিদ্ধত্ব-হেতু, যগুপি আত্মা প্রত্যক্ষাদি প্রমাণগম্য নহে, তথাপি আত্মা স্বপ্রকাশ বলিয়া তাহার স্ফুরণের জন্ত প্রমাণান্তরের প্রয়োজন নাই) কাদাচিৎকসিদ্ধৌ এব (কোন সময়ে সত্তাসিদ্ধি থাকিলেই) অধ্যারোপণা (অধ্যাস), নিত্যসিদ্ধৌ (নিত্যসিদ্ধি থাকিলে) ন অধ্যারোপণা (অধ্যাস হয় না) ইতি (ইহা) নিয়ন্তুং (নিয়মিত করিতে) ন হি শক্যম্ (পার না), আকাশে (গগন, অপ্রত্যক্ষভূত-পদার্থে) তলমলাগুধ্যারোপণদর্শনাৎ (তল, মল প্রভৃতির অধ্যারোপ দেখা যায়) ॥ ৬১

---

* তাৎপর্য্য—যে বস্তুর সাধারণ জ্ঞান আছে বিশেষ জ্ঞান নাই তাহাতে অন্য বস্তুর আরোপ দেখা যায়; যেমন পুরোবর্ত্তিনী শুক্তিকার সামান্যরূপে পূর্ব্বে জ্ঞান থাকায় নীলপৃষ্ঠাদি বিশেষ জ্ঞান না থাকায় তাহাতে রজতের অধ্যাস হয়। আত্মা ত প্রত্যক্ষাদি প্রমাণের বিষয় নহে, সুতরাং এইরূপ অপ্রসিদ্ধ বস্তুতে কিরূপে অন্য বস্তুর অধ্যাস হইতে পারে—এইরূপ শিষ্য শঙ্কা করিতেছেন।

অনুবাদ। আত্মার স্বাভাবিক প্রসিদ্ধি থাকায়—ইহাতে কোন দোষ হয় না। কদাচিৎ প্রসিদ্ধ বস্তুতে অধ্যাস হয়, নিত্যসিদ্ধ বস্তুতে অধ্যাস হয় না—এরূপ নিয়ম করিতে পারা যায় না। কারণ আকাশে তল-মালিন্য প্রভৃতির অধ্যাস দৃষ্ট হয়॥ ৬১ *

টীকা। কিম্ আত্মনঃ স্ফুরণাভাবাৎ তত্র অধ্যাসঃ ন সম্ভবতি ইতি উচ্যতে? কিংবা বিষয়ত্বেন স্ফুরণাভাবাৎ? গৃহীতসামান্যাংশাগৃহ্যমাণবিশেষাংশাভাবাদ্ বা? তত্র ন আদ্যঃ ইতি আহ-নায়ং দোষঃ স্বভাবপ্রসিদ্ধত্বাদাত্মন ইতি। স্বপ্রকাশস্য আত্মনঃ স্বমহিম্না এব স্ফুরণাদিত্যর্থঃ। ন দ্বিতীয়ম্ ইতি আহ—ন হীতি। আকাশে অপ্রত্যক্ষে অপি ইতি শেষঃ। অনৈন্দ্রিয়কে অপি আকাশে ঐন্দ্রিয়কভ্রমদর্শনাৎ অবিষয়ে অপি স্বতঃ স্ফুরতি আত্মনি বিষয়াধ্যাসঃ ন অসম্ভাবিতঃ ইত্যর্থঃ। ন চরমঃ—বহিরর্থেষু বিদ্যমানয়োঃ অপি সামান্য-বিশেষাংশয়োঃ অগ্নিপৈঙ্গল্যাদিবদ্ ধূমাদৌ অধ্যাসং প্রতি অতন্ত্রত্বাৎ স্বরূপমাত্রেণ স্ফুরণং অধ্যাসবিরোধ্যাকারেণ অস্ফুরণঞ্চ অধিষ্ঠানস্য অধ্যাসে অপেক্ষ্যতে। তদ্ ইহ আত্মনঃ স্বরূপতঃ স্ফুরণে অপি অনৃতজড়দুঃখান্তবত্ত্বানাত্মব্যাবৃত্তাকারেণ বেদান্তজনিতজ্ঞানে অধ্যাসবিরোধিনি স্ফুরণাভাবাদ্ অধ্যাসোপপত্তেঃ ন কশ্চিদ্-দোষঃ ইতি দ্রষ্টব্যম্॥ ৬১

কিং ভগবন্! দেহাত্মনোঃ ইতরেতরাধ্যারোপণা দেহাদি-সংঘাতকৃতা, অথবা আত্মকৃতা? ইতি॥ ৬২

পদান্বয়। ভগবন্! (ঐশ্বর্য্যাদি গুণশালিন্) দেহাত্মনোঃ (শরীর এবং আত্মার) ইতরেতরাধ্যারোপণা (পরস্পর অধ্যাস) কিম্ (কি) দেহাদি-সংঘাতকৃতা (শরীরাদি সংঘাতজনিত) অথবা (কিংবা) আত্মকৃতা (আত্ম-সম্পাদিত)? ইতি (বাক্য শেষ)॥ ৬২

অনুবাদ। শরীর এবং আত্মার পরস্পর আরোপ দেহাদিসংঘাতজনিত কিংবা আত্মকৃত?॥ ৬২

---

* তাৎপর্য্য। শিষ্যের আকাঙ্ক্ষায় গুরু বলিতেছেন—ঘটাদি জড় বস্তুর প্রসিদ্ধিতে প্রত্য-ক্ষাদি প্রমাণের আবশ্যকতা আছে, আত্মা স্বয়ংপ্রকাশ বলিয়া তাহার প্রসিদ্ধি স্বতঃসিদ্ধ; সুতরাং তাহাতে অন্য বস্তুর অধ্যাস হইবার বাধক কি আছে?—শুক্তিকা প্রভৃতি পদার্থ প্রত্যক্ষাদি প্রমাণের বিষয়ীভূত হয় বলিয়া তাহার তখন জ্ঞান হয়; সুতরাং তাহাতেই অধ্যাস হইবে স্বতঃসিদ্ধ বস্তুতে হইবে না, ইহাতে বা যুক্তি কি? স্বতঃসিদ্ধ আকাশে তল মালিন্য প্রভৃতির আরোপ দেখা যায়।

টীকা। নম্বু অধ্যাসজ্ঞানাকারপরিণামঃ কিম্ আত্মনঃ ? উত অনাত্মনঃ ? কিংবা উভয়োঃ ? নাস্তঃ, তস্য বিকারিত্বাপত্তেঃ অনিত্যত্বাদিদোষপ্রসঙ্গাৎ। ন দ্বিতীয়ঃ, অচেতনস্য তদনুপপত্তেঃ। অতএব ন তৃতীয়ঃ ইতি অভিপ্রেত্য শিষ্যঃ পৃচ্ছতি—কিং ভগবন্নিতি ॥ ৬২

গুরুঃ উবাচ—যদি দেহাদিসংঘাতকৃতা, যদি বা আত্মকৃতা, কিং তত্র স্যাৎ ? ॥ ৬৩

পদান্বয়। গুরুঃ (আচার্য্য) উবাচ (বলিয়াছিলেন) যদি (যদি) [ইতরেতরাধ্যারোপণা = পরস্পরাধ্যাস] দেহাদিসংঘাতকৃতা (দেহ প্রভৃতি সংঘাতকৃত) যদি বা (অথবা) আত্মকৃতা (আত্মকৃত) তত্র (তাহাতে) [তব = তোমার] কিং স্যাৎ (কি হবে) ॥ ৬৩

অনুবাদ। গুরু বলিলেন—যদি পরস্পর অধ্যাস দেহাদিসংঘাতকৃত কিংবা আত্মকৃত, তাহাতে তোমার কি ? ॥ ৬৩

টীকা। শিষ্যাভিপ্রায়ং শ্রোতুকামঃ গুরুঃ কস্মিন্ সতি কিং স্যাদ্ ইতি পৃচ্ছতি—যদীতি। কিং তত্র স্যাং তব ইতি শেষঃ ॥ ৬৩

ইত্যুক্তঃ শিষ্যঃ আহ—যদি অহং দেহাদিসংঘাতমাত্রঃ, ততঃ মম অচেতনত্বাৎ পরার্থত্বম্ ইতি ন মৎকৃতা দেহাত্মনোঃ ইতরেতরাধ্যারোপণা। অথাহমাত্মা পরঃ অন্যঃ সংঘাতাৎ, চিতিমত্ত্বাৎ স্বার্থঃ ইতি ময়া এব চিতিমতা আত্মনি অধ্যারোপণা ক্রিয়তে সর্ব্বানর্থবীজভূতা ॥ ৬৪

পদান্বয়। ইতি উক্তঃ (গুরু কর্তৃক এইরূপ অভিহিত) শিষ্যঃ (ছাত্র) আহ (বলিলেন) যদি (যদি) অহম্ (আমি) দেহাদিসংঘাতমাত্রঃ (কেবলমাত্র দেহাদি সংঘাতস্বরূপ, দেহাদিসংঘাত ব্যতীত আমার আর পৃথক্ সত্তা নাই), ততঃ (সেইজন্য) মম (আমার) অচেতনত্বাৎ (জড়ত্ববশতঃ) পরার্থত্বম্ (পর-প্রয়োজন সিদ্ধির নিমিত্ত) ইতি (এইহেতু) দেহাত্মনোঃ (দেহ এবং আত্মার) ইতরেতরাধ্যারোপণা (পরস্পর আরোপ) মৎকৃতা ন (মৎকর্তৃক নহে), অথ (পক্ষান্তরে) সংঘাতাৎ (দেহাদি সংঘাত হইতে) পরঃ অন্যঃ (অন্য কেহ) অহম্ (আমি) আত্মা (আত্মা) চিতিমত্ত্বাৎ (চৈতন্যবশতঃ) স্বার্থঃ (পরার্থ নহে) ইতি (এই হেতু) চিতিমতা (চৈতন্যস্বরূপ; ময়া এব (মৎকর্তৃকই)

আত্মনি( আত্মাতে ) সর্ব্বানর্থবীজভূতা ( সমস্ত অনিষ্টের কারণীভূত ) অধ্যারোপণা ( আরোপ, অধ্যাস ) ক্রিয়তে ( কৃত হইতেছে ) ॥ ৬৪

অনুবাদ। গুরু কর্ত্তৃক এইরূপ অভিহিত হইয়া শিষ্য বলিলেন—যদি আমি কেবলমাত্র দেহাদি সংঘাতস্বরূপ হই, তাহা হইলে আমি অচেতন বলিয়া পরার্থ হইয়া পড়িলাম, অতএব শরীর এবং আত্মার পরস্পর অধ্যাস সংকৃত নহে। যদি আমি দেহাদি সংঘাত হইতে অন্য আত্মা হই, তবে আমি চৈতন্যস্বরূপ বলিয়া স্বার্থ ( নিজের প্রয়োজন সিদ্ধির নিমিত্ত ) হইলাম, সুতরাং চৈতন্যস্বরূপ আমিই আত্মাতে সমস্ত অনর্থের কারণীভূত অধ্যারোপ করিলাম ॥ ৬৪

টীকা। স্বাভিপ্রায়ং শিষ্যঃ প্রকটয়তি ইতি আহ—ইত্যুক্তঃ ইতি। অনাত্মনঃ স্বরূপেণ অধ্যস্তত্বাৎ নিঃস্বভাবস্য তস্য অধ্যাসকর্ত্তৃত্বানুপপত্তেঃ আত্মা এব তৎকর্ত্তা ইতি স্বয়ম্ উহমানঃ অহমবভাসস্য আত্মপ্রত্যয়ত্বং সংঘাতে চ তদ্দর্শনাৎ স বা অহম্, অন্যঃ বা অধ্যাসকর্ত্তা ইতি উভয়ত্র দোষম্ উপন্যস্যতি—শিষ্য আহ যদ্যহমিত্যাদিনা। আদ্যে পক্ষে অধ্যাসকর্ত্তুঃ অভাবাৎ সংসারদর্শনং ন স্যাদ্ ইতি ভাবঃ। দ্বিতীয়ে স্বয়ম্ এব স্বানর্থার্থং প্রবৃত্তত্বাদ্ অনির্মোক্ষত্বাপত্তিঃ ইতি ভাবঃ ॥ ৬৪

ইত্যুক্তো গুরুরুবাচ—অনর্থবীজভূতাং চেৎ মিথ্যাধ্যারোপণাং জানীষে, মাকার্ষীস্তর্হি ॥ ৬৫

পদান্বয়। ইতি উক্তঃ ( এইরূপ কথিত ) গুরুঃ ( আচার্য্য ) উবাচ ( বলিয়াছিলেন ) [ কি বলিয়াছিলেন তাহা কথিত হইতেছে ] চেৎ ( যদি ) মিথ্যাধ্যারোপণাম্ ( মিথ্যা অধ্যাসকে ) অনর্থভূতাম্ ( অনর্থরূপ ) জানীষে (জান). তর্হি ( তাহা হইলে ) মা কার্ষীঃ ( অধ্যাস করিও না ) ॥ ৬৫

অনুবাদ। শিষ্যকর্ত্তৃক এবংপ্রকার অভিহিত হইয়া গুরু বলিলেন—মিথ্যা অধ্যাসকে যদি অনর্থরূপ জান, তবে অধ্যাস করিও না অর্থাৎ এরূপ অধ্যাস ত্যাগ কর ॥ ৬৫

টীকা। চিন্মাত্রাশ্রয়বিষয়ানাদ্যনির্ব্বচনীয়াবিদ্যাবেশবশাৎ চিদাত্মা এব অবিদ্যাপরিকল্পিতাহংকারাদিস্থূলশরীরান্তম্ আত্মত্বেন অভিমন্যমানঃ মিথ্যা এব অধ্যাসকর্ত্তা ইতি প্রসিদ্ধিম্ উপগতঃ। পরমার্থতস্তু কূটস্থঃ এব আত্মা। অবিদ্যানিবৃত্ত্যা চ সংসারনিবৃত্তিঃ নিদ্রানিবৃত্ত্যা এব স্বপ্ননিবৃত্তিঃ ইতি ন অনুপপন্নং কিঞ্চিৎ ইতি অভিপ্রেত্য শনৈঃ শনৈঃ উক্তার্থং শিষ্যবুদ্ধিম্ আরোহয়তি

গুরুঃ ইতি আহ—ইত্যুক্তো গুরুরিত্যাদিনা। দেহাত্মাত্মভাবনাম্ অনর্থার্থং চেৎ অবগচ্ছসি কিং ইতি তর্হি তাং ন মুঞ্চসি স্বতন্ত্রত্বাৎ তব ইতি তাবৎ সংঘাতবিলক্ষণতাং তস্য সূচয়তি—অনর্থবীজভূতামিতি ॥ ৬৫

নৈব ভগবন্! শক্নোমি ন কর্ত্তুম্। অন্যেন কেনচিৎ প্রযুক্তঃ অহং ন স্বতন্ত্রঃ ইতি ॥ ৬৬

পদান্বয়। ভগবন্! (ঐশ্বর্য্যাদিগুণশালিন্) ন কর্ত্তুং ন এব শক্নোতি (আরোপ করি না এমন নহে অর্থাৎ আরোপ করিতেই হয়) অন্যেন (অপর) কেনচিৎ (কোন পুরুষ কর্ত্তৃক) প্রযুক্তঃ (প্রেরিত) অহম্ (আমি) ইতি (এই জন্য) ন স্বতন্ত্রঃ (স্বাধীন নহি) ॥ ৬৬

অনুবাদ। ভগবন্! অধ্যাস করিব না ইহা হইতেই পারে না, অন্য কোন পুরুষ কর্ত্তৃক প্রেরিত হইয়া আমি আরোপ করিয়া থাকি, কারণ আমি স্বাধীন নহি ॥ ৬৬

টীকা। সাক্ষিণঃ কূটস্থত্বাৎ ন অনর্থসম্বন্ধঃ পরমার্থতঃ ইত্যুক্তাভিপ্রায়ম্ অনববুধ্যমানঃ শিষ্যঃ প্রাহ—নৈব ভগবন্নিতি। হে ভগবন্! ন কর্ত্তুং ন এব শক্নোমি ইতি—অন্বয়ঃ। অনিচ্ছতোঽপি মে নিবৃত্ত্যভাবাৎ নাহং স্বতন্ত্রঃ, অন্যেন কেনচিৎ প্রের্য্যমাণঃ এব ইতি মন্যে ইত্যর্থঃ ॥ ৬৬

ন তর্হি অচিতিমত্ত্বাৎ স্বার্থঃ ত্বম্। যেন প্রযুক্তঃ অস্বতন্ত্রঃ প্রবর্ত্তসে স চিতিমান্ স্বার্থঃ। সংঘাত এব ত্বম্ ॥ ৬৭

পদান্বয়। তর্হি (তাহা হইলে, অর্থাৎ স্বতন্ত্র না হইলে) ত্বম্ (তুমি) অচিতিম ত্বাৎ (অচৈতন্যবশতঃ, জড়ত্বপ্রযুক্ত) স্বার্থঃ (পরার্থ রহিত, স্বপ্রয়োজন নিমিত্ত) ন (না), যেন (যৎকর্ত্তৃক, আত্মকর্ত্তৃক) প্রযুক্তঃ (প্রেরিত) অস্বতন্ত্রঃ (পরাধীন) [ত্বম্ = তুমি] প্রবর্ত্তসে (প্রবৃত্ত হইতেছ) চিতিমান্ (চৈতন্যযুক্ত) সঃ (সে, তিনি, আত্মা) স্বার্থঃ (পরার্থ নহে), ত্বম্ (তুমি) সংঘাতঃ এব (সংঘাতই) ॥ ৬৭

অনুবাদ। [গুরু] তুমি যদি পরতন্ত্র, তবে জড়ত্ববশতঃ স্বার্থ নহ; যৎকর্ত্তৃক প্রেরিত হইয়া তুমি পরাধীন ভাবে প্রবৃত্ত হইতেছ সেই চেতন পদার্থ স্বার্থ, তুমি সংঘাতরূপ ॥ ৬৭

টীকা। যদি এবং মন্যসে, তদা চিতিমত্ত্বাৎ স্বার্থঃ ইতি ময়া এব ইত্যাদিনা

উক্তং মৃষা ইতি গুরুঃ স্বাভিপ্রায়ং প্রকটয়তি—ন তর্হি অচিত্তিম-ত্বাদিতি॥ ৬৭

যদি অচেতনোঽহং, কথং সুখদুঃখবেদনাং ভবদুক্তং চ জানামি ?॥ ৬৮

পদান্বয়। যদি (যদি) অহম্ (আমি) অচেতনঃ (চৈতন্তহিত, জড়) কথম্ (কিরূপে) সুখদুঃখবেদনাম্ (সুখ দুঃখের অনুভব) ভবদুক্তং চ (এবং আপনার কথিত বিষয়) জানামি (জানিব)?॥ ৬৮

অনুবাদ। [শিষ্য] যদি আমি অচেতন হইলাম, [তাহা হইলে] সুখ দুঃখের অনুভব এবং আপনার কথিত বিষয় কিরূপে জানিব? ৬৮

টীকা। নমু কথমহং সংঘাতঃ জ্ঞাতৃত্বাদিতি শিষ্যঃ আহ—যদ্যচেতন ইতি। ভবদুক্তমিতি। সংঘাতঃ এব ত্বমিত্যাদি ইত্যর্থঃ॥ ৬৮

গুরুরুবাচ—কিং সুখদুঃখবেদনায়াঃ মদুক্তাচ্চ অন্যস্ত্বং, কিংবা অনন্য এব ইতি॥ ৬৯

অনুবাদ। গুরু বলিলেন—তুমি কি সুখদুঃখানুভব হইতে এবং মৎকথিত বিষয় হইতে ভিন্ন? অথবা অভিন্ন।

পদান্বয়। গুরুঃ (আচার্য্য) উবাচ (বলিলেন) ত্বম্ (তুমি) সুখদুঃখ-বেদনায়াঃ (সুখ দুঃখের অনুভব হইতে) মদুক্তাৎ চ (এবং কথিত বিষয় হইতে) অন্যঃ (ভিন্ন) কিম্ (কি, প্রশ্নে)? কিংবা (অথবা) অনন্যঃ এব (অভিন্নই) ইতি (ইহা) [পৃচ্ছামি জিজ্ঞাসা করি]॥ ৬৯

টীকা। মিথ্যাধ্যাসপ্রযুক্তকর্তৃত্বাস্তবভাসস্য দেহেন্দ্রিয়ান্তঃকরণগতচিদাভাসা-বিবিক্ততয়া তদবিশিষ্টাত্মবিষয়ত্বাৎ তস্য চ অবিবেকবিবেকাভ্যাম্ আত্মনঃ পরতন্ত্রত্বস্বতন্ত্রত্বপ্রতিভাসগোচরত্বাদ্ অবিবেকনিরাকরণেন অত্র স্বরূপপ্রতিষ্ঠা বুদ্ধিঃ সংপাদ্যা ইত্যভিপ্রেত্য আচার্য্যঃ পৃচ্ছতীত্যাহ—গুরুরুবাচ—কিমিত্যাদিনা॥ ৬৯

শিষ্য উবাচ—নাহং তাবৎ অনন্যঃ। কস্মাৎ? যস্মাৎ তদুভয়ং কর্ম্মভূতং ঘটাদিকমিব জানামি। যদি অনন্যো-ঽহং, তেন তদুভয়ং ন জানীয়াম্, কিন্তু জানামি, তস্মাদন্যঃ। সুখদুঃখবেদনাবিক্রিয়া চ স্বার্থা এব প্রাপ্নোতি, ত্বদুক্তঞ্চ স্যাৎ,

অনন্যত্বে। ন চ তয়োঃ স্বার্থতা যুক্তা। ন হি চন্দন-কণ্টককৃতে সুখদুঃখে চন্দনকণ্টকার্থে, ঘটোপযোগো বা ঘটার্থঃ। তস্মাৎ তদ্ বিজ্ঞাতুঃ মম চন্দনাদিকৃতঃ অর্থঃ। অহং হি ততঃ অন্যঃ সমস্তম্ অর্থং জানামি বুদ্ধ্যারূঢ়ম্ ॥ ৭০

পদান্বয়। শিষ্যঃ (বিদ্যার্থী) উবাচ (বলিয়াছিলেন) [কি বলিয়াছিলেন তাহা প্রদর্শিত হইতেছে] অহম্ (আমি) তাবৎ (বাক্যালঙ্কার) অনন্যঃ ন (অভিন্ন নহি, সংঘাত হইতে ভিন্ন), কস্মাৎ (কেন? কেন আমি সংঘাত হইতে ভিন্ন) যস্মাৎ (যেহেতু) ঘটাদিকম্ ইব (ঘটাদির ন্যায়) কর্ম্মভূতম্ (কর্ম্মস্বরূপ, কর্ত্তৃভূত নহে) তদ্ উভয়ম্ (সেই দুঃখটি, জ্ঞান এবং বিষয়) জানামি (জানিতেছি), যদি) অহম্ (আমি) অনন্যঃ (সংঘাত হইতে ভিন্ন নহি) তেন (তাহা হইলে) তদুভয়ম্ (সেই উভয় জ্ঞান ও জ্ঞেয়) ন জানীয়াম্ (জানিতাম না) কিন্তু (পরন্তু) জানামি (জানিয়া থাকি) তস্মাৎ (তজ্জন্য) অন্যঃ (ভিন্ন, সংঘাত হইতে পৃথক্‌ভূত), অনন্যত্বে (অভিন্নত্বে) সুখদুঃখবেদনাবিক্রিয়া চ (সুখ দুঃখানুভবরূপ বিকার) স্বার্থা এব (স্বার্থই, পরার্থ নহে) প্রাপ্নোতি (প্রাপ্ত হইল, পতিত হইল) তদুক্তঞ্চ (এবং তৎকথিত অসত্ত্ব অনিত্যত্ব প্রভৃতি পূর্ব্বোক্ত দোষ) স্যাৎ (হইল, ঘটিল), তয়োঃ (সুখ-বেদনারূপ বিকার এবং দুঃখ বেদনারূপ বিকারের) স্বার্থতা (স্বপ্রয়োজন-নিমিত্ততা) ন চ যুক্তা (উচিত নহে) [সুখদুঃখবেদনাবিক্রিয়া যে স্বার্থ নহে তাহা দৃষ্টান্ত দ্বারা স্পষ্ট করিয়া বলিতেছেন] চন্দনকণ্টককৃতে (চন্দন জনিত এবং কণ্টক জনিত) সুখদুঃখে (সুখ এবং দুঃখ) চন্দনকণ্টকার্থে (চন্দন এবং কণ্টকের নিমিত্ত) ন হি (নহে) ঘটোপযোগঃ (ঘটের উপযোগ, ঘটের জল আহরণাদি) ঘটার্থঃ বা (কিংবা ঘটার্থ) [ন = নহে], তস্মাৎ (সেই হেতু) তদ্‌বিজ্ঞাতুঃ (তদ্‌বিষয়ক জ্ঞানবান্, চন্দনকণ্টকাদিজনিতসুখ ও দুঃখের অনু-ভবিতা) মম (আমার) চন্দনাদিকৃতঃ (চন্দনাদি জনিত) অর্থঃ (প্রয়োজন), অহম্ (আমি) হি (নিশ্চিত) ততঃ (তাহা হইতে, পূর্ব্বোক্ত বিষয়সমূহ হইতে) অন্যঃ (ভিন্ন) সমঃ (সর্ব্বত্র তুল্যরূপ,) বুদ্ধ্যারূঢ়ম্ (বুদ্ধিতে আরূঢ়) তম্ অর্থম্ (সেই পদার্থ) জানামি (জানি) ॥ ৭০

অনুবাদ। শিষ্য বলিলেন—আমি [দেহাদি সংঘাতের সহিত] অভিন্ন নহি, [প্রশ্ন] কেন? [উত্তর]—কারণ আমি কর্ম্মভূত ঘটাদি পদার্থের ন্যায়

জ্ঞান ও জ্ঞেয় উভয়কে জানি। যদি আমি সংঘাতের সহিত অভিন্ন, তাহা হইলে জ্ঞান ও জ্ঞেয় উভয়কে জানিতে পারি না, কিন্তু জানিয়াও থাকি, অতএব আমি সংঘাত হইতে ভিন্ন। যদি অভিন্ন হই, তাহা হইলে সুখদুঃখবেদনারূপ বিক্রিয়া স্বার্থ হইয়া পড়িল এবং ভবৎকথিত অসত্ত্ব ও অনিত্যাদি দোষও ঘটিল। সুখবেদনা এবং দুঃখবেদনার স্বার্থতা উচিত নহে। [কারণ] চন্দনজনিত সুখ এবং কণ্টক জন্য দুঃখ চন্দন ও কণ্টকের নিমিত্ত নহে কিংবা ঘটের জলাহরণাদি উপযোগ ঘটের নিমিত্ত নহে। অতএব তদ্‌বিষয়ক জ্ঞানবান্ আমার চন্দনাদি-জনিত সুখাদির প্রয়োজন, আমি তাহা হইতে ভিন্ন, সর্ব্বত্র তুল্যরূপে অবস্থিত থাকিয়া বুদ্ধিতে আরূঢ় পদার্থকে জানিয়া থাকি ॥ ৭০ *

টীকা। শিষ্যঃ পুনঃ স্বানুভবমনুস্মরন্নুত্তরমাহ ইতি দর্শয়তি—শিষ্য ইতি। নাহং সংঘাতাদন্যঃ, তদ্‌দ্রষ্টৃত্বাৎ। যো যদ্‌দ্রষ্টা ন স তদনন্যঃ, যথা ঘটদ্রষ্টা ইত্যর্থঃ। হেতোঃ অপ্রয়োজকতাশঙ্কাম্ অনবকাশয়তি—যদীতি। তেন ইতি অনন্যত্বেন হেতুনা ইত্যর্থঃ। ন হি স্বয়ং স্ববেদ্যম্ কিম্ অপি ভবতি, স্বাত্মনি বৃত্তিবিরোধাৎ, জড়স্য চ স্বপ্রকাশতানুপপত্তেঃ। স্বান্যদ্রষ্টৃ-বিষয়ত্বাভাবে তদসিদ্ধিপ্রসঙ্গাৎ তদ্‌ব্যবহারলোপঃ প্রসজ্যেত ইতি ভাবঃ। উপনয়নিগমনে দর্শয়তি—কিন্তু জানামি তস্মাদন্য ইতি। অনন্যত্বে বিষয়ত্বানুপপত্তিরূপং বাধকম্ অভিধায় শেষ্যন্তরাভাবাৎ সংঘাতস্য স্বশেষত্বাপত্তিঃ বাধকান্তরম্ আহ—সুখদুঃখেতি। বিক্রিয়া কর্ত্তৃত্বাদিলক্ষণা ইত্যর্থঃ। ত্বদুক্তং চেতি। অসত্ত্বানিত্যত্বাদিপূর্ব্বোক্তদোষশ্চ প্রাপ্নোতি ইত্যর্থঃ। ভবতু স্বার্থতা ইতি আশঙ্ক্য বিষয়স্য স্বার্থত্বাভাবং দৃষ্টান্তেন উপপাদয়তি—ন চ তয়োরিতি। সুখদুঃখবেদনাবিক্রিয়য়োঃ ইত্যর্থঃ। দ্রষ্টুঃ আত্মনঃ দৃশ্যাদ্ অন্যত্বং শেষিত্বং চ উপপাদয়িতুম্ উপসংহরতি—তস্মাদিতি। জ্ঞাতুঃ জ্ঞেয়সম্বন্ধম্ আহ—বুদ্ধ্যারূঢ়মিতি ॥ ৭০

---

* তাৎপর্য্য। গুরু শিষ্যকে জিজ্ঞাসা করিয়াছিলেন—তুমি দেহাদি সংঘাত হইতে ভিন্ন অথবা অভিন্ন। তাহার উত্তরে শিষ্য বলিতেছেন—আমি দেহাদি সংঘাত হইতে ভিন্ন। কারণ দেহাদি বিষয়, আমি অবিষয়। আরও দেখা যায়, যে বিষয় হয়, সে পরার্থ হয়, যদি আমি দেহাদির সহিত অভিন্ন হই, তাহা হইলে বিষয় হইলাম, বিষয় হইলে পরার্থ অবশ্যম্ভাবী; কিন্তু আত্মা কখনও পরার্থ হইতে পারে না। অপিচ, যে যাহার দ্রষ্টা যে তাহা হইতে ভিন্ন, যেমন ঘট-দ্রষ্টা পুরুষ ঘট হইতে ভিন্ন। যদি দেহ, সুখ দুঃখ প্রকৃতি আমা হইতে অভিন্ন, তবে আমি তাহাদিগকে অনুভব করিতে পারিতাম না। সুতরাং আমি ঐ সমস্ত পদার্থ হইতে সম্পূর্ণ ভিন্ন।

তং গুরুরুবাচ—এবং তর্হি স্বার্থঃ ত্বং চিতিমত্ত্বাৎ ন পরেণ প্রযুজ্যসে। ন হি চিতিমান্ পরতন্ত্রঃ পরেণ প্রযুজ্যতে, চিতিমতঃ চিতিমদর্থত্বানুপপত্তেঃ সমত্বাৎ প্রদীপপ্রকাশয়োরিব। নাপি অচিতিমদর্থত্বং চিতিমতঃ ভবতি, অচিতিমতঃ অচিতিমত্ত্বাদেব স্বার্থসম্বন্ধানুপপত্তেঃ। নাপি অচিতিমতঃ অন্যোন্যার্থত্বং দৃষ্টম্। ন হি কাষ্ঠকুড্যে অন্যোন্যার্থং কুর্ব্বাতে ॥ ৭১

পদান্বয়। গুরুঃ (আচার্য্য) তম্ (তাঁহাকে, শিষ্যকে) উবাচ (বলিয়াছিলেন) [কি বলিয়া ছিলেন, তাহা কথিত হইতেছে] এবং (এইরূপ) তর্হি (তাহা হইলে) চিতিমত্ত্বাৎ (চৈতন্যস্বরূপত্ববশতঃ) ত্বম্ (তুমি) স্বার্থঃ (সিদ্ধির নিমিত্ত, শয্যাসনাদির ন্যায় পরার্থ নহে) পরেণ (অন্যকর্ত্তৃক) ন প্রযুজ্যসে (প্রেরিত হও না) চিতিমান্ (চেতন) পরতন্ত্রঃ (পরাধীন হইয়া) পরেণ (পরকর্ত্তৃক) নহি প্রযুজ্যতে (প্রেরিত হয় না) প্রদীপপ্রকাশয়োঃ ইব (প্রদীপ এবং প্রকাশের ন্যায়) সমত্বাৎ (তুল্যত্ব হেতু) চিতিমতঃ (চেতনের) চিতিমদর্থত্বানুপপত্তেঃ (কারণ, চেতনের প্রয়োজন নিমিত্ত হয় না), [চেতন চেতনের উপকারী নাই হউক, অচেতনের উপকার হইতে পারে, এই আশঙ্কায় বলিতেছেন] চিতিমতঃ (চেতনের) অচিতিমদর্থত্বম্ (জড়ের উপকারের নিমিত্তত্ব) অপি ভবতি (হয়ও না) [এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] অচিতিমতঃ (অচেতনের, জড়ের) অচিতিমত্ত্বাদ্ এব (অচেতনত্ব হেতু, জড়ত্ববশতঃ) স্বার্থসম্বন্ধানুপপত্তেঃ (স্বার্থসম্বন্ধের অনুপপত্তিবশতঃ, জড় বস্তুর নিজের প্রয়োজনসিদ্ধি হইতে পারে না জড় চেতনের অঙ্গ হয়, অঙ্গী হয় না) [চেতন অচেতনের উপকার নাই করুক, জড়বস্তু সকল পরস্পরের উপকারক হউক, এই আশঙ্কায় বলিতেছেন] অচিতিমতঃ (অচেতন পদার্থদ্বয়ের, দুইটি জড়বস্তুর, যেমন ঘট ও পট) অন্যোন্যার্থত্বম্ (পরস্পর প্রয়োজন সিদ্ধার্থত্ব, পরস্পরের উপকারকত্ব) ন অপি দৃষ্টম্ (দৃষ্ট হয় না, দেখা যায় না) [দৃষ্টান্ত দ্বারা ইহাকে পরিস্ফুট করিতেছেন] কাষ্ঠকুড্যে (কাঠ এবং ভিত্তি) অন্যোন্যার্থং (পরস্পরের উপকার সাধকত্ব) ন হি কুর্ব্বাতে (করে না) ॥ ৭১ *

অনুবাদ। গুরু শিষ্যকে বলিলেন—তবে এরূপ হইলে তুমি চেতন

---

* তাৎপর্য্য। জগতে চেতন ও অচেতন এই দুইটি বস্তু দেখিতে পাওয়া যায়; তন্মধ্যে আত্মা চেতন, তদ্ভিন্ন সমুদয় পদার্থ অচেতন বা জড়। চেতন পদার্থ পরার্থ অর্থাৎ পরের

বলিয়া স্বার্থ, অতএব পরকর্ত্তৃক প্রেরিত হও না। চেতন পরতন্ত্র হইয়া পর-কর্ত্তৃক প্রেরিত হয় না, প্রদীপ ও প্রকাশের ন্যায় তুল্যজাতিত্বহেতু চেতনের চেতনার্থত্ব উপপন্ন হয় না। চেতনের অচেতনার্থত্ব ও সম্ভব নহে, কারণ অচেতন পদার্থের অচেতনত্ববশতঃ স্বার্থসম্বন্ধের অনুপপত্তি ঘটে। অচেতন পদার্থসমূহের পরস্পর উপকারকত্বও দেখা যায় না, [ যেহেতু ] কাষ্ঠ এবং কুড্য পরস্পরের প্রয়োজন সাধন করে না ॥ ৭১

টীকা। যদি এবং প্রতিবুদ্ধঃ অসি বৎস ! ন তর্হি পরপ্রযুক্ততা তব ইতি তত্ত্বম্ অববোধয়তি আচার্য্য ইতি আহ—তং গুরুরিতি। ননু চিতিমতঃ অপি পরার্থত্বং কিং ন স্যাদ্ ইতি চেৎ তত্র বক্তব্যং কিং চিতিমান্ চিতিমদর্থঃ ? কিংবা অচিতিমদর্থঃ ? ইতি। আদ্যে অপি স্বয়ম্ এব স্বার্থঃ ? চিতিমদন্তরার্থঃ বা ? ন আদ্যঃ—একস্মিন্ উপকার্য্যোপকারকভাবলক্ষণস্য অর্থার্থিত্বস্য অযোগাদ্ ইতি অভিপ্রেত্য দ্বিতীয়ং প্রতি আহ—চিতিমত ইতি। সমত্বাৎ অন্যোন্যকৃতাতিশয়াভাবাদ্ ইত্যর্থ। দ্বিতীয়ং দূষয়তি—নাপীতি। অচিতি-মদর্থত্বং চিতিমতঃ ইতি পূর্ব্বেণ অনুষঙ্গঃ। অচিতিমতঃ জড়স্য জড়ত্বাদ্ এব শেষিত্বানুপপত্তেঃ ইতি হেত্বর্থঃ। মাভূৎ তর্হি অচেতনানাম্ অপি চিতিমচ্ছেষিত্বং, তেষাম্ অন্যোন্যার্থতা কিম্ ইতি ন ভবেৎ, অতঃ কিম্ ইতিচেতনঃ অধ্যক্ষঃ স্বার্থঃ কল্প্যতে ইতি আশঙ্ক্য দৃষ্টবিরোধাৎ মা এবম্ ইতি আহ—নাপ্যচিতিমতো-রিতি ॥৭১

ননু চিতিমত্ত্বে সমেঽপি ভৃত্যস্বামিনোঃ অন্যোন্যার্থত্বং দৃষ্টম্ ॥ ৭২

---

জড়ের প্রয়োজন সিদ্ধির নিমিত্তীভূত হয় না—কিন্তু জড় বস্তু শয্যা, আসন, ঘট প্রভৃতি পরের—চেতনের ভোগনিমিত্ত হয়। তুল্যজাতীয় বস্তু গণের মধ্যে উপকার্য্য উপকারকত্ব দেখা যায় না। দেখুন—প্রদীপ ও প্রকাশ সমানজাতীয়। সুতরাং কেহ কাহার উপকার করে না বা উপকৃত হয় না ; কিন্তু অপ্রকাশশীল ঘটাদি জড় বস্তুর প্রকাশ করিয়া তাহার উপকার, সাধন করে, চেতন অচেতনের ভোগার্থ দেখা যায় না, কেন না অচেতন বস্তু আপনাকে কি উপকৃত মনে করিবে, সুতরাং তাহাতে নিজের প্রয়োজন সিদ্ধির সম্বন্ধ উৎপন্ন হয় না। অর্থাৎ অঙ্গী হয় না, চেতনের অঙ্গই হয়। অচেতন বস্তুরা ও পরস্পরের উপকার করে না, কারণ ঘট পটের উপকার করিতে পারে না, যেহেতু ঘট ও পট উভয়েই জড় বলিয়া স্বজাতীয়, তাহারা জলাহরণাদি কার্য্য করিয়া চেতন মনুষ্যের উপকার সাধন করে। সুতরাং ইহাই নিশ্চিত হইল যে—চেতনের প্রয়োজন সাধন করে না, চেতন অচেতনের প্রয়োজন সিদ্ধির নিমিত্ত হয় না এবং দুইটি বা বহু অচেতন পদার্থ পরস্পরের উপকার্য্য উপকারক হয় না।

পদান্বয়। নমু ( প্রশ্নে ) চিতিমত্ত্বে ( চৈতন্য ) সমে অপি ( তুল্য হইলেও ) ভৃত্যস্বামিনোঃ ( ভৃত্য ও প্রভুর ) অন্যোন্যার্থত্বম্ ( পরস্পরার্থত্ব ) দৃষ্টম্ ( দেখা যায় ) ॥ ৭২ *

অনুবাদ। [ শিষ্য ] ভৃত্য ও স্বামীর চৈতন্য অবশিষ্ট হইলেও পরস্পরার্থত্ব দেখা যায় ॥ ৭২

টীকা। যদ্ উক্তং চিতিমতঃ চিতিমদর্থত্বং ন উপপদ্যতে সমত্বাদ্ ইতি তত্র ব্যভিচারং শঙ্কতে—নন্বিতি ॥ ৭২

নৈবম্, অগ্নেরুষ্ণপ্রকাশবৎ তব চিতিমত্ত্বস্য বিবক্ষিতত্বাৎ। প্রদর্শিতশ্চ দৃষ্টান্তঃ প্রদীপপ্রকাশয়োরিতি। তত্র এবং সতি স্ববুদ্ধ্যারূঢ়মেব সর্ব্বমুপলভসে অগ্ন্যুষ্ণপ্রকাশতুল্যেন কূটস্থনিত্যচৈতন্যস্বরূপেণ। যদি চ এবমাত্মনঃ সর্ব্বদা নির্ব্বিশেষত্বম্ উপগচ্ছসি, কিমিত্যুচিবান্ 'সুষুপ্তে বিশ্রম্য বিশ্রম্য জাগ্রৎস্বপ্নয়োঃ দুঃখমনুভবামি, কিময়মেব মম স্বভাবঃ কিংবা নৈমিত্তিকঃ' ইতি চ। কিমসৌ ব্যামোহঃ অপগতঃ ? কিংবা ন ইতি ? ॥ ৭৩

পদান্বয়। এবং ন ( এরূপ নহে, চেতন ভৃত্য চেতন প্রভুর উপকার করে তাহা নহে ) অগ্নেঃ ( অগ্নির ) উষ্ণপ্রকাশবৎ ( উষ্ণ এবং প্রকাশের ন্যায় ) তব ( তোমার ) চিতিমত্ত্বস্য ( চৈতন্যের ) বিবক্ষিতত্বাৎ ( বিবক্ষিতত্ব হেতু ) প্রদীপপ্রকাশয়োঃ ইতি ( প্রদীপ এবং প্রকাশের ) দৃষ্টান্তঃ ( উদাহরণ ) প্রদর্শিতশ্চ ( প্রদর্শিত হইয়াছে ) তত্র এবং সতি ( তদ্বিষয়ে এরূপ হইলে, চিতিমত্ত্বের পরার্থত্ব না হইলে ) অগ্ন্যুষ্ণপ্রকাশতুল্যেন ( অগ্নির উষ্ণ, প্রকাশ সদৃশ ) কূটস্থনিত্যচৈতন্যস্বরূপেণ ( কূটস্থ—নির্ব্বিকার, নিত্য—অবিনাশী চৈতন্য স্বরূপে ) স্ববুদ্ধ্যারূঢ়ম্ ( নিজবুদ্ধিতে সমারূঢ় ) সর্ব্বম্ এব ( সমস্ত বস্তুই ) [ ত্বম্—তুমি ] উপলভসে ( উপলব্ধি করিতেছ ) যদি চ ( যদ্যপি ) আত্মনঃ ( আত্মার ) এবম্ ( এইরূপ ) সর্ব্বদা ( সকল সময় ) নির্ব্বিশেষত্বম্ ( একরূপত্ব ) উপগচ্ছসি ( প্রাপ্ত

* তাৎপর্য্য। সজাতীয় বস্তুরা পরস্পরের উপকার সাধন করে না, ইহা ঠিক নহে, কারণ প্রভু ও ভৃত্য চেতন বলিয়া পরস্পর সমান জাতীয়, তন্মধ্যে ভৃত্য প্রভুর উপকার সাধন করে প্রভুও উপকৃত হন,—এইরূপ শিষ্যের আশঙ্কা।

হইতেছ, জানিতেছ) সুষুপ্তে (সুষুপ্তিকালে) বিশ্রম্য বিশ্রম্য (পুনঃ পুনঃ বিশ্রাম লাভ করিয়া) জাগ্রৎস্বপ্নয়োঃ (জাগ্রৎ ও স্বপ্নাবস্থায়) দুঃখম্ (ক্লেশ) অনুভবামি (অনুভব করি) ইতি (ইহা) অয়ম্ এব (ইহাই) মম (আমার) স্বভাবঃ (প্রকৃতি, সহজ ভাব) কিম্ (কি), কিংবা (অথবা) নৈমিত্তিকঃ (নিমিত্ত জন্য) ইতি চ (এবং ইহা) কিম্ (কেন) উচিবান্ (তুমি বলিয়াছিলে)? অসৌ (এই) ব্যামোহঃ (ভ্রান্তি) কিম্ (কি) অপগতঃ (দূরীভূত, নাশপ্রাপ্ত) কিংবা ন ইতি (অথবা যায় নাই)॥ ৭৩

অনুবাদ। ইহা যথার্থ নহে, অগ্নির উষ্ণ ও প্রকাশের ন্যায় তোমার চৈতন্যস্বরূপ বিবক্ষিত। পূর্ব্বে প্রদীপ ও প্রকাশের দৃষ্টান্ত প্রদর্শিত হইয়াছে। চেতনের স্বার্থত্ব সিদ্ধ হইলে অগ্নির উষ্ণ প্রকাশ-সদৃশ কূটস্থ নিত্যচৈতন্যস্বরূপে স্বকীয় বুদ্ধিতে আরূঢ় সমস্ত বস্তু তুমি উপলব্ধি করিতেছ। যদি সর্ব্বদা আত্মার এইরূপ নির্ব্বিকার স্বভাব অবগত হইতেছ, 'সুষুপ্তি অবস্থায় পুনঃ পুনঃ বিশ্রাম লাভ করত জাগ্রৎ ও স্বপ্নাবস্থাতে দুঃখ অনুভব করি, এবং এই দুঃখানুভব আমার স্বভাব কিংবা নিমিত্তজন্য'—ইহা কেন বলিয়াছিলে? এই ভ্রান্তি কি নষ্ট হইয়াছে? অথবা হয় নাই? ৭৩

টীকা। স্বামিচৈতন্যস্য ভৃত্যদেহঃ এব অচেতনভাগঃ উপকরোতি, ন তন্নিরপেক্ষং চিন্মাত্রং; তথা ভৃত্যচৈতন্যস্য স্বামিদেহঃ এব অচেতনভাগঃ উপকরোতি, ন চৈতন্যমাত্রং, তথা দর্শনাদ্ ইতি অভিপ্রেত্য পরিহরতি—নৈবমগ্নেরিতি। তদ্ এবং চেতনস্য অনন্যশেষত্বে সতি তস্য ঈশ্বরাত্মত্বং সিদ্ধম্, অতঃ কূটস্থঃ এব আত্মা ইতি উপসংহরতি—তত্রৈবং সতীতি। চিতিমতঃ স্বার্থত্বম্ এব, ন পরার্থত্বং সর্ব্বদা ইতি স্থিতে সতি ইত্যর্থঃ। স্ববুদ্ধ্যারূঢ়ম্ এব স্বাধ্যন্তান্তঃকরণবৃত্তিকবলিতম্ এব সর্ব্বম্ অধ্যাত্মাধিভূতাদিলক্ষণং সংঘাতম্ অগ্ন্যুষ্ণপ্রকাশবৎ স্বরূপভূতেন নির্ব্বিকারনিত্যচৈতন্যস্বভাবেন উপলভসে ত্বম্। অতঃ নিত্যমুক্তঃ অহং ন সংঘাতাধ্যাসকর্ত্তা ন মে সংঘাতধর্ম্মসংসর্গঃ অস্তি ইতি স্বস্থঃ ভব ইত্যর্থঃ। ওম্—ইতি চেৎ স ব্রূয়াৎ, তদা গুরুঃ এবং ব্রূয়াদ্ ইতি আহ—যদি চৈবমিতি। মোহাদ্ এব অব্রবম্ ইতি চেৎ স ব্রূয়াৎ তদা তং প্রতি গুরুণা বক্তব্যম্ আহ—কিমসাবিতি॥ ৭৩

ইতি উক্তঃ শিষ্যঃ আহ—ভগবন্! অপগতঃ ত্বৎপ্রসাদাৎ। কিন্তু মম কূটস্থতায়াং সংশয়ঃ। কথম্? শব্দাদীনাং

স্বতঃসিদ্ধিঃ নাস্তি, অচেতনত্বাৎ; শব্দাদ্যাকারপ্রত্যয়োৎপত্তেস্তু তেষাম্। প্রত্যয়ানাম্ ইতরেতরব্যাবৃত্তিবিশেষাং নীলপীতাদ্যাকারবতাং স্বতঃসিদ্ধ্যসম্ভবাৎ। তস্মাদ্ বাহ্যাকারনিমিত্তত্বং গম্যতে ইতি বাহ্যাকারবৎ শব্দাদ্যাকারত্বসিদ্ধিঃ। তথা প্রত্যয়ানামপি অহংপ্রত্যয়ালম্বনবস্তুভেদানাং সংহতত্বাদ্ অচৈতন্যোপপত্তেঃ। স্বার্থত্বাসম্ভবাৎ স্বরূপব্যতিরিক্তগ্রাহকগ্রাহ্যত্বেন সিদ্ধিঃ শব্দাদিবদেব। অসংহতত্বে সতি চৈতন্যাত্মকত্বাৎ স্বার্থঃ অপি অহংপ্রত্যয়ানাং নীলপীতাদ্যাকারাণামুপলব্ধা ইতি বিক্রিয়াবানেব, কথং কূটস্থঃ ইতি সংশয়ঃ ॥ ৭৪

পদান্বয়। ইতি (ইহা, পূর্ব্বোক্ত বাক্য) উক্তঃ (অভিহিত, কথিত) শিষ্যঃ (বিদ্যার্থী) আহ (বলিলেন) [কি বলিলেন তাহা দর্শিত হইতেছে] ত্বৎপ্রসাদাৎ (আপনার অনুগ্রহ বশতঃ) [মোহঃ—মূঢ়তা, ভ্রান্তি) অপগতঃ (দূর হইল) কিন্তু (পরন্তু) মম (আমার) [আত্মনঃ=আত্মার] কূটস্থতায়াম্ (কূটস্থত্বে, কূটের ন্যায় নির্ব্বিকারত্বে) সংশয়ঃ (সন্দেহ আছে) [গুরু জিজ্ঞাসা করিতেছেন] কথম্? (কিরূপ) [সংশয়ঃ=সন্দেহ] [শিষ্য উত্তর প্রদান করিতেছেন] শব্দাদীনাম্ (শব্দ, স্পর্শ রূপ, রস, গন্ধ এই পাঁচটি বিষয়ের) স্বতঃ (স্বভাবতঃ, পরের অপেক্ষা ব্যতীত) সিদ্ধিঃ (স্ফুরণ,) নাস্তি (নাই), [কেন নাই, তাহাতে হেতু প্রদর্শিত হইতেছে] তেষাং তু (শব্দাদি আকারে জ্ঞানের উৎপত্তি বশতঃ, শব্দের শব্দাকারে জ্ঞান, স্পর্শের স্পর্শাকারে জ্ঞান হয়, এইরূপ অন্যান্য বিষয়েরও জানিবে) তেষাং তু (তাহাদের, শব্দাদির) [সিদ্ধিঃ=স্ফুরণ, প্রকাশ], [এক্ষণে প্রসঙ্গক্রমে বিজ্ঞানবাদী বৌদ্ধের মত আশঙ্কা করিয়া খণ্ডন করিতেছেন] ইতরেতরব্যাবৃত্তবিশেষণানাম্ (ইতরেতর—পরস্পর, ব্যাবৃত্ত—অননুগত—নিবৃত্ত, বিশেষণ—শব্দাদি আকার যাহাদের যে সমস্ত প্রত্যয়ের, অর্থাৎ শব্দজ্ঞানে শব্দাকার বিশেষণ তাহাতে স্পর্শ ব্যাবৃত্ত হইয়াছে—নাই, নীলজ্ঞানে নীল বিষয়, পীত ব্যাবৃত্ত অর্থাৎ নাই এইরূপ সর্ব্বত্র) নীলপীতাদ্যাকারবতাম্ (নীলপীত প্রভৃতি আকার-বিশিষ্ট) প্রত্যয়ানাং (প্রত্যয় সমূহের, জ্ঞান সমূহের) স্বতঃসিদ্ধ্যসম্ভবাৎ (স্বভাবতঃ স্ফূর্ত্তির অসম্ভববশতঃ, জ্ঞান সর্ব্বদা একরূপ, নীল পীত প্রভৃতি বিষয়ভেদে তাহাদের ভেদ,

ইহাদের স্বভাবতঃ প্রকাশ নাই ) [ এক্ষণে বৌদ্ধমত নিরাকরণকে উপসংহার করিতেছেন ] তস্মাৎ ( তজ্জন্য, সেই হেতু ) বাহ্যাকারনিমিত্তত্বম্ ( শব্দাদিরূপ বাহ্য আকার যাহাদের—প্রত্যয়দের নিমিত্ত—কারণ, এবম্ভূতত্বরূপে, জ্ঞানসমূহের বাহ্যশব্দাদ্যাকার নিমিত্তত্ব ) গম্যতে ( অবগত হওয়া যাইতেছে ) ইতি ( এজন্য ) বাহ্যাকার বচ্ছব্দাদ্যাকারত্বসিদ্ধিঃ ( বাহ্যাকারবিশিষ্ট শব্দাদির আকার সিদ্ধি হইল ) [ এখানে 'বাহ্যাকারবৎ' এই পদটি পৃথক্ রাখিয়া অর্থ করা যাইতে পারে অর্থাৎ বাহ্যাকারের ন্যায়; কিন্তু তাহা সমীচীন বলিয়া বোধ হয় না, কারণ বিজ্ঞানবাদী বৌদ্ধেরা সমস্ত পদার্থের আন্তরস্বরূপে স্বীকার করেন, সিদ্ধান্তী তাহা নিরাকরণ করিবার জন্য বাহ্যাকারবিশিষ্টরূপে শব্দাদির উপলব্ধি হয়, আন্তরস্বরূপে হয় না, ইহা বলিয়াছেন ] তথা ( তাহা হইলে ) অহং-প্রত্যয়ালম্বনবস্তুভেদানাম্ ( অহং প্রত্যয়—অহংজ্ঞান, তাহার আলম্বন আশ্রয়, তদ্রূপ বস্তু—অন্তঃকরণ, তাহার ভেদ বৃত্তিবিশেষ, তৎস্বরূপভূত ) প্রত্যয়ানাং ( জ্ঞান সমূহের ) সংহতত্বাৎ (সংহতত্বহেতু) অচৈতন্যোপপত্তেঃ ( অচৈতনের জড়ত্বের উপপত্তি হয় বলিয়া ), স্বরূপব্যতিরিক্তগ্রাহকগ্রাহ্যত্বেন ( স্বরূপ অর্থাৎ জ্ঞান ভিন্ন বস্তুরূপ গ্রাহক কর্তৃক গ্রাহ্যত্ব বশতঃ ) ( স্বার্থত্বাসম্ভবাৎ ) ( স্বার্থত্বের অসম্ভব হেতু, পরার্থত্বপ্রযুক্ত ) শব্দাদিবৎ এব ( শব্দাদির ন্যায় ) [ প্রত্যয়ানাম্ = জ্ঞান-গুলির ] সিদ্ধিঃ ( নিষ্পত্তি, স্ফূর্ত্তি ), অসংহতত্বে সতি ( অসংহতত্ব হইলে ) চৈতন্যাত্মকত্বাৎ ( চৈতন্যস্বরূপত্বহেতু ) স্বার্থঃ অপি ( স্বার্থ হইয়াও, পরার্থ নহে ) নীলপীতাদ্যাকারাণাম্ ( নীল পীতাদি আকার ) অহংপ্রত্যয়ানাম্ ( অহং প্রত্যয়সমূহের ) উপলব্ধা ( জ্ঞাতা, উপলব্ধির কর্তা ) ইতি ( এই নিমিত্ত ) বিক্রিয়াবান্ এব ( বিকারশালীই [এজন্য] কথং কূটস্থঃ ( আত্মা কূটস্থ কিরূপে ) ইতি সংশয়ঃ ( ইহা সন্দেহ ) ॥ ৭৪

অনুবাদ। গুরুকর্তৃক এবং প্রকার অভিহিত হইয়া শিষ্য কহিলেন,—ভগবন্! আপনার অনুগ্রহে আমার মোহ দূরীভূত হইয়াছে; কিন্তু আমার [ আত্মার ] কূটস্থতা বিষয়ে সন্দেহ আছে। [ গুরু বলিলেন ] কিরূপ সন্দেহ। [ শিষ্য ] অচেতনত্বপ্রযুক্ত শব্দস্পর্শাদি বিষয়সমূহের স্বভাবতঃ স্ফূর্ত্তি নাই; শব্দাদি আকারে জ্ঞান উৎপন্ন হইয়া তাহাদের ( শব্দাদির ) সিদ্ধি হয়। শব্দাদ্যা-কাররূপ বিশেষণ সমূহ যাহাদের পরস্পর ব্যাবৃত্ত আছে এবংবিধ নীলপীতাদি আকার বিশিষ্ট প্রত্যয় সমূহের স্বভাবতঃ প্রকাশ নাই বলিয়া শব্দাদি জ্ঞানমাত্র স্বরূপ নহে। অতএব শব্দাদিরূপ বাহ্য আকার প্রত্যয়সমূহের কারণ, এইজন্য

বাহ্য আকারের ন্যায় শব্দাদি আকারও সিদ্ধ হইল। তাহা হইলে অন্তঃকরণের বৃত্তিরূপ জ্ঞান সমূহের সংহতত্বহেতু জড়ত্ব উপপন্ন হয়। স্বার্থসম্বন্ধের অসম্ভব-বশতঃ স্বরূপভিন্ন গ্রাহককর্ত্তৃক গ্রাহ্য হওয়ায় শব্দাদির ন্যায় প্রত্যয় গুলিরও সিদ্ধি হইল। অসংহতত্ব হইলেও চৈতন্যস্বরূপত্ববশতঃ আত্মা স্বার্থ হইয়াও নীল পীতাদি আকারবিশিষ্ট অহংপ্রত্যয়সমূহের উপলব্ধা বলিয়াই বিকারশীল, সুতরাং আত্মা কিরূপে কূটস্থ হইতে পারেন, ইহাই আমার সন্দেহ ॥ ৭৪ *

টীকা। নন্বু সংসারী অহং দুঃখী নিত্যমুক্তস্বভাবাৎ ঈশ্বরাদন্যঃ ইত্যাদি ভ্রমহেতুঃ যঃ ব্যামোহঃ অবিবেকলক্ষণঃ আসীৎ মম, স ইদানীং ত্বৎপ্রসাদাৎ নিবৃত্তঃ। পরন্তু কূটস্থচৈতন্যস্বরূপেণ ইতি যদিদং মম কূটস্থত্বম্ উচিবান্ ভবান্, তত্র প্রতিবিষয়ং জ্ঞানকর্ত্তৃত্বাৎ কথং কূটস্থচিৎস্বভাবতা ইতি সংশয়ঃ জায়তে ইতি শিষ্যপ্রশ্নম্ উত্থাপয়তি—ইত্যুক্তঃ শিষ্য উবাচেতি। অপগতঃ ব্যামোহঃ

---

* তাৎপর্য্য। কূটের ন্যায় নির্ব্বিকার বলিয়া আত্মাকে কূটস্থ বলা হয়। 'কূট' শব্দের অর্থ কর্ম্মকারের লোহনির্ম্মিত দ্রব্য, যাহার উপর রাখিয়া দাত্র ছুরিকা প্রভৃতি দ্রব্য নির্ম্মিত হয়। কত দ্রব্যের বিকার হইতেছে, কিন্তু সে এক ভাবে আছে।

শব্দ স্পর্শ রূপ রস ও গন্ধ এই পাঁচটি বিষয়, ইহারা অচেতন বলিয়া স্বয়ংপ্রকাশ নহে, পরপ্রকাশ্য। জ্ঞান সর্ব্বদা একরূপ, বিষয়ভেদে তাহার ভেদ হইয়া থাকে, যেমন ঘটজ্ঞান, পটজ্ঞান ইত্যাদি। শব্দাদি জড় বলিয়া স্বভাবতঃ সিদ্ধ না হইলেও যখন শব্দাদি আকারে জ্ঞান হয়, তখন তাহাদের স্বরূপ নিষ্পন্ন হয়।

বিজ্ঞানবাদী বৌদ্ধগণ শব্দাদি বাহ্য পদার্থ স্বীকার করেন না, তাঁহারা সমস্ত পদার্থকে জ্ঞানের পরিণাম বলিয়া থাকেন, সেই শঙ্কা নিরাস করিতেছেন—নীলজ্ঞানে নীল বিশেষণ, পীত নহে, পীতজ্ঞানে পীত বিশেষণ, নীল নহে—এইরূপ জ্ঞানে বৈচিত্র্য কি জন্য হয়? যদি নীল পীতাদি বাহ্যবস্তু যথার্থই না থাকে, তবে নীল জ্ঞানে নীল বিষয় না হইয়া পীত বিষয় হইতে পারিত এবং পীত জ্ঞানে পীত বিষয় না হইয়া নীল বিষয় হইতে পারিত। আরও এককথা, যদি সমস্ত পদার্থ আন্তর, বাহ্য বস্তুই নাই, তাহা হইলে 'অহং নীলঃ' এইরূপ জ্ঞান হইত, 'অয়ং-নীলঃ' এরূপ জ্ঞান হইত না। এই সমস্ত কারণে শব্দাদি বিষয় জ্ঞান হইতে ভিন্ন। শব্দজ্ঞানে বাহ্যশব্দাদি ভাসমান হইতেছে, সুতরাং তত্তৎ জ্ঞানের প্রতি বাহ্য তত্তৎ বস্তু কারণ।

জ্ঞান অন্তঃকরণের পরিণাম বিশেষ, সুতরাং সংহত বলিয়া তাহা জড়, জড় বস্তু মাত্রই পরার্থ। জড়ের স্বরূপ সিদ্ধি স্বভাবতঃ নাই স্বব্যতিরিক্ত গ্রাহক কর্ত্তৃক গৃহীত হইয়া থাকে, যেমন ঘটাদি।

আত্মা জ্ঞান-স্বরূপ, জ্ঞান মাত্রই অন্তঃকরণপরিণামবিশেষ, তদতিরিক্ত নিত্যজ্ঞান নাই, জ্ঞান অথচ নিত্য ইহা অদৃষ্টচর ও অপ্রসিদ্ধ। যদ্যপি সেই জ্ঞানস্বরূপ আত্মাকে অসংহত স্বীকার করায়, অসংহতত্বপ্রযুক্ত যদি আত্মা স্বার্থও হয় তথাপি নীল পীতাদি জ্ঞানের উপলব্ধা বলিয়া বিকারশীল বলা যায়, অর্থাৎ যে কখন ও উপলব্ধি করে, কখনও বা করে না, তবে সে উপলব্ধা বিকারী, সুতরাং আত্মার কূটস্থত্ব কিরূপে সম্ভবে?

ইতি অনুষঙ্গঃ। সংঘাতসাক্ষিণঃ নির্ব্বিকারস্ত উক্তত্বাৎ কথং সংশয়ঃ ইতি তন্মুখেন এব কূটস্থতাম্ অবগময়িতুং গুরুঃ পৃচ্ছতি—কথমিতি। সংশয়ঃ ইতি অনুষঙ্গঃ। শিষ্যঃ স্ববিদিতম্ অর্থং নিবেদয়তি—শব্দাদীনামিতি। শব্দস্পর্শ-রূপরসগন্ধাঃ তাবদ্ বিষয়াঃ প্রসিদ্ধাঃ। তেষাম্ অচিদ্রূপত্বাৎ স্বতঃস্ফুরণং নাস্তি ইতি অবিবাদং কথং তর্হি তেষাং স্ফূর্ত্তিঃ ইতি? তদ্ আহ—শব্দাদ্যা-কারপ্রত্যয়োৎপত্তেস্ত তেষামিতি। সিদ্ধিঃ ইতি অনুষঙ্গঃ। শব্দাদ্যা-কারাণাং প্রত্যয়রূপত্বাৎ ন স্বাতিরিক্তগ্রাহ্যতা ইতি বিজ্ঞানবাদিমতম্ আশঙ্ক্য মধ্যে নিরাকরোতি—প্রত্যয়ানামিত্যারভ্য সিদ্ধিরিত্যন্তেন। ইতরেতরং ব্যাবৃত্তানি বিশেষণানি শব্দাদ্যাকাররূপাণি যেষাং তে তথা, হেতুগর্ভং বিশেষণং প্রকাশস্বরূপত্বাৎ প্রত্যয়ানাং স্বতঃ এব পরোপরাগং বিনা নীলপীতাদ্যাকার-বত্তায়াঃ অসম্ভবাৎ ন প্রত্যয়মাত্রস্বরূপাঃ শব্দাদয়ঃ ইতি অধ্যাহারেণ যোজনা। পরমতনিরাকরণম্ উপসংহরতি—তস্মাদিতি। বাহ্যঃ আকারঃ শব্দাদিরূপঃ ইন্দ্রিয়সংসৃষ্টঃ অর্থঃ নিমিত্তং যেষাং প্রত্যয়ানাং তেষাং ভাবঃ বাহ্যাকারনিমিত্তত্বম্ ইতি বিগ্রহঃ। ইতি যতঃ তস্মাৎ প্রত্যয়ানাং বাহ্যাকারবৎ শব্দাকারত্বসিদ্ধিঃ ইতি অন্বয়ঃ। চৈতন্যাৎ পৃথগাকারবন্তঃ যে শব্দাদয়ঃ পরানুব্যবহারযোগ্যাঃ তৎকৃতাকারত্বাৎ সিদ্ধিঃ প্রত্যয়ানাং, ন স্বতঃ ইত্যর্থঃ, এবং শব্দাদীনাং বিষয়াণাং স্বব্যতিরিক্তপ্রত্যয়গ্রাহ্যত্বং চেৎ অধ্যবস্যসি, তর্হি প্রত্যয়স্বরূপে বিশেষাভাবসিদ্ধেঃ কূটস্থত্বসিদ্ধিঃ ইতি আশঙ্ক্য আহ—তথা প্রত্যয়ানামপীতি। ন হি বিষয়-সংসৃষ্টতয়া ভাসমানাঃ বিষয়াকারাঃ প্রত্যয়াঃ স্বপ্রকাশচৈতন্যরূপাঃ ভবন্তি, আগমাপায়িত্বাৎ। কিন্তু অন্যসাক্ষিকাঃ এব ইতি অভিপ্রেত্য তৎস্বরূপবিশেষং বিশেষণনির্দ্দেশেন কথয়তি—অহংপ্রত্যয়ালম্বনবস্তুভেদানামিতি। অহং-প্রত্যয়ালম্বনং বস্তু অন্তঃকরণং (অহংকরণং), তস্য ভেদা বৃত্তিবিশেষাঃ তদাত্মকানামিত্যর্থঃ। বিমতাঃ প্রত্যয়াঃ ন চিৎস্বভাবাঃ, সংহতত্বাৎ। সংহতত্বং চ আগমাপায়িত্বাৎ শব্দাদিবৎ, দেহাদিবদ্বা। তথা বিমতাঃ স্বাতি-রিক্তগ্রাহকগ্রাহ্যাঃ, অচেতনত্বাৎ, শব্দাদিবদেব ইত্যর্থঃ। অতঃ পরমাকারা-ভাবাৎ প্রত্যয়োৎপত্ত্যাদ্যবস্থাসাক্ষী নির্ব্বিশেষঃ চিদাত্মা সিদ্ধঃ এব ইতি কুতঃ কূটস্থতায়াং সংশয়ঃ ইতি ন বাচ্যম্ ইতি আহ—অসংহতত্বে সতীতি। যদ্যপি সংঘাতাদন্যঃ চৈতন্যস্বভাবঃ স্বার্থঃ এব আত্মা, তথাপি অহংপ্রত্যয়ানা-মন্তঃকরণবৃত্তীনাং নীলপীতাদ্যাকারাণাম্ উপলব্ধা উপলব্ধিকর্ত্তা ইতি হেতোঃ বিক্রিয়াবান্ এব অয়ং, কথং কূটস্থঃ ইতি মে সংশয়ঃ ইত্যর্থঃ ॥ ৭৪

তং গুরুরুবাচ—ন যুক্তঃ তব সংশয়ঃ, যতঃ তেষাং প্রত্যয়ানাং নিয়মেন অশেষতঃ উপলব্ধেরেব অপরিণামিত্বাৎ কূটস্থত্বসিদ্ধৌ নিশ্চয়হেতুমেব অশেষচিত্তপ্রচারোপলব্ধিং সংশয়হেতুমাত্থ। যদি হি তব পরিণামিত্বং স্যাৎ, অশেষস্ববিষয়চিত্তপ্রচারোপলব্ধির্ন স্যাৎ, চিত্তস্যেব স্ববিষয়ে যথা চ ইন্দ্রিয়াণাং স্ববিষয়েষু। ন চ তথা আত্মনঃ তব স্ববিষয়ৈকদেশোপলব্ধিঃ। অতঃ কূটস্থতা এব তব ইতি ॥৭৫

পদান্বয়। গুরুঃ (অধ্যাপক) তম্ (শিষ্যকে) উবাচ (বলিয়াছিলেন) [কি বলিয়াছিলেন তাহা প্রদর্শিত হইতেছে] তব (তোমার) সংশয়ঃ (সন্দেহ) ন যুক্তঃ (উচিত নহে) [কেন উচিত নহে তাহা দর্শিত হইতেছে] যতঃ (যেহেতু, কারণ) তেষাং (সেই সমুদায়) প্রত্যয়ানাম্ (জ্ঞানগুলির) নিয়মেন (ঐকান্তিকভাবে, অব্যভিচারিস্বরূপে) অশেষতঃ (অশেষভাবে, সম্পূর্ণরূপে) উপলব্ধেঃ এব (উপলব্ধি বশতই) অপরিণামিত্বাৎ (অপরিণামিত্ববশতঃ, একরূপত্বহেতু) কূটস্থত্বসিদ্ধৌ (কূটস্থত্বসিদ্ধি হইলে, কূটবৎ নির্ব্বিকার ইহা স্থির হইলে) নিশ্চয়হেতুম্ (নিশ্চয়ের কারণীভূত) অশেষচিত্তপ্রচারোপলব্ধিম্ এব (অশেষরূপে চিত্তপ্রচারের জ্ঞানকেই) সংশয়হেতুম্ (সন্দেহের কারণ) আত্থ (বলিতেছ) যদি (যদি) হি (নিশ্চিত) তব (তোমার, আত্মার) পরিণামিত্বম্ (পরিণামশীলত্ব) স্যাৎ (হয়, হইত) [তদা = তাহা হইলে] অশেষস্ববিষয়চিত্তপ্রচারোপলব্ধিঃ (অশেষরূপে নিজের বিষয় চিত্তপ্রকারের উপলব্ধি) ন স্যাৎ (হইত না), যথা চ (যেমন) ইন্দ্রিয়াণাম্ (ইন্দ্রিয় সমূহের) স্ববিষয়েষু (নিজের বিষয়ে) [তথা = সেইরূপ] চিত্তস্য এব (চিত্তেরই) স্ববিষয়ে (নিজের বিষয়ে) [উপলব্ধিঃ = জ্ঞান হয়], তথা চ (তাহা হইলে) আত্মনঃ (আত্মস্বরূপ) তব (তোমার) স্ববিষয়ৈকদেশোপলব্ধিঃ (স্ববিষয়ের একদেশের জ্ঞান) ন (হয় না), অতঃ (এই হেতু) তব (তোমার) কূটস্থতা এব ইতি (কূটস্থত্বই)॥ ৭৫

অনুবাদ। গুরু শিষ্যকে বলিলেন—তোমার সন্দেহ করা উচিত নহে, কারণ সেই সমস্ত প্রত্যয়ের নিয়মিতরূপে সম্পূর্ণভাবে উপলব্ধি হওয়ায় আত্মার অপরিণামিত্ববশতঃ কূটস্থতা সিদ্ধ হইতেছে, তাহা হইলে তুমি অশেষরূপে চিত্ত বৃত্তির উপলব্ধিরূপ নিশ্চয়হেতুকে সংশয়হেতু বলিতেছ। যদি তোমার

পরিণামিত্ব স্থির হয়, তবে অশেষরূপে স্ববিষয় চিত্তপ্রচারের উপলব্ধি হয় না। যেমন ইন্দ্রিয়সমূহের স্ব স্ব বিষয়ের ন্যায় চিত্তের স্ববিষয় জ্ঞাত হইয়া থাকে। কিন্তু আত্মস্বরূপ—তোমার স্ববিষয়ের একদেশ উপলব্ধি হয় না; অতএব তুমি কূটস্থস্বরূপ॥ ৭৫ *

টীকা। এবং চেদ্ দৃগ্দর্শনে বিবেচয়সি, ন তর্হি তে সংশয়াবকাশঃ ইতি পরিহরতি—তং গুরুরুবাচেত্যাদিনা। সংশয়াযোগে হেতুম্ আহ—যত ইতি। যঃ পরিণামী চিত্তাদিঃ তস্য ক্রমেণ স্ববিষয়গ্রাহকত্বং অকৃৎস্ন-গ্রাহকত্বং সকলস্ববিষয়াবস্থাগ্রাহকত্বং চ দৃষ্টং তদ্ব্যাপকম্ আত্মনঃ প্রত্যয়সাক্ষিণঃ সকাশাদ্ ব্যাবর্ত্তমানং স্বব্যাপ্যং পরিণামিত্বম্ অপি তস্য ব্যাবর্ত্তয়তি ইতি ব্যাপক-বিরুদ্ধোপলব্ধেঃ কূটস্থত্বসিদ্ধৌ নিশ্চয়ঃ এব যুক্তঃ ন সংশয়ঃ ইত্যর্থঃ। উক্তম্ এব অর্থং ব্যাতিরেকব্যাপ্তিং বিবৃণ্বন্ উপপাদয়তি—যদিহীতি॥ ৭৫

তত্র আহ—উপলব্ধিঃ নাম ধাত্বর্থঃ বিক্রিয়া এব, উপলব্ধ্যা কূটস্থাত্মতা চ ইতি বিরুদ্ধম্ ॥৭৬

পদান্বয়। তত্র (তদ্বিষয়ে) [ শিষ্যঃ—শিষ্য ] আহ ( বলিতেছেন ) উপলব্ধিঃ নাম ( উপলব্ধি বলিতে ) ধাত্বর্থঃ ( উপ পূর্ব্বক লভ্ ধাতুর অর্থ বুঝায় ) বিক্রিয়া এব ( বিশিষ্ট ক্রিয়া ) উপলব্ধুঃ ( উপলব্ধি কর্ত্তার ) কূটস্থতা চ (কূটস্থত্বও) ইতি ( ইহা ) বিরুদ্ধম্ ( বিরোধযুক্ত )॥ ৭৬

অনুবাদ। [ এখন শিষ্য প্রকৃতি প্রত্যয়ের আলোচনা দ্বারা আত্মার কূটস্থত্বে দোষারোপ করিতেছেন ] তাহাতে শিষ্য বলিতেছেন—উপলব্ধি বলিলে উপ পূর্ব্বক লভ্ ধাতুর অর্থ বুঝায়, তাহা বিশিষ্টক্রিয়া, সুতরাং উপলব্ধি কর্ত্তার কূটস্থতা বিরুদ্ধ॥ ৭৬ †

টীকা। ইদানীং প্রকৃতিপ্রত্যয়ার্থপর্য্যালোচনয়া উপলব্ধা কূটস্থঃ ইতি

---

* তাৎপর্য্য। আত্মা ও আত্মার এই দুইটি বস্তুর বিবেক করিলে আত্মার কূটস্থত্বে সংশয় উপস্থিত হইতে পারে না। ইন্দ্রিয়াদি পরিণামী বস্তু যখন কোন বস্তু গ্রহণ করে, তখন তাহারা সম্পূর্ণ গ্রহণ করে না, যেমন চক্ষু ঘটের পৃষ্ঠভাগ গ্রহণ করিতে সমর্থ নহে; কারণ তাহার সহিত ইন্দ্রিয়ের সন্নিকর্ষ নাই। কিন্তু আত্মা স্বপ্রকাশ বলিয়া মনোবৃত্তির সম্পূর্ণ প্রকাশক; তাহা হইলে আত্মা পরিণামী নহে, সুতরাং কূটস্থ। এখানে স্বপ্রচার শব্দের অর্থ 'মনোবৃত্তি'।

† তাৎপর্য্য। ধাত্বর্থ ক্রিয়া, ক্রিয়ামাত্রই উৎপত্তিধ্বংসশীল, ক্রিয়াতে বিকার থাকিবে তাহার কর্ত্তা অধিকারী হইবে ইহা কিরূপে সম্ভবে—এইরূপ শিষ্যের শঙ্কা।

বিরুদ্ধম্ ইতি শিষ্যঃ শঙ্কাম্ উদ্ভাবয়তি—তত্রাহেতি। উপোপসর্গস্ত লভতেঃ ধাতোঃ কর্ত্তরি তৃচঃ বিধানাদ্ ধাত্বর্থস্ত চ ক্রিয়াত্বাৎ ক্রিয়ায়াশ্চ উৎপত্তিবিনাশবত্ত্বাৎ তৎকর্ত্তরি কথং বিক্রিয়ারাহিত্যম্ ইত্যর্থঃ ॥ ৭৬

ন, ধাত্বর্থবিক্রিয়ায়াম্ উপলব্ধ্যুপচারাৎ। যো হি বৌদ্ধঃ প্রত্যয়ঃ স ধাত্বর্থো বিক্রিয়াত্মক আত্মন উপলব্ধ্যাভাসফলাবসান ইতি উপলব্ধিশব্দেন উপচর্য্যতে, যথা—ছিদিক্রিয়া দ্বৈধীভাবফলাবসানা ইতি ধাত্বর্থেন উপচর্য্যতে তদ্বৎ ॥ ৭৭

পদান্বয়। ন (না, বিরুদ্ধ নহে) ধাত্বর্থবিক্রিয়ায়াম্ (ধাতুর অর্থ রূপ বিশিষ্ট ক্রিয়াতে) উপলব্ধ্যুপচারাৎ (উপলব্ধির উপচার হয়—গৌণ প্রয়োগ হয়) যঃ হি (যে) বৌদ্ধঃ (বুদ্ধির পরিণাম) প্রত্যয়ঃ (জ্ঞান) স (তাহা) বিক্রিয়াত্মকঃ (বিশিষ্ট ক্রিয়ারূপ) ধাত্বর্থঃ (ধাতুর অর্থ) আত্মনঃ (আত্মার) উপলব্ধ্যাভাসফলাবসানঃ (আত্মস্বরূপভূত—উপলব্ধির আভাস—চৈতন্যচ্ছায়াপত্তিরূপ ফল যাহার অবসান এরূপ) ইতি (এই হেতু) উপলব্ধিশব্দেন (উপলব্ধি-শব্দ দ্বারা) উপচর্য্যতে (উপচার করা হয়, গৌণ প্রয়োগ করা হয়) [এপক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে] যথা (যেমন) ছিদিক্রিয়া (ছেদনরূপ ক্রিয়া) দ্বৈধীভাবফলাবসানা (দ্বিধাবিভাগরূপ ফল যাহার অবসান এবম্ভূতা) ইতি (এই জন্য) ধাত্বর্থেন (ছেদনরূপ ধাত্বর্থের দ্বারা) উপচর্য্যতে (উপচার করা হয়) তদ্বৎ (সেইরূপ) ॥ ৭৭

অনুবাদ। [গুরু] বিরুদ্ধ নহে, কারণ ধাত্বর্থরূপ বিশিষ্টক্রিয়াতে উপলব্ধির উপচার করা হইয়া থাকে, যাহা বুদ্ধির পরিণামভূত প্রত্যয়, তাহাই বিশিষ্ট ক্রিয়ারূপ-ধাত্বর্থ আত্মার স্বরূপভূত-উপলব্ধির আভাসরূপ ফল পর্য্যন্ত বলিয়া তাহাকে উপলব্ধি-শব্দ দ্বারা উপচার করা হয়; যেমন ছেদন-ক্রিয়ার ফল দ্বিধাবিভাগ বলিয়া ছেদনরূপ ধাত্বর্থদ্বারা তাহার উপচার করা হয়, এখানেও সেইরূপ ॥ ৭৭ *

---

* তাৎপর্য্য। শিষ্য পূর্ব্বে আশঙ্কা করিয়াছিলেন—ক্রিয়ামাত্র পরিণামী বলিয়া বিকারশীল, উপপূর্ব্ব লভ্ ধাতুর অর্থ উপলব্ধি, সুতরাং তাহাও বিকার, যদি উপলব্ধিরূপ ক্রিয়াতে বিকার থাকিল, তৎকর্ত্তা—উপলব্ধা কিরূপে অবিকারী হইবেন, সুতরাং ইহা বিরুদ্ধবাক্য। তদুত্তরে গুরু বলিতেছেন, ইহা বিরুদ্ধ নহে। কারণ যেমন ছেদন ক্রিয়া, তাহার ফল দ্বৈধীভাব, তথাপি

টীকা। ক্রিয়া এব প্রকৃতিভূতধাত্বর্থঃ কর্ত্তা এব চ প্রত্যয়ার্থঃ সর্ব্বত্র মুখ্যঃ ইতি নাস্তি নিয়মঃ, গড়ি বদনৈকদেশে, সবিতা প্রকাশতে, সবিতা প্রকাশয়তি ইত্যত্র ব্যভিচারাদিত্যভিপ্রেত্য প্রকৃতে ধাত্বর্থতৎকর্ত্তৃবচনস্য উপলব্ধিশব্দস্য গৌণার্থত্বমেব যুক্তমিত্যাহ গুরুঃ—ন ধাত্বর্থেতি। সংগ্রহং বিবৃণোতি—যো হি বৌদ্ধ ইতি। বৌদ্ধঃ বুদ্ধিপরিণামঃ প্রতিবিষয়ম্ অয়তি গচ্ছতি ইতি প্রত্যয়ঃ। নমু বুদ্ধেঃ অন্তঃকরণস্য দ্রব্যত্বাৎ তৎপরিণামস্য চ মৃৎপরিণামঘটাদিবৎ দ্রব্যত্বোপপত্তেঃ কথং ক্রিয়াত্বমিত্যত্রাহ—স ধাত্বর্থো বিক্রিয়াত্মক ইতি। বিশিষ্টক্রিয়াত্মকঃ ইত্যর্থঃ। নহি মৃদাদিবৎ স্বাকারতিরোধানেন অন্তঃকরণপরিণামঃ ইষ্যতে, কিন্তু জলূকাবৎ আলোকবদ্বা সঙ্কোচবিকাশরূপেণ। তাদৃশস্য পরিণামঃ পরিণামিচেষ্টারূপত্বাৎ তৎক্রিয়া ইতি বক্তুং যুক্ত ইত্যভিপ্রায়ঃ। তস্যাঃ ক্রিয়ায়াঃ উপলব্ধিশব্দোপচারে নিমিত্তমাহ—আত্মন ইতি। আত্মনঃ স্বরূপভূতা যা উপলব্ধিঃ 'সত্যং জ্ঞানম্' (তৈত্তিঃ ।২।১) 'বিজ্ঞানঘন এব' (বৃহঃ ৪।৪।১২) ইত্যাদিশ্রুতিসিদ্ধা। তস্যা আভাসঃ বহ্নিব্যাপ্তায়ঃপিণ্ডস্য বহ্ন্যাকারত্ববৎ চিদাত্মব্যাপ্ততয়া চিচ্ছায়াপত্তিঃ তদেব ফলং তদবসানঃ তৎপর্য্যন্তঃ ইতি কৃত্বা উপলব্ধিশব্দেন উপচর্য্যতে ইত্যর্থঃ। তত্র অনুকূলং দৃষ্টান্তমাহ—যথেতি। অয়ং ভাবঃ—অর্থপ্রকাশো হি উপলব্ধিশব্দার্থঃ প্রসিদ্ধঃ। স ন অর্থধর্ম্মঃ, অর্থানাং জড়ত্বাদিত্যুক্তং, নাপি অন্তঃকরণধর্ম্মঃ, তস্য অপি করণত্বাৎ চৈতন্যপ্রকাশাশ্রয়ত্বাযোগাৎ। তথাপি স্বয়ংপ্রকাশমাননিত্যচৈতন্যাত্মনি অব্যবধানেন অহংতয়া এব অধ্যাসাৎ স্বসত্তায়াং প্রকাশাব্যতিরেকাদ্ আত্মচৈতন্যব্যাপ্তাঃ তত্তদর্থাকারাবৃত্তীঃ কুর্ব্বৎ অন্তঃকরণং উপলব্ধা কর্ত্তা প্রমাতা ভোক্তা ইতি চ প্রমাতৃত্বকর্ত্তৃত্বভোক্তৃত্বানুভবিতৃত্বব্যপদেশাস্পদং ভবতি, যথা অয়ঃ পিণ্ডঃ দহতি প্রকাশয়তি ইতি তদ্বৎ। আত্মা আকাশবদবিক্রিয়ত্বাৎ কূটস্থোঽপি সন্ তাদৃগন্তঃকরণগত স্বাভাসাবিবেকাৎ তদ্ধর্ম্মৈঃ তদবস্থাভিশ্চ মিথ্যা এব ব্যপদিশ্যতে, চতুষ্কোণো বর্ত্তুলঃ কৃশঃ স্থূলঃ জাতঃ নষ্টঃ অগ্নিঃ ইতি যথা অয়ঃপিণ্ডগতাভাসাবিবেকাদ্ অগ্নিঃ ব্যপদিশ্যতে তদ্বৎ। তস্মাদ্ অন্তঃকরণস্য বিকারিণঃ কর্ত্তৃত্বেঽপি উপলব্ধেঃ ক্রিয়মাণত্বাভাবাদ্ উপলব্ধিস্বরূপস্যাত্মনঃ সিদ্ধং কূটস্থত্বম্ ইতি ॥ ৭৭

---

লোক যেমন ক্রিয়াতে বৈধীভাবরূপ ফলের উপচার অর্থাৎ গৌণপ্রয়োগ করিয়া থাকে। সেইরূপ উপলব্ধি—আত্মার স্বরূপভূতজ্ঞান, বুদ্ধিতে প্রতিবিম্বিত হইয়া তপ্তলৌহপিণ্ডের ন্যায় এক হইয়া যায়। তখন লোক সেই চিচ্ছায়াপন্ন বুদ্ধির পরিণামকে উপলব্ধিশব্দ দ্বারা ব্যবহার করিয়া থাকে।

ইত্যুক্তঃ শিষ্যঃ আহ—ননু ভগবন্! মম কূটস্থত্ব-প্রতিপাদনং প্রতি অসমর্থো দৃষ্টান্তঃ। কথম্? ছিদিঃ ছেদ্যবিক্রিয়াবসানা উপচর্য্যতে যথা ধাত্বর্থত্বেন, তথা উপলব্ধিশব্দোপচরিতোঽপি ধাত্বর্থো বৌদ্ধপ্রত্যয় আত্মন উপলব্ধিবিক্রিয়াবসানশ্চেৎ ন আত্মনঃ কূটস্থতাং প্রতিপাদয়িতুং সমর্থঃ ॥৭৮

পদান্বয়। ইতি (ইহা, পূর্ব্বোক্তবাক্য) উক্তঃ (কথিত) শিষ্যঃ (বিদ্যার্থী) আহ (বলিলেন) [কি বলিলেন তাহা প্রদর্শিত হইতেছে] ননু (ভোঃ) ভগবন্ (ঐশ্বর্য্যাদিগুণশালিন্) দৃষ্টান্তঃ (উদাহরণ, পূর্ব্বোক্ত ছিদিক্রিয়ারূপ দৃষ্টান্ত) মম (আমার, আত্মার) কূটস্থত্বপ্রতিপাদনং প্রতি (কূটস্থতাসম্পাদনের প্রতি) অসমর্থঃ (অক্ষম) [গুরু বলিলেন] কথম্ (কেন?) [শিষ্য বলিতেছেন] যথা (যেমন) ছেদ্যবিক্রিয়াবসানা (ছেদ্য কাষ্ঠাদির বিকার হইয়াছে অবসান—পর্য্যন্ত যাহার এবম্ভূতা) ছিদিঃ (ছেদন ক্রিয়া) ধাত্বর্থত্বেন (ধাত্বর্থত্বরূপে, ছেদনরূপ ধাত্বর্থত্বরূপে) উপচর্য্যতে (উপচার-গৌণপ্রয়োগ করা হইতেছে) তথা (সেইরূপ) বৌদ্ধপ্রত্যয়ঃ (বুদ্ধির পরিণাম জ্ঞান) ধাত্বর্থঃ (উপ পূর্ব্বক লভ্-ধাত্বর্থ) উপলব্ধিশব্দোপচরিতোঽপি (উপলব্ধি শব্দের দ্বারা উপচরিত হইলেও) আত্মনঃ (আত্মার) উপলব্ধিবিক্রিয়াবসানঃ (উপলব্ধিরূপ বিকার হইয়াছে অবসান-ফল-সীমা-পর্য্যন্ত যাহার এইরূপ) চেৎ (যদি) আত্মনঃ (আত্মার) কূটস্থতাম্ (কূটস্থত্বকে) প্রতিপাদয়িতুম্ (প্রতিপাদন করিতে) ন সমর্থঃ (ক্ষম নহে) ॥ ৭৮

অনুবাদ। গুরু কর্ত্তৃক এইরূপ উক্ত হইয়া শিষ্য বলিলেন—হে ভগবন্! [পূর্ব্বোক্ত] দৃষ্টান্ত আমার কূটস্থতা প্রতিপাদন করিতে অক্ষম। [গুরু] কেন? [শিষ্য] ছেদনক্রিয়া কাষ্ঠাদি ছেদ্যবস্তুর বিকার পর্য্যন্ত, তাহা যেমন ছিদ্-ধাত্বর্থতারূপে উপচরিত হইতেছে, সেইরূপ বুদ্ধির পরিণাম লভ্-ধাত্বর্থরূপ প্রত্যয় (জ্ঞান) উপলব্ধি শব্দ দ্বারা উপচরিত হইলেও উপলব্ধিরূপ বিকার যদি তাহার ফল হয়; তবে দৃষ্টান্ত আত্মার কূটস্থতা প্রতিপাদন করিতে সমর্থ হইতেছে না ॥ ৭৮*

---

* তাৎপর্য্য—ছেদন ক্রিয়ার ফল কাষ্ঠাদি বস্তুর দ্বৈধীভাব, সেই দ্বৈধীভাবরূপ ফল ছেদন ক্রিয়ায় যেমন উপচার করা হয়, সেইরূপ উপলব্ধির ফল বুদ্ধির পরিণামরূপ জ্ঞান, উপলব্ধিতে উপচার করা হইয়া থাকে। যদি উপলব্ধি ফল হইল ফলমাত্রই সাধ্য, সুতরাং সাধ্যবস্তুর অনিত্যতাহেতু তৎকর্ত্তা উপলব্ধার ও অনিত্যতা অনিবার্য্য।

টীকা। তত্র উক্তমর্থং বিশদীকর্ত্তুং দৃষ্টান্তস্য দার্ষ্টান্তিকাননুরূপত্বং শঙ্কয়তি—ইত্যুক্তঃ শিষ্য আহ নন্বিতি। উভয়ত্র প্রকৃতিপ্রত্যয়ার্থয়োঃ ঔপচারিকত্বস্য উক্তত্বাৎ কথং দৃষ্টান্তাসামর্থ্যমিতি গুরুঃ আহ—কথমিতি। উপচরিতত্বেঽপি উপলব্ধুঃ বিক্রিয়া দুর্ব্বারা, যতঃ ছিদিক্রিয়াসাধ্যং দ্বৈধীভাবাখ্যং ফলং বিক্রিয়া, এবমুপলব্ধিফলস্যাঽপি ফলত্বাবিশেষাৎ সাধ্যতয়া বিক্রিয়াত্বোপপত্তেঃ কথম্ উপলব্ধা কূটস্থঃ স্যাৎ ইতি শিষ্যঃ দৃষ্টান্তাসামর্থ্যম্ উপপাদয়তি—ছিদিঃ ছেদ্যেত্যাদিনা। ছিদিক্রিয়ায়াঃ ছেদ্যবিক্রিয় বসানত্ববদ্ বোদ্ধঃ ধাত্বর্থঃ উপলব্ধিশব্দোপচরিতোঽপি আত্মোপলব্ধিবিক্রিয়াবসানশ্চেৎ ইতি যোজনা। ছিদিক্রিয়ায়াঃ হেতুকৃতদ্বৈধীভাবপর্য্যন্তত্ববৎ আত্মকৃতোপলব্ধিবিকারপর্য্যন্তঃ উপলব্ধিধাত্বর্থশ্চেদিত্যর্থঃ॥ ৭৮

গুরুরুবাচ—সত্যমেবং স্যাদ্, যদি উপলব্ধ্যুপলব্ধ্রোঃ বিশেষঃ। নিত্যোপলব্ধিমাত্র এব হি উপলব্ধা, ন তু তার্কিকসময়ে ইব অন্যা উপলব্ধিঃ অন্য উপলব্ধা চ॥ ৭৯

পদান্বয়। গুরুঃ (আচার্য্য) উবাচ (বলিয়াছিলেন) [কি বলিয়াছিলেন, তাহা প্রদর্শিত হইতেছে] সত্যম্ (যথার্থ) এবম (এরূপ) স্যাৎ (হইতে পারে) যদি (যদি) উপলব্ধ্যুপলব্ধ্রোঃ (জ্ঞান ও জ্ঞাতার) বিশেষঃ (ভেদ) [স্যাৎ—থাকে] হি (যেহেতু) উপলব্ধা (জ্ঞাতা) নিত্যোপলব্ধিমাত্রঃ এব (নিত্যোপলব্ধিস্বরূপই, নিত্যজ্ঞানস্বরূপই) তার্কিকসময় ইব (নৈয়ায়িকদিগের সিদ্ধান্তের ন্যায়) উপলব্ধিঃ (জ্ঞান) অন্যা (ভিন্ন) উপলব্ধা চ (এবং জ্ঞাতা) অন্যঃ (ভিন্ন) নতু (নহে)॥ ৭৯

অনুবাদ। গুরু বলিলেন—যদি উপলব্ধি এবং উপলব্ধার ভেদ থাকে, তবে ইহা যথার্থ বটে, কিন্তু উপলব্ধা নিত্য—উপলব্ধিস্বরূপমাত্র, নৈয়ায়িকমতের ন্যায় বেদান্তমতে উপলব্ধি অন্য এবং উপলব্ধা ভিন্ন, তাহা নহে॥ ৭৯ *

* তাৎপর্য্য—নৈয়ায়িকমতে জ্ঞানমাত্রকে উপলব্ধি বলে, এবং তৎকর্ত্তা উপলব্ধা; সুতরাং ক্রিয়া ও কর্ত্তার ভেদের ন্যায় জ্ঞান ও জ্ঞাতার ভেদ আছে। তবে সেই একই উপলব্ধি বুদ্ধিরূপ-উপাধিসম্বন্ধবশতঃ উপলব্ধা বলিয়া কথিত হয়। বস্তুতঃ উভয়ের কোন ভেদ নাই। বৌদ্ধগণ বুদ্ধিকে আত্মা বলেন, কিন্তু তাহা ক্ষণিক সেই জন্য 'নিত্য'পদ প্রযুক্ত হইয়াছে, এবং ভেদাভেদবাদ বারণের জন্য 'মাত্র' পদ প্রয়োগ করা হইয়াছে।

টীকা। উপলব্ধেঃ স্বরূপেণ এব ফলত্বং বিবক্ষিত্বা দৃষ্টান্তানমুগুণত্বং অধ্যবসাসি? কিংবা উপাধিবশাৎ? ইতি বিকল্প্য আদ্যং দূষয়তি—সত্যমেবমিতি। বিশেষঃ ভেদঃ। নিত্যশব্দেন বৌদ্ধমতাদ্ ব্যাবৃত্তিঃ, মাত্রপদেন ভেদাভেদমতাৎ। 'প্রজ্ঞানঘনঃ এব' (বৃহঃ ৪।৫।১৩) 'প্রজ্ঞানং ব্রহ্ম' (ঐতঃ ৫।৩) ইত্যাদিশ্রুতিপ্রসিদ্ধং হেতুম্ আহ—হীতি। এবকারব্যাবর্ত্ত্যমাহ—ন তু তার্কিকেতি ॥ ৭৯

ননু উপলব্ধিফলাবসানো ধাত্বর্থঃ কথমিতি ॥ ৮০

পদান্বয়। ননু (প্রশ্নে) ধাত্বর্থঃ ('লভ্' ধাতুর অর্থ) উপলব্ধিফলাবসানঃ (উপলব্ধিরূপ ফল যাহার অবসান—পর্য্যন্ত এরূপ) ইতি (ইহা) কথম্? (কিরূপে) ॥ ৮০

অনুবাদ। [যদি এইরূপ আত্মতত্ত্ব নির্ণীত হইল, তাহা হইলে] ধাত্বর্থ উপলব্ধি ফল পর্য্যন্ত ইহা কিরূপে সঙ্গত হয়? ॥ ৮০ *

টীকা। যদি এবম্ আত্মতত্ত্বং কথং তর্হি ধাত্বর্থফলত্ববচনম্ ইতি শিষ্যঃ শঙ্কতে—নন্বিতি। ৮০

উচ্যতে—শৃণু, উপলব্ধ্যাভাসফলাবসান ইত্যুক্তম্, কিং ন শ্রুতং তৎ ত্বয়া? ন তু আত্মা বিক্রিয়োৎপাদনাবসান ইতি ময়া উক্তম্ ॥ ৮১

পদান্বয়। উচ্যতে (কথিত হইতেছে), শৃণু (শ্রবণ কর), উপলব্ধ্যাভাসফলাবসানঃ (উপলব্ধির আভাসরূপ ফল অবসান যাহার এইরূপ) [ধাত্বর্থ—ধাতুর অর্থ] ইতি (ইহা) উক্তম্ (কথিত হইয়াছে, আমি বলিয়াছি), তৎ (তাহা) ত্বয়া (তোমার কর্ত্তৃক) ন শ্রুতং কিম্? (শুন নাই কি?) আত্মা তু (কিন্তু আত্মা) বিক্রিয়োৎপাদনাবসানঃ (বিকার উৎপত্তি যাহার ফল এইরূপ) ন (নহে) ইতি (এইরূপ, ইহা) ময়া (মৎকর্ত্তৃক) উক্তম্ (কথিত হইয়াছে) ॥ ৮১

---

* তাৎপর্য্য—উপলব্ধিই আত্মার যথার্থ স্বরূপ, কিন্তু উপলব্ধি আবার ফল হইতেছে ইহা ত ঠিক নহে—এরূপ শিষ্যের শঙ্কা।

অনুবাদ। [কেন তাহা] শ্রবণ কর, বলিতেছি—উপলব্ধির আভাসরূপ ফল পর্য্যন্ত ধাত্বর্থ—ইহাই আমি বলিয়াছি তুমি কি শুনিয়াছিলে? কিন্তু বিকারোৎপত্তি ফল পর্য্যন্ত আত্মা—একথা ত বলি নাই॥ ৮১ *

টীকা। উপাধিবশাৎ ফলত্বোপচারঃ উপলব্ধঃ, ন স্বরূপতঃ ইতি উক্তং স্মারয়ন্ পক্ষান্তরম্ অবিরুদ্ধম্ ইতি আহ গুরুঃ—শৃণ্বিতি। অন্তঃকরণবৃত্তীনাম্ আবির্ভাবতিরোভাবধর্ম্মকত্বাৎ তদ্‌বিশিষ্টতয়া স্ফুরণম্ অঙ্গীকৃত্য বিষয়স্থচৈতন্যা-ভেদেন প্রকাশমানবৃত্তিতৎস্থাভাসাশ্রয়তয়া ভাসমানঃ আত্মা প্রমাতা ইতি উচ্যতে। কর্ম্মেন্দ্রিয়াণি অধিষ্ঠায় ক্রিয়াবৎ প্রাণপ্রধানান্তঃকরণ লিঙ্গগতাভাসা-বিবেকাৎ কর্ত্তা ইতি চ উচ্যতে। শুভাশুভকর্ম্মোপস্থাপিতান্তঃকরণপরিণাম-বিশেষং তদবিবেকাৎ স্বগতমিব পশ্যন্ আত্মা ভোক্তা ইতি উচ্যতে। এতাং সর্ব্বামেব চিত্তবিলাসাবস্থাং স্বরূপচৈতন্যানুগমমাত্রেণ সাক্ষাদ্ অবভাসয়ন্নিব ভাসমানঃ অলুপ্তপ্রকাশঃ অসন্দিগ্ধঃ অবিপর্য্যস্তঃ অবিষয়ঃ সাক্ষী উপলব্ধা জ্ঞাতা ইতি চ ব্যপদিশ্যতে। বৃত্তিবিনাশাৎ তদ্‌গতচিদাভাসস্য অপি বিলয়াৎ তৎসংস্কার-সম্ভবে সতি সময়ান্তরে পূর্ব্বাবগতবিষয়াকারস্মৃতিবৃত্ত্যুদয়ে তদ্‌গতাভাসদ্বারা স এব স্মর্ত্তা ইতি ব্যপদিশ্যতে। স এব তু চিদাত্মা সমস্তকার্য্যকারণপ্রপঞ্চোপলক্ষিতঃ তদনুবৃত্তসত্তা অভেদেন সর্ব্বাধিষ্ঠানমিত্যুচ্যতে। কারণোপাধ্যবিবেকেন অলুপ্তজ্ঞানশক্তিতয়া চ অন্তর্য্যাম্যাদি-শব্দবাচ্যোঽপি ভবতি। তস্মাৎ কেনচিৎ উপাধিনা কচিৎ কচিৎ তথা তথা ব্যবহারাস্পদত্বেন অবিদ্যাবশাদ্ ভাসমানোঽপি আত্মা স্বরূপতঃ নির্ব্বিকারঃ নির্ধর্ম্মকঃ অসঙ্গঃ কূটস্থ এব ইতি॥ ৮১

শিষ্যঃ উবাচ—কথং তর্হি কূটস্থে ময়ি অশেষস্ববিষয়চিত্ত-প্রচারোপলব্ধৃত্বমিতি আত্থ॥ ৮২

পদান্বয়। শিষ্যঃ (বিদ্যার্থী) উবাচ (বলিয়াছিলেন) [কি বলিয়াছিলেন তাহা কথিত হইতেছে] তর্হি (তাহা হইলে) কূটস্থে (কূটবৎ বিকার শূন্য)

* তাৎপর্য্য—আত্মার স্বরূপই উপলব্ধি, তাহা ফল নহে, যদি উপলব্ধি ফল হইত, তাহা হইলে ফলমাত্র সাধ্য বলিয়া অনিত্য হইত, আত্মার কূটস্থত্ব সিদ্ধ হইত না। কিন্তু তাহা নহে, উপলব্ধি আত্মা—স্বরূপচৈতন্য বুদ্ধিরূপ উপাধিতে প্রতিবিম্বিত হওয়ায় বুদ্ধি চেতনের ন্যায় প্রতীয়মান হয়, সেই বুদ্ধি প্রতিফলিত চৈতন্যকে আভাস বা চিদাভাস বলে, তাহা বুদ্ধির পরিণামবিশেষ, সাধ্য বলিয়া ফল: তাহাই স্বরূপভূত—উপলব্ধি—আত্মাতে উপচার করিয়া থাকে। একই অবিকার চৈতন্য উপাধিসম্পর্কবশতঃ কর্ত্তা, ভোক্তা ইত্যাদি ব্যবহার যোগ্য হয়; ইহার কারণ অবিদ্যা; বস্তুতঃ আত্মা অসঙ্গ কূটস্থ।

ময়ি (আমাতে) অশেষস্ববিষয়চিত্তপ্রচারোপলব্ধৃত্বম্ (সম্পূর্ণরূপ চিত্তের বিষয় চিত্তবৃত্তির জ্ঞাতৃত্ব) কথম্ (কিরূপে) ইতি (ইহা) আখ্য (বলুন)॥ ৮২

অনুবাদ। যদি আমি কূটস্থ হইলাম, তবে আমাতে অশেষরূপ চিত্ত বিষয়ীভূত চিত্তবৃত্তির জ্ঞাতৃত্ব কিরূপে থাকিতে পারে, তাহা বলুন॥ ৮২ *

টীকা। এতৎ সর্ব্বম্ অভিপ্রেত্য উক্তমর্থং প্রশ্নমুত্থাপ্য উপসংহরতি—শিষ্য উবাচ কথং তর্হীত্যারভ্য তবেত্যন্তেন। তেনৈব অশেষস্ববিষয়চিত্তপ্রচারোপলব্ধৃত্বেন ইত্যর্থঃ। অতঃ কুতঃ তত্র তব অনাশ্বাসঃ জায়তে ইতি অভিপ্রায়ঃ॥ ৮২॥ ৮৩

তং গুরুরুবাচ—সত্যমেব অবোচম্, তেনৈব কূটস্থতাম্ অব্রবং তব॥ ৮৩

পদান্বয়। গুরুঃ (আচার্য্য) তম্ (তাঁহাকে, শিষ্যকে) উবাচ (বলিয়াছিলেন)—সত্যম্ এব (যথার্থই) অবোচম্ (বলিয়াছিলাম), তেন এব (তাহাদ্বারা, অশেষরূপ চিত্তবৃত্তির উপলব্ধৃত্বদ্বারা) তব (তোমার) কূটস্থতাম্ (কূটস্থত্ব) অব্রবম্ (বলিয়াছিলাম)॥ ৮৩

অনুবাদ। গুরু শিষ্যকে বলিয়াছিলেন—আমি বলিয়াছিলাম, সত্য, অশেষরূপ চিত্তবৃত্তির উপলব্ধৃত্ব দ্বারাই তোমার কূটস্থতা বলিয়াছিলাম॥ ৮৩ †

যদ্যেবং ভগবন্! কূটস্থনিত্যোপলব্ধিস্বরূপে ময়ি শব্দাদ্যাকারবৌদ্ধপ্রত্যয়েষু চ মৎস্বরূপোপলব্ধ্যাভাসফলাবসানবৎসু উৎপদ্যমানেষু কস্তু অপরাধো মম?॥ ৮৪

পদান্বয়। ভগবন্ (ঐশ্বর্য্যাদিগুণশালিন্) যদি (যদি) এবম্ (এইরূপ) কূটস্থনিত্যোপলব্ধিস্বরূপে (কূটস্থনিত্যজ্ঞানস্বরূপ) ময়ি (আমাতে) মৎস্বরূপোপলব্ধ্যাভাসফলাবসানবৎসু (আত্মস্বরূপভূত-উপলব্ধির আভাসরূপ ফলাবসান-বিশিষ্ট) শব্দাদ্যাকারবৌদ্ধপ্রত্যয়েষু চ (শব্দাদিআকারে বুদ্ধির পরিণামভূত

---

* তাৎপর্য্য। কূটস্থ অথচ জ্ঞানকর্ত্তৃত্ব ইহা পরস্পর বিরুদ্ধ।

† তাৎপর্য্য। যে হেতু দ্বারা বিকার সম্ভাবনা করিতেছ, প্রকৃতপক্ষে তাহাই কূটস্থতা-প্রতিপাদক।

জ্ঞান-সমূহ ) উৎপদ্যমানেষু ( উৎপন্ন হইলে ) মম তু ( আমার ) কঃ ( কি ) অপরাধঃ ( দোষঃ ) ॥ ৮৪

অনুবাদ। [ শিষ্য স্বকীয় ভ্রমের কারণ না দেখিয়া তখন এইরূপ বলিতেছেন ] ভগবন্! যদি এইরূপই, [ তাহা হইলে ] কূটস্থ—নিত্য উপলব্ধিস্বরূপ আমাতে আমার স্বরূপভূত-উপলব্ধির আভাসরূপ ফলাবসানবিশিষ্ট শব্দাদি-আকারে বুদ্ধির পরিণামভূত জ্ঞানসমূহ উৎপন্ন হইলে আমার দোষ কি ? ॥ ৮৪ *

টীকা। আত্মনঃ নিত্যনিবৃত্তাশেষস্বগতবিশেষতয়া কূটস্থত্বে অববোধিতে অববুদ্ধস্বরূপঃ শিষ্যঃ স্বভ্রান্তিবীজম্ অপশ্যন্ পৃচ্ছতি—যদ্যেবমিতি। অথবা—বৌদ্ধপ্রত্যয়াশ্চেৎ উপলব্ধ্যাভাসফলাবসানাঃ জায়ন্তে, তদা তান্ আত্মনি নিত্যং পশ্যতঃ মম কঃ অপরাধঃ ইতি আক্ষিপতি—যদ্যেবমিতি ॥ ৮৪

সত্যং, নাস্তি অপরাধঃ, কিন্তু অবিদ্যামাত্রস্তু অপরাধঃ ইতি প্রাগেব অবোচম্ ॥ ৮৫

পদান্বয়। সত্যম্ ( ঠিক, যথার্থ ), [ তব=তোমার ] অপরাধঃ ( দোষ ) ন অস্তি ( নাই ), কিন্তু ( পরন্তু ) অবিদ্যামাত্রঃ তু ( কেবল অজ্ঞানই ) অপরাধঃ ( দোষ ) ইতি ( ইহা ) প্রাক্ এব ( পূর্ব্বেই ) অবোচম্ ( বলিয়াছিলাম ) ॥ ৮৫

অনুবাদ। তোমার দোষ নাই সত্য, কিন্তু কেবল অবিদ্যাই অপরাধ ইহা পূর্ব্বে বলিয়াছিলাম ॥ ৮৫ †

টীকা। প্রশ্নস্য উত্তরম্ আহ—সত্যং নাস্ত্যপরাধ ইতি। কথং তর্হি 'কিং নু শ্রুতং ত্বয়া' ইতি মাম্ আত্থ ইতি শঙ্কতে—কিন্ত্বিতি। জিজ্ঞাসোঃ তব প্রেক্ষাবতঃ উক্তার্থানবধানং ন আগন্তুকদোষনিমিত্তকং সম্ভাব্যতে ইতি অভিপ্রেত্য ময়া উক্তম্ ইতি পরিহরতি—অবিদ্যেতি। যদ্বা আক্ষেপং পরিহরতি—সত্যমিতি। নাস্তি অপরাধঃ তব স্বানুভবাপ্রচ্ছাদকত্বাৎ। কথং তর্হি ত্বয়া উক্তং 'মম অনাশ্বাসঃ জায়তে' ইতি পৃচ্ছতি—কিন্ত্বিতি। অস্তুঃ অস্ত অপরাধঃ ইতি উত্তরম্ আহ—অবিদ্যেতি। তদ্ এবং যথাবদ্ আত্মনঃ স্বরূপানবভাসাবিদ্যানিবন্ধনঃ এবং সংসারিত্বম্ অবিদ্যাকৃতত্বম্ ইত্যাত্মতত্ত্বধর্ম্মাবভাসঃ ন পরমার্থঃ অস্তি ইতি উপপত্তিতঃ অবগমিতম্ আত্মনঃ কূটস্থনিত্যত্বম্ ॥ ৮৫

---

* তাৎপর্য্য—আমি কূটস্থ নিত্য-জ্ঞানস্বরূপ হইলেও আমাতে বুদ্ধিবৃত্তি উৎপন্ন হইতেছে।

† তাৎপর্য্য—আত্মা কূটস্থনিত্য জ্ঞানস্বরূপ—সত্য, তথাপি অবিদ্যাপ্রযুক্ত এরূপ ঘটিয়া থাকে।

যদি ভগবন্। সুষুপ্ত ইব মম বিক্রিয়া নাস্তি, কথং স্বপ্ন-জাগ্রিতে ? ॥ ৮৬

পদান্বয়। ভগবন্ (ঐশ্বর্য্যাদিগুণশালিন্) যদি (যদি) সুষুপ্তে ইব (সুষুপ্তির ন্যায়=অথবা সুপ্ত পুরুষের ন্যায়) মম (আমার) বিক্রিয়া (বিকার) ন অস্তি (নাই) [তর্হি মম=তাহা হইলে আমার] স্বপ্নজাগরিতে (স্বপ্ন ও জাগ্রৎ অবস্থা) কথম্ (কেন) ॥ ৮৬

অনুবাদ। ভগবন্! সুষুপ্তিকালের ন্যায় আমার যদি কোন বিকার নাই, তাহা হইলে আমার স্বপ্ন ও জাগ্রৎ অবস্থা কেন হয় ? ॥ ৮৬ *

টীকা। ইদানীমবস্থাত্রয়সাক্ষিতয়া অবস্থাধর্ম্মাস্পর্শিত্বেন পুনঃ কূটস্থতাং প্রতিপাদয়িতুম্ আক্ষেপম্ উত্থাপয়তি—যদি ভগবন্নিতি। স্বপ্নজাগরিতে মম ইতি শেষঃ ॥ ৮৬

তং গুরুরুবাচ—কিন্তু অনুভূয়েতে ত্বয়া সন্ততম্ ॥ ৮৭

পদান্বয়। গুরু (অধ্যাপক) তম্ (শিষ্যকে) উবাচ (বলিয়াছিলেন)—ত্বয়া তু (তোমা কর্ত্তৃক, তুমি) [স্বপ্নজাগরিতে=স্বপ্ন এবং জাগ্রৎ অবস্থা] সন্ততম্ (অবিচ্ছিন্নভাবে, সর্ব্বদা, অবিরত) অনুভূয়েতে কিম্ (অনুভূত হইতেছে কি, অনুভব করিতেছে কি ?) ॥ ৮৭

অনুবাদ। গুরু শিষ্যকে বলিলেন,—তুমি কি সতত স্বপ্ন ও জাগরণ এই অবস্থাদ্বয়কে অনুভব করিয়া থাক ? ॥ ৮৭ †

টীকা। স্বচৈতন্যপ্রকাশ্যত্বাৎ ন তব স্বভাবভূতে তে অবস্থে ইতি পরিহরতি—তং গুরুরুবাচেতি। সততমিতি। যদা তে ভবতঃ, তদা ন অনুভূয়মানে ভবতঃ ইত্যর্থঃ ॥ ৮৭

---

* তাৎপর্য্য—জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি তিনটি অবস্থা, যে অবস্থায় ইন্দ্রিয় দ্বারা বিষয় উপলব্ধি হয়, তাহাকে জাগ্রৎ বলে, ইন্দ্রিয়াদি স্বকারণে লীন হইলে জাগরিত সংস্কারজনিত বিষয়-বিশিষ্ট জ্ঞানকে স্বপ্ন বলে, যে অবস্থায় সংস্কার পর্য্যন্ত থাকে না কেবল মাত্র অবিদ্যা দ্বারা জ্ঞান হয়, তাহাকে সুষুপ্তি বলা যায়। এই তিনটি অবস্থা আত্মার স্বরূপ নহে—ইহা প্রদর্শন করিবার জন্ত গুরু শিষ্যমুখে এইরূপ প্রশ্ন উত্থাপিত করিতেছেন। সুষুপ্তিকালে ইন্দ্রিয়, বিষয় এবং সংস্কারাদি না থাকায় আত্মার নির্ব্বিকারস্বরূপ অবগত হওয়া যায়, কিন্তু স্বপ্ন ও জাগ্রৎ-কালে কূটস্থতা জানা যায় না, সুতরাং আমি যদি নির্ব্বিশেষ হইলাম তাহা হইলে আমার স্বপ্ন ও জাগ্রৎ অবস্থা কেন হয় ইহাই শিষ্যের আশঙ্কা।

† তাৎপর্য্য—স্বপ্ন ও জাগ্রৎ অবস্থা অনুভব করি সত্য, কিন্তু সর্ব্বদা নহে, যখন সুষুপ্তি থাকে তখন অনুভব করি অর্থাৎ সুষুপ্তির অন্তরালে অনুভব করি।

শিষ্য উবাচ—বাঢ়ম্ অনুভবামি, কিন্তু বিচ্ছিদ্য বিচ্ছিদ্য, ন তু সন্ততম্ ॥ ৮৮

পদান্বয়। শিষ্যঃ (বিদ্যার্থী) উবাচ (বলিয়াছিলেন)—বাঢ়ম্ (আজ্ঞে হাঁ, সত্য) অনুভবামি (অনুভব করিতেছি) কিন্তু (পরন্তু) বিচ্ছিদ্য বিচ্ছিদ্য (বিচ্ছিন্নভাবে, মধ্যে মধ্যে) সন্ততম্ (অবিরত) ন তু (অনুভব করিতেছি না) ॥ ৮৮

অনুবাদ। শিষ্য বলিলেন,—অনুভব করি সত্য, কিন্তু ধারাবাহিকরূপে নহে, মধ্যে মধ্যে অনুভব করি ॥ ৮৮ *

টীকা। অনুভূয়মানত্বম অঙ্গীকৃত্য সততানুভবশব্দার্থম্ অজানানঃ শিষ্যঃ আহ—বাঢ়মিতি ॥ ৮৮

গুরুরুবাচ—তর্হি আগন্তুকে তু এতে, ন তব আত্মভূতে। যদি তব আত্মভূতে চৈতন্যস্বরূপবৎ স্বতঃসিদ্ধে সন্ততে এব স্যাতাম্। কিঞ্চ—স্বপ্নজাগরিতে ন তব আত্মভূতে, ব্যভিচারিত্বাদ্ বস্ত্রাদিবৎ। ন হি যস্য যৎ স্বরূপং তৎ তদ্ব্যভিচারি দৃষ্টম্। স্বপ্নজাগরিতে তু চৈতন্যমাত্রত্বাদ্ ব্যভিচরতঃ। সুষুপ্তে চেৎ স্বরূপং ব্যভিচরেৎ তৎ নষ্টং নাস্তীতি বা বাধ্যমেব স্যাৎ, আগন্তুকানাম্ অতদ্ধর্ম্মাণাম্ উভয়াত্মকত্বদর্শনাৎ; যথা ধনবস্ত্রাদীনাং নাশো দৃষ্টঃ, স্বপ্নভ্রান্তিলব্ধানাং তু অভাবো দৃষ্টঃ ॥ ৮৯

পদান্বয়। গুরুঃ (আচার্য্য) উবাচ (বলিয়াছিলেন),—তর্হি (তাহা হইলে, যদি বিচ্ছিন্নভাবে অনুভব করিয়া থাক) এতে তু (এই দুইটি, স্বপ্ন এবং জাগ্রৎ) আগন্তুকে (কদাচিৎ উপস্থিত হয়, সর্ব্বদা থাকে না) তব (তোমার) আত্মভূতে (স্বরূপভূত, ) ন (না), যদি (যদি) তব (তোমার) আত্মভূতে (স্বরূপভূত) চৈতন্যস্বরূপবৎ (চৈতন্য স্বরূপের ন্যায়,) স্বতঃসিদ্ধে (স্বাভাবিক)

---

* তাৎপর্য্য—স্বপ্ন ও জাগ্রৎ অবস্থা অনুভব করি সত্য, কিন্তু সর্ব্বদা নহে, যখন সুষুপ্তি থাকে তখন অনুভব করি অর্থাৎ সুষুপ্তির অন্তরালে অনুভব করি।

সন্তুতে এব ( অবিরতই ) স্যাতাম্ ( বিদ্যমান থাকিত ), কিংচ ( অপিচ, ) স্বপ্নজাগরিতে ( স্বপ্ন এবং জাগরণ ) তব ( তোমার ) আত্মভূতে ( স্বরূপ ) ন ( নহে ) [ এ পক্ষে হেতু প্রদর্শিত হইতেছে ] ব্যভিচারিত্বাৎ ( ব্যভিচার বশতঃ, নিয়মিতরূপে অবিদ্যমানত্বহেতু স্বপ্নাবস্থায় জাগ্রৎ, এবং জাগ্রদবস্থায় স্বপ্ন থাকে না, যদি স্বপ্ন ও জাগ্রৎ আত্মার স্বরূপ হইত, তাহা হইলে সর্ব্বদা উভয়ের অনুভব হইত ; যখন হয় না, তখন ঐ অবস্থাদ্বয় আত্মার স্বরূপ নহে ) [ এ পক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে ] বস্ত্রাদিবৎ ( বস্ত্রাদির ন্যায়, যেমন বস্ত্রাদির সহিত কদাচিৎ সম্বন্ধ হয়, সুতরাং তাহা যেমন আত্মার স্বরূপ নহে, প্রকৃত স্থলেও সেইরূপ ), যস্ত ( যাহার ) যৎ ( যে ) স্বরূপম্ ( স্বভাব ) তৎ ( সেইবস্তু ) তদ্ ব্যভিচারি ( স্বরূপের ব্যভিচারী ) ন হি দৃষ্টম্ ( দেখা যায় না ) তু ( কিন্তু ) স্বপ্নজাগরিতে ( স্বপ্ন এবং জাগরণ ) চৈতন্যমাত্রত্বাৎ ( চৈতন্যস্বরূপ, চৈতন্যস্বভাব হইতে ) ব্যভিচরতঃ ( ব্যভিচারী হয় ), চেৎ ( যদি ) সুষুপ্তে ( সুষুপ্তিকালে ) স্বরূপম্ ( স্বভাব ) ব্যভিচরেৎ ( ব্যভিচারী হয় ) তৎ ( সেই বস্তু ) নষ্টম্ ( নাশ-প্রাপ্ত, ধ্বংসপ্রাপ্ত ) নাস্তি ( নাই ) ইতি ( এইজন্য ) বাধ্যম্ এব বা ( অথবা বাধিতই ) স্যাৎ ( হয় ), অতদ্ধর্ম্মাণাম্ ( যে যাহার ধর্ম্ম নহে এরূপ ) আগন্তুকা-নাম্ ( উপস্থিত বস্তু সমূহের ) উভয়াত্মকত্বদর্শনাৎ ( উভয়স্বরূপ, ধ্বংস ও অভাব স্বরূপতা দেখা যায় ) [ এ পক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে ] যথা ( যেমন ) ধনবস্ত্রাদীনাম্ ( ধন এবং বস্ত্র প্রভৃতির ) নাশঃ ( ধ্বংস ) দৃষ্টঃ ( দৃষ্ট হয় ), স্বপ্নভ্রান্তিলব্ধানাং তু ( স্বপ্নলব্ধ এবং ভ্রান্তিলব্ধ বস্তু সমূহের, স্বপ্নলব্ধ বস্তু স্ত্রীরাজ্য প্রভৃতি, ভ্রান্তিলব্ধ বস্তু শুক্তিকাতে রজতাদি, অথবা স্বপ্নভ্রমে লব্ধ বস্তুসমূহের ) অভাবঃ ( বাধ ) দৃষ্টঃ ( পরিদৃষ্ট হয় ) ॥ ৮৯

অনুবাদ। গুরু বলিলেন,—তাহা হইলে স্বপ্ন ও জাগরণ এই দুইটি আগন্তুক, তোমার স্বরূপ নহে। চৈতন্য যেমন তোমার স্বতঃসিদ্ধ স্বরূপ, সেইরূপ যদি স্বপ্ন ও জাগরণ তোমার স্বরূপ হইত, তাহা হইলে সর্ব্বদাই থাকিত। অপিচ, স্বপ্ন ও জাগরণ বস্ত্রাদি পদার্থের ন্যায় পরস্পর ব্যভিচারী ( নিয়মতঃ অবস্থিত নহে ) বলিয়া তোমার স্বরূপভূত নহে। যেটি যাহার স্বরূপ, সেটি তাহার ব্যভিচারী দেখা যায় না ; কিন্তু স্বপ্ন ও জাগরণ চৈতন্য স্বভাব হইতে ব্যভিচারী হইয়া থাকে। সুষুপ্তিকালে যদি স্বরূপ ব্যভিচারী হয়, তবে তাহা ধ্বংসপ্রাপ্ত হইয়াছে, কিংবা নাই বলিয়া বাধিত হইয়াছে। তত্তৎ ধর্ম্মের অভাব-বিশিষ্ট আগন্তুক পদার্থ সমূহের উভয়বিধ স্বরূপ দেখা যায় [ উভয়বিধ স্বরূপ

উদাহরণ দ্বারা স্পষ্ট করা হইতেছে ] যেমন বিত্ত বস্ত্র প্রভৃতির নাশ এবং স্বপ্ন ও ভ্রান্তি-লব্ধ বস্তু সমূহের বাধ পরিদৃষ্ট হয় ॥ ৮৯ *

টীকা। তং গুরুঃ আহ—আগন্তুকে ত্বেতে ইতি। সুষুপ্তৌ আত্ম-স্বরূপে ভাসমানে অপি অনবভাসাৎ ন আত্মনঃ স্বরূপভূতে তে অবস্থে, অতঃ বিচ্ছিন্ন বিচ্ছিন্ন অনুভূয়েতে ত্বয়া তে ইত্যর্থঃ। বিমতে অনাত্মভূতে ব্যভিচারিত্বাদ্, বস্ত্রাদিবৎ, ইতি উক্ত্বা ব্যতিরেকেণ এতদেব প্রচয়তি—যদীত্যাদিনা। চৈতন্যমাত্রত্বাদিতি। চিৎস্বভাবাদ্ ইত্যর্থঃ। যত্র যদ্ অনুভবগোচরঃ, তত্র এব চেৎ তৎ ন অনুভূয়তে তদা তস্য ধ্বংসঃ বাধঃ বা স্যাৎ, উভয়থা অপি তস্য ন অধিষ্ঠানধর্ম্মত্বম্ ইতি সদৃষ্টান্তম্ উপপাদয়তি সুষুপ্তে চেদিত্যাদিনা। নাশঃ ধ্বংসঃ। অভাবঃ বাধঃ ॥ ৮৯

ননু এবং ভগবন্! চৈতন্যস্বরূপমপি আগন্তুকং প্রাপ্তম্, স্বপ্নজাগরিতয়োরিব সুষুপ্তে অনুপলব্ধেঃ। অচৈতন্যস্বরূপো বা স্যামহম্ ॥ ৯০

পদান্বয়। ননু (ভোঃ)! এবম্ (এইরূপ) ভগবন্ (ঐশ্বর্য্যশালিন্) চৈতন্যস্বরূপম্ অপি (আত্মার চৈতন্যরূপ—স্বরূপও) আগন্তুকম্ (হঠাৎ আগন্তা) প্রাপ্তম্ (হইয়া পড়িল) সুষুপ্তে (সুষুপ্তিকালে) স্বপ্নজাগরিতয়োরিব (স্বপ্ন ও জাগরণের ন্যায়) [চৈতন্যস্য = চৈতন্যের] অনুপলব্ধেঃ (অজ্ঞানহেতু) অহম্ (আমি) [আগন্তুক চৈতন্য] বা (অথবা) অচৈতন্যস্বরূপঃ (জড়স্বরূপ) স্যাম্ (হইলাম) ॥ ৯০

অনুবাদ। [শিষ্য] ভগবন্! যদি এইরূপ, তাহা হইলে চৈতন্যস্বরূপও

---

* তাৎপর্য্য—যে সমস্ত বস্তু আগন্তুক—কদাচিৎ আসে, তাহা কখনও বস্তুর স্বরূপ হইতে পারে না, যেমন নির্ধনপুরুষের পুরুষার্থ আছে, তথাপি ধন না থাকিলেও তাহার স্বরূপের কোন বৈলক্ষণ্য ঘটে না, সেইরূপ নগ্ন পুরুষে বস্ত্র না থাকিলে তাহার স্বরূপপ্রচ্যুতি ঘটে না। সুতরাং ধন, বস্ত্র প্রভৃতি আগন্তুক বলিয়া তাহার স্বরূপ নহে। জাগ্রদবস্থায় বিষয় ও করণাদি বর্ত্তমান থাকায় এবং স্বপ্নাবস্থায় সংস্কার থাকায় সুষুপ্তিকালে আত্মস্বরূপ প্রকাশমান থাকে; যদি তখন স্বরূপ না থাকে তাহা হইলে তাহা নাশ প্রাপ্ত হইয়াছে বুঝিতে হইবে।

কার্য্যের বিনাশ দুই প্রকার, তন্মধ্যে প্রথমটি বাধ এবং দ্বিতীয়টি নিবৃত্তি বা ধ্বংস। কোনটি উপাদান কারণের সহিত, কোনটি বা উপাদান বিদ্যমান থাকিতেও নাশ প্রাপ্ত হয়। যেমন ব্রহ্মজ্ঞান হইলে উপাদানভূতা অবিদ্যার সহিত প্রপঞ্চ বাধিত হয়, মুদ্গর প্রহারের দ্বারা উপাদানভূত অবিদ্যা থাকিতেও ঘট ধ্বংস প্রাপ্ত হয়।

আগন্তুক হইয়া পড়িল, কারণ সুষুপ্তিকালে স্বপ্ন ও জাগরণের ন্যায় চৈতন্যের অনুপলব্ধি বশতঃ আমি আগন্তুক চৈতন্য কিংবা জড়স্বভাব হইলাম ॥ ৯০ *

টীকা। তত্র শিষ্যঃ অতিপ্রসঙ্গং শঙ্কতে—নন্বেবমিতি। দৃষ্টিশ্রুতিমতিবিজ্ঞাতৃ-লক্ষণে হি স্বপ্নজাগরিতে, দৃষ্ট্যাদিমৎ চৈতন্যমেব, অতো যদি সুষুপ্তৌ স্বপ্নজাগরিতে ন উপলভ্যেতে ইতি তত্র তে ন স্তঃ তদা চৈতন্যমেব সুষুপ্তৌ নাস্তীতি আত্মা আগন্তুকচৈতন্যো বা স্যাৎ অচৈতন্যস্বরূপো বা গত্যন্তরাভাবাদিত্যর্থঃ ॥ ৯০

ন, পশ্য, তদনুপপত্তেঃ। চৈতন্যস্বরূপং চেদাগন্তুকং পশ্যসি, পশ্য নৈতদ্ বর্ষশতেনাপি উপপত্ত্যা কল্পয়িতুং শক্নুমো বয়ম্, অন্যো বা অচৈতন্যোঽপি। [তস্য] সংহতত্বাৎ পারার্থ্যম্ অনেকত্বং নাশিত্বঞ্চ ন কেনচিদুপপত্ত্যা বারয়িতুং শক্যম্, অস্বার্থস্য স্বতঃসিদ্ধ্যভাবাৎ ইত্যবোচাম। চৈতন্য-স্বরূপস্য তু আত্মনঃ স্বতঃসিদ্ধেঃ অন্যানপেক্ষত্বং ন কেনচিৎ বারয়িতুং শক্যম্, অব্যভিচারাৎ ॥ ৯১

পদান্বয়। ন (না, এরূপ বলিতে পার না) [কথম্=কেন?—ইহা শিষ্যের আশঙ্কা] [গুরু বলিতেছেন] পশ্য (দেখ,) তদনুপপত্তেঃ (চৈতন্যের আগন্তুকত্ব উপপন্ন হয় না বলিয়া) [ত্বম্=তুমি] চৈতন্যস্বরূপম্ (চিৎস্বভাব) আগন্তুকম্ (আগমনশীল) চেৎ (যদি) পশ্যসি (দেখিয়া থাক) পশ্য (দেখ), বয়ম্ (আমরা) এতৎ (ইহা, চৈতন্যের আগন্তুকত্ব) বর্ষশতেন (শতবর্ষে) উপপত্ত্যা (যুক্তি দ্বারা) কল্পয়িতুম্ অপি (কল্পনা করিতেও দেখা ত দূরে থাকুক) ন শক্নুমঃ (পারি না) বা (অথবা) অন্যঃ (অপর কোন) অচৈতন্যঃ অপি (অচেতন মূঢ় ও) [ন শক্নুয়াৎ= পারে না], তস্য (তাহার, আগন্তুক চৈতন্যের) সংহতত্বাৎ (সংহতত্ব বশতঃ) পারার্থ্যম্ (পরার্থত্ব, পরপ্রয়োজনের নিমিত্তত্ব) অনেকত্বম্ (বহুত্ব) নাশিত্বং চ (এবং বিনাশিত্ব) কেনচিৎ (কেহ) উপপত্ত্যা (যুক্তিদ্বারা) বারয়িতুম্ (বারণ করিতে) ন শক্যম্ (পারে না)

---

* তাৎপর্য্য—দর্শন, শ্রবণ, মনন, জ্ঞান প্রভৃতি স্বপ্নও জাগরণের লক্ষণ, চৈতন্য দর্শনাদিমান্, যদি সুষুপ্তিকালে স্বপ্ন ও জাগরণ না থাকিল, তাহা হইলে দর্শনাদি নাই বুঝিতে হইবে। চৈতন্য দর্শনাদিমান্, সুষুপ্তিকালে দর্শনাদিলক্ষণ স্বপ্ন জাগরণের অভাববশতঃ দর্শনাদিমান্ চৈতন্যেরও অভাব ঘটিল; সুতরাং চৈতন্যও আগন্তুক—ইহা শিষ্যের শঙ্কার আশয়।

অস্বার্থত্ত (পরার্থ বস্তুর) স্বতঃসিদ্ধ্যভাবাৎ (স্বতঃসিদ্ধির অভাববশতঃ স্বাভাবিক সিদ্ধি না হওয়ায়) ইতি (ইহা) অবোচাম (পূর্ব্বে বলিয়াছি), তু (কিন্তু) আত্মনঃ চৈতন্যস্বরূপস্য (চৈতন্য আত্মার স্বরূপ) আত্মনঃ (আত্মার) স্বতঃসিদ্ধেঃ (স্বতঃসিদ্ধিবশতঃ) অন্যানপেক্ষত্বম্ (অন্যের অপেক্ষা রাহিত্য) কেনচিৎ (কেহ) বারয়িতুম্ (বারণ করিতে) ন শক্যম্ (পারে না) [এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] অব্যভিচারাৎ (অব্যভিচারবশতঃ, নিয়মিতরূপে বিদ্যমানত্বহেতু)॥ ৯১

অনুবাদ। [গুরু] এরূপ বলা উচিত নহে, তুমি পর্য্যালোচনা কর; কারণ, চৈতন্যই যে আগন্তুক ইহা উপপন্ন হয় না, তুমি যদি চৈতন্য স্বরূপকে আগন্তুক দেখিয়া থাক, দেখ; আমরা কিন্তু শত বর্ষে ইহা যুক্তিদ্বারা কল্পনাও করিতে পারি না, কিংবা অন্য কোন মূঢ় ব্যক্তিও তাহা কল্পনায় আনিতে পারে না। আগন্তুক চৈতন্য সংহত বলিয়া তাহার পরার্থত্ব, বহুত্ব এবং বিনাশিত্ব যুক্তি দ্বারা কেহই কল্পনা করিতে পারে না। পরার্থ বস্তুর স্বতঃসিদ্ধি সম্ভবে না, ইহা পূর্ব্বেই বলিয়াছি। কিন্তু চৈতন্যস্বরূপ আত্মার স্বতঃসিদ্ধি হেতু অন্যের অপেক্ষারাহিত্য কেহই নিবারণ করিতে সমর্থ নহে, কারণ তাহা অব্যভিচারী॥ ৯১

টীকা। গুরুঃ পরিহরতি—নেতি। ন এবং বক্তুমুচিতম্ ইত্যর্থঃ। কথমিতি চেৎ তত্রাহ—পশ্যেতি। পর্য্যালোচয় ইত্যর্থঃ। বস্তুস্বভাবে আলোচ্যমানে চৈতন্যস্য আগন্তুকত্বানুপপত্তেঃ নৈবং বক্তুমুচিতম্ ইতি বাক্যার্থঃ। নমু সুষুপ্তে দৃষ্ট্যাদিরূপস্য চৈতন্যস্য অদর্শনাৎ জাগ্রদাদৌ দর্শনাদ্ আগন্তুকমেব চৈতন্যং পর্য্যালোচয়ামি ইতি চেৎ তত্র বক্তব্যং—কিং নিরুপাধিকচিৎস্বরূপমেব আগন্তুকং পশ্যসি? কিংবা নয়নাদিদ্বারকবুদ্ধিবৃত্ত্যুপহিতম্? ইতি বিকল্প্য আদ্যং প্রতি আহ—চৈতন্যস্বরূপং চেদিতি। অলৌকিকপ্রজ্ঞঃ ত্বং চেৎ চৈতন্যস্বরূপম্ আগন্তুকং পশ্যসি, তর্হি পশ্য, বয়ং তু ন্যায়প্রমাণকুশলা অপি তচ্চৈতন্যস্বরূপম্ আগন্তুকং দ্রষ্টুং ঘটয়িতুং বা ন বর্ষশতেনাপি শক্নুমো, অন্যো বা কশ্চিৎ অচৈতন্যোঽপি মূঢ়োঽপি ন শক্নুয়াৎ ইত্যর্থঃ। অয়ং ভাবঃ—চৈতন্যস্য আগন্তুকত্বং চৈতন্যেন গৃহ্যতে? কিংবা অচৈতন্যেন? ন আদ্যঃ, স্বগ্রাহত্বে স্ববৃত্তিবিরোধাৎ। ন হি অঙ্গুল্যগ্রেণ তদেব স্পৃশ্যতে, অসিধারয়া বা অসিধারা ছিদ্যতে। নাপি অন্যচৈতন্যেন, অন্যচৈতন্যস্য আগন্তুকত্বং গ্রাহ্যম্, অন্যস্য অন্যাপি অসিদ্ধেঃ। ন দ্বিতীয়ঃ, জড়স্য চিদধীনপ্রকাশতয়া চিৎপ্রকাশকত্বাযোগাৎ অতঃ চৈতন্যং ন আগন্তুকমিতি। শ্রুতিশ্চ ভবতি—'যদ্

বৈ তন্ন পশ্যতি পশ্যন্ বৈ তন্ন পশ্যতি ন হি দ্রষ্টুঃ দৃষ্টেঃ বিপরিলোপঃ বিদ্যতে অবিনাশিত্বাৎ ন তু তদ্ দ্বিতীয়মস্তি ততঃ অন্যদ্ বিভক্তং যৎ পশ্যেৎ' (বৃহ° ৬।৩।২৩) ইত্যাদ্যা। এবম্ আত্মং কল্লম্ অনুপপত্ত্যা নিরাকৃত্য দ্বিতীয়ম্ অচৈতন্যাপাদনেন নিরাকরোতি—সংহতত্বাদিতি। নয়নাদিদ্বারকবুদ্ধিবৃত্ত্যু-পাধিগ্রস্তস্য তু সংহতত্বাৎ পরার্থত্বাদিকং পূর্ব্বমেব উপপাদিতমিতি নেদানীমুপপত্তি র্বক্তব্যা ইত্যাহ—ইত্যবোচামেতি। অত্রাপি শ্রুতিঃ ভবতি—'ন দৃষ্টের্দ্রষ্টারং পশ্যেঃ ন শ্রুতেঃ শ্রোতারং শৃণুয়া ন মতের্মন্তারং মন্বীথা ন বিজ্ঞাতেবিজ্ঞাতারং বিজানীয়াঃ' ( বৃহঃ ৫।৪।২ ) ইত্যাদ্যা। অস্মিন্ তু শ্রুতিবাক্যে ষষ্ঠ্যন্ত-শব্দবাচ্যদৃষ্ট্যাদেঃ অন্যদ্রষ্টৃ-ব্যাপ্যতয়া অচৈতন্যস্বভাবতোক্তেঃ তদন্যঃ দৃষ্ট্যাদিস্বরূপপ্রকাশকত্বেন দ্রষ্ট্রাদিশব্দনির্দ্দিষ্টঃ সাক্ষী নিত্যচৈতন্যস্বভাবঃ সিদ্ধ ইতি উপসংহরতি—চৈতন্যস্বরূপস্য ত্বিতি ॥ ৯১

নন্বু ব্যভিচারো দর্শিতো ময়া সুষুপ্তে ন পশ্যামীতি ॥৯২

পদান্বয়। নন্বু ( প্রশ্নে ) ময়া ( মৎ কর্ত্তৃক, আমি ) সুষুপ্তে ( সুষুপ্তিতে ) ন পশ্যামি ( দেখিনা ) ইতি ( ইহা, এইরূপ ) ব্যভিচারঃ ( নিয়মের বৈপরীত্য ) দর্শিতঃ ( প্রদর্শিত হইয়াছে, দেখাইয়াছি ) ॥৯২

অনুবাদ। [ শিষ্য ] সুষুপ্তি অবস্থায় আমি দেখিনা—এই ব্যভিচার ত পূর্ব্বেই দেখাইয়াছি ॥৯২ *

টীকা। উক্তম্ এব অর্থং যুক্ত্যন্তরেণ উপপাদয়িতুং শঙ্কামুদ্ভাবয়তি—নন্বিতি ॥৯২

ন, ব্যাহতত্বাৎ। কথং ব্যাঘাতঃ? পশ্যতস্তব ন পশ্যামীতি ব্যাহতং বচনম্—ন হি কদাচিদ্ ভগবন্! সুষুপ্তে ময়া চৈতন্যমন্যদ্ বা কিঞ্চিদ্দৃষ্টম্? পশ্যন্ তর্হি সুষুপ্তে ত্বম্; যস্মাদ্ দৃষ্টমেব প্রতিষেধসি, ন দৃষ্টিম্। যা তব দৃষ্টিঃ তৎচৈতন্যমিতি ময়া উক্তম্। যয়া ত্বং বিদ্যমানয়া ন কিঞ্চিৎ দৃষ্টম্ ইতি প্রতিষেধসি সা দৃষ্টিঃ তচ্চৈতন্যম্! তর্হি সর্ব্বত্র

---

* তাৎপর্য্য—চৈতন্য যদি আত্মার স্বরূপ হয়, তাহা হইলে সর্ব্বদা তাহার উপলব্ধি হওয়া উচিত, কিন্তু সুষুপ্তিকালে ত হয় না।

অব্যভিচারাৎ কূটস্থনিত্যত্বং সিদ্ধং স্বত এব, ন প্রমাণাপেক্ষম্। স্বতঃসিদ্ধস্য হি প্রমাতুঃ অন্যস্য প্রমেয়স্য পরিচ্ছিত্তিং প্রতি প্রমাণাপেক্ষা। যা তু অন্যা নিত্যা পরিচ্ছিত্তিঃ অপেক্ষ্যতে অন্যস্য অপরিচ্ছিত্তিরূপস্য পরিচ্ছেদায়, সা হি নিত্যৈব কূটস্থা স্বয়ংজ্যোতিঃস্বভাবা। আত্মনি প্রমাণত্বে প্রমাতৃত্বে বা ন তাং প্রতি প্রমাণাপেক্ষা, তৎস্বভাবত্বাৎ। যথা প্রকাশনম্ উষ্ণত্বং বা লোহোদকাদিষু পরতঃ অপেক্ষ্যতে অগ্ন্যাদিত্যাদিভ্যঃ অতৎস্বভাবত্বাৎ, ন অগ্ন্যাদিত্যাদীনাং তদপেক্ষা, সদা তৎস্বভাবত্বাৎ ॥৯৩

পদান্বয়। ন (না, ব্যভিচার নহে) ব্যাহতত্বাৎ (বাক্যের ব্যাঘাত বশতঃ) [শিষ্য] কথং ব্যাঘাতঃ (ব্যাঘাত কিরূপে) [গুরু] পশ্যতঃ (দর্শনকারী) তব (তোমার) ন পশ্যামি (দেখি না) ইতি (এই, এইরূপ) বচনম্ (উক্তি) ব্যাহতম্ (প্রতিহত), [শিষ্য] ভগবন্ (ঐশ্বর্য্যাদিগুণশালিন্) সুষুপ্তে (সুষুপ্তি-কালে) কদাচিৎ (কোন সময়ে, কখন) ময়া (মৎ কর্ত্তৃক, আমি) চৈতন্যম্ (চিতি) অন্যদ্ বা কিঞ্চিৎ (কিংবা অন্য কিছু) ন হি দৃষ্টম্ (দৃষ্ট হয় না, দেখি না), [গুরু] তর্হি (তাহা হইলে) ত্বম্ (তুমি) সুষুপ্তে (সুষুপ্তিকালে) পশ্যন্ (দর্শনকারী, দেখিয়া থাক), যস্মাৎ (কারণ, যেহেতু) দৃষ্টম্ এব (দৃষ্ট বিষয়কেই) প্রতিষেধসি (নিষেধ করিতেছ) ন দৃষ্টিম্ (দৃষ্টিকে নিষেধ করিতেছনা।) তব (তোমার) যা দৃষ্টিঃ (যে দর্শন) তৎ (তাহা) চৈতন্যম্ (চেতনত্ব) ইতি (ইহা) ময়া (মৎ কর্ত্তৃক, আমি) উক্তম্ (কথিত হইয়াছে, বলিয়াছি) ত্বম্ (তুমি) বিদ্যমানয়া (বর্ত্তমান) যথা (যে) (দৃষ্ট্যা = দর্শন দ্বারা) ন কিঞ্চিৎ দৃষ্টম্ (কিছু দেখি না) ইতি (ইহা) প্রতিষেধসি (নিষেধ করিতেছ) সা দৃষ্টিঃ (সেই দর্শন) ত্বচ্চৈতন্যম্ (তোমার চৈতন্য), তর্হি (তাহা হইলে) সর্ব্বত্র (সকল সময়) অব্যভিচারাৎ (চৈতন্যের ব্যভিচার না থাকায়, চৈতন্যের নিয়মতঃ বিদ্যমানত্ব হেতু) স্বতঃ এব (স্বভাবতঃ, প্রমাণা-ন্তর বিনা) কূটস্থনিত্যত্বম (কূটস্থনিত্যস্বরূপত্ব) সিদ্ধম্ (সিদ্ধ হইল) ন প্রমাণা-পেক্ষম্ (প্রমাণকে অপেক্ষা করে না) হি (লোকপ্রসিদ্ধদ্যোতক) স্বতঃ সিদ্ধস্য (স্বাভাবিক, প্রমাণান্তর নিরপেক্ষ) প্রমাতুঃ (প্রমাতার, প্রমাণকর্ত্তার)

অন্যস্ত ( ভিন্ন, প্রমাতৃভিন্ন ) প্রমেয়স্ত ( প্রমেয়ের, বিষয়ের ) পরিচ্ছিত্তিং প্রতি ( পরিচ্ছেদের প্রতি, জ্ঞানের, প্রতি ) প্রমাণান্তরাপেক্ষ। ( অন্য প্রমাণের অপেক্ষা করে না ) [ কিন্তু প্রমাতার স্বরূপজ্ঞানের জন্য প্রমাণান্তরের অপেক্ষা করে না, কারণ স্বয়ং প্রকাশ ] অন্যস্ত ( চৈতন্যভিন্ন ) অপরিচ্ছিত্তিরূপস্ত ( অচৈতন্যের ) পরিচ্ছেদায় ( অবভাসের নিমিত্ত, জ্ঞানের নিমিত্ত ) যা তু ( যে ) অন্যা ( ভিন্ন, অপর ) নিত্যা ( বিনাশরহিতা ) পরিচ্ছিত্তিঃ ( জ্ঞান, প্রকাশ, চৈতন্য ) অপেক্ষ্যতে ( অপেক্ষা করে ) সা হি ( তাহা ) নিত্যা ( বিনাশরহিতা ) কূটস্থা ( কূটবৎ নির্ব্বিকার ) স্বয়ংজ্যোতিঃস্বভাবা এব ( স্বয়ংপ্রকাশ-স্বরূপই ) তাং প্রতি ( স্বরূপ-কূটস্থ-নিত্য-সংবিদের প্রতি, নিত্যজ্ঞানের প্রতি ) আত্মনি ( আত্মাতে ) প্রমাণত্বে ( প্রমাণত্ব বিষয়ে ) বা ( কিংবা ) প্রমাতৃত্বে (প্রমাতৃত্ব বিষয়ে) প্রমাণাপেক্ষা (প্রমাণের অপেক্ষা) [প্রমাত্রপেক্ষা বা = কিংবা প্রমাতার অপেক্ষা ) ন ( নাই ) [ ইহাতে হেতু প্রদর্শিত হইতেছে ] তৎ-স্বভাবত্বাৎ ( প্রমাণাদি = স্বরূপতা বলিয়া ) যথা ( যেমন ) লোহোদকাদিষু ( লৌহ এবং জলপ্রভৃতিতে ) প্রকাশনম্ ( প্রকাশ ) উষ্ণত্বং বা ( কিংবা উষ্ণতা ) পরতঃ ( অপর ) অগ্ন্যাদিত্যাদিভ্যঃ ( অগ্নি, সূর্য্য প্রভৃতি হইতে ) অপেক্ষতে ( অপেক্ষা করে ) [ কারণ দর্শিত হইতেছে ] অতৎস্বভাবত্বাৎ ( উষ্ণ, প্রকাশ-স্বভাব ভিন্নত্বহেতু ) অগ্ন্যাদিত্যাদীনাম্ ( অগ্নি, সূর্য্য প্রভৃতির ) তদপেক্ষা ( ঔষ্ণ, প্রকাশাদির অপেক্ষা ) ন ( নাই ) [ এ পক্ষে হেতু বিন্যস্ত হইতেছে ] সদা ( সর্ব্বদা ) তৎস্বভাবত্বাৎ ( ঔষ্ণপ্রকাশাদিস্বরূপত্ববশতঃ ) ॥ ৯৩

অনুবাদ। [ গুরু ] ব্যভিচার নহে, কারণ ব্যাঘাত আছে। [ শিষ্য ] ব্যাঘাত কিরূপে ? [ গুরু ] তুমি দেখিতেছ, অথচ বল আমি দেখি না—ইহা ত ব্যাহত বাক্য। [ শিষ্য ] ভগবন্ ! সুষুপ্তিকালে কখন চৈতন্য কিংবা অন্য কিছু দেখি নাই। [ গুরু ] তাহা হইলে তুমি সুষুপ্তিকালে দেখিয়া থাক, কারণ তুমি দৃষ্ট বিষয়ের নিষেধ করিতেছ, দৃষ্টিকে নিষেধ করিতেছ না। যেটি তোমার দৃষ্টি তাহাই চৈতন্য—ইহা তোমাকে পূর্ব্বেই বলিয়াছি। যে বর্ত্তমান দৃষ্টিদ্বারা 'আমি কিছুই দেখিনা'—বলিয়া নিষেধ করিতেছ, সেই দৃষ্টিই তোমার চৈতন্য তাহা হইলে সর্ব্বত্র চৈতন্যের অব্যভিচারহেতু আত্মার কূটস্থ নিত্যত্ব স্বতঃসিদ্ধ, ইহাতে প্রমাণের অপেক্ষা করে না। চৈতন্য ব্যতিরিক্ত জড়বস্তুর প্রকাশনের নিমিত্ত যে নিত্য স্বতঃসিদ্ধ অন্য সংবিৎ ( চৈতন্য) অপেক্ষিত হইতেছে তাহাই কূটস্থ, কারণ তাহা নিত্য, স্বয়ং প্রকাশ। আত্মাতে সংবিদ্ আছে

ইহার প্রমাণত্বে কিংবা প্রমাতৃত্বে প্রমাণ অথবা প্রমাতার অপেক্ষা নাই ; কারণ আত্মা তৎস্বরূপই, যেমন লোহের প্রকাশন অথবা জলের উষ্ণতা অগ্নি ও সূর্য্য রূপ অন্য বস্তু হইতে অপেক্ষণীয়, যেহেতু প্রকাশ ও ঔষ্ণ লোহ কিংবা জলের স্বরূপ নহে ; কিন্তু অগ্নি, সূর্য্য প্রভৃতির প্রকাশ এবং উষ্ণতার অপেক্ষা নাই, কারণ সর্ব্বদা প্রকাশাদি উহাদের স্বরূপ ॥ ৯৩ *

টীকা। উত্তরং সংগ্রহেণ আহ—নব্যাহতত্বাদিতি। ব্যাহতত্বম্ এব প্রশ্নপূর্ব্বকং বিবৃণোতি—কথমিত্যাদিনা। ন হি কদাচিদিতি পুনঃ শিষ্য-প্রশ্নঃ। পশ্যংস্তর্হীতি গুরোরুক্তিঃ। পশ্যন্ দ্রষ্টা দৃষ্টিমানেব ত্বং সুষুপ্ত ইত্যর্থঃ। যস্মাদিত্যাদিঃ তদুপপাদনপরো গ্রন্থঃ স্পষ্টার্থঃ। সুষুপ্তে ময়া কিঞ্চিৎ ন দৃষ্টমিতি উত্থিতস্য পরামর্শানুপপত্ত্যা সৌষুপ্ত্যানুভবস্য অবশ্যম্ভাবাৎ তদা করণোপ-সংহারাদ্ আগন্তুকানুভবাসম্ভবাৎ স্বরূপচৈতন্যম্ অনাগন্তুকং কূটস্থাত্মস্বরূপং সিদ্ধমিতি উপসংহরতি—বয়েত্যাদিনা। চৈতন্যস্য স্বতঃসিদ্ধিম্ উপপাদয়তি—স্বতঃসিদ্ধস্য হি প্রমাতুরিতি। 'হি'—শব্দঃ লোকানুভবপ্রসিদ্ধিদ্যোতনার্থঃ। স্বতঃসিদ্ধঃ প্রমাণনিরপেক্ষত্বেন এব সিদ্ধঃ, প্রমাণপ্রবৃত্তেঃ প্রাক্ এব প্রকাশমানঃ ইতি যাবৎ। এবংবিধস্য প্রমাতুঃ যদ্ অন্যৎ প্রমেয়ং দৃশ্যং তস্য পরিচ্ছিত্তিং স্ফূর্ত্তিং প্রতি প্রমাণাপেক্ষা ন প্রমাতৃস্বরূপপরিচ্ছিত্তিং প্রতি প্রমাণোপেক্ষা ইত্যর্থঃ। যা তু অন্যস্য অপরিচ্ছিন্নাত্তরূপস্য অচেতনস্য পরিচ্ছেদায় অবভাসনায় নিত্যা স্বতঃসিদ্ধা চ অন্যা পরিচ্ছিত্তিঃ সংবিদ্ অপেক্ষ্যতে সা হি কূটস্থা এব যতঃ নিত্যা স্বয়ংজ্যোতিঃস্বভাবা চ ইতি যোজনা। তাং প্রতি স্বরূপকূটস্থনিত্য-সংবিদং প্রতি আত্মনি সংবিদ্রূপে বিষয়ে প্রমাণত্বে তৎসত্তানিশ্চয়ফলব্যাপারাত্মত্বে প্রমাতৃত্বে বা তাদৃশব্যাপারাশ্রয়ত্বে বা ন প্রমাণাপেক্ষা প্রমাত্রপেক্ষা বা অস্তি ইত্যর্থঃ। অয়ং ভাবঃ—অন্তঃকরণবৃত্তিপ্রতিবিম্বিতং হি চৈতন্যং প্রমাণমিষ্যতে,

* তাৎপর্য্য—বক্তার উক্তিকালেই যে বাক্য প্রতিহত হয়, তাহা ব্যাঘাত, যেমন অগ্নি অনুষ্ণ, 'আমার মাতা বন্ধ্যা' প্রভৃতি। 'সুষুপ্তিকালে চৈতন্য কিংবা অন্য কোন বস্তু আমি দেখি না'—এই বাক্যে 'দেখি না' দ্বারা বক্তার জ্ঞান বুঝা যাইতেছে। আমি জানি অথচ জানি না, এবাক্য যেমন ব্যাহত, সেইরূপ সুষুপ্তিকালে আমি 'দেখিনা' ইহাও তদ্রূপ। সুতরাং বিষয়কে নিষেধ করা হইতেছে। জ্ঞানস্বরূপ আত্মা অবশিষ্ট থাকিল।

ঘটাদি জড় বস্তুর প্রকাশের নিমিত্ত প্রদীপের আবশ্যকতা আছে, কিন্তু প্রদীপের প্রকাশের নিমিত্ত প্রকাশান্তরের প্রয়োজন নাই, কারণ তাহা স্বপ্রকাশ। সেইরূপ জড় বস্তুর প্রকাশের জন্য ইন্দ্রিয়াদির আবশ্যক থাকিলে ও স্বয়ংপ্রকাশ আত্মার প্রকাশের জন্য কোন প্রকাশের আবশ্যক করে না। 'তস্য ভাসা সর্ব্বমিদং বিভাতি' ইত্যাদি শ্রুতিদ্বারাও আত্মার স্বয়ংপ্রকাশস্বরূপতা জানা যাইতেছে।

বৃত্তিমদন্তঃকরণপ্রতিবিম্বিতং প্রমাতৃ, তদ্ধর্ম্মং প্রমেয়াবভাসসময়ে ন অনবভাসমানং ভবতি, তথা সতি 'প্রমেয়স্ত এব স্বতঃ স্ফুরণশঙ্কাপাতাদিদোষপ্রসঙ্গাৎ। তদবভাসশ্চ ন প্রমাত্রন্তরাৎ প্রমাণান্তরাদ্ বা ভবতি অনবস্থাপ্রসঙ্গাদ্ অনুপপত্তেশ্চ ইতি অতঃ স্বপ্রকাশতয়া এব প্রমাতৃপ্রমাণপ্রমেয়াণাম্ অবভাসকস্ত আত্মনঃ সিদ্ধিরিতি তস্ত সিদ্ধা নিত্যস্বপ্রকাশকূটস্থচিদাত্মা ইতি। অপ্রকাশস্বভাবস্ত এব প্রকাশকান্তরাপেক্ষা, ন প্রকাশস্বভাবস্ত ইতি উক্তমর্থং দৃষ্টান্তোক্ত্যা বুদ্ধিমারোহয়তি—যথা প্রকাশনমিতি ॥৯৩

অনিত্যত্বে এব প্রমা স্যাৎ, ন নিত্যত্বে ইতি চেৎ ॥৯৪

পদান্বয়। [শিষ্য] [সংবিদঃ = জ্ঞানের] অনিত্যত্বে এব (বিনাশিত্বেই) প্রমা (প্রমা-জ্ঞান, ভ্রম নহে) স্যাৎ (হয়), নিত্যত্বে (জ্ঞানের নিত্যত্বে) ন (নহে, প্রমা নহে) ইতি চেৎ (ইহা যদি হয়)॥ ৯৪

অনুবাদ। [শিষ্য] অনিত্য জ্ঞানই প্রমা হয়, নিত্যজ্ঞান প্রমা হয় না॥ ৯৪ *

টীকা। নন্থ সংবিদঃ প্রমাণফলত্বপ্রসিদ্ধেঃ কথং নিত্যত্বমিতি আক্ষিপতি—অনিত্যত্ব এবেতি ॥ ৯৪

ন, অবগতেঃ নিত্যত্বানিত্যত্বয়োর্বিশেষানুপপত্তেঃ। ন হি অবগতেঃ প্রমাত্বে অনিত্যা অবগতিঃ প্রমা, ন নিত্যা ইতি বিশেষঃ অবগম্যতে ॥৯৫

পদান্বয়। ন (তাহা নহে) অবগতেঃ (অবগতির, জ্ঞানের) নিত্যত্বানিত্যত্বয়োঃ (নিত্যত্ব এবং অনিত্যত্বের) বিশেষানুপপত্তেঃ (বিশেষ উপপত্তি হয় না) [তাহা বিবৃত হইতেছে] অবগতেঃ (অবগতির, জ্ঞানের) প্রমাত্বে (প্রমাফলত্ব বিষয়ে) অনিত্যা (অনিত্য) অবগতিঃ (জ্ঞান) প্রমা (প্রমা)

---

* তাৎপর্য্য—অনধিগত-অবাধিতার্থ-বিষয়ক জ্ঞানকে প্রমা বলে, যে জ্ঞান অধিগত নহে কিংবা বাধিত নহে। পূর্ব্বে অনুভব, অনন্তর সংস্কার, তাহার পর স্মৃতি হয়, পূর্ব্বে অনুভবের যে বিষয়, স্মৃতিতেও সেই বিষয় থাকায়, স্মৃতিরূপ জ্ঞান—অধিগত, সুতরাং তাহা প্রমা নহে, তাহার বারণের জন্ত 'অনধিগত'—এই পদ দেওয়া হইয়াছে। 'শুক্তিতে রজতজ্ঞান' পরে শুক্তির স্বরূপ দর্শনে বাধিত হয়, তাহার বারণের জন্ত 'অবাধিত পদ' দেওয়া হইয়াছে।

যাহা প্রমাণের ফল তাহা প্রমা, যথার্থ ঘটে ঘটবিষয়ক জ্ঞান প্রমা, তাহা প্রমাণজন্ত বলিয়া অনিত্য, যেখানে যেখানে প্রমা সেখানে সেখানে অনিত্যত্ব দেখা যায়, যদি আত্মস্বরূপ জ্ঞান নিত্য হয় তাহা হইলে প্রমা হইতে পারে না।

নিত্যা ( নিত্য অবগতি ) ন ( প্রমা নহে ) ইতি ( এরূপ ) বিশেষঃ ( ভেদ, বিশিষ্টতা ) ন অবগম্যতে ( অবগত হওয়া যায় না ) ॥ ৯৫

অনুবাদ। [ গুরু ] তাহা নহে, জ্ঞানের নিত্যত্ব এবং অনিত্যত্ব বিষয়ে অপ্রমাত্ব কিংবা প্রমাত্বরূপ কোন বিশেষ উপপন্ন হয় না ; অবগতির প্রমাত্ব বিষয়ে অনিত্যজ্ঞানই প্রমা, নিত্যজ্ঞান প্রমা নহে—এরূপ কোন বিশেষ জানা যায় না ॥ ৯৫ *

টীকা। অর্থাবগতির্হি প্রমা, ন তস্যাঃ স্বরূপতঃ এব অনিত্যত্বে কয়কমস্তি ইতি সমাধত্তে—নাবগতেরিতি। সংগ্রহং বিবৃণোতি—ন হীতি। চক্ষুরাদিদ্বারকবুদ্ধিবৃত্তিব্যঙ্গ্যায়াঃ অবগতেঃ প্রমাত্বে সতি নিত্যায়াঃ প্রমাত্বং ন ভবতি, অনিত্যায়াস্তু ভবতীতি বিশেষঃ ন হি গম্যতে বিনিগমনাভাবাদিত্যর্থঃ ॥৯৫

নিত্যায়াং প্রমাতুঃ অপেক্ষাভাবঃ, অনিত্যায়াং তু যত্নান্তরিতত্বাৎ অবগতিঃ অপেক্ষ্যতে ইতি বিশেষঃ স্যাদিতি চেৎ ॥৯৬

পদান্বয়। [ শিষ্য ] নিত্যায়াম্ ( নিত্য অবগতিতে ) প্রমাতুঃ ( প্রমাতার, জ্ঞাতার ) অপেক্ষাভাবঃ ( অপেক্ষা নাই ) তু ( কিন্তু ) অনিত্যায়াম্ ( অনিত্য অবগতিতে) যত্নান্তরিতত্বাৎ (যত্নদ্বারা ব্যবহিতত্ববশতঃ, কৃতির দ্বারা ব্যবধান বশতঃ, অনিত্যজ্ঞানের কর্ত্তার কৃতি থাকায় ) অবগতিঃ ( জ্ঞান ) অপেক্ষ্যতে ( অপেক্ষিত আছে ) ইতি ( ইহা ) বিশেষঃ ( বিশিষ্ট ) ইতি ( এই কথা যদি বলি ) ॥ ৯৬

অনুবাদ। [ শিষ্য ] নিত্যজ্ঞানে প্রমাতার অপেক্ষা নাই, কিন্তু অনিত্য জ্ঞান প্রমাতার যত্নসাধ্য বলিয়া তাহাতে অবগতির অপেক্ষা আছে—এই বিশেষ যদি বলি ? ॥ ৯৬ †

টীকা। তত্র বিনিগমনাভাবঃ অসিদ্ধঃ ইতি শিষ্যঃ শঙ্কতে—নিত্যায়ামিতি। অবগতেঃ নিত্যত্বে কারকব্যাপারবৈয়র্থ্যং স্যাদিত্যয়ং বিশেষঃ ইত্যর্থঃ ॥৯৬

---

* তাৎপর্য্য—অনিত্যজ্ঞানে প্রমাত্ব থাকিবে এবং নিত্যজ্ঞানে থাকিবে না, ইহাতে কি যুক্তি আছে ?

† তাৎপর্য্য—জ্ঞান নিত্য কিংবা অনিত্য ; যদি জ্ঞান নিত্য হয়, তাহা হইলে তাহা সর্ব্বদা বিদ্যমান থাকায়—প্রমাতার ব্যাপার ব্যর্থ হয়, এইরূপ বিশেষ বলিতে পারা যায়।

সিদ্ধা তর্হি আত্মনঃ প্রমাতুঃ স্বতঃসিদ্ধিঃ প্রমাণনিরপেক্ষতয়ৈবেতি ॥ ৯৭

পদান্বয়। [গুরু] তর্হি (তাহা হইলে) প্রমাতুঃ (প্রমাতা) আত্মনঃ (আত্মার) প্রমাণনিরপেক্ষতয়া এব (প্রমাণের অপেক্ষা না থাকা বশতই) ইতি (এজন্য) স্বতঃসিদ্ধিঃ (স্বতঃপ্রকাশ, স্বতো নিষ্পত্তিঃ) সিদ্ধা (স্থির হইল) ॥ ৯৭

অনুবাদ। [গুরু] তাহা হইলে প্রমাণের নিরপেক্ষতাবশতঃ প্রমাতা—আত্মার স্বতঃসিদ্ধি স্থিরীকৃত হইল ॥ ৯৭ *

টীকা। প্রমাতুঃ স্বাবগতে নিত্যত্বে প্রমাণব্যাপারবৈয়র্থ্যমাপাদ্যতে? কিংবা বিষয়াবগতে নিত্যত্বে? নাদ্যঃ, ইষ্টাপত্তেরিত্যাহ—সিদ্ধা তর্হীতি। নিত্যাবগতিপক্ষে প্রমাণনৈরপেক্ষ্যং চেৎ ত্বয়া অনুমংস্যতে, তর্হি প্রমাতুঃ আত্মনঃ স্বরূপস্য স্বতঃ সিদ্ধঃ স্বপ্রকাশতা প্রমাণনিরপেক্ষতয়ৈব সিদ্ধা ইত্যর্থঃ। অনিত্যস্য অস্বপ্রকাশস্য চ জড়ত্বাদ্ আত্মত্বানুপপত্তেরিত্যভিপ্রায়ঃ ॥ ৯৭

অভাবেঽপি অপেক্ষাভাবঃ, নিত্যত্বাদিতি চেৎ ॥ ৯৮

পদান্বয়। [শিষ্য] অভাবে অপি (প্রমাভাবেও) নিত্যত্বাৎ (অবিনাশিত্ব হেতু, অভাবের নিত্যত্বহেতু) অপেক্ষাভাবঃ (প্রমাণের অপেক্ষা থাকে না) ইতি চেৎ (ইহা যদি হয়)? ॥ ৯৮

অনুবাদ। [শিষ্য] নিত্যত্ববশতঃ প্রমাভাবে ও প্রমাণের অপেক্ষা না থাকুক ॥ ৯৮ †

টীকা। ননু আত্মপ্রমায়াঃ নিত্যত্বাদ্ যদি প্রমাণানপেক্ষা তর্হি প্রমাভাবস্য এব তত্র নিত্যত্বাৎ প্রমাণানপেক্ষা কিং ন স্যাদিতি শঙ্কতে—অভাবেঽপীতি ॥ প্রমাভাবে অপি ইত্যর্থঃ ॥ ৯৮

ন, অবগতেরেব আত্মনি সদ্‌ভাবাদিতি পরিহৃতমেতৎ। প্রমাতুশ্চেৎ প্রমাণাপেক্ষা সিদ্ধিঃ কস্য প্রমিৎসা স্যাৎ। যস্য

---

* তাৎপর্য্য—অনিত্য বস্তু পরপ্রকাশ্য, অতএব তাহা আত্মা হইতে পারে না। সুতরাং আত্মা নিত্য ও স্বপ্রকাশ সিদ্ধ হইল।

† তাৎপর্য্য—অভাব নিত্য বলিয়া প্রমাভাবও নিত্য, যখন আত্মপ্রমাণ নিত্য বলিয়া, তাহাতে প্রমাণাপেক্ষা নাই, সেইরূপ প্রমাভাবেরও নিত্যত্বপ্রযুক্ত প্রমাণের অপেক্ষা নাই হউক।

প্রমিৎসা স এব প্রমাতা অভ্যুপগম্যতে। তদীয়া চ প্রমিৎসা প্রমেয়বিষয়ৈব, ন প্রমাতৃবিষয়া, প্রমাতৃবিষয়ত্বে অনবস্থা-প্রসঙ্গাৎ প্রমাতুঃ তদিচ্ছায়াশ্চ তস্যাপ্যন্যঃ প্রমাতা তস্যাপ্যন্য ইতি, এবমেব ইচ্ছায়াঃ প্রমাতৃবিষয়ত্বে। প্রমাতুঃ আত্মনঃ অব্যবহিতত্বাচ্চ প্রমেয়ত্বানুপপত্তিঃ। লোকে হি প্রমেয়ং নাম প্রমাতুঃ ইচ্ছাস্মৃতিপ্রযত্নপ্রমাণজন্মব্যবহিতং সিধ্যতি, নান্যথা ; অবগতিঃ প্রমেয়বিষয়া দৃষ্টা। ন চ প্রমাতুঃ প্রমাতা স্বস্য স্বয়মেব কেনচিদ্ব্যবহিতঃ কল্পয়িতুং শক্যঃ ইচ্ছাদীনা-মন্যতমেনাপি। স্মৃতিশ্চ স্মর্ত্তব্যবিষয়া, ন স্মর্ত্তৃবিষয়া। তথা ইচ্ছায়াঃ ইষ্টবিষয়ত্বমেব, ন ইচ্ছাবদ্বিষয়ত্বম্। স্মর্ত্রিচ্ছাবদ্-বিষয়ত্বেঽপি হি উভয়োঃ অনবস্থা পূর্ব্ববৎ অপরিহার্য্যা স্যাৎ ॥ ৯৯

পদান্বয়। [ শুরু ] ন ( না, তাহা নহে ), আত্মনি ( আত্মাতে ) অবগতেঃ এব ( অবগতিরই, ) সদ্ভাবাৎ ( সত্তা হেতু ) ইতি ( এই বলিয়া ) এতৎ (ইহা) পরিহৃতম্ ( পরিহৃত হইয়াছে ), চেৎ ( যদি ) প্রমাতুঃ ( প্রমাতার, জ্ঞাতার ) প্রমাণাপেক্ষা ( প্রমাণের অপেক্ষা ) সিদ্ধিঃ ( স্ফূর্ত্তি, নিশ্চয় ) কস্য ( কাহার ) প্রমিৎসা ( জ্ঞানের ইচ্ছা ) স্যাৎ ( হয় ), যস্য ( যাহার ) প্রমিৎসা ( জ্ঞানের ইচ্ছা ) স এব ( সেই ) প্রমাতা ( জ্ঞাতা ) অভ্যুপগম্যতে ( স্বীকৃত হয়, ), তদীয়া চ ( তৎসম্বন্ধীয়া, প্রমাতৃসম্বন্ধীয় ) প্রমিৎসা ( জ্ঞানেচ্ছা ) প্রমেয়বিষয়া এব ( প্রমেয়বিষয়ই, ঘটপটাদি-জ্ঞেয়-বিষয়কই ) ন প্রমাতৃবিষয়া ( প্রমাতৃ-বিষয়ক নহে ), প্রমাতৃবিষয়ত্বে ( জ্ঞাতৃবিষয়ত্বে, প্রমিৎসা প্রমাতৃবিষয়ক হইলে ) তস্য অপি ( তাহার ও, প্রমাতারও ) অন্যঃ ( অপর ) প্রমাতা ( জ্ঞাতা ) তস্য অপি ( তাহারও ) অন্যঃ ( অপর প্রমাতা ) ইতি ( এইরূপ ) প্রমাতুঃ ( প্রমাতার ) তদিচ্ছায়াশ্চ ( এবং প্রমাতার ইচ্ছার ) অনবস্থা-প্রসঙ্গাৎ ( অনবস্থাপ্রাপ্তি হয়, একত্র অবস্থান করে না ) ইচ্ছায়াঃ ( ইচ্ছার ) প্রমাতৃবিষয়ত্বে ( প্রমাতৃবিষয়ত্ব হইলে, ইচ্ছার বিষয় যদি প্রমাতা হয়, তাহা হইলে ) এবম্ এব ( এইরূপই হয়, অনবস্থা ঘটে ), প্রমাতুঃ

(প্রমাতার) আত্মনঃ (আত্মার) অব্যবহিতত্বাৎ চ (অব্যবহিতত্বহেতু, ব্যবধান না থাকা হেতু) প্রমেয়ত্বানুপপত্তিঃ :(আত্মার প্রমেয়ত্বের উৎপত্তি হয় না), হি (যেহেতু) লোকে (ব্যবহার অবস্থায় অথবা মনুষ্যলোকে) প্রমেয়ং নাম (ঘটাদি জ্ঞেয় বস্তু) প্রমাতুঃ (প্রমাতার) ইচ্ছাস্মৃতিপ্রযত্নপ্রমাণজন্ম ব্যবহিতম্ (ইচ্ছাজন্ম, স্মৃতিজন্ম, প্রযত্নজন্ম এবং প্রমাণজন্ম দ্বারা ব্যবহিত—কৃতব্যবধান, ইষ্যমাণ বস্তু—ইচ্ছাজন্ম দ্বারা ব্যবহিত, স্মর্ত্তব্য বস্তু—স্মৃতিজন্ম দ্বারা ব্যবহিত, ক্রিয়াসাধ্য প্রযতনীয় বিষয়—প্রযত্নজন্মব্যবহিত এবং প্রমেয় বস্তু প্রমাণ ব্যাপারোৎপত্তি দ্বারা ব্যবহিত) সিধ্যতি (সিদ্ধ হয়) ন অন্যথা (অন্য প্রকারে নহে), অবগতিঃ (জ্ঞান) প্রমেয়বিষয়া (ঘটাদি-প্রমেয়বিষয়ক) দৃষ্টা (দেখা যায়) স্বয়ম্ এব (নিজেই) প্রমাতা (জ্ঞাতা) স্বস্য (নিজ) প্রমাতুঃ (প্রমাতার, জ্ঞাতার) ইচ্ছাদীনাম্ (ইচ্ছা প্রভৃতির, ইচ্ছা, স্মৃতি, প্রযত্ন ও প্রমাণের) অন্যতমেন অপি (কোন একটির দ্বারাও) কেনচিৎ (কোন ব্যক্তি কর্তৃক, কেহ) ব্যবহিতঃ (কৃতব্যবধান) কল্পয়িতুম্ (কল্পনা করিতে) ন শক্যঃ (পারে না), স্মৃতিঃ চ (স্মরণও) স্মর্ত্তব্যবিষয়া (স্মরণীয় বস্তুবিষয়ক) ন স্মর্তৃ-বিষয়া (স্মর্তৃবিষয়ক নহে) তথা (সেইরূপ) ইচ্ছায়াঃ (ইচ্ছায়) ইষ্টবিষয়ত্বম্ এব (অভিপ্রেত বস্তু বিষয়কই) ন ইচ্ছাবদ্‌বিষয়ত্বম্ (ইচ্ছাবান্ পুরুষবিষয়কত্ব নহে), স্মর্ত্রিচ্ছাবদ্‌বিষয়ত্বে অপি হি (স্মর্তৃবিষয়ত্ব এবং ইচ্ছাবান্ পুরুষবিষয়কত্ব সিদ্ধ হইলে) উভয়োঃ (উভয়ের, স্মৃতি এবং ইচ্ছায়) পূর্ব্ববৎ (পূর্ব্বের ন্যায়, প্রমাতার ন্যায়) অনবস্থা (অব্যবস্থা) অপরিহার্য্য (অপরিহরণীয়) স্যাৎ (হয়)॥ ৯৯

অনুবাদ। [গুরু] আত্মাতে অবগতি সর্ব্বদা বিদ্যমান থাকায় এইরূপ শঙ্কা পূর্ব্বেই নিরাকৃত হইয়াছে॥ যদি প্রমাণকে অপেক্ষা করিয়া প্রমাতার সিদ্ধি হয়, তাহা হইলে কাহার প্রমিতি বিষয়ক ইচ্ছা উৎপন্ন হইবে। যাহার জ্ঞানেচ্ছা উৎপন্ন হয়, তাহাকে 'প্রমাতা' বলিয়া পণ্ডিতেরা স্বীকার করিয়া থাকেন। প্রমাতার প্রমিতি বিষয়ক ইচ্ছা ঘটাদি প্রমেয় গোচর হইয়া থাকে, প্রমাতৃগোচর হয় না; প্রমাতার প্রমিতির ইচ্ছার বিষয় যদি প্রমাতা হয়, তাহা হইলে তাহার বিষয় অন্য, তাহার বিষয় অন্য—এইরূপে প্রমাতা এবং তাহার ইচ্ছার অনবস্থা প্রসঙ্গ হয়, ইচ্ছা যদি প্রমেয়বিষয়ক হয়, তাহা হইলে ইচ্ছারও অনবস্থা ঘটিয়া থাকে। প্রমাতা—আত্মার কোন ব্যবধান না থাকায়, [আত্মার] প্রমেয়ত্ব উপপন্ন হয় না। লোকে প্রমেয় ঘটাদি প্রমাতার ইচ্ছোৎপত্তি, স্মৃতিজন্ম,

প্রযত্নোৎপত্তি ও প্রমাণোৎপত্তি দ্বারা ব্যবহিত হয়, অন্যপ্রকারে হয় না, অবগতি প্রমেয় বিষয়ক দেখা যায়; স্বয়ং প্রমাতা তাহার ইচ্ছা, স্মৃতি, প্রযত্ন কিংবা প্রমাণের অন্যতম দ্বারা ব্যবহিত—ইহা কেহই কল্পনা করিতে পারে না; কারণ স্মৃতি স্মরণীয় বস্তু বিষয়ক, স্মর্ত্তৃবিষয়ক নহে; সেইরূপ ইচ্ছা ইষ্টবস্তুবিষয়ক, যাহার ইচ্ছা তদ্‌বিষয়ক নহে; যদি স্মৃতি স্মর্ত্তৃবিষয়ক এবং ইচ্ছাকর্ত্তৃবিষয়ক, তাহা হইলে স্মৃতি ও ইচ্ছার পূর্ব্বের ন্যায় অনবস্থা অপরিহরণীয় হয়॥ ৯৯ *

টীকা। পরিহৃতেতি—নাবগতেরিতি। অবগতেঃ আত্মনি সদ্‌ভাবাদেব

---

* তাৎপর্য্য—আত্মাতে সর্ব্বদা অবগতি বিদ্যমান থাকায়, কদাপি তাহার অভাব আশঙ্কা করিতে পার না, যে সমস্তবস্তু সংহত, তাহা পরার্থ এবং জড়, আত্মা তদ্‌বিপরীত অর্থাৎ অসংহত সুতরাং স্বার্থ এবং চেতন। চৈতন্য আত্মার স্বরূপ বলিয়া খদ্যোতপ্রভার ন্যায় তাহার কাদাচিৎক সম্ভব নহে।

'প্রমাতা'—শব্দের অর্থ প্রমারূপ ফলের আশ্রয়, 'প্রমিতি' শব্দের ফলভূত প্রমা জ্ঞান, 'প্রমেয়'—শব্দের অর্থ ঘটাদি বিষয়। জ্ঞান দুই প্রকার, প্রমা ও ভ্রম; যে জ্ঞান অধিগত নহে এবং বাধিত না হয় তাহাকে প্রমা বলে, যেমন সত্য ঘটে ঘটজ্ঞান; যে জ্ঞান বাধিত হয় তাহাকে ভ্রম বলে, যেমন শুক্তিতে রজতজ্ঞান। ইহা মীমাংসক সম্মত লক্ষণ। নৈয়ায়িকগণ 'তদ্‌বতি তৎপ্রকারক জ্ঞানকে প্রমা বলেন, যেমন যথার্থ ঘটে ঘটত্বপ্রকারজ্ঞান প্রমা, শুক্তিতে রজত জ্ঞান তাহার বিপরীত হওয়ায় মিথ্যা হইল। জ্ঞান ব্যাপক, তাহা প্রমা ও ভ্রমে উভয়ে আছে, প্রমা ব্যাপ্য, তাহা কেবল সত্যজ্ঞানে আছে। 'প্রমাতুম্ ইচ্ছা' প্রমিৎসা—অর্থাৎ প্রমা জ্ঞান করিবার ইচ্ছাকে প্রমিৎসা বলে। ঘটাদি—প্রমেয় বিষয়ে প্রমাতার প্রমিৎসা হইয়া থাকে। যদি আত্মা স্বতঃসিদ্ধ না হয়, তাহা হইলে প্রমাতৃ বিষয়ক প্রমাতার প্রমিৎসা হইল, সুতরাং কর্ম্মকর্ত্তৃবিরোধ উপস্থিত হয় কারণ ইচ্ছার কর্ত্তা যে প্রমাতা হইল, সেই ইচ্ছার কর্ম্ম হইয়া পড়িল। লোকে কর্ত্তা ও কর্ম্মের অন্যত্ব দৃষ্ট হয়, অপি চ, যদি প্রমাতার প্রমিতির বিষয় অন্যপ্রমাতা, তাহার অন্য প্রমাতা—এইরূপে একস্থানে অবস্থিত হয় না, সুতরাং অনবস্থা দোষ বটে। এরূপ প্রমাতার ইচ্ছার বিষয় যদি প্রমাতা হয়, তাহা হইলে প্রমাতৃজন্য ইচ্ছা, ইচ্ছার বিষয় প্রমাতা, তজ্জন্য ইচ্ছা তদিচ্ছার বিষয় প্রমাতা—এইরূপে অনবস্থা হয়।

আর ও এক কথা, ঘটাদি প্রমেয়, প্রমাতা হইতে ব্যবহিত, কারণ মধ্যে প্রমাণব্যাপার উৎপন্ন হইয়া থাকে, সুতরাং প্রমাতা তাহার পর প্রমাণ, তাহার ব্যাপার উৎপত্তি, তাহার পর প্রমেয় বিষয়ক জ্ঞান হয়, এইরূপ প্রমাণ প্রমাতা হইতে ব্যবধানে বিদ্যমান থাকে। সেইরূপ ইচ্ছাবিষয়ীভূতবস্তু ইচ্ছাজন্য—ইচ্ছোৎপত্তিদ্বারা ব্যবহিত, স্মর্ত্তব্য বস্তু স্মৃতিজন্যদ্বারা ব্যবহিত হয়, এবং প্রযত্নসাধ্য বস্তু প্রযত্নজন্য দ্বারা ব্যবহিত হইয়া থাকে। প্রমাতার সিদ্ধিও ইচ্ছাদির উৎপত্তিদ্বারা ব্যবহিত হউক, তাহা বলিতে পার না—কারণ সে নিজেই প্রমাতা। তাহার সিদ্ধি ইচ্ছা, স্মৃতি, প্রযত্ন কিংবা প্রমাণের কোন একটি দ্বারা কল্পনা করিতেও পারা যায় না।

যেমন প্রমাতার প্রমিতি প্রমেয়বিষয়ক, প্রমাতৃবিষয়ক নহে, সেইরূপ স্মৃতির বিষয়, স্মর্ত্তব্যবস্তু, স্মর্ত্তা নহে, ইচ্ছার বিষয় ইষ্টবস্তু, ইচ্ছাবান্ পুরুষ নহে। যদি স্মর্ত্তার স্মৃতির বিষয় স্মর্ত্তা হয় এবং ইচ্ছাবান্ পুরুষের ইচ্ছার বিষয় ইচ্ছাবান্ পুরুষ অর্থাৎ যাহার ইচ্ছা, সেই হয়, তবে স্মৃতি এবং ইচ্ছার অনবস্থা হয়।

প্রমাণানপেক্ষা। ন হি অবগত্যভাবশঙ্কাবকাশঃ, অসংহতস্য সংঘাতসাক্ষিণঃ চিত্তিমত্ত্বোপপাদনাদিত্যর্থঃ। অথবা 'আত্মসিদ্ধিঃ প্রমাণং ন অপেক্ষতে' ইতি বদতা প্রমাণাভাবমপেক্ষতে ইতি উক্তং স্যাৎ ইতি মত্বা তদপেক্ষাপি তব নোপপদ্যতে, আত্মসিদ্ধেঃ নিত্যত্বাদেব ইতি শঙ্কতে—অভাবেঽপীতি। স্বতঃসিদ্ধপ্রমাণনৈরপেক্ষ্যশব্দাভ্যাং সর্ব্বানপেক্ষপ্রকাশমানাত্মস্বরূপস্যৈব বিবক্ষিতত্বাৎ নাত্র শঙ্কাবকাশঃ ইতি পরিহরতি—নাবগতেরিতি। ইদানীং প্রমাতুঃ স্বতঃসিদ্ধিঃ নিরপেক্ষৈব ইত্যেতদ্ বিপক্ষবাধকোপন্যাসেন সাধয়ন্ নিত্যায়াঃ অপি প্রমায়াঃ বিষয়াবগতিত্বসিদ্ধয়ে বিষয়স্থত্বং সম্পাদয়িতুং প্রমাণব্যাপারাপেক্ষাস্তীতি সূচয়ন্ পক্ষান্তরমপাকরোতি—প্রমাতুশ্চেদিত্যাদিনা। অয়মর্থঃ—সর্ব্বং বস্তু জ্ঞাততয়া অজ্ঞাততয়া বা সাক্ষিচৈতন্যস্য বিষয়ঃ এব ইতি স্থিতে কদাচিৎ অজ্ঞাতত্বেন নির্ব্বিকল্পকসাক্ষ্যবগতস্য জ্ঞাতত্বব্যবহারসিদ্ধয়ে যস্য প্রমিৎসা উৎপদ্যতে স এব তদা প্রমাতা প্রমাণব্যাপারাশ্রয়ঃ ইতি উচ্যতে। তত্র প্রমাতুঃ স্বরূপসিদ্ধিশ্চেৎ প্রমাণাপেক্ষা স্যাৎ, তদা কস্য প্রমিৎসা স্যাৎ, তস্যৈব বা? অন্যস্য বা? প্রমাতুমিচ্ছা চ স্ববিষয়া? অন্যবিষয়া বা? সর্ব্বথাপি নোপপদ্যতে ইতি। তত্র ইচ্ছাশ্রয়স্য ইচ্ছাগোচরত্বাৎ নিরাকুর্ব্বন্ স্বপ্রমাতৃকত্বমাত্মনো নিরাকরোতি—তদীয়া চেতি। কর্ম্মবিষয়া ন কর্ত্তৃবিষয়া ইত্যর্থঃ। কর্ত্তা এব কর্ম্মাপি কিং ন স্যাদিত্যাশঙ্ক্য একস্যাং ক্রিয়ায়ামেকস্যৈব গুণপ্রধানভাবেন কর্ত্তৃকর্ম্মতয়া বৈরূপ্যপ্রসঙ্গাৎ নৈবমিত্যভিপ্রেত্য অন্যপ্রমাতৃকত্বে স্বয়মসিদ্ধস্য অন্যসাধকত্বানুপপত্তেঃ অকরণস্য চ নিলীনতয়া সাধকত্বাসম্ভবাৎ, তস্যাপি সিদ্ধৌ অন্যাপেক্ষায়াং তস্যাপি তথাত্বমিতি অব্যবস্থামাহ—প্রমাতৃবিষয়ত্ব ইতি প্রমাতুঃ অনবস্থামভিনয়তি—অপ্যন্য ইতি। উক্তাম্ অনবস্থাম্ ইচ্ছায়ামতিদিশতি—এবমেবেতি। আত্মনঃ অপ্রমেয়ত্বে হেত্বন্তরমাহ—অমাতুরিতি। এতদেব স্পষ্টয়তি—লোকে হীতি। ইচ্ছাজন্মব্যবহিতম্ ইষ্যমাণং ভবতি স্মৃতিজন্মব্যবহিতং স্মর্ত্তব্যং, প্রযত্নজন্মব্যবহিতঞ্চ ক্রিয়াসাধ্যং প্রযতিতব্যং, প্রমাকরণব্যাপারোৎপত্তিব্যবহিতং প্রমেয়মিতি হি লোকপ্রসিদ্ধমিত্যর্থঃ। সিধ্যতীতি নিষ্পত্তিপ্রকাশয়ো নির্দ্দেশঃ। অন্বয়মুক্ত্বা ব্যতিরেকমাহ—নান্যথেতি। অবগতিশব্দশ্চ প্রকাশপ্রাপ্ত্যোঃ সাধারণঃ, সুষুপ্তস্যাপি প্রমেয়সিদ্ধিপ্রসঙ্গাদিতি ভাবঃ। তর্হি প্রমাতুরপি সিদ্ধিঃ ইচ্ছাদিজন্মব্যবহিত এব ভবতু, নেত্যাহ—ন চেতি। স্বয়মেব প্রমাতা স্বস্যৈব প্রমাতুঃ ইচ্ছাদীনাম-

ন্তমেনাপি ব্যবহিতঃ কল্পয়িতুং ন চ কেনচিৎ শক্যঃ ইতি অন্বয়ঃ। তত্র হেতুমাহ—স্মৃতিশ্চেত্যাদিনা। স্মৃতীচ্ছয়োঃ স্বাশ্রয়বিষয়কত্বে বাধকমাহ—স্মর্ত্রিচ্ছাবদ্বিষয়ত্বে হীতি। স্মর্ত্তা চ ইচ্ছাবান্ চ স্মর্ত্রিচ্ছাবন্তৌ তৌ বিষয়ৌ যয়োঃ তয়োঃ ভাবঃ স্মর্ত্রিচ্ছাবদ্‌বিষয়ত্বং তস্মিন্ ইতি বিগ্রহঃ। উভয়োঃ স্মৃতীচ্ছয়োঃ ইত্যর্থঃ। স্মর্ত্তুঃ স্ববৃত্তিব্যাপ্যত্বাযোগাৎ স্মর্ত্রন্তরস্মৃতিবিষয়তা বক্তব্যা। তথা চ একস্মিন্ আত্মনি স্মর্ত্রন্তরাভ্যুপগমে তস্যাপি পূর্ব্বসমানযোগক্ষেমতয়া স্মৃত্যনবস্থা স্যাদিত্যর্থঃ। তুল্যমিচ্ছায়াঃ প্রযত্নস্যেতি চ দ্রষ্টব্যম্॥ ৯৯

ননু প্রমাতৃবিষয়াবগত্যনুৎপত্তৌ অনবগত এব প্রমাতা স্যাদিতি চেৎ॥ ১০০

পদান্বয়। [ শিষ্য ] ননু ( প্রশ্নে ) প্রমাতৃবিষয়াবগত্যনুৎপত্তৌ ( প্রমাতৃবিষয়ক জ্ঞান উৎপন্ন না হইলে ) প্রমাতা ( জ্ঞাতা, প্রমাফলাশ্রয় ) অনবগতঃ এব ( অবগতিবিহীনই, জড় ) স্যাৎ ( হইল ) ইতি চেৎ? ( ইহা যদি বলি )॥ ১০০

অনুবাদ। [ শিষ্য ] যদি প্রমাতায় প্রমাতৃবিষয়ক অবগতি না হইল, তাহা হইলে প্রমাতা অচেতন হইয়া পড়িল॥ ১০০ *

টীকা। তমেবম্ আত্মনি ন প্রমাণব্যাপারাপেক্ষা প্রমাতুঃ স্ববিষয়প্রমাণক্রিয়াশ্রয়ত্বাযোগাৎ প্রমাত্রন্তরকল্পনায়াম্ অনবস্থানাৎ অপ্রমেয় এব আত্মা সিধ্যতি। তস্য চ বাহ্যবিষয়াবচ্ছেদায় প্রমাণব্যাপারাপেক্ষাসম্ভবাৎ ন তদ্ বৈয়র্থ্যম্ ইতি চ উক্ত্যা অবগতেঃ স্বতঃ নিত্যত্বং সাধিতম্। ইদানীং প্রকারান্তরেণ তদ্ এব সাধয়িতুং পূর্ব্বপক্ষয়তি—প্রমাতৃবিষয়েতি। যদ্‌বিষয়া অবগতিঃ উৎপদ্যতে সঃ অবগতঃ সিদ্ধ ইতি চ উচ্যতে। প্রমাতুশ্চ অবগত্যনুৎপত্তৌ প্রমাতা সুষুপ্তঃ এব সদা স্যাদিত্যর্থঃ॥ ১০০

---

* তাৎপর্য্য—যদ্‌বিষয়ক অবগতি—জ্ঞান হয়, সেই বিষয় অবগত হওয়া চাই। যদি প্রমাতৃবিষয়ক অবগতি না হইল, তাহা হইলে প্রমাতার জ্ঞানোৎপত্তি না হওয়ায় অচেতন হইয়া পড়িলেন।

আত্মা যদি প্রমারূপ ফলের আশ্রয় না হইলেন তবে তাহাকে প্রমাতা কিরূপে বলা যায় এরূপ আশঙ্কা করা উচিত নহে, কারণ যদিও স্ববিষয় প্রমাণ-ক্রিয়ার আশ্রয় আত্মা না হয়, তথাপি বাহ্যবস্তুবিষয়ক প্রমা ফলের আশ্রয় বলিয়া আত্মার প্রমাতৃত্ব সিদ্ধ হইল।

ন, অবগন্তুঃ অবগতেঃ অবগন্তব্যবিষয়ত্বাৎ। অবগন্তৃ-বিষয়ত্বে চ অনবস্থা পূর্ব্ববৎ স্যাৎ। অবগতিশ্চ আত্মনি কূটস্থ-নিত্যাত্মজ্যোতিঃ অন্যতঃ অনপেক্ষৈব সিদ্ধা অগ্ন্যাদিত্যাদ্যুষ্ণ-প্রকাশবৎ ইতি পূর্ব্বমেব প্রসাধিতম্। অবগতেঃ চৈতন্যাত্মজ্যোতিষঃ স্বাত্মনি অনিত্যত্বে আত্মনঃ স্বার্থতানুপপত্তিঃ। কার্য্যকরণসংঘাতবৎ সংহতত্বাৎ পারার্থ্যং দোষবত্ত্বং চ অবোচাম। কথম্? চৈতন্যাত্মজোতিষঃ স্বাত্মনি অনিত্যত্বে স্মৃত্যাদিব্যবধানাৎ সান্তরত্বম্। ততশ্চ তস্য চৈতন্যজ্যোতিষঃ প্রাগুৎপত্তেঃ প্রধ্বংসাচ্চোর্দ্ধম্ আত্মন্যেবাভাবাৎ চক্ষুরাদীনামিব সংহতত্বাৎ পারার্থ্যং স্যাৎ। যদা চ তদুৎপন্নম্ আত্মনি বিদ্যতে, ন তদা আত্মনঃ স্বার্থত্বম্। তদ্‌ভাবাভাবাপেক্ষা হি আত্মানাত্মনোঃ স্বার্থত্বপরার্থত্বসিদ্ধিঃ। তস্মাৎ আত্মনঃ অন্যনিরপেক্ষমেব নিত্যচৈতন্যজ্যোতিষ্ট্বং সিদ্ধম্॥ ১০১

পদান্বয়। ন (না, তাহা নহে) অবগন্তুঃ (অবগন্তার, বোদ্ধার) অবগতেঃ (জ্ঞানের) অবগন্তব্যবিষয়ত্বাৎ (জ্ঞেয়বস্তুবিষয়ত্বহেতু) অবগন্তৃ-বিষয়ত্বে, চ (জ্ঞাতৃবিষয়ত্বে, যদি জ্ঞাতার জ্ঞানের বিষয় জ্ঞাতাই হয় তবে) পূর্ব্ববৎ (পূর্ব্বের ন্যায়) অনবস্থা (অনবস্থা, একত্র অবস্থান না করা।) স্যাৎ (হয়), আত্মনি (আত্মাতে) অবগতিঃ চ (জ্ঞান) কূটস্থনিত্যাত্ম-জ্যোতিঃ (কূটস্থ, অবিনাশী, আত্মস্বরূপ এবং স্বয়ংপ্রকাশ) অন্যতঃ (অন্যের) অনপেক্ষা এব (অপেক্ষা না করাই; অন্যনিরপেক্ষ হওয়াই) সিদ্ধা (সিদ্ধ, নিষ্পন্ন হইল), অগ্ন্যাদিত্যাদ্যুষ্ণপ্রকাশবৎ (অগ্নির উষ্ণ এবং সূর্য্যের প্রকাশের ন্যায়) ইতি (ইহা) পূর্ব্বম্ এব (পূর্ব্বেই) প্রসাধিতম্ (প্রসাধিত হইয়াছে), চৈতন্যাত্মজ্যোতিষঃ (চৈতন্য স্বরূপ স্বয়ংপ্রকাশ আত্মার) অবগতেঃ (অবগতির, জ্ঞানের) স্বাত্মনি (আত্মবিষয়ে) অনিত্যত্বে (বিনাশিত্ব হইলে) আত্মনঃ (আত্মার) স্বার্থত্বানুপপত্তিঃ (স্বার্থতার উপপত্তি হয় না, পরার্থত্ব হয়), কার্য্য-করণসংঘাতবৎ (দেহ, ইন্দ্রিয় সংঘাতের ন্যায়) সংহতত্বাৎ (সংহতত্বহেতু)

পারার্থ্যং ( পরার্থত্ব ) দোষবত্ত্বং চ ( এবং দোষবত্তা ) অবোচাম ( বলিয়াছি ), কথম্? (কিরূপ?) [উত্তর] চৈতন্যাত্মজ্যোতিষঃ ( চৈতন্যস্বপ্রকাশ আত্মার ) স্বাত্মনি ( স্ব স্বরূপে ) অনিত্যত্বে ( অনিত্যতা হইলে ) স্মৃত্যাদি-ব্যবধানাৎ ( স্মৃতি, ইচ্ছা প্রভৃতির ব্যবধানবশতঃ ) সান্তরত্বম্ ( ইচ্ছাদি বৃত্ত্যন্তর পূর্ব্বকত্ব ) [ স্যাৎ = হয় ], ততঃ চ ( তজ্জন্য ) স্বয়ং চৈতন্যজ্যোতিষঃ ( স্বপ্রকাশ ) উৎপত্তেঃ প্রাক্ ( উৎপত্তির পূর্ব্বে ) প্রধ্বংসাৎ চ ঊর্দ্ধং ( এবং নাশের পর ) আত্মনি এব ( আত্মাতেই ) অভাবাৎ ( অভাববশতঃ, প্রকাশের অভাববশতঃ ) চক্ষুরাদীনাম্ ইব ( চক্ষুঃ প্রভৃতির ন্যায় ) সংহতত্বাৎ ( সংহতত্ব-বশতঃ ) পারার্থ্যম্ ( পরার্থতা ) স্যাৎ ( হয় ), যদা ( যখন ) তৎ ( সেই, চৈতন্য ) উৎপন্নম্ ( উৎপন্ন ), আত্মনি ( আত্মাতে ) বিদ্যতে ( থাকে ) তদা ( তৎকালে ) আত্মনঃ ( আত্মার ) স্বার্থত্বম্ ( স্বার্থতা ) ন ( নহে ), হি ( কারণ ) আত্মানাত্মনোঃ ( আত্মা ও অনাত্মার ) তদ্ভাবাপেক্ষা ( সংহতত্বের সত্তা এবং অসত্তা অপেক্ষা করিয়া ) স্বার্থত্বপরার্থত্বসিদ্ধিঃ ( স্বার্থত্ব এবং পরার্থত্বের সিদ্ধি ) তস্মাৎ ( তজ্জন্য ) আত্মনঃ ( আত্মার ) অন্যনিরপেক্ষম্ এব ( অন্যের অপেক্ষাশূন্য ) নিত্যচৈতন্যজ্যোতিষ্ট্বং ( নিত্যচৈতন্যপ্রকাশস্বরূপতা ) সিদ্ধম্ ( সিদ্ধ হইল ) ॥ ১০১

অনুবাদ। না, জ্ঞাতার জ্ঞান, জ্ঞেয়বস্তুবিষয়ক হইয়া থাকে, জ্ঞাতৃ-বিষয়ক হইলে পূর্ব্বের ন্যায় অনবস্থা ঘটে ; আত্মাকে কূটস্থ-নিত্য-স্বয়ংপ্রকাশ জ্ঞান অগ্নির উষ্ণ এবং সূর্য্যের প্রকাশের ন্যায় স্বতঃ সিদ্ধ ইহা পূর্ব্বেই সমাহিত হইয়াছে। আত্মাতে চৈতন্যস্বরূপ জ্ঞান অনিত্য হইলে আত্মার স্বার্থতা উপপন্ন হয় না? দেহ, ইন্দ্রিয়রূপ-সংঘাতের ন্যায় আত্মা সংহত বলিয়া পরার্থ এবং দোষযুক্ত হইয়া পড়েন, ইহা পূর্ব্বেই বলিয়াছি। [ প্রশ্ন ] কিরূপে? [ উত্তর ] আত্মাতে চৈতন্যস্বরূপ জ্ঞানের অনিত্যত্ব উপপন্ন হইলে স্মৃতি প্রভৃতি দ্বারা ব্যবধান বশতঃ ইচ্ছাদি বৃত্তি দ্বারা ব্যবহিত হইবে। অতএব চৈতন্যস্বরূপ জ্ঞানের উৎপত্তির পূর্ব্বে এবং নাশের পর আত্মাতে জ্ঞানের অভাব থাকায় চক্ষুঃ প্রভৃতির ন্যায় সংহত বলিয়া আত্মা পরার্থ হইয়া পড়েন, যখন জ্ঞান উৎপন্ন হইয়া আত্মাতে বিদ্যমান থাকে, তখন আত্মা পরার্থ, আত্মা অসংহত বলিয়া স্বার্থ এবং অনাত্মা সংহত বলিয়া পরার্থ সিদ্ধ হইল। অতএব অন্যকে অপেক্ষা না করিয়া আত্মার স্বয়ংপ্রকাশস্বরূপতা সিদ্ধ হইল ॥ ১০১ *

---

* তাৎপর্য্য—আত্মচৈতন্যরূপ অবগতি অনিত্য হইলে সংহতত্ববশতঃ আত্মা পরার্থ হইয়া

টীকা। তত্র কিং সুষুপ্তসাম্যপরিহারায় আত্মনঃ অবগতিবিষয়ত্বং বক্তব্যম্ ইতি অভিপ্রায়ঃ? কিংবা সুষুপ্তসাম্যপরিহারমাত্রং বক্তব্যম্ ইতি? তত্র ন আদ্যঃ ইতি আহ—নাবগন্তুরিতি। অবগন্তুঃ অবগতিবিষয়ত্বে স্বাশ্রয়াবগতি-ব্যাপ্যত্বাযোগাদ্ অবগন্ত্রন্তরাবগতিবিষয়ত্বং বাচ্যং, তথাচ অনবস্থা পূর্ব্ববৎ স্মৃতীচ্ছা-বিষয়ত্ববৎ স্যাদ্ ইত্যর্থঃ। দ্বিতীয়ং প্রতি আহ—অবগতিশ্চেতি। 'অত্র অয়ং পুরুষঃ স্বয়ংজ্যোতিঃ' (বৃহ ৩৬।৩।৯) 'আত্মা এব অস্য জ্যোতিঃ' (বৃহ ৩।৬।৩।৬) 'এষঃ অস্য পরমঃ লোকঃ' (বৃহ ৩৬।৩।৩২) 'ন হি বিজ্ঞাতুঃ বিজ্ঞাতেঃ বিপরিলোপঃ বিদ্যতে' (বৃহ ৩৬।৩।৩০) ইত্যাদিশ্রুতেঃ আত্মনঃ নিত্যপ্রকাশ-স্বভাবত্বাবগমাদ্ অগ্ন্যুষ্ণপ্রকাশবদ্ অলুপ্তাবগতিরূপে অবগত্যুৎপত্ত্যপেক্ষাভাবাৎ ন সুষুপ্ত-তুল্যতা তস্য ইতি ভাবঃ। বিপক্ষে চ উক্তং দোষং স্মারয়তি—অবগতে-শ্চেত্যন্যাত্মজ্যোতিষ ইতি। উক্তাম্ এব অনুপপত্তিং প্রশ্নপূর্ব্বকম্ উপন্যস্যতি—কথমিত্যাদিনা। স্মৃত্যাদেঃ স্মৃতীচ্ছাদিরূপাদ্ ব্যবধানাদ্ বিচ্ছেদাৎ চৈতন্যজ্যোতিষঃ সান্তরত্বং ইচ্ছাদিবৃত্ত্যন্তরপূর্ব্বকত্বমিত্যর্থঃ। কিং তত্র স্যাৎ তদ্ আহ—ততশ্চেতি। আত্মা যদি আগন্তুকচিৎপ্রকাশবিষয়ঃ স্যাৎ তদা সংহতঃ পরার্থশ্চ স্যাদ্ ইন্দ্রিয়ান্তঃকরণপ্রাণাদিবদ্ ইতি ফলিতম্ আহ—যদা চেতি। চৈতন্যজ্যোতিঃ তৎ-শব্দার্থঃ যদা চ আত্মনি তদ্ উৎপন্নং বিদ্যতে, তদা ন এবম্ আত্মনঃ স্বার্থত্বং সম্ভবতি ইতি অন্বয়ঃ। তত্র হেতুম্ আহ—তদ্ভাবেতি। তস্য সংহতত্বস্য ভাবাভাবৌ তদপেক্ষা হি ইতি যোজনা। আগন্তুকচিৎপ্রকাশগম্যস্য অনাত্মত্বনিয়মাৎ তস্য চ পারার্থ্যাৎ তদ্বিলক্ষণঃ আত্মা নিত্যচৈতন্যস্বরূপঃ এব সন্ সদা এব অবভাসতে ইতি উপসংহরতি—তস্মাদিতি॥ ১০১

ননু এবং সতি অসতি প্রমাশ্রয়ত্বে, কথং প্রমাতুঃ প্রমাতৃত্বম্॥ ১০২

পদান্বয়। [শিষ্য] ননু (প্রশ্ন) এবং সতি (এইরূপ হইলে) প্রমাশ্রয়ত্বে (প্রমারূপ ফলের আশ্রয়ত্ব) অসতি (না হইলে) প্রমাতুঃ (প্রমাতার) প্রমাতৃত্বম্ (প্রমাতৃতা) কথম্ (কিরূপে)? ॥ ১০২

অনুবাদ। [শিষ্য] আত্মস্বরূপ-অবগতি স্বতঃসিদ্ধ হইলে, আত্মা

---

পড়ে। অপিচ, আত্মস্বরূপ অবগতি অনিত্য হইলে অবগন্তা পুরুষের স্মৃতি প্রভৃতির দ্বারা ব্যবহিত হয় এবং ইচ্ছাদিবৃত্তিপূর্ব্বক হয়। এই সকল দোষ থাকায় আত্মার স্বরূপভূত জ্ঞান স্বতঃ সিদ্ধ বলিতে হইবে।

প্রমারূপ-ফলের আশ্রয় হইতে পারিলেন না, তবে তাঁহাকে প্রমাতা কিরূপে বলা যায়! ॥ ১০২ *

টীকা। ইদানীং নিত্যচৈতন্যস্বরূপত্বে প্রমাতৃত্বানুপপত্তিং শঙ্কতে—নন্বিতি॥ ১০২

উচ্যতে,—প্রমায়াঃ নিত্যত্বে অনিত্যত্বে চ রূপবিশেষাভাবাৎ। অবগতির্হি প্রমা। তস্যাঃ স্মৃতীচ্ছাদিপূর্ব্বিকায়াঃ অনিত্যায়াঃ, কূটস্থনিত্যায়া বা, ন স্বরূপবিশেষো বিদ্যতে, যথা ধাত্বর্থস্য তিষ্ঠত্যাদেঃ ফলস্য গত্যাদিপূর্ব্বকস্য অনিত্যস্য অপূর্ব্বস্য নিত্যস্য বা রূপবিশেষো নাস্তি ইতি তুল্যো ব্যপদেশো দৃষ্টঃ 'তিষ্ঠন্তি মনুষ্যাঃ' 'তিষ্ঠন্তি পর্ব্বতাঃ' ইত্যাদি, তথা নিত্যাবগতিস্বরূপেঽপি প্রমাতরি প্রমাতৃত্বব্যপদেশো ন বিরুধ্যতে ফলসামান্যাদিতি ॥ ১০৩

পদান্বয়। [গুরু] উচ্যতে (কথিত হইতেছে) [কি কথিত হইতেছে তাহা প্রদর্শিত হইতেছে] প্রমায়াঃ (প্রমার) নিত্যত্বে (নিত্যত্ব-বিষয়ে) অনিত্যত্বে চ (এবং অনিত্যত্ব বিষয়ে কিংবা অনিত্যত্ব হইলে) রূপবিশেষাভাবাৎ (স্বরূপের কোন বিশেষ নাই), হি যেহেতু) অবগতিঃ (জ্ঞান) প্রমা (প্রমা, প্রমাণজন্য) স্মৃতীচ্ছাদিপূর্ব্বিকায়াঃ (স্মৃতি এবং ইচ্ছাদিপূর্ব্বক) অনিত্যায়াঃ (অনিত্য, জন্য) তস্যাঃ (প্রমার) কূটস্থনিত্যায়া বা (কিংবা কূটস্থনিত্য প্রমার) স্বরূপবিশেষঃ (স্বরূপের কোনরূপ পার্থক্য) ন বিদ্যতে (নাই) [এ পক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে] যথা (যেমন) তিষ্ঠত্যাদেঃ (তিষ্ঠতি—স্থা আদি) ধাত্বর্থস্য (ধাতুর অর্থের) গত্যাদিপূর্ব্বকস্য (গতি পূর্ব্বে যাহার, এবংবিধ) ফলস্য (ফলের) অপূর্ব্বস্য (পূর্ব্বে হয় নাই) নিত্যস্য বা (কিংবা নিত্য ফলের) রূপবিশেষঃ (স্বরূপভেদ) ন অস্তি (নাই) ইতি (এই-জন্য) মনুষ্যাঃ (মানুষেরা) তিষ্ঠন্তি (আছে) পর্ব্বতাঃ (পর্ব্বতসমূহ) তিষ্ঠন্তি (আছে) ইত্যাদি (প্রভৃতি, এইরূপ) তুল্যঃ (সমান) ব্যপদেশঃ (ব্যবহার, শব্দ-

* তাৎপর্য্য—প্রমারূপ ফলের আশ্রয় বলিয়া আত্মাকে প্রমাতা বলা হয়, আত্মস্বরূপ অবগতি যদি নিত্য হয়, তাহা হইলে তাহার ফল ও সম্ভবে না। সুতরাং আত্মাকে প্রমাতা কিরূপে বলা যায়?

প্রয়োগ) দৃষ্টঃ (দেখা যায়), তথা (সেইরূপ) প্রমাতরি (প্রমাতা, প্রমাশ্রয়) নিত্যাবগতিস্বরূপে অপি (নিত্যজ্ঞানস্বরূপ হইলেও) ফলসামান্যাৎ (উভয়ত্র ফলের তুল্যত্ববশতঃ) ইতি (এই হেতু) প্রমাতৃত্বব্যপদেশঃ (প্রমাতৃতা ব্যবহার, 'প্রমাতা'—এই শব্দ প্রয়োগ) ন বিরুধ্যতে (বিরুদ্ধ হয় না)॥ ১০৩

অনুবাদ। [গুরু] ইহার প্রত্যুত্তর কথিত হইতেছে,—প্রমার নিত্যত্ব কিংবা অনিত্যত্বে স্বরূপতঃ কোনরূপ ভেদ নাই। কারণ প্রমা-শব্দের অর্থ জ্ঞান; স্মৃতি এবং ইচ্ছাপ্রভৃতি জন্য অনিত্য প্রমা কিংবা কূটস্থ নিত্য প্রমার কোনরূপ স্বরূপের পার্থক্য নাই। যেমন 'স্থা'ধাতুর অর্থ গতিনিবৃত্তি, তাহার অনিত্য ফল কিংবা অপূর্ব্ব নিত্যফলের স্বরূপভেদ না থাকায়—'মনুষ্যেরা আছে',—"পর্ব্বত সমূহ আছে"—ইত্যাদিরূপ সমান শব্দপ্রয়োগ দেখা যায়, সেইরূপ প্রমাতা নিত্যজ্ঞানস্বরূপ হইলেও ফলের তুল্যতাবশতঃ 'প্রমাতা'—এইরূপ ব্যবহার বিরুদ্ধ নহে॥ ১০৩ *

টীকা। অন্যপ্রমাশ্রয়ত্বাভাবেঽপি প্রমাতৃত্বব্যপদেশঃ উপপদ্যতে ইতি পরিহরতি—উচ্যতে ইত্যাদিনা। রূপবিশেষঃ স্বরূপবিশেষঃ। সংগ্রহং বিবৃণোতি—অবগতি হীতি। তত্র দৃষ্টান্তম্ আহ—যথেতি। তিষ্ঠতিঃ হি অচলত্বে অর্থে প্রযুজ্যতে তত্র কিংচিদ্‌গতিপূর্ব্বকম্ এব অচলং ভবতি যথা জঙ্গমজাতম্। কিঞ্চিৎ তু অচলম্ এব সদা, যথা স্থাবরজাতম্। উভয়ত্র তিষ্ঠতিব্যপদেশে ন কশ্চিদ্ বিশেষঃ অবগম্যতে। তথা প্রমাতা ইতি নিত্য-প্রমাশ্রয়ত্বেঽপি ব্যপদেশঃ ন বিরুধ্যতে ইত্যর্থঃ। ফলসামান্যাদিতি। ফল-স্বরূপে প্রমায়াং বিশেষাভাবাদিত্যর্থঃ। অয়ম্ আশয়ঃ প্রমাণফলং হি প্রমা, সা চ চিৎপ্রকাশরূপা প্রমাতৃগতা এব বক্তব্যা, অন্যথা বিষয়গতত্বেন ময়া ইদং বিদিতমিতি স্বাত্মনি জ্ঞানজ্ঞেয়সম্বন্ধানুভবানুপপত্তেঃ। জড়স্য চ অন্তঃকরণাদেঃ

---

* তাৎপর্য্য—যদ্যপি আত্মস্বরূপ অবগতি নিত্য, সুতরাং তাহা প্রমাণজন্য নহে বলিয়া আত্মা প্রমাশ্রয় হইতে পারিলেন না, সুতরাং আত্মার প্রমাতৃত্ব অসিদ্ধ; তথাপি ঘটাদিপ্রমা প্রমাণজন্য, সুতরাং তাহা অনিত্য; সেই প্রমার আশ্রয় আত্মা হইতে পারেন বলিয়া আত্মার প্রমাতৃত্ব অক্ষুণ্ণ রহিল।

অপি চ, নিত্য-প্রমা হউক বা অনিত্যপ্রমাই হউক, উভয়স্থলে প্রমার কোনরূপ পার্থক্য নাই। যেমন স্থা ধাতুর অর্থ গতিনিবৃত্তি, 'মনুষ্যাঃ তিষ্ঠন্তি'—এস্থলে জঙ্গম মনুষ্যের গতি-পূর্ব্বক নিবৃত্তি সম্ভব হইতে পারে, কিন্তু 'তিষ্ঠন্তি পর্ব্বতাঃ'—এস্থলে স্থাবর বস্তুর গতিপূর্ব্বক নিবৃত্তির সম্ভাবনা না হইলেও উভয়স্থলে অবিশেষে স্থা ধাতুর প্রয়োগ দেখা যায়; সেইরূপ প্রমারূপ ফল—উভয়ত্র সমান বলিয়া নিত্যজ্ঞানস্বরূপ আত্মাতেও প্রমাতৃত্ব ব্যবহার হইবে।

বস্তুতঃ অন্তঃকরণরূপ উপাধিসম্বন্ধবশতঃ আত্মাতে প্রমাতৃত্ব উপচরিত হইয়া থাকে।

ব্যাপারাশ্রয়ত্বে অপি চিদাশ্রয়ত্বাযোগাৎ প্রমাত্বানুপপত্তেঃ, চিদাত্মনস্তু কূটস্থত্বাদ্ ব্যাপারবত্ত্বাযোগাৎ প্রমাং প্রতি কর্তৃত্বানুপপত্তেঃ, মুখ্যয়া বৃত্ত্যা জড়াজড়য়োঃ উভয়োঃ অপি প্রমাতৃত্বব্যপদেশাযোগ্যত্বাৎ পরস্পরাধ্যাসেন ব্যবহারপ্রবৃত্তেঃ মিথ্যা এব আত্মনঃ বাহ্যবিষয়ে অপি প্রমাতৃত্বমিতি স্থিতৌ স্বাত্মনি স্বয়ংপ্রকাশ-স্বভাবে কুতঃ প্রমাতৃত্বশঙ্কাবকাশঃ? কুতস্তরাম্ অনবভাসপ্রসঙ্গঃ? কুতস্তমাং চ প্রমাণাপেক্ষা ইতি॥ ১০৩

অত্রাহ শিষ্যঃ—নিত্যাবগতিস্বরূপস্য আত্মনঃ অবিক্রিয়ত্বাৎ কার্য্যকরণৈঃ অসংহত্য তক্ষাদীনামিব বাস্যাদিভিঃ কর্ত্তৃত্বং নোপপদ্যতে। অসংহতস্বভাবস্য চ কার্য্যকরণোপাদানে অনবস্থা প্রসজ্যতে। তক্ষাদীনাং তু কার্য্যকরণৈঃ নিত্যমেব সংহতত্বমিতি বাস্যাদ্যুপাদানে নানবস্থা স্যাদিতি ॥১০৪

পদান্বয়। অত্র (এ বিষয়ে) শিষ্যঃ (বিদ্যার্থী) আহ (বলিতেছেন),—নিত্যাবগতিস্বরূপস্য (নিত্যজ্ঞানস্বরূপ) আত্মনঃ (আত্মার) অবিক্রিয়ত্বাৎ (বিকাররাহিত্যহেতু) কার্য্যকরণৈঃ (কার্য্য এবং করণ সমূহের সহিত, দেহ এবং ইন্দ্রিয়ের সহিত) অসংহত্য (সংহত না হইয়া, মিলিত না হইয়া) বাস্যাদিভিঃ (বাসী—অস্ত্র বিশেষ, প্রভৃতির সহিত) তক্ষাদীনাম্ ইব (তক্ষা—সূত্রধার—প্রভৃতির ন্যায়) কর্ত্তৃত্বম্ (কর্ত্তৃতা) ন উপপদ্যতে (উপপন্ন হয় না) অসংহত-স্বভাবস্য চ (অসংহত স্বভাবের) কার্য্যকরণোপাদানে (কার্য্য এবং করণের গ্রহণে) অনবস্থা (অনবস্থা, অব্যবস্থা) প্রসজ্যতে (প্রসক্তি হয়, প্রাপ্তি হয়) তক্ষাদীনাং তু (তক্ষা প্রভৃতির) কার্য্যকরণৈঃ (দেহ ও ইন্দ্রিয়ের সহিত) নিত্যম্ এব (সর্ব্বদাই) সংহতত্বম্ (মিলিতত্ব,) ইতি (এইজন্য) বাস্যাদ্যুপাদানে (বাসী প্রভৃতি অস্ত্রগ্রহণে) অনবস্থা ন স্যাৎ (অনবস্থা হন না)॥ ১০৪

অনুবাদ। এ বিষয়ে শিষ্য বলিতেছেন,—'বাসী' প্রভৃতি অস্ত্রের দ্বারা 'তক্ষা'—প্রভৃতির যেমন কর্ত্তৃত্ব, সেইরূপ নিত্যজ্ঞানস্বরূপ আত্মার বিকার-রাহিত্যবশতঃ দেহ ও ইন্দ্রিয়ের সহিত অসংহত হইয়া কর্ত্তৃত্ব উপপন্ন হয় না। অসংহতস্বভাব আত্মার কার্য্য ও করণের গ্রহণে অনবস্থা দোষপ্রসঙ্গ হয়,—কিন্তু তক্ষা—প্রভৃতির কার্য্য এবং করণের নিত্য সম্বন্ধ বলিয়া বাসী প্রভৃতি গ্রহণ করায় অনবস্থা দোষ ঘটিল না॥ ১০৪

টীকা। এবং কূটস্থনিত্যচৈতন্তজ্যোতিষঃ অন্তঃকরণোপাধিসম্বন্ধাৎ প্রাপ্তম্ ঔপাধিকং প্রমাতৃত্বম্ উপপাদ্য ইদানীং কর্ত্তৃত্বম্ অপি তথা এব ইতি প্রতিপাদয়িতুং চোদ্যম্ উদ্‌ভাবয়তি—অত্রাহেতি তক্ষাদীনামিবেতি। ব্যতিরেকদৃষ্টান্তঃ। তক্ষা কাষ্ঠবর্দ্ধকঃ। বাসী তদায়ুধবিশেষঃ। কস্মাৎ ন উপপদ্যতে ইতি অত আহ—অসংহতস্বভাবস্যেতি। তক্ষাদিদৃষ্টান্তং বিবৃণোতি—তক্ষাদীনাং ত্বিতি। অনবস্থা ন স্যাদিতি সম্বন্ধঃ। ইতি শব্দঃ শঙ্কাসমাপ্ত্যর্থঃ॥ ১০৪

ইহ তু অসংহতস্বভাবস্য করণানুপাদানে কর্ত্তৃত্বং নোপপদ্যতে ইতি করণমুপাদেয়ম্, তদুপাদানমপি বিক্রিয়ৈবেতি তৎকর্ত্তৃত্বে করণান্তরমুপাদেয়ম্, তদুপাদানেঽপি অন্যদিতি প্রমাতুঃ স্বাতন্ত্র্যে অনবস্থা অপরিহার্য্যা স্যাদিতি। ন চ ক্রিয়ৈব আত্মানং কারয়তি, অনির্বর্ত্তিতায়াঃ স্বরূপাভাবাৎ। অথ অন্যৎ আত্মানমুপেত্য ক্রিয়াং কারয়তীতি চেৎ ? ন, অন্যস্য স্বতঃ সিদ্ধত্বাবিষয়ত্বাদ্যনুপপত্তেঃ। ন হি আত্মনোঽন্যদচেতনং বস্তু স্বপ্রমাণকং দৃষ্টম্। শব্দাদি সর্ব্বমেব অবগতিফলাবসানপ্রত্যয়প্রমিতং সিদ্ধং স্যাৎ। অবগতিশ্চেৎ আত্মনোঽন্যস্য স্যাৎ সোঽপি আত্মৈব অসংহতঃ স্বার্থঃ স্যাৎ, ন পরার্থঃ। ন চ দেহেন্দ্রিয়বিষয়াণাং স্বার্থতাম্ অবগন্তুং শক্নুমঃ, অবগত্যবসানপ্রত্যয়াপেক্ষসিদ্ধিদর্শনাৎ॥ ১০৫

পদান্বয়। ইহ তু (কিন্তু এখানে) অসংহতস্বভাবস্য (অসংহতস্বরূপ, পরস্পর সম্মিলনে যাহাদের স্বরূপ হয় নাই) করণানুপাদানে (করণের অগ্রহণে) কর্ত্তৃত্বম্ (কর্ত্তৃতা) ন উপপদ্যতে (উৎপন্ন হয় না) তদুপাদানম্ অপি (তাহার গ্রহণও, করণের গ্রহণও) বিক্রিয়া এব (বিকারই) ইতি (এই হেতু) তৎকর্ত্তৃত্বে (তাহার কর্ত্তৃত্ব বিষয়ে) করণান্তরম্ (অন্য করণ) উপাদেয়ম্ (গ্রাহ্য) তদুপাদানে অপি (তাহার গ্রহণেও, করণান্তরের গ্রহণেও) অন্যৎ (অন্যকরণ গ্রাহ্য) ইতি (এই জন্য, এই বলিয়া) প্রমাতুঃ (প্রমাতার) স্বাতন্ত্র্যে (স্বতন্ত্রতা থাকিলে, কর্ত্তৃত্ব থাকিলে 'স্বতন্ত্রঃ কর্ত্তা'—এই সূত্রানুসারে স্বতন্ত্রকেই কর্ত্তা বলা হয়) অনবস্থা (অব্যবস্থা, অনবস্থিতি) অপরিহার্য্যা স্যাৎ (অপরিহরণীয় হয়)

ইতি ( বাক্যশেষ ), ক্রিয়া এব ( ক্রিয়াই ) আত্মানম্ ( আত্মাকে ) কারয়তি ( করাইবে ) [ ইতি=ইহা ] ন চ ( নহে ) [ এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে ] অনির্বর্ত্তিতায়াঃ ( অসম্পন্ন, স্বয়ং অসিদ্ধ ক্রিয়ার ) স্বরূপাভাবাৎ ( স্বরূপের অভাব বশতঃ, স্বসত্তার অভাববশতঃ ) অথ ( পক্ষান্তরে ) অন্যৎ ( অন্যবস্তু ) আত্মানম্ ( আত্মাকে ) উপেত্য ( পাইয়া ) ক্রিয়াং ( ক্রিয়াকে ) কারয়তি ( করাইবে ) ইতি চেৎ ( ইহা যদি বলি), ন ( না, তাহা বলিতে পার না ) [ তাহাতে হেতু দর্শিত হইতেছে ] অন্যস্য (অন্যবস্তুর) স্বতঃসিদ্ধত্বাবিষয়ত্বাদ্যনুপপত্তেঃ ( স্বতঃসিদ্ধত্ব অবিষয়ত্ব প্রভৃতির অনুপপন্নত্ববশতঃ ) আত্মনঃ ( আত্মা হইতে ) অন্যৎ ( পৃথক্, ভিন্ন ) অচেতনবস্তু ( জড়পদার্থ ) স্বপ্রমাণকম্ ( স্বতঃপ্রমাণ স্বতঃসিদ্ধ, ) ন হি দৃষ্টম্ ( দেখা যায় না ), শব্দাদি ( শব্দ প্রভৃতি ) সর্ব্বম্ এব ( সমস্ত বস্তু ) অবগতি-ফলাবসান প্রত্যয়প্রমিতম্ ( অবগতিরূপ ফল যাহার অবসানে, এইরূপ প্রত্যয়ের দ্বারা জ্ঞান হইয়া ) সিদ্ধম্ ( সম্পন্ন, ) স্যাৎ ( হয় ), চেৎ ( যদি ) আত্মনঃ ( আত্মা হইতে ) অন্যস্য ( অন্যের ) অবগতিঃ ( জ্ঞান ) স্যাৎ ( হয় ) সঃ অপি ( সেও ) আত্মা এব ( আত্মা ) অসংহতঃ ( সংঘাতশূন্য ) স্বার্থঃ ( পরার্থরহিত )* স্যাৎ ( হয় ) ন পরার্থঃ ( পরার্থ নহে ) অবগত্যবসানপ্রত্যয়াপেক্ষসিদ্ধিদর্শনাৎ ( অবগতি যাহার অবসান—এইরূপ জ্ঞানকে অপেক্ষা করিয়া সিদ্ধি দেখা যায় বলিয়া ) দেহেন্দ্রিয়বিষয়াণাম্ ( দেহ, ইন্দ্রিয় এবং বিষয় সমূহের ) স্বার্থতাম্ ( স্বার্থতাকে ) অবগন্তুম্ ( জানিতে ) ন চ শক্নুমঃ ( পারি না ) ॥ ১০৫

অনুবাদ। [ গুরু ] এস্থলে করণ গ্রহণ না করিলে অসংহতস্বভাব আত্মার কর্তৃত্ব উপপন্ন হয় না—এই জন্য করণ গ্রহীতব্য ; করণের গ্রহণও—বিকার, এইজন্য তাহার কর্তৃত্ব বিষয়ে অন্যকরণ গ্রহণ করিতে হইবে, করণান্তর গ্রহণে আবার অন্য করণ গ্রহণ করিতে হইবে—এইরূপ প্রমাতার কর্তৃত্ব স্থির হইলে অনবস্থা অপরিহার্য্য হইয়া পড়ে। ক্রিয়া আত্মাকে কর্ম্ম করাইবে,—ইহা বলিতে পার না, কারণ স্বয়ং অসিদ্ধ বস্তুর স্বরূপ নাই [ সুতরাং সে পরকে কিরূপে সাধন করিবে ], অন্য কোন বস্তু আত্মাকে প্রাপ্ত হইয়া ক্রিয়া করাইবে,—ইহাও বলিতে পার না, কারণ আত্ম-ভিন্ন বস্তুর স্বতঃসিদ্ধত্ব এবং অবিষয়ত্ব উপপন্ন হয় না, আত্মা ভিন্ন অপর কোন অচেতন বস্তু স্বতঃসিদ্ধ দেখা যায় না, শব্দ প্রভৃতি সমস্ত বস্তু অবগতিফলাবসান প্রত্যয়ের দ্বারা প্রমিত হইয়া অস্তিতা লাভ করে। যদি অবগতি আত্মা হইতে ভিন্ন বস্তুর হয়, তাহা হইলে সে ও আত্মা, অসংহত এবং স্বার্থ হইল, পরার্থ নহে। দেহ ইন্দ্রিয় ও বিষয়-

সমূহের স্বার্থত্ব জানিতে পারি না, কারণ অবগতিফলাবসান—জ্ঞানকে অপেক্ষা করিয়া তাহাদের সিদ্ধি দৃষ্ট হয়॥ ১০৫ *

টীকা। অসংহতস্য কর্তৃত্বাদর্শনাৎ আত্মনোঽপি সংহতত্বং সিষাধয়িষিতং? কিংবা বস্তুতঃ তস্য কর্তৃত্বাভাবঃ? ইতি বক্তব্যং, তত্র আদ্যঃ পক্ষঃ আত্মনঃ কূটস্থত্বসাধনেন এব অপোহিতত্বাৎ অনবসরদুঃস্থঃ ইতি মত্বা দ্বিতীয়মঙ্গীকরোতি—অসংহতস্বভাবস্য করণানুপাদান ইতি। স্বাতন্ত্র্যে কর্তৃত্বে সতি ইত্যর্থঃ। অয়ং ভাবঃ—কর্তৃত্বং কচিৎ করণোপাদানসাধ্যং, কচিৎ তু স্বসান্নিধ্যমাত্রনিবন্ধম্। তত্র করণোপাদানসাধ্যে কর্তৃত্বে বস্তুতঃ আত্মনঃ করণোপাদানাসম্ভবাৎ কর্তৃত্বাভাবঃ পারমার্থিকঃ। তথাপি লৌকিকমায়াদিবৎ তৈজসবচ্চ আত্মনঃ কর্তৃত্বপ্রতিভাসো মায়াপ্রত্যুপস্থাপিতান্তঃকরণবিকারাবিবেকাৎ উপপদ্যতে। দ্বিতীয়ে তু তক্ষাদ্যাত্মনঃ স্বহস্তাদিব্যাপারয়িতৃত্বরূপে কর্তৃত্বে স্বসান্নিধ্যাতিরিক্তস্য করণাদেরভাববৎ আত্মনোঽপি সকলকরণসাক্ষিতয়া সান্নিধ্যমাত্রেণৈব কর্তৃত্বব্যপদেশঃ উপপদ্যতে ইতি, পরমার্থতঃ অকর্তৃত্বম্, উপাধ্যবিবেকাৎ কর্তৃত্বব্যপদেশশ্চেতি ন কিঞ্চন অনবদ্যমিতি। তথাচ পারমর্ষং সূত্রদ্বয়ং—'কর্তা শাস্ত্রার্থবত্ত্বাৎ' (ব্রহ্মসূত্রম্ ২।৩।৩৪) 'যথা চ তক্ষোভয়থা' (ব্রহ্মসূত্রম্ ২।৩।৩৯) ইতি চ। তর্হি অস্বতন্ত্রঃ এব করিষ্যতি আত্মা ইতি কর্মমীমাংসকমতমাশঙ্ক্য প্রত্যাহ—ন চ ক্রিয়েতি। ক্রিয়াশব্দঃ কিং প্রযত্নবচনঃ? তদ্ব্যাপাধাত্বর্থবচনো বা? তৎসাধ্যাপূর্ববচনো বেতি? বিকল্প্য আদৌ প্রত্যাহ—অনির্বর্তিতায়া ইতি। ন হি স্বয়মসিদ্ধঃ পরং সাধয়তীতি ন্যায়াদিত্যর্থঃ। তৃতীয়েঽপি কিং তন্নিষ্পাদ্যং নিয়োগাখ্যমপূর্বং বিবক্ষিতম্? উত পূর্বনির্বৃত্তং ধর্মাধর্মাখ্যম্? নাদ্যঃ, পূর্বোক্তদূষণানুবৃত্তেঃ। ন চ লিঙাদিশ্রবণসমনন্তরং প্রতীয়মানাকারং প্রবর্তয়তি আত্মানমিতি বাচ্যম্। প্রতীতিকালে যদি অস্তীতি বুদ্ধিঃ তথা সিদ্ধত্বপ্রতীতেঃ ন কারয়িতৃত্বম্। নাস্তীতি প্রতীতৌ বন্ধ্যাসুতবৎ

---

* তাৎপর্য্য—কর্তৃত্ব দুই প্রকার, তন্মধ্যে প্রথমটি করণের দ্বারা সাধ্য, দ্বিতীয়টি সান্নিধ্যমাত্রপ্রযুক্ত, আত্মার করণ না থাকায় করণসাধ্যকর্তৃত্ব নিষিদ্ধ হওয়ায় আত্মার সান্নিধ্যনিবন্ধন কর্তৃত্ব—ইহা স্বীকার করিতে হইবে। তাহা হইলে, বস্তুতঃ আত্মাতে কর্তৃত্ব নাই, বুদ্ধিরূপ উপাধির কর্তৃত্ব আত্মাতে আরোপ করিয়া লোকে ব্যবহার করিয়া থাকে।

ক্রিয়া 'কর্তা'—দ্বারা নিষ্পন্ন হইয়া থাকে, অনিষ্পন্ন অবস্থায় কিরূপে পরের উপকার করিবে, ঘট জন্মিবার পূর্ব্বে কখনই জলাহরণ করিতে পারে না।

আত্মা, স্বয়ংপ্রকাশ, তাহার প্রকাশের জন্য প্রমাণান্তরের আবশ্যকতা নাই, সুতরাং আত্মা স্বতঃ প্রমাণ। শব্দাদি বিষয় সেরূপ নহে, কারণ যখন শব্দবিষয়ক জ্ঞান উৎপন্ন হয়, তখনই তাহার সত্তা অবগত হওয়া যায়।

ন কারয়িতৃত্বম্। সাধারণপ্রতীতৌ চ পক্ষে নিবৃত্তিসম্ভবাৎ ন প্রেরকত্বসিদ্ধিঃ ইত্যভিপ্রেত্য দ্বিতীয়মুখাপয়তি—অথেতি। যদপি অস্তৎ পূর্ব্বসিদ্ধং তদচেতনং চেতনং বা? আদ্যে ন প্রেরকত্বসম্ভবঃ ইত্যাহ—নেত্যাদিনা। আদিশব্দাৎ প্রেরকত্বগ্রহঃ। তথা চ আত্মনঃ কর্ত্তৃত্বে সতি লব্ধস্বরূপস্য অদৃষ্টস্য প্রেরকত্বসিদ্ধিঃ তৎসিদ্ধৌ অস্যসিদ্ধিরিতি অন্যোন্যাশ্রয়ঃ ইতি ভাবঃ। দ্বিতীয়ং প্রত্যাহ—ন হীতি। অদৃষ্টম্ অচেতনম্, আত্মাশ্রয়ত্বাৎ শব্দাদিবৎ ইত্যর্থঃ। স্বপ্রমাণকং স্বতঃসিদ্ধমিতি যাবৎ। অতঃ স্বসত্তাস্ফূর্ত্ত্যোঃ আত্মসাপেক্ষস্য কুতঃ তৎপ্রেরকত্বসম্ভবঃ ইতি ভাবঃ। শব্দাদীনাম্ আত্মসাপেক্ষসিদ্ধিকত্বং পূর্ব্বোক্তং স্মারয়তি—শব্দাদি সর্ব্বমেবেতি। এবং মীমাংসকশঙ্কা নিরাকৃতা। এবং ক্ষেত্রজ্ঞাতিরিক্তোঽপি ঈশ্বরঃ অবগত্যাশ্রয়ঃ প্রেরকশ্চাস্তীতি নৈয়ায়িকশঙ্কামপাকুর্ব্বন্ আত্মান্তস্য অচেতনত্বানুমানে ব্যভিচারপ্রসক্তিং বারয়তি—অবগতিশ্চেদিতি। ঈশ্বরো বস্তুতঃ আত্মভিন্নো ন ভবতি অবগত্যাশ্রয়ত্বাৎ প্রত্যগাত্মবদিতি অনুমানানুগৃহীতায়াঃ 'অয়মাত্মা ব্রহ্ম' (বৃঃ ২।৫।১৯) ইত্যাদিশ্রুতেঃ আত্মনোঽন্যো ন চেতনোঽস্তি। স চ আত্মভূত ঈশ্বরঃ দেহাদিভিঃ অসংহতঃ স্বার্থঃ স্বতন্ত্রঃ ন পরতন্ত্রঃ ইতি ন ক্রিয়াশেষঃ। অতঃ আত্মনঃ কর্ত্তৃত্বং বিভ্রমমাত্রসিদ্ধমিত্যর্থঃ। ঈশ্বরাত্মনঃ জগৎকর্ত্তৃত্বমপি মায়াদ্বারকমেবেতি ন কাপি কর্ত্তৃত্বং পরমার্থমিতি ভাবঃ। ননু অবগত্যাশ্রয়ত্বাৎ কথমসংহতত্বাদিঃ, যতো দেহাদেঃ সংহতস্যাপি অবগত্যাশ্রয়ত্বমস্তীতি লোকায়তমতমাশঙ্ক্য আহ—ন চেতি। দেহাদিঃ ন অবগত্যাশ্রয়ঃ, অবগম্যমানত্বাৎ, ঘটাদিবদিত্যর্থঃ ॥ ১০৫

নন্তু দেহস্যাবগতৌ ন কশ্চিৎ প্রত্যক্ষাদিপ্রত্যয়ান্তরমপেক্ষতে ॥ ১০৬

পদান্বয়। নম্ন (প্রশ্নে) দেহস্য (শরীরের) অবগতৌ (জ্ঞানে) কশ্চিৎ (কেহ) প্রত্যক্ষাদিপ্রমাণান্তরম্ (প্রত্যক্ষাদি অন্যপ্রমাণ) ন অপেক্ষতে (অপেক্ষা করে না) ॥ ১০৬

অনুবাদ। [শিষ্য] শরীরকে জানিতে কেহ প্রত্যক্ষাদি প্রমাণের অপেক্ষাত করে না ॥ ১০৬ *

---

* তাৎপর্য্য—দেহ, ইন্দ্রিয় প্রভৃতির অস্তিত্ব, জ্ঞানকে অপেক্ষা করিয়া হয়—ইহা ঠিক নহে, কারণ আমি মনুষ্য—দেখিতেছি—ইত্যাদি অনুভব দ্বারা অবগত হওয়া যায়। সুতরাং প্রত্যক্ষাদি প্রমাণকে অপেক্ষা করে না।

টীকা। নমু কথং দেহাদেঃ অবগত্যবসানপ্রত্যয়াপেক্ষসিদ্ধিকত্বং, যাবতা মনুষ্যাঃ অহং পশ্যামি জানামি ইতি স্বসংবেদ্যত্বম্ অনুভূয়তে ইতি শঙ্কতে—নন্বিতি ॥ ১০৬

বাঢ়ম্, জাগ্রতি এবং স্যাৎ। মৃতিসুষুপ্ত্যোস্তু দেহস্যাপি প্রত্যক্ষাদিপ্রমাণাপেক্ষৈব সিদ্ধিঃ। তথৈব ইন্দ্রিয়াণাম্। বাহ্যা এব হি শব্দাদয়ো দেহেন্দ্রিয়াকারপরিণতা ইতি প্রত্যক্ষাদি-প্রমাণাপেক্ষৈব হি সিদ্ধিঃ। সিদ্ধিরিতি চ প্রমাণফলম্ অবগতিম্ অবোচাম, সা চ অবগতিঃ কূটস্থা স্বয়ংসিদ্ধাত্ম-জ্যোতিঃস্বরূপা ইতি চ ॥ ১০৭

পদান্বয়। বাঢ়ম্ (ঠিক) এবম্ (এইরূপ) জাগ্রতি (জাগ্রদবস্থায়) স্যাৎ (হয়) তু (কিন্তু) মৃতিসুষুপ্ত্যোঃ (মরণে এবং সুষুপ্তিকালে) দেহস্য অপি (দেহেরও) প্রত্যক্ষাদিপ্রমাণাপেক্ষা এব (প্রত্যক্ষাদি প্রমাণকে অপেক্ষা করিয়াই) সিদ্ধিঃ (নিষ্পত্তি হয়) তথা এব (সেইরূপই) ইন্দ্রিয়াণাম্ (ইন্দ্রিয়-সমূহের) [সিদ্ধি], বাহ্যাঃ (বহিস্থ) শব্দাদয়ঃ এব হি (শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধই) দেহেন্দ্রিয়াকারপরিণতা (দেহরূপে এবং ইন্দ্রিয়াকারে পরিণত হয়) ইতি (এই জন্য) প্রত্যক্ষাদিপ্রমাণাপেক্ষা এব হি (প্রত্যক্ষাদি প্রমাণকে অপেক্ষা করিয়াই) সিদ্ধিঃ (নিষ্পত্তি), সিদ্ধিঃ ইতি চ (সিদ্ধি—ইহাকে, সিদ্ধি বলিতে গেলে) প্রমাণ ফলম্ (প্রমাণের ফল) অবগতিম্ (জ্ঞানকে) অবোচাম (বলিয়াছি), সা চ অবগতিঃ (সই অবগতি—জ্ঞান) কূটস্থা (কূটবৎ বিকার-রহিত) স্বয়ংসিদ্ধাত্মজ্যোতিঃস্বরূপা চ (স্বয়ংনিষ্পন্ন—প্রমাণান্তর নিরপেক্ষ স্বয়ং প্রকাশ আত্মা) ॥ ১০৭ *

অনুবাদ। [গুরু] জাগ্রদবস্থায় এইরূপ হইয়া থাকে,—ইহা সত্য বটে, কিন্তু মৃত্যু ও সুষুপ্তিকালে প্রত্যক্ষাদি প্রমাণকে অপেক্ষা করিয়া দেহেরও

---

* তাৎপর্য্য—দেহাদি প্রমাণান্তরগম্য নহে, স্বসংবেদ্য—এইরূপ অনুভব দেহ এবং আত্মার অবিবেক বশতঃ হইয়া থাকে। যদি আত্মার ন্যায় দেহাদিও স্বয়ং প্রকাশ হইত, তাহা হইলে মৃত্যু সময়ে কিংবা সুষুপ্তি সময়েও প্রমাণান্তরনিরপেক্ষ সিদ্ধি হইত, যখন হয় না, তখন দেহাদি অচেতন।

ভূতগুলি শব্দাদি বিষয়রূপে এবং ইন্দ্রিয়াদিরূপে এবং দেহাদিরূপে পরিণত হইয়া থাকে, তন্মধ্যে কেহ উপকার্য্য কেহ বা উপকারক হইয়া থাকে।

অস্তিত্ব সিদ্ধ হয়, সেইরূপ ইন্দ্রিয় সমূহের প্রত্যক্ষাদি প্রমাণাপেক্ষ অস্তিত্ব সিদ্ধ হইয়া থাকে। বাহ্য-শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ দেহ এবং ইন্দ্রিয়রূপে পরিণত হয় বলিয়া প্রত্যক্ষাদি প্রমাণকে অপেক্ষা করিয়া তাহাদের স্বরূপনিষ্পত্তি ঘটে। 'সিদ্ধি' বলিলে প্রমাণ ফল অবগতিকে বুঝায়—ইহা পূর্ব্বে বলিয়াছি, সেই অবগতি ( জ্ঞান ) কূটস্থ স্বয়ংসিদ্ধ স্বপ্রকাশ আত্মস্বরূপই ॥ ১০৭

টীকা। অনুভবমাত্রম্ অঙ্গীকরোতি—বাঢ়মিতি। নায়মনুভবঃ স্বনিবন্ধনঃ, কিন্তু দেহাত্মনোঃ অবিবেকনিবন্ধনঃ ইতি প্রত্যায়য়তি—জাগ্রত্যেবং স্যাদিত্যাদিনা। যদি দেহঃ স্বয়ং প্রকাশস্বভাবঃ স্যাৎ তদা স্বসত্তায়াং প্রমাণনিরপেক্ষস্বভাবত্বাৎ সুষুপ্তিমরণাবস্থস্যাপি প্রমাণানপেক্ষসিদ্ধিকত্বং স্যাৎ, ন চৈবমস্তি, তস্মাৎ অচেতনো দেহঃ ইত্যর্থঃ। দেহে উক্তন্যায়ম্ ইন্দ্রিয়াদৌ অতিদিশতি—তথেন্দ্রিয়াণামিতি। তথা দেহবৎ প্রমাণাপেক্ষৈব সিদ্ধিঃ ইত্যর্থঃ। কিঞ্চ দেহাদিঃ অনাত্মা ভৌতিকত্বাদ্ বাহ্যবদিত্যাহ—বাহ্যা এব হীতি। ভূতানি এব গ্রাহ্যগ্রাহককরণতদায়তনত্বেন পরিণমন্তে উপকার্য্যোপকারকভাবেন মিথঃ সংহতানাং সমানযোনিত্বনিয়মাদিতি ভাবঃ। নমু সিদ্ধিরিতি নিষ্পত্তিরুচ্যতে, সা চ প্রত্যক্ষাদ্যপেক্ষা ইতি তত্র আহ—সিদ্ধিরিতি চেতি। দেহাকারপরিণতেষু ভূতেষু মদশক্তিবদ্ অবগতিঃ উৎপদ্যতে ইতি তস্যাপি ভৌতিকত্বম্ অবিশিষ্টমিতি লোকায়তশঙ্কামপাকুর্ব্বন্ অবগতি-স্বরূপমাহ—সা চেতি। ইতি চ অবোচাম ইতি অনুষঙ্গঃ ॥ ১০৭

অত্রাহ চোদকঃ—অবগতিঃ প্রমাণানাং ফলং কূটস্থ-নিত্যাত্মজ্যোতিঃস্বরূপা ইতি চ বিপ্রতিষিদ্ধম্। ইত্যুক্তবন্ত-মাহ—ন বিপ্রতিষিদ্ধম্। কথং তর্হি অবগতেঃ ফলত্বম্ ? তত্রোপচারাৎ। কূটস্থা নিত্যাপি সতী প্রত্যক্ষাদিপ্রত্যয়ান্তে লক্ষ্যতে তাদর্থ্যাৎ। প্রত্যক্ষাদিপ্রত্যয়স্য অনিত্যত্বে অনিত্যেব ভবতি। তেন প্রমাণানাং ফলমিত্যুপচর্য্যতে ॥ ১০৮

পদান্বয়। অত্র ( এ বিষয়ে ) চোদকঃ ( প্রশ্নকর্ত্তা শিষ্য, পূর্ব্বপক্ষী ) আহ ( বলিতেছেন, ),—অবগতিঃ ( বোধ ) প্রমাণানাম্ ( প্রমাণ সমূহের ) ফলম্ ( ফল ) কূটস্থ নিত্যাত্মজ্যোতিঃ স্বরূপা ( কূটস্থ, নিত্য, স্বয়ংপ্রকাশ-আত্মস্বরূপ ) ইতি চ ( ইহাও ) বিপ্রতিষিদ্ধম্ ( বিরুদ্ধ ), ইতি ( এইরূপ ) উক্তবন্তম্

(যিনি বলেন তাঁহাকে) [গুরুঃ=অধ্যাপক] আহ (বলেন)-ন বিপ্রতিষিদ্ধম্ (বিরুদ্ধ নহে), তর্হি (তাহা হইলে) কথম্ (কিরূপে) অবগতেঃ (অবগতির, জ্ঞানের) ফলত্বম্ (সাধ্যত্ব)? তত্ত্বোপচারাৎ (ফলত্বের উপচার হয় বলিয়া), [অবগতি=বোধ] কূটস্থা (কূটবৎ বিকার রহিতা) নিত্যা অপি সতী (নিত্যা হইলেও) তাদর্থ্যাৎ (তদর্থত্ববশতঃ, অবগতির অভিব্যক্তির নিমিত্ত) প্রত্যক্ষাদি প্রত্যয়ান্তে (প্রত্যক্ষাদি প্রত্যয়ের অবসানে) লক্ষ্যতে (লক্ষিত হয়, লক্ষণাবৃত্তি দ্বারা বোধিত হয়) প্রত্যক্ষাদিপ্রত্যয়স্য (প্রত্যক্ষাদিজ্ঞানের) অনিত্যত্বে (অনিত্যত্ব হইলে) [অবগতিঃ=বোধ] অনিত্যা এব (অনিত্যাই) ভবতি (হইয়া থাকে) তেন (সেই নিমিত্ত) প্রমাণানাম্ (প্রমাণসমূহের) ফলম্ (ফল) ইতি (ইহা) উপচর্য্যতে (উপচরিত হইয়া থাকে)॥ ১০৮

অনুবাদ। এ বিষয়ে প্রশ্নকারক শিষ্য বলিতেছেন,—অবগতি প্রমাণসমূহের ফল, এবং তাহা কূটস্থ নিত্য স্বয়ংপ্রকাশ আত্মস্বরূপ,—ইহা বিরুদ্ধ।

শিষ্য এইরূপ বলিলে গুরু বলিলেন,—বিরুদ্ধ নহে। [শিষ্য] তাহা হইলে জ্ঞানের ফলত্ব কিরূপে সিদ্ধ হইবে? [গুরু] অবগতি কূটস্থ নিত্য হইলেও প্রত্যক্ষাদি জ্ঞানের অবসানে অবগতির অভিব্যক্তি হওয়ায় লক্ষণাদ্বারা তাহাকে ফল বলা হইয়া থাকে, প্রত্যক্ষাদি জ্ঞানের অনিত্যত্ব হইলে অবগতি ও অনিত্য হইয়া থাকে, অতএব তাহা প্রমাণের ফলরূপে উপচরিত হয়॥ ১০৮ *

টীকা। অবগতেঃ কূটস্থত্বে তস্যাঃ ফলত্বপ্রসিদ্ধিবিরোধং শঙ্কতে—অত্রাহেতি। অকার্য্যরূপায়াঃ অপি অবগতেঃ কার্য্যত্বং কূপাকাশকার্য্যত্ববৎ উপচর্য্যতে ইতি ন ফলত্বপ্রসিদ্ধিবিরোধঃ ইতি পরিহরতি—ইত্যুক্তবন্তমাহ ন বিপ্রতিষিদ্ধমিতি। উপচারনিমিত্তং পৃচ্ছতি—কথং তর্হীতি। উত্তরমাহ—কূটস্থেতি। তাদর্থ্যাদিতি। প্রত্যক্ষাদিপ্রত্যয়স্য বুদ্ধিবৃত্তেঃ বিষয়-

---

* তাৎপর্য্য—শিষ্য বলিতেছেন,—যেটি প্রমাণের ফল হয়, সেটি অনিত্য দেখা যায়, যেমন চক্ষুরাদি জন্য ঘটজ্ঞান প্রমাণ ফল বলিয়া অনিত্য, সেইরূপ অবগতি—জ্ঞান প্রমাণফল অথচ কূটস্থনিত্য-আত্মস্বরূপ, ইহা কিরূপে সম্ভবে। ইহা পরস্পর বিরুদ্ধ বাক্য। এইরূপ শিষ্যের শঙ্কা অপনোদন করিবার জন্য গুরু বলিতেছেন—বাস্তবিকপক্ষে অবগতি নিত্য আত্মস্বরূপ; তথাপি অন্তঃকরণরূপ উপাধিদ্বারা অবচ্ছিন্ন হইয়া আত্মা প্রমাতা, কর্ত্তা—এইরূপ কথিত হইয়া থাকে, যেমন আত্মার প্রমাতৃত্ব, কর্ত্তৃত্ব প্রভৃতি কল্পিত, সেইরূপ ফলও কল্পিত। যেমন ব্যবহারিক নিত্য আকাশ ঘটাদির দ্বারা অবচ্ছিন্ন হইয়া উপাধি—ঘটাদির অনিত্যত্ব-প্রযুক্ত আকাশের ও অনিত্যত্ব ব্যপদিষ্ট হয়, এখানেও সেইরূপ।

সংস্পৃষ্টতয়া অবগত্যভিব্যক্ত্যর্থত্বাদ্ ইত্যর্থঃ। তদ্ এবং কূটস্থাবগতিরূপে আত্মনি প্রমাতৃত্বং কর্তৃত্বং ফলত্বং চ কল্পনামাত্রম্ ইতি উপপাদিতম্। সংহতস্য চ দেহাদেঃ বিষয়পর্য্যন্তস্য পরার্থং জাড্যং পরাধীনসিদ্ধিকত্বং চ উক্তম্॥ ১০৮

যদ্যেবং ভগবন্! কূটস্থনিত্যাবগতিঃ আত্মজ্যোতিঃ-স্বরূপৈব স্বয়ংসিদ্ধা—আত্মনি প্রমাণনিরপেক্ষত্বাৎ—ততোঽন্যৎ অচেতনং সংহত্যকারিত্বাৎ পরার্থম্। যেন চ সুখদুঃখমোহ-হেতু-প্রত্যয়াবগতিরূপেণ পারার্থ্যং, তেনৈব স্বরূপেণ অনাত্মনঃ অস্তিত্বং, নান্যেন রূপান্তরেণ। অতো নাস্তিত্বমেব পরমার্থতঃ। যথা হি লোকে রজ্জুসর্পমরীচ্যুদকাদীনাং তদবগতিব্যতিরেকেণ অভাবো দৃষ্টঃ, এবং জাগ্রৎস্বপ্নদ্বৈতভাবস্যাপি তদবগতি-ব্যতিরেকেণ অভাবো যুক্তঃ। এবমেব পরমার্থতো ভগবন্! অবগতেরাত্মজ্যোতিষো নৈরন্তর্য্যভাবাৎ কূটস্থনিত্যতা অদ্বৈত-ভাবশ্চ, সর্ব্বপ্রত্যয়ভেদেষু অব্যভিচারাৎ। প্রত্যয়ভেদাশ্চ অবগতিং ব্যভিচরন্তি। যথা স্বপ্নে নীলপীতাদ্যাকারভেদরূপাঃ প্রত্যয়াঃ তদবগতিং ব্যভিচরন্তঃ পরমার্থতো ন সন্তীত্যুচ্যন্তে, এবং জাগ্রত্যপি, নীলপীতাদিপ্রত্যয়ভেদাঃ তামেব অবগতিং ব্যভিচরন্তঃ অসত্যরূপাঃ ভবিতুমর্হন্তি। তস্যাশ্চ অবগতেরন্যঃ অবগন্তা নাস্তীতি ন স্বেন স্বরূপেণ স্বয়মুপাদাতুং হাতুং বা শক্যতে, অন্যস্য চ অভাবাৎ॥ ১০৯

পদান্বয়। ভগবন্! (হে ভগবন্!) যদি (যদি) এবম্ (এইরূপ), কূটস্থনিত্যাবগতিঃ (কূটস্থ-নিত্য-জ্ঞান) আত্মজ্যোতিঃস্বরূপা (স্বয়ংপ্রকাশ) স্বয়ংসিদ্ধা (এবং প্রমাণ নিরপেক্ষ সিদ্ধ) [এ বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে] আত্মনি (আত্মাতে) প্রমাণনিরপেক্ষত্বাৎ (স্বরূপ নিষ্পত্তির জন্য প্রমাণান্তরের অপেক্ষা নাই বলিয়া) ততঃ (তাহা হইতে, আত্মা হইতে) অন্যৎ (অন্য), অচেতনম্ (চৈতন্যরহিত, জড়) সংহত্যকারিত্বাৎ (মিলিত হইয়া কার্য্যকারিত্বহেতু) পরার্থম্ (পরের—চেতনের উপকারের নিমিত্ত) যেন

চ ( যে ) সুখদুঃখমোহহেতুপ্রত্যয়াবগতিরূপেণ ( সুখ, দুঃখ, মোহ—হেতুভূত জ্ঞানস্বরূপে ) পারার্থ্যম্ ( পরার্থতা ) তেন এব স্বরূপেণ ( সেই স্বরূপেই ) অনাত্মনঃ ( অনাত্মার, জড়বর্গের ) অস্তিত্বম্ ( সত্তা ) অন্যেন ( অন্য ) রূপান্তরেণ ( রূপান্তর দ্বারা ) ন (নহে), অতঃ ( এই নিমিত্ত ) পরমার্থতঃ ( বস্তুতঃ, যথার্থতঃ ) ন অস্তিত্বম্ এব ( অস্তিত্বই নাই ), [ দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে ] যথা হি ( যেমন ) লোকে ( জগতে ) রজ্জুসর্পমরীচ্যুদকাদীনাম্ ( রজ্জুতে সর্পের এবং মরীচিকায় জল প্রভৃতির ) তদবগতিব্যতিরেকেণ ( সর্প প্রভৃতির জ্ঞানব্যতীত ) অভাবঃ ( অভাব, অসত্তা ) দৃষ্টঃ ( দেখা যায় ), এবম্ ( এইরূপ ) জাগ্রৎস্বপ্নদ্বৈতভাবস্য অপি ( জাগ্রৎ এবং স্বপ্নে দ্বৈতত্বেরও ) তদবগতিব্যতিরেকেণ ( তাহাদের জ্ঞানব্যতিরিক্ত ) অভাবঃ ( অসত্তা ) যুক্তঃ ( উচিত ) এবং ( এইরূপ, তথা ) ভগবন্ ( হে ভগবন্ ) অবগতেঃ ( অবগতিস্বরূপ, জ্ঞানস্বরূপ ) আত্মজ্যোতিষঃ ( স্বয়ংপ্রকাশ আত্মার ) নৈরন্তর্য্যভাবাৎ ( সর্ব্বদা বর্ত্তমান থাকায় ) পরমার্থতঃ ( যথার্থতঃ, বস্তুতঃ, কূটস্থনিত্যতা ( কূটস্থ নিত্যস্বরূপতা ) অদ্বৈতভাবশ্চ ( এবং অদ্বিতীয়তা ), [ এপক্ষে হেতু প্রদত্ত হইতেছে ] সর্ব্বপ্রত্যয়ভেদেষু ( সমস্তপ্রত্যয়বিশেষে ) অব্যভিচারাৎ ( ব্যভিচার না থাকায়, নিয়মতঃ বিদ্যমানত্বহেতু ) প্রত্যয়ভেদাশ্চ ( জ্ঞানবিশেষ, ঘটজ্ঞান-পটজ্ঞান-বিশেষ ) অবগতিম্ ( অবগতিকে ) ব্যভিচরন্তি ( ব্যভিচার করে, নিয়মতঃ থাকে না, অর্থাৎ ঘটজ্ঞানে পট নাই, ঘট আছে ; পটজ্ঞানে ঘট নাই, পট আছে—কিন্তু উভয় স্থলে জ্ঞান বিদ্যমান রহিয়াছে ) যথা ( যেমন ) স্বপ্নে ( স্বপ্নাবস্থায় ) নীলপীতাদ্যাকারভেদরূপাঃ ( নীলাকার পীতাকার বিশেষরূপ ) প্রত্যয়াঃ ( জ্ঞানসমূহ, বৃত্তিজ্ঞান সমূহ ) তদবগতিম্ ( তাহাদের অবগতিকে, নীলাদির জ্ঞানকে ) ব্যভিচরন্তি ( ব্যভিচার করে, নীলজ্ঞানে পীত থাকে না, পীতজ্ঞানে নীল থাকে না, কিন্তু উভয় জ্ঞানে জ্ঞান অব্যাহত আছে ) পরমার্থতঃ ( যথার্থতঃ, বস্তুতঃ ) ন সন্তি ( নাই ) ইতি ( ইহা ) উচ্যন্তে ( কথিত হয় ), জাগ্রতি অপি ( জাগ্রদবস্থায়ও ) এবম্ ( এইরূপ ) নীলপীতাদিপ্রত্যয়ভেদাঃ ( নীল, পীত প্রভৃতি জ্ঞানবিশেষ ) তাম্ এব ( সেই ) অবগতিম্ ( অবগতিকে ) ব্যভিচরন্তঃ ( ব্যভিচার করিয়া, নিয়মতঃ না থাকিয়া, নীলজ্ঞানে পীতজ্ঞানের অভাব, এবং পীতজ্ঞানে নীলজ্ঞানের অভাবরূপ ব্যভিচার থাকিয়া ) অসত্যরূপাঃ ( মিথ্যারূপ ) ভবিতুম্ অর্হন্তি ( হইতে পারে ) তস্যাশ্চ ( সেই ) অবগতেঃ ( অবগতির, জ্ঞানের ) অন্যঃ (অপর) অবগন্তা ( জ্ঞাতা, বোদ্ধা ) ন অস্তি ( নাই ) ইতি ( এই নিমিত্ত ) স্বেন স্বরূপেণ

( স্বকীয়রূপে ) স্বয়ং ( নিজে ) উপাদাতুং ( গ্রহণ করিতে ) হাতুং বা ( কিংবা ত্যাগ করিতে ) ন শক্যতে ( পারে না ) [ তাহাতে হেতু প্রদর্শিত হইতেছে ] অন্যস্য চ ( আত্মভিন্ন বস্তুর ) অভাবাৎ ( অভাবহেতু ) ॥ ১০৯

অনুবাদ। [ শিষ্য ] ভগবন্! যদি এইরূপ, তাহা হইলে স্বয়ংপ্রকাশ আত্মা কূটস্থ নিত্য-জ্ঞানস্বরূপ, আত্মাতে প্রমাণান্তরের অপেক্ষা না থাকায় স্বয়ংসিদ্ধ; আত্মব্যতিরিক্ত বস্তু অচেতন, তাহারা পরস্পর মিলিত হইয়া কার্য্য করে বলিয়া পরার্থ হইল। যে সুখদুঃখ ও মোহের কারণীভূত জ্ঞানস্বরূপে অচেতন পদার্থের পরার্থতা, সেই স্বরূপে তাহার অস্তিত্ব বিদ্যমান আছে, অন্যরূপে নহে। অতএব তাহাদের পারমার্থিক সত্তা নাই ( অর্থাৎ ব্যবহারিক সত্তা )। যেমন লোকে রজ্জুতে প্রতিভাসমান সর্প এবং মরীচিকায় প্রতিভাসমান জলাদির জ্ঞানব্যতিরেকে পৃথক্ অস্তিত্ব নাই, এইরূপ জাগ্রদবস্থায় এবং স্বপ্নকালে দ্বৈতপদার্থেরও জ্ঞান ব্যতিরেকে সত্তা নাই। ভগবন্! সেইরূপ জ্ঞানস্বরূপ স্বয়ংপ্রকাশ আত্মার সর্ব্বদা বর্ত্তমানত্বহেতু তাহার কূটস্থ নিত্যতা এবং অদ্বৈত-স্বভাবতা যুক্তিযুক্ত; কারণ সমস্ত জ্ঞানে আত্মার নিয়মতঃ সত্তা আছে। নীল-পীতাদিজ্ঞানসমূহ পরস্পর ব্যভিচারী হইয়া থাকে। যেমন স্বপ্নাবস্থায় নীলা-কারজ্ঞানে পীতাকার জ্ঞানের এবং পীতাকার জ্ঞানে নীলাকার জ্ঞানের অভাব বশতঃ বাস্তবিক ইহাদের সত্তা নাই—এইরূপ বলা হইয়া থাকে, সেইরূপ জাগ্রৎ-কালে ও নীলজ্ঞানে পীতজ্ঞান এবং পীতজ্ঞানে নীলজ্ঞান না থাকায় তাহারা মিথ্যা হইয়া থাকে। সেই অবগতির ( জ্ঞানের ) অন্য কোন অবগন্তা ( জ্ঞাতা ) নাই —এইজন্য স্বস্বরূপদ্বারা কেহ তাহাকে গ্রহণ করিতে কিংবা ত্যাগ করিতে পারে না, কারণ আত্মভিন্ন বস্তুরই কোন সত্তা নাই ॥ ১০৯ *

* তাৎপর্য্য—এতক্ষণে শিষ্য আত্মার এবং অনাত্মার স্বরূপ বুঝিতে পারিয়া স্বজ্ঞাতবিষয় গুরুর নিকট নিবেদন করিতেছেন এবং আত্মার একত্ব এবং আত্মভিন্ন বস্তুর মিথ্যাত্ব বলি-তেছেন। ভগবন্! আপনার কৃপায় আমার সমস্ত মোহ দূর হইয়াছে, আমি আত্মার ও অনাত্মার যথার্থ-স্বরূপ অবগত হইয়াছি। আত্মা স্বয়ংপ্রকাশ কূটস্থ নিত্যজ্ঞানস্বরূপ, সুতরাং প্রমাতৃত্বকর্ত্তৃত্বপ্রভৃতি ধর্ম্মসমূহ অবিদ্যাবশতঃ তাদৃশ আত্মাতে আরোপিত হইয়া থাকে। সেই আত্মার সিদ্ধির নিমিত্ত অন্য প্রমাণের আবশ্যক নাই। ঘটাদি প্রমেয়ের জ্ঞানের নিমিত্ত প্রমাণের আবশ্যকতা আছে, কিন্তু আত্মার প্রকাশের জন্য প্রমাণের অপেক্ষা নাই, কারণ প্রমাণ ও তাহাতে অধ্যস্ত, প্রমাণের সত্তা ও আত্মাধীন। বাস্তবিকপক্ষে আত্মা —ব্রহ্ম-ব্যতীত যখন পদার্থান্তর নাই, সমস্ত বস্তু তাহাতে আরোপিত, তখন কল্পিত প্রমাতৃত্বের অভাববশতঃ প্রমাণেরও অভাব অবশ্যম্ভাবী। যদ্যপি আত্মভিন্ন বস্তুর পারমার্থিক কোন সত্তা নাই, তাহারা আত্মার সত্তা লইয়া সত্তাবান্ হয়। অবিবেক লোক অনাদি কাল হইতে আগত প্রপঞ্চের সত্তা দেখিয়া মনে করে,—এ সত্তা প্রপঞ্চেরই; কিন্তু বিবেকী পুরুষ তাহাতে

টীকা। ইদানীম্ এব আত্মানাত্মনোঃ অবগমিতং তত্ত্বম্ অবগম্য শিষ্যঃ স্বাবগতম্ অর্থং গুরুং প্রতি নিবেদয়ন্ অদ্বৈতত্ত্বম্ আত্মনঃ সম্ভাবয়িতুং দ্বৈতস্য মৃষাত্বং প্রকটয়তি যদ্যেবং ভগবন্নিত্যাদিনা। হে ভগবন্! যদি এবং প্রত্যগাত্মতত্ত্বং কূটস্থত্বাদিবিশেষণাবগত্যাত্মকং, তর্হি ন প্রমাতৃত্বাদিধর্ম্মকং যতঃ অতঃ প্রমাণনিরপেক্ষত্বাৎ পরমার্থতঃ প্রমাতুঃ অভাবে প্রমাণস্য অপি অভাবাৎ তন্নিরপেক্ষসিদ্ধিকম্; ততঃ প্রত্যগাত্মনঃ অন্যদ্ অচেতনং পরস্পরোপকার্য্যোপকারকভাবেন সংহত্য ব্যবহারপ্রবর্ত্তকত্বাৎ পরার্থং চেতনার্থং চৈতন্যপ্রতিভাসমাত্রসিদ্ধং স্বপ্নদৃষ্টান্তবদ্ অনৃতম্ ইত্যর্থঃ। নন্বু সুখদুঃখমোহান্বয়িত্বেন দৃশ্যস্য সত্ত্বরজস্তমোরূপপ্রকৃতিকার্য্যত্বাবগমাৎ কথম্ অনৃতত্বম্ ইতি সাংখ্যশঙ্কাম্ অপাকরোতি—যেন চেতি। যেন দৃশ্যমানাকারেণ সুখদুঃখমোহহেতুপ্রত্যয়াবগতিরূপেণ জড়ং পরার্থং ভোক্তৃশেষবৎ প্রতীয়তে, তেন এব রূপেণ * আত্মনঃ—স্বস্য দৃশ্যস্য ইতি যাবদ্ অস্তিত্বং যদ্ভাবঃ, ন অন্যেন সত্ত্বাত্মনা রূপান্তরেণ, তত্র প্রমাণাভাবাৎ। অতঃ পরমার্থতঃ ন অস্তিত্বম্ এব দৃশ্যস্য ইত্যর্থঃ।

---

মোহ প্রাপ্ত হন না, তিনি জানিতে পারেন, যে আত্মা—ব্রহ্মের সত্তা লইয়া—প্রপঞ্চ সকলকে নিজের সত্তা বলিয়া দেখাইতেছে, অতএব অনাত্মা—প্রপঞ্চের সত্তা ব্যবহারিক, সুতরাং তাহারা সিদ্ধির জন্য প্রমাণের আবশ্যক হইয়া থাকে। অনাত্ম বস্তুজাত পরস্পর মিলিত হইয়া অপরের ভোগ সম্পাদন করে, সেই অপর পদার্থই আত্মা, সেই পর—আত্মা যে জড় হইবে ইহা বলা যায় না, কারণ তাহা হইলে অনবস্থা দোষ ঘটে ইহা পূর্ব্বেই সাধিত হইয়াছে, সেই পর—বস্তুটি অগত্যা চেতন ধরিয়া লইতে হইবে। তুল্য বস্তুদ্বয় পরস্পরের উপকার্য্য উপকারক হয় না। সুতরাং ভোগ্যবস্তুজাত জড় বলিয়া পরার্থ, সেই পর বস্তুটি চেতন আত্মা।

অপিচ, অনাত্মবস্তু সুখদুঃখ ও মোহের হেতু, স্বয়ং সুখদুঃখমোহাত্মক নহে। তাহা হইলে গ্রীষ্মে চন্দন যেমন সুখকর সেইরূপ শীতকালেও তাহা সুখকর বলিয়া বোধ হইত।

বস্তুতঃ জ্ঞানকালে অনাত্মবস্তুর সত্তা অবগত হওয়া যায়। সর্ব্বদা হয় না; কিন্তু আত্মা স্বয়ংপ্রকাশ বলিয়া সর্ব্বদা তাহার সত্তা একরূপ। যেমন রজ্জুতে প্রতিভাসমান সর্প, শুক্তিকাতে রজত, মরীচিকায় জল প্রভৃতি পদার্থের বাস্তবিক লৌকিক কোনরূপ সত্তা নাই, কেবলমাত্র তাহাদের জ্ঞান হইয়া থাকে, অথবা স্বপ্নকালে দৃশ্যমান বস্তুসমূহ সত্য বলিয়া প্রতীত হইলেও বাস্তবিক পক্ষে তাহাদের জ্ঞানব্যতীত আর সত্তা নাই। সেইরূপ জাগ্রৎকালেও দৃশ্যমান পদার্থসমূহের পারমার্থিক কোন সত্তা নাই। অনাদি—অনন্ত অবিদ্যাবশতঃ তাহাদের সংস্কার আসিয়া আমাদিগকে অভিভব করে।

অপিচ, যুথী, জাতি, মল্লিকা, মালতী, গোলাপ প্রভৃতি নানাবিধ পুষ্প দিয়া একটি মালা রচনা করিলে দেখা যায় গোলাপ যেখানে সেখানে মালতী নাই, এইরূপ পরস্পর পুষ্পের ব্যভিচার দেখা যায়, কিন্তু সকল পুষ্পে সূত্র অনুগত আছে, সেইরূপে নীলাকার জ্ঞানে পীতের অভাব এবং পীতাকারজ্ঞানে নীলের অভাব, কিন্তু সর্ব্বত্র অবগতিরূপ আত্মা সর্ব্বত্র আছে; তাহার অভাব কোথায় নাই, সুতরাং আত্মা কূটস্থ নিত্য স্বয়ংপ্রকাশ, স্বার্থ, চেতন, অনাত্মা তাহার বিপরীত, ইহা নির্ণীত হইল।

* রূপেণানাত্মনঃ ইতি পাঠান্তরম্।

কিঞ্চ বিমতং জাগ্রৎস্বপ্নাবস্থং দৃশ্যং ন অবগতিব্যতিরেকেণ কচিদ্ অপি পরমার্থসৎ, দৃশ্যত্বাৎ জড়ত্বাদ্ বা, রজ্জুসর্পাদিবদ্ ইতি আহ—যথা হীতি। এবং দৃশ্যস্য সাপেক্ষত্বেন মায়াময়ত্বে সম্ভাবিতে দ্রষ্টৃতত্ত্বম্ অদ্বৈতম্ অনুভবারূঢ়ং মম সংবৃত্তম্ ইতি আহ—এবমেবেতি। এবংসতি ইত্যর্থঃ। নৈরন্তর্য্যভাবাদ্ এব ইতি —এবকারঃ যোজ্যঃ। অথবা যথা দ্বৈতস্য দৃশ্যস্য তেন রূপেণ পরমার্থতঃ অসত্ত্বম্ অনুভূয়তে ময়া, এবম্ এব ভগবন্! অবগত্যাত্মকস্য প্রত্যক্ প্রকাশস্য কূটস্থ-নিত্যতাদ্বৈতভাবশ্চ ময়া অনুভূয়তে ইতি অধ্যাহারঃ। কূটস্থনিত্যতায়াং হেতুঃ নৈরন্তর্য্যভাবাদ্ ইতি। উৎপত্ত্যাদিসাক্ষিণঃ উৎপত্ত্যাদিবিকারস্য অন্তরায়স্য অসম্ভবাদ্ ইত্যর্থঃ। অদ্বৈতভাবে হেতুম্ আহ—সর্ব্বপ্রত্যয়েতি। ব্যাবর্ত্ত-মানেষু প্রত্যয়েষু অব্যাবৃত্তেঃ ইত্যর্থঃ। নমু কুসুমেষু সূত্রবদ্ অব্যাবৃত্তৌ অপি অবগত্যাত্মনঃ ন অদ্বৈতত্বসিদ্ধিঃ প্রত্যয়ানাং কুসুমবৎ অবস্থিতত্বাদ্ ইতি আশঙ্ক্য অবগতিব্যাবৃত্তানাম্ অজ্ঞাতসত্ত্বে মানাভাবাৎ মা এবম্ ইতি অভিপ্রেত্য আহ—প্রত্যয়ভেদাস্বিতি। বিমতাঃ জাগ্রৎপ্রত্যয়াঃ পরমার্থতঃ ন বিদ্যন্তে চৈতন্য-প্রকাশব্যভিচারিত্বাৎ, যে এবং তে এবং যথা স্বপ্নপ্রত্যয়াঃ, তথা চ ইমে, তস্মাৎ তথা ইতি সমুদায়ার্থঃ। দ্বৈতস্য মিথ্যাত্বে তস্য দৃশ্যত্বং ব্যভিচারিত্বং চ কারণম্ উক্তং; তৎ চৈতন্যস্বরূপে আত্মনি ন অস্তি ইতি আত্মনঃ সত্যত্বং কূটস্থনিত্যত্বং স্বপ্রকাশত্বং চ সিদ্ধম্ ইতি আহ—তস্যাশ্চাবগতেরিতি। যঃ অবগন্তা স এব আত্মা ইতি স্থিতেঃ অবগন্তুঃ অবগম্যমানত্বাভাবাদ্ অবগম্যমানস্য চ অনাত্ম-ত্বাদ্ আত্মা স্বতঃ পরতঃ বা ন উপাদেয়ঃ ন হেয়শ্চ, অন্যস্য চ অভাবাৎ পূর্ণঃ অহং ত্বৎপ্রসাদাদ্ ইদানীম্ অস্মি ইতি শেষঃ॥ ১০৯

তথৈবেতি। এষা অবিদ্যা, যন্নিমিত্তঃ সংসারো জাগ্রৎ-স্বপ্নলক্ষণঃ। তস্যাঃ অবিদ্যায়াঃ বিদ্যা নিবর্ত্তিকা। ইত্যেবং ত্বম্ অভয়ং প্রাপ্নোষি, নাতঃপরং জাগ্রৎস্বপ্নদুঃখম্ অনুভবিষ্যসি সংসারদুঃখাৎ মুক্তোঽসি ইতি॥ ১১০

পদান্বয়। [ গুরু ] তথা এব ইতি ( হাঁ, এইরূপ ) এষা ( ইহা ) অবিদ্যা ( অজ্ঞান ) যন্নিমিত্তঃ ( যদ্জন্য ) জাগ্রৎস্বপ্নলক্ষণঃ ( জাগ্রৎস্বপ্নরূপ ) সংসারঃ ( সংসৃতি, গতাগতি ) বিদ্যা ( জ্ঞান ) তস্যাঃ ( সেই ) অবিদ্যায়াঃ ( অবিদ্যার ) নিব-র্ত্তিকা ( নাশিকা )। ইতি এবং ( এরূপে, এইরূপ জানিয়া ) ত্বম্ ( তুমি ) অভয়ং

( ভয়শূন্যতা, মুক্তি ) প্রাপ্নোষি ( পাও, লাভ কর ), অতঃপরম্ ( ইহার পর ) জাগ্রৎস্বপ্নদুঃখম্ ( জাগ্রৎ ও স্বপ্নকালীন দুঃখ ) ন অনুভবিষ্যসি ( অনুভব করিবে না ) সংসার দুঃখাৎ ( সংসার দুঃখ হইতে ) মুক্তঃ অসি ( মুক্ত হও ) ইতি (বাক্য সমাপ্ত ) ॥ ১১০

অনুবাদ। [ গুরু শিষ্যের উক্তি স্বীকার করিয়া লইতেছেন ] হাঁ, ইহা যথার্থ বটে। জাগ্রৎস্বপ্নরূপ সংসার যাহা হইতে উৎপন্ন হয়—ইহা অবিদ্যা। বিদ্যা সেই অবিদ্যার নাশিকা। তুমি এইরূপ জানিয়া অভয় প্রাপ্ত হও, ইহার পর জাগ্রৎ ও স্বপ্ন দুঃখ তোমাকে অনুভব করিতে হইবে না ; তুমি সংসার-দুঃখ হইতে বিমুক্ত হইয়াছ ॥ ১১০ *

টীকা। এবং শিষ্যেণ উক্তং গুরুঃ অনুজানাতি—তথৈবেতি। প্রকরণোপক্রমে পৃষ্টং বিদ্যাবিদ্যাস্বরূপং তদ্বিভাগং সপ্রপঞ্চম্ উপপাদিতম্ উপসংহরতি—এষাবিদ্যেত্যাদিনা। যন্নিমিত্তঃ সংসারঃ জাগ্রৎস্বপ্নলক্ষণঃ এষা অবিদ্যা ইতি অন্বয়ঃ। বিদ্যা বেদান্তমহাবাক্যজন্যপ্রত্যয়াভিব্যক্তকূটস্থাত্মপ্রকাশরূপা ইত্যর্থঃ। এষা চ বিদ্যা তব ইদানীং সংবৃত্তা ইতি কৃতকৃত্যঃ ত্বম্ ইতি শিষ্যং প্রতি আহ গুরুঃ—ইত্যেবমিতি ॥ ১১০

ওমিতি ॥ ১১১

অবগতিঃ সমাপ্তাঃ।

পদান্বয়। [ শিষ্য ] ওম্ ( স্বীকারোক্তি ) ইতি ( প্রকরণপরিসমাপ্তি-দ্যোতক ) ॥ ১১১

অনুবাদ। [ শিষ্য ] আজ্ঞে, গুরুর আজ্ঞা শিরোধার্য্য ॥ ১১১

টীকা। গুরুণা উক্তং শিষ্যঃ অপি অনুমনুতে—ওমিতীতি। ইতিশব্দঃ প্রকরণপরিসমাপ্তিদ্যোতনার্থঃ ॥ ১১১

ইতি কূটস্থাদ্বয়াত্মবোধনামকং প্রকরণং বিবৃতম্।

---

* তাৎপর্য্য—এতক্ষণে তোমার তত্ত্বজ্ঞান উৎপন্ন হওয়ায়, তুমি মুক্তিলাভ করিয়াছে, সুতরাং তোমাকে আর সংসার দুঃখ বাধা দিবে না।

# পরিসংখ্যানপ্রকরণম্।

মুমুক্ষূণাম্ উপাত্তপুণ্যাপুণ্যক্ষপণপরাণাম্ অপূর্ব্বানুপচয়ার্থিনাং পরিসংখ্যানমিদমুচ্যতে—অবিদ্যাহেতবো দোষাঃ বাঙ্মনঃকায়প্রবৃত্তিহেতবঃ, প্রবৃত্তেশ্চ ইষ্টানিষ্টমিশ্রফলানি কর্ম্মাণি উপচীয়ন্তে ইতি তৎ মোক্ষার্থম্ ॥ ১১২

পদান্বয়। উপাত্তপুণ্যাপুণ্যক্ষপণপরাণাম্ ( প্রাপ্ত-গৃহীত-সঞ্চিত পুণ্য এবং পাপনাশ-পরায়ণ ) অপূর্ব্বানুপচয়ার্থিনাম্ ( ধর্ম্মাধর্ম্মরূপ অপূর্ব্বের সঞ্চয়ে অনিচ্ছুক ) মুমুক্ষূণাম্ ( মুমুক্ষুদিগের জন্য, পরমশান্তিলাভেচ্ছু পুরুষদিগের নিমিত্ত ) ইদম্ ( এই ) পরিসংখ্যানম্ ( ধ্যান, নিবৃত্তি জ্ঞানাভ্যাস ) উচ্যতে ( কথিত হইতেছে )—দোষাঃ ( রাগ দ্বেষ প্রভৃতি দোষসমূহ ) অবিদ্যাহেতবঃ ( অবিদ্যাকারণক, দোষের কারণ অবিদ্যা ) বাঙ্মনকায়প্রবৃত্তিহেতবঃ ( বাক্য মন এবং শরীরের প্রবৃত্তির কারণ ), প্রবৃত্তেঃ চ ( প্রবৃত্তিবশতঃ, প্রবৃত্তি হইতে ) ইষ্টানিষ্টমিশ্রফলানি ( ইষ্টফলক, অনিষ্টফলক এবং ইষ্টানিষ্টমিশ্রফলক ) কর্ম্মাণি ( কর্ম্মসমূহ ) উপচীয়ন্তে ( উপচিত হয়, বৃদ্ধিপ্রাপ্ত হয় ) ইতি ( এই কারণে ) তৎ মোক্ষার্থম্ ( অবিদ্যা এবং তজ্জন্য রাগাদি প্রযুক্ত কর্ম্ম জনিত ফল সম্বন্ধের নিবৃত্তির জন্য, তাহা হইতে মুক্তির নিমিত্ত) [ পরিসংখ্যানং কার্য্যম্=পরিসংখ্যা অনুষ্ঠেয়া ] ॥ ১১২

অনুবাদ। যাঁহারা সঞ্চিত পুণ্যপাপের বিনাশে প্রযত্ন করিয়া থাকেন, কর্ম্মজন্য ধর্ম্মাধর্ম্মরূপ অপূর্ব্বের উপচয়ে যাঁহাদের বাসনা নাই—এবংবিধ মুমুক্ষুগণের নিমিত্ত এই পরিসংখ্যান উপদিষ্ট হইতেছে। রাগ দ্বেষ প্রভৃতি দোষ সমুদায় অবিদ্যাজন্য, সেই দোষসমূহ বাক্য, মনঃ এবং শরীরের প্রবৃত্তির কারণ; এবং সেই প্রবৃত্তি হইতে ইষ্টফলক, অনিষ্টফলক এবং ইষ্টানিষ্টমিশ্রফলক কর্ম্মসমূহ উপস্থিত হইয়া থাকে,—অতএব তাহাদের নিবৃত্তির জন্য পরিসংখ্যানের অনুষ্ঠান করা কর্ত্তব্য ॥ ১১২ *

---

* তাৎপর্য্য—পূর্ব্বে তত্ত্বজ্ঞানের উপদেশ দেওয়া হইয়াছে। তত্ত্বজ্ঞান উৎপন্ন হইলে অবিদ্যা ও তজ্জন্য সংসার সমূলে উন্মূলিত হয় এবং তদনন্তর আর কিছুই অনুষ্ঠেয় থাকে না, সুতরাং পরিসংখ্যানের উপদেশ—বৃথা এইরূপ আশঙ্কা হইতে পারে। সেই আশঙ্কা নিবৃত্তির জন্য বলা হইতেছে,—কোন কোন পুরুষের ভেদজ্ঞানের প্রবলবাসনানিবন্ধন জীবব্রহ্মের একত্বজ্ঞান—

টীকা। যথোক্তবিদ্যাবতঃ কৃতকৃত্যত্বাৎ ন কিঞ্চিদ্ বিধিতঃ অনুষ্ঠেয়ম্ অস্তি ইতি উপপাদিতম্। তত্র যদি এবং বিজ্ঞানবতাম্ অপি কেষাংচিদ্ ভেদ-দর্শনবাসনাবশাৎ নির্ব্বাণস্থপ্রদীপবৎ নিশ্চলং বিজ্ঞানং ন ভবতি তদা তেষাং জ্ঞানদার্ঢ্যায় পরিসংখ্যানং নাম বক্ষ্যমাণম্ অনুচিন্তনম্ অনুষ্ঠেয়ম্ উপদেষ্টুম্ আরভতে—মুমুক্ষুণামিত্যাদিনা। মুমুক্ষূণাং পরমম্ উপশমম্ ইচ্ছতাম্ ইত্যর্থঃ। অবিদ্যামূলকত্বাৎ কর্ম্মণাং তন্নিবৃত্তিম্ অন্তরেণ আত্যন্তিকনিবৃত্ত্য-সম্ভবাৎ পূর্ব্বোপার্জ্জিতকর্ম্মোচ্ছেদঃ অপূর্ব্বকর্ম্মানুপজনিশ্চ অবিদ্যানিবৃত্ত্যা এব উৎপৎস্যতে ইতি অবিদ্যানিবৃত্তিদ্বারা—তদুভয়ম্ ইচ্ছতাম্ ইতি উত্তরবিশেষণ-দ্বয়স্য অর্থঃ। পরিসংখ্যানুষ্ঠানপ্রয়োজনম্ আহ—অবিদ্যাহেতব ইতি। অবিদ্যা হেতুঃ নিদানং যেষাং তে তথা। দোষাঃ রাগদ্বেষাদয়ঃ। তে চ রাগাদীনাং ব্যাপারোৎপত্তিহেতবঃ। তদ্ব্যাপারাৎ চ দ্বিবিধং কর্ম্মজাতং শাস্ত্রীয়ং স্বাভাবিকং চ দেবতির্য্যঙ্মনুষ্যত্বপ্রাপকম্ উপচীয়তে ইতি যতঃ অতঃ তন্মোক্ষার্থং অবিদ্যারাগাদিনিবন্ধনকর্ম্মতৎফলসঙ্গনিবৃত্ত্যর্থং পরিসংখ্যানং কার্য্যম্ ইত্যর্থঃ ॥১১২

---

তত্ত্বজ্ঞান নিশ্চল হইতে পারে না, সুতরাং তাহাদের জ্ঞানদৃঢ়তার জন্য এই পরিসংখ্যান উপদিষ্ট হইতেছে। পরিসংখ্যান শব্দের অর্থ—ধ্যান কিংবা জ্ঞানাভ্যাস। তত্ত্বজ্ঞানের পুনঃ পুনঃ অনুশীলনে ভেদজ্ঞান দূরীভূত হইয়া থাকে।

পুণ্যের দ্বারা স্বর্গাদিলোক এবং পাপের দ্বারা নরকাদি প্রাপ্তি ঘটে, সুতরাং মুক্তিকামব্যক্তির পুণ্য ও পাপ উভয়ই ত্যাজ্য। জ্ঞানাগ্নি প্রবৃদ্ধ হইলে কর্ম্মজন্য পুণ্য ও পাপ দগ্ধ হইয়া যায়, 'জ্ঞানাগ্নিঃ সর্ব্বকর্ম্মাণি ভস্মসাৎ কুরুতেঽর্জ্জুন।' ইত্যাদি গীতাবাক্যদ্বারা ইহা স্পষ্টরূপে অবগত হওয়া যায়।

সঞ্চিত কর্ম্ম দগ্ধ হইলে পুনরায় নূতন কর্ম্ম যাহাতে না হয় তৎপক্ষে দৃষ্টিরাখা কর্ত্তব্য। কর্ম্মশব্দ পারিভাষিক—শাস্ত্রীয় কর্ম্ম, লৌকিক কর্ম্ম নহে। তবে অবৈধ লৌকিক কর্ম্মদ্বারা পাপ হয়, কিন্তু ভোজনাদি ক্রিয়াদ্বারা কোনরূপ পুণ্যাদি হয় না, বৈধ কার্য্যদ্বারাই হইয়া থাকে। দেবতার উদ্দেশে হবিঃপ্রক্ষেপ যাগ, তাহাই বৈধকর্ম্ম, ইহা হইতে পুণ্য বা ধর্ম্ম হয়, তরবারি প্রভৃতির দ্বারা ব্রাহ্মণাদির হননকে অবৈধ কর্ম্ম বলে, ইহা হইতে পাপ বা অধর্ম্ম উৎপন্ন হয়। পুণ্যের—ধর্ম্মের ফল স্বর্গ, পাপের—অধর্ম্মের ফল নরক। হবিঃ প্রক্ষেপরূপ যাগ কর্ম্ম ত্রিঃক্ষণস্থায়ী, সেইরূপ ব্রাহ্মণহনন কর্ম্মও ক্ষণিক; কিন্তু ক্ষণিক কর্ম্ম কালান্তরে স্বর্গ বা নরকাদিরূপ ফল কিরূপে দান করিবে, এইজন্য মধ্যে একটী ব্যাপার স্বীকার করিতে হয়। তাহা সাক্ষাৎ শব্দোপাত্ত নহে, অর্থাপত্তি—প্রমাণগম্য; সেই ব্যাপারের নাম অপূর্ব্ব। মীমাংসক প্রভৃতি কালান্তরভাবী ফলের জন্য এই অপূর্ব্ব স্বীকার করিয়া থাকেন। কিন্তু বেদান্তীরা এরূপ অপূর্ব্ব স্বীকার করেন না; তাঁহারা বলেন,—যদ্যপি কর্ম্ম ক্ষণস্থায়ী, তথাপি সর্ব্বজ্ঞ ঈশ্বর—তাহার নিরূপণ করিয়াছেন; সুতরাং পাপ ও পুণ্যের সাঙ্কর্য্য দোষ হয় না 'ফলমত উপপত্তেঃ'—এই বেদান্তসূত্রে এ বিষয়ে বিস্তৃতভাবে প্রতিপাদিত হইয়াছে। সুতরাং মুমুক্ষুর উচিত—যাহাতে লোকান্তর প্রাপ্তিফলক ধর্ম্ম বা অধর্ম্ম সঞ্চিত না হয়। ১১২

তত্র শব্দস্পর্শরূপরসগন্ধানাং বিষয়াণাং—শ্রোত্রাদিগ্রাহ্যত্বাৎ স্বাত্মনি পরেষু বা বিজ্ঞানাভাবঃ। তেষামেব পরিণতানাং যথা লোষ্টাদীনাম্! শ্রোত্রাদিদ্বারৈশ্চ জ্ঞায়ন্তে। যেন চ জ্ঞায়ন্তে স জ্ঞাতৃত্বাৎ অতজ্জাতীয়ঃ। তে হি শব্দাদয়ঃ অন্যোন্যসংসর্গিত্বাৎ জন্ম-বৃদ্ধি-বিপরিণামাপক্ষয়-নাশ-সংযোগ-বিয়োগাবির্ভাব-তিরোভাব-বিকারাবিকারি-ক্ষেত্র-বীজাদ্যনেক—ধর্ম্মাণঃ, সামান্যেন চ সুখ-দুঃখাদ্যনেক-কর্ম্মাণঃ। তদ্‌বিজ্ঞাতৃত্বাদেব তদ্‌বিজ্ঞাতা সর্ব্ব-শব্দাদি-ধর্ম্মবিলক্ষনঃ॥ ১১৩

পদান্বয়। তত্র (তাহাদের মধ্যে, তাহা হইলে) শব্দস্পর্শরূপরসগন্ধানাম্ (শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ) বিষয়াণাম্ (বিষয় সমূহের, শব্দাদি পাঁচটাই বিষয়, বিষিণোতি বধ্নাতি অর্থাৎ যে পুরুষের বন্ধন সম্পাদন করে তাহাকে বিষয় বলে, বি+ষিঞ্+অচ্) [শব্দাদি পাঁচটী বিষয় কেন তাহাতে হেতু প্রদর্শিত হইতেছে] শ্রোত্রাদিগ্রাহ্যত্বাৎ (কর্ণ প্রভৃতির দ্বারা গৃহীত হওয়ায়, শব্দ শ্রবণেন্দ্রিয়গ্রাহ্য, স্পর্শ ত্বগিন্দ্রিয় গ্রাহ্য, রূপ চক্ষুরিন্দ্রিয়গ্রাহ্য, রস জিহ্বেন্দ্রিয়গ্রাহ্য, গন্ধ ঘ্রাণেন্দ্রিয়গ্রাহ্য; এই পাঁচটী বিষয় যথাক্রমে পাঁচটী ইন্দ্রিয় দ্বারা গৃহীত হইয়া থাকে, সুতরাং শব্দাদি বিষয়, কিন্তু আত্মা, কোন ইন্দ্রিয়গ্রাহ্য নহে বলিয়া অবিষয় ইহাও ধ্বনিত হইল) স্বাত্মনি (নিজে, স্বস্বরূপে, শব্দে, স্পর্শে, রূপে, রসে ও গন্ধে) পরেষু বা, (কিংবা অন্যবস্তুতে, শব্দাদিভিন্নবস্তুতে) বিজ্ঞানাভাবঃ (জ্ঞানের অভাব কিংবা, জ্ঞাতৃত্বের অভাব, ইহাদের জ্ঞান বা চৈতন্য নাই, সুতরাং ইহারা জ্ঞাতা বা চেতন নহে) যথা (যেমন) লোষ্টাদীনাম্ (লোষ্ট—ঢিল বা ডেলা প্রভৃতির) [বিজ্ঞানাভাবঃ=জ্ঞান নাই] [তথা=সেইরূপ] পরিণতানাম্ (দেহাদিরূপে পরিণত, দেহাদি স্বরূপপ্রাপ্ত) তেষাম্ এব (তাহাদেরও, শব্দস্পর্শাদি ভূতসূক্ষ্মের ও) [বিজ্ঞানাভাবঃ=জ্ঞান নাই] [দেহাদ্যাকারপরিণতাঃ শব্দাদয়ঃ=দেহাদিরূপে পরিণত শব্দস্পর্শাদি] শ্রোত্রাদিদ্বারৈশ্চ (শ্রবণাদি ইন্দ্রিয়ের দ্বারা) জ্ঞায়ন্তে (জ্ঞাত হইয়া থাকে) যেন চ (যৎকর্ত্তৃক, যিনি) [শব্দাদয়ঃ=শব্দাদি] জ্ঞায়ন্তে (জ্ঞাত হয়, জানেন) সঃ (তিনি) জ্ঞাতৃত্বাৎ (বিজ্ঞাতা বলিয়া, চেতনত্বহেতু) অতজ্জাতীয়ঃ (তজ্জাতীয় নহে যেমন শব্দাদি জড়, সেইরূপ তিনি নহেন) তে হি (সেই সমস্তই) শব্দাদয়ঃ (শব্দ স্পর্শ প্রভৃতি) অন্যোন্য-

সংসর্গিত্বাৎ ( পরস্পর সংসর্গবশতঃ) জন্মবৃদ্ধিপরিণামাপক্ষয়নাশসংযোগবিয়োগাবির্ভাবতিরোভাববিকারাবিকারিক্ষেত্রবীজাদ্যনেকধর্ম্মাণঃ ( উৎপত্তি, স্থিতি, বৃদ্ধি, পরিণাম, হ্রাস, ক্ষয়, সংযোগ, বিভাগ, প্রকাশ, অপ্রকাশ, ব্যাধি প্রভৃতি অবস্থা, স্ত্রী ও পুরুষরূপে পরিণামরূপ-নানাবিধ ধর্ম্মযুক্ত ) সামান্যেন চ ( সাধারণতঃ ) সুখদুঃখাদ্যনেকধর্ম্মাণঃ ( সুখ দুঃখাদি-অনেকধর্ম্মযুক্ত ) [ ভবন্তি= হইয়া থাকে ] তদ্ ( সেই জন্য ) তদ্‌বিজ্ঞাতৃত্বাদ্ এব ( তাহাদের জ্ঞাতৃত্বহেতু, তাহাদিগকে-শব্দাদিকে জানেন বলিয়া ) বিজ্ঞাতা ( জ্ঞাতা, চেতন ) সর্ব্বশব্দাদিধর্ম্মবিলক্ষণঃ ( সমস্ত শব্দাদির ধর্ম্ম হইতে বিপরীত অর্থাৎ চেতন )॥ ১১৩

অনুবাদ। শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ এই পাঁচটি বিষয়, ইহারা শ্রবণাদি ইন্দ্রিয় গ্রাহ্য, সুতরাং স্বস্বরূপে কিংবা অন্য বস্তুবিষয়ে ইহাদের জ্ঞান নাই; লোষ্ট্রপ্রভৃতির ন্যায় দেহরূপে পরিণত শব্দ স্পর্শাদি সূক্ষ্মভূত সমূহেরও বিজ্ঞান নাই। দেহাকারে পরিণত শব্দ স্পর্শাদি, শ্রোত্র প্রভৃতি ইন্দ্রিয় দ্বারা জ্ঞাত হইয়া থাকে। যৎকর্ত্তৃক শব্দাদি অবগত হওয়া যায়, তিনি জ্ঞাতা বলিয়া শব্দাদি হইতে ভিন্নজাতীয় অর্থাৎ চেতন। শব্দ স্পর্শাদি পরস্পর সংসর্গবশতঃ উৎপত্তি, অস্তিতা, বৃদ্ধি, বিপরিণাম, হ্রাস, বিনাশ, সংযোগ, বিয়োগ আবির্ভাব, তিরোভাব, বিকার, বিকারী, স্ত্রী পুরুষ ভেদযুক্ত এবং সামান্যরূপে সুখদুঃখাদি অনেককর্ম্মবিশিষ্ট হয়, কিন্তু এই সমুদায় বিষয়ের জ্ঞান থাকায় জ্ঞাতা বলিয়া আত্মা সমস্ত শব্দাদি ধর্ম্ম হইতে বিপরীত॥ ১১৩ *

টীকা। পরিসংখ্যাপ্রকারং সোপস্করং নিরূপয়তি—তত্রেত্যাদিনা। তত্র প্রথমম্ আত্মানম্ অনাত্মভ্যঃ বিবিচ্য অনুসন্দধীত ইতি উপদিশন্

* তাৎপর্য্য—পরিসংখ্যা নিরূপণের পূর্ব্বে আত্মা ও অনাত্মার বিবেক উপপাদন করিতেছেন। যে সমস্ত বস্তু ইন্দ্রিয়গ্রাহ্য, তাহারা বিষয় হয়; আত্মা ইন্দ্রিয়গ্রাহ্য নহে বলিয়া অবিষয়। 'পরাঞ্চি খানি ব্যতৃণৎ স্বয়ম্ভূঃ' ইত্যাদি শ্রুতিদ্বারা ইহা বিশেষরূপে অবগত হওয়া যায়। শব্দাদি বিষয় শ্রোত্রাদি ইন্দ্রিয় গ্রাহ্য বলিয়া—শব্দ নিজকে—শব্দকে জানে না কিংবা শব্দ ভিন্ন ঘটাদি বস্তুকেও জানে না, স্পর্শ প্রভৃতিরও এইরূপ জানিবে। সুতরাং ইহারা অচেতন—জড়। যিনি এই সমুদায় বিষয়কে জানেন, তিনি বিজ্ঞাতা—অচেতন।

নিরুক্তকার যাস্ক ভাব পদার্থের ছয়প্রকার বিকার বলিয়াছেন—'জায়তে, অস্তি, বর্দ্ধতে, বিপরিণমতে, অপক্ষীয়তে, নশ্যতি'। জায়তে শব্দদ্বারা উৎপত্তি, অস্তি শব্দদ্বারা সত্তা—অস্তিতা, বর্দ্ধতে শব্দদ্বারা—বৃদ্ধি, বিপরিণমতে শব্দদ্বারা—পরিণাম, অপক্ষীয়তে শব্দের দ্বারা—অপক্ষয়-হ্রাস এবং নশ্যতি শব্দদ্বারা নাশ—প্রাপ্ত হওয়া যায়। দেহাদি অনাত্মবস্তু এই ছয় প্রকার অবস্থাপন্ন হয়, এতদ্ভিন্ন ইহার অবান্তর ভেদ ও আছে, বাহুল্যবোধে উক্ত হইল না। বিকারবিকারী শব্দদ্বারা ব্যাধ্যাদিনিবন্ধন অবস্থাবিশেষ উক্ত হইয়াছে। ক্ষেত্রবীজ-শব্দদ্বারা স্ত্রীপুরুষরূপে পরিণামবিশেষ কথিত হইয়াছে।

তদ্‌বিবেকপ্রকারম্ আহ—শব্দস্পর্শেত্যাদিনা। বিষয়ত্বে হেতুঃ—শ্রোত্রাদিগ্রাহ্যত্বাদিতি। স্বাত্মনি শব্দাদিস্বরূপে পরেষু বা ঘটাদিষু বিজ্ঞানাভাবঃ বিজ্ঞাতৃত্বাভাবঃ বা নিশ্চিতঃ। যথা লোষ্টাদীনাং বিষয়াণাং, তথা তেষাম্ এব শব্দাদীনাং ভূতসূক্ষ্মাণাং পরিণতানাং দেহাদ্যাকারতাম্ আপন্নানাং যথোক্তবিজ্ঞানাভাবঃ নিশ্চীয়তে ইতি যোজনা। বিমতাঃ দেহাদয়ঃ ন চেতনাবন্তঃ, বিজ্ঞানকর্ম্মত্বাৎ লোষ্টাদিবৎ ইত্যর্থঃ। হেত্বসিদ্ধিং পরিহরতি—শ্রোত্রাদীতি। জ্ঞায়ন্তে দেহাদ্যাকারপরিণতাঃ শব্দাদয়ঃ ইতি শেষঃ। এবং দেহেন্দ্রিয়মনোবুদ্ধিপ্রাণাহঙ্কারপর্য্যন্তস্য সাক্ষ্যস্য অনাত্মতয়া হেয়ত্বম্ উপদিশ্য অবশিষ্টম্ অহেয়ম্ অনুপাদেয়ং চ সাক্ষিণম্ আত্মানং দর্শয়তি—যেন চেতি। অতজ্জাতীয়ঃ ভূতসংঘাতবিলক্ষণস্বভাবঃ ইত্যর্থঃ। বিলক্ষণস্বভাবত্বমেব প্রকটয়িতুং বিষয়স্বভাবম্ উপন্যস্যতি—তে হীত্যাদিনা। জন্মগ্রহণাদেব তদন্তরালিত্বং গৃহীতং দ্রষ্টব্যম্। জন্মাদয়ঃ ষড়্‌ভাবানাং স্বরূপনিবন্ধনাঃ বিকারাঃ। সংযোগবিভাগৌ পুত্রাদ্যনুবন্ধনিবন্ধনৌ। আবির্ভাবতিরোভাবশব্দৌ আগন্তুকপ্রকাশবিষয়তয়া জড়ত্বদ্যোতকৌ। দর্শনাদর্শনে আবির্ভাবাদিশব্দার্থঃ। বিকারবিকারীতি ব্রণ-গণ্ডবিস্ফোটকাদ্যবস্থা উচ্যতে। ক্ষেত্রবীজেতি স্ত্রীপুংপ্রকৃত্যাত্মকপরিণামভেদঃ উক্তঃ। আদিপদাৎ অনুক্তাবান্তরভেদপরিগ্রহঃ। এবংবিধানেকধর্ম্মবন্তঃ ইত্যর্থঃ। সামান্যেনেতি। শব্দাদ্যনুভবে সতি সুখদুঃখমোহরাগাদ্যুৎপত্তিঃ প্রসিদ্ধা ইত্যর্থঃ। কর্ম্মশব্দঃ কার্য্যবচনঃ শব্দাদিবিষয়তদবস্থাসাক্ষিণঃ তদ্‌বিলক্ষণস্বভাবত্বম আহ—তদ্‌বিজ্ঞাতৃত্বাদেবেতি ॥১১৩

তত্র শব্দাদিভিঃ উপলভ্যমানৈঃ পীড্যমানো বিদ্বান্ এবং পরিসংচক্ষীত ॥ ১১৪

পদান্বয়। তত্র (তাহা হইলে) উপলভ্যমানৈঃ (জ্ঞায়মান, উপলব্ধির বিষয়ীভূত) শব্দাদিভিঃ (শব্দ স্পর্শাদিদ্বারা পীড্যমানঃ (পীড়িত হইয়া) বিদ্বান্ (জ্ঞানী, বিবেকী) এবং (এইরূপ, বক্ষ্যমাণপ্রকার) পরিসংচক্ষীত (পরিসংখ্যান করিবেন, ধ্যান করিবেন, প্রত্যয়াভ্যাস করিবেন) ॥ ১১৪

অনুবাদ। বিদ্বান্ জ্ঞানবিষয়ীভূত শব্দস্পর্শাদি বিষয়সমূহের দ্বারা পীড়িত হইয়া এবংপ্রকার প্রত্যয়াভ্যাস করিবেন ॥ ১১৪

টীকা। এবং সাক্ষি-সাক্ষ্যান্বয়ব্যতিরেকাভ্যাম্ আত্মানাত্মানৌ বিবিচ্য আত্মানমেব শুদ্ধমহং ব্রহ্ম অস্মি ইতি অনবরতম্ অনুচিন্তয়তঃ যদা অন্ত-

প্রযুক্তশব্দাদ্যুপলম্ভনিমিত্তবিক্ষেপঃ উপস্থিতঃ ভবতি তদা অক্রূপানৈষ্ঠুর্য্যাদ-বিকারোদ্ভবপরিহারায় অনুচিন্তনীয়ম্ উপদিশতি—তত্র শব্দাদিভিরিতি ॥১১৪

শব্দস্তু ধ্বনিসামান্যমাত্রেণ বিশেষধর্ম্মৈর্বা ষড়্‌জাদিভিঃ প্রিয়ৈঃ স্তুত্যাদিভিঃ ইষ্টৈঃ অনিষ্টৈশ্চ অসত্যবীভৎসপরিভবা-ক্রোশাদিভিঃ বচনৈর্বা মাং দৃক্‌স্বভাবম্ অসংসর্গিণম্ অবিক্রিয়ম্ অচলম্ অনিধনম্ অভয়ম্ অত্যন্তসূক্ষ্মম্ অবিষয়ং গোচরীকৃত্য স্প্রষ্টুং নৈবার্হতি, অসংসর্গিত্বাদেব মাম্। অতএব ন শব্দাদি-নিমিত্তা হানির্বৃদ্ধির্বা। অতো মাং কিং করিষ্যতি স্তুতি-নিন্দাদিপ্রিয়াপ্রিয়ত্বাদিলক্ষণঃ শব্দঃ। অবিবেকিনং হি শব্দম্ আত্মত্বেন গতং প্রিয়ঃ শব্দো বর্দ্ধয়েৎ অপ্রিয়শ্চ ক্ষপয়েৎ, অবিবেকিত্বাৎ। ন তু মম বিবেকিনো বালাগ্রমাত্রমপি কর্ত্তুমুৎসহতে, ইতি। এবমেব স্পর্শসামান্যেন তদ্‌বিশেষৈশ্চ শীতোষ্ণমৃদুকর্কশাদিজ্বরোদরশূলাদিলক্ষণৈশ্চ অপ্রিয়ৈঃ প্রিয়ৈশ্চ কৈশ্চিৎ শরীরসমবায়িভিঃ বাহ্যাগন্তুকনিমিত্তৈশ্চ ন মম কাচিদ্ বিক্রিয়া বৃদ্ধিহানিলক্ষণা অস্পর্শত্বাৎ ক্রিয়তে, ব্যোম্ন ইব মুষ্টিঘাতাদিভিঃ। তথা রূপসামান্যেন তদ্‌বিশেষৈশ্চ প্রিয়াপ্রিয়ৈঃ স্ত্রীব্যঞ্জনাদিলক্ষণৈঃ অরূপত্বাৎ ন মম কাচিৎ হানিঃ বৃদ্ধির্বা ক্রিয়তে। তথা রসসামান্যেন তদ্‌বিশেষৈশ্চ প্রিয়াপ্রিয়ৈঃ মধুরাম্ললবণকটুতিক্তকষায়ৈঃ মূঢ়বুদ্ধিভিঃ পরি-গৃহীতৈঃ অরসাত্মকস্য মম ন কাচিদ্ হানির্বৃদ্ধির্বা ক্রিয়তে। তথা গন্ধসামান্যেন তদ্‌বিশেষৈঃ প্রিয়াপ্রিয়ৈঃ পুষ্পাদ্যনু-লেপনাদিলক্ষণৈঃ অগন্ধাত্মকস্য ন মম কাচিৎ হানির্বৃদ্ধির্বা ক্রিয়তে, 'অশব্দমস্পর্শমরূপমব্যয়ং তথারসং নিত্যমগন্ধবচ্চ যৎ', ইতি শ্রুতেঃ ॥ ১১৫

পদান্বয়। শব্দস্তু (শব্দই) ধ্বনিসামান্যমাত্রেণ (নাদমাত্রস্বরূপে) বিশেষ-

ধর্ম্মৈঃ বা ষড়্‌জাদিভিঃ (কিংবা ষড়্‌জ, মধ্যম, ধৈবত, নিষাদ, ঋষভ, গান্ধার—এই ছয় প্রকার বিশেষ ধর্ম্ম দ্বারা) প্রিয়ৈঃ (মনোহর) ইষ্টৈঃ (হিতকর) স্তুত্যাদিভিঃ (স্তুতি-স্তব প্রভৃতির দ্বারা) অসত্যবীভৎসপরিভবাক্রোশাদিভিঃ (মিথ্যা, ভয়ানক, পরপীড়ন, ক্রোধ প্রভৃতি) অনিষ্টৈশ্চ বচনৈঃ (এবং অনিষ্ট বাক্যসমূহের দ্বারা) দৃক্‌স্বভাবম্ (দ্রষ্টৃস্বরূপ) অসংসর্গিণম্ (অসংসর্গী, অসঙ্গ) অবিক্রিয়ম্ অবিকার, বিকারশূন্য) অচলম্ (নিশ্চল, একরূপে অবস্থিত) অনিধনম্ (নাশরহিত) অভয়ম্ (ভয়রহিত) অত্যন্তসূক্ষ্মম্ (অত্যন্ত দুরবগাহ) অবিষয়ম্ (বিষয়বিপরীত) মাম্ (আমাকে, আত্মাকে) গোচরীকৃত্য (বিষয়ীভূত করিয়া) অসংসর্গিত্বাৎ (অসংসর্গবশতঃ, অসঙ্গবশতঃ) মামেব (আমাকেই) স্প্রষ্টুম্ এব (স্পর্শ করিতেই) ন এব অর্হতি (পারে না), অতএব (এই জন্য, অসংসর্গিত্ববশতঃ) [মম=আমার] শব্দাদিনিমিত্তা (শব্দাদিজন্য) হানিঃ (ক্ষতি) বৃদ্ধিঃ বা (অথবা বৃদ্ধি) ন (নাই), অতঃ (এই হেতু) স্তুতিনিন্দাদিপ্রিয়াপ্রিয়ত্বাদিলক্ষণঃ (স্তুতিরূপ, নিন্দাদিরূপ, প্রিয়ত্বাদিরূপ এবং অপ্রিয়ত্বাদিরূপ) শব্দঃ (শব্দ) মাম্ (আমাকে) কিম্ (কি) করিষ্যতি (করিবে) হি (যেহেতু, কারণ) প্রিয়ঃ শব্দঃ (মনোহর শব্দ) আত্মত্বেন (আত্মীয়ত্বরূপে, স্বসম্বন্ধিত্বরূপে) শব্দম্ (শব্দকে) গতম্ (প্রাপ্ত) অবিবেকিনম্ (অবিবেকীকে, অজ্ঞানকে) বর্দ্ধয়েৎ (বাড়ায়, বর্দ্ধিত করে, উন্নত করে) অপ্রিয়শ্চ (এবং অপ্রিয় শব্দ) ক্ষপয়েৎ (লঘু করে) [এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] অবিবেকিত্বাৎ (অবিবেকবশতঃ) বিবেকিনঃ (বিবেকী) মম (আমার) বালাগ্রমাত্রম্ অপি (কেশাগ্রমাত্রও) কর্ত্তুম্ (করিতে, হানি বা বৃদ্ধি করিতে) ন তু উৎসহতে ইতি (সমর্থ হয় না) এবম্ এব (এইরূপ) স্পর্শসামান্যেন (স্পর্শ সামান্য দ্বারা) তদ্‌বিশেষৈশ্চ (এবং স্পর্শবিশেষ দ্বারা) শীতোষ্ণমৃদুকর্কশাদিজ্বরোদরশূলাদিলক্ষণৈশ্চ (শীতল, উষ্ণ কোমল, কর্কশ প্রভৃতি, জ্বর, উদর শূল প্রভৃতিরূপ,) অপ্রিয়ৈঃ (অপ্রীতিকর) প্রিয়ৈশ্চ (এবং প্রীতিকর) শরীরসমবায়িভিঃ (শরীরসম্বন্ধী) কৈশ্চিৎ (কোন কোন) বাহ্যাগন্তুকনিমিত্তৈশ্চ (বাহ্য এবং আগন্তুক নিমিত্তসমূহের দ্বারা) মুষ্টিঘাতাদিভিঃ (মুষ্টির কীলের আঘাত প্রভৃতির দ্বারা) ব্যোমঃ ইব (আকাশের ন্যায়) মম (আমার) অস্পর্শত্বাৎ (স্পর্শরাহিত্যবশতঃ) বৃদ্ধিহানিলক্ষণা (বৃদ্ধি, ক্ষতিরূপ) কাচিৎ (কোন) বিক্রিয়া (বিকার) ন (নাই), তথা (সেইরূপ) রূপসামান্যেন (রূপসামান্যের দ্বারা) মূঢ়বুদ্ধিভিঃ (অবিবেকগণকর্ত্তৃক) পরিগৃহীতৈঃ

(স্বীকৃত) প্রিয়াপ্রিয়ৈঃ (প্রীতিকর এবং অপ্রীতিকর) মধুরাম্ললবণকটুতিক্তকষায়ৈঃ (মধুর, অম্ল, লবণ, কটু, তিক্ত, কষায়) তদ্‌বিশেষৈঃ চ (এবং রসবিশেষের দ্বারা,) অরসাত্মকস্য (অরসস্বরূপ, রসাত্মক নহে এমন) মম (আমার) কাচিৎ (কোনরূপ) হানিঃ (ক্ষতি) বৃদ্ধিঃ বা (কিংবা বৃদ্ধি) ন ক্রিয়তে (কৃত হয় না), তথা (সেইরূপ) গন্ধসামান্যেন (গন্ধ সামান্য দ্বারা) পুষ্পাদ্যনুলেপনাদিলক্ষণৈঃ (পুষ্প প্রভৃতি এবং চন্দনাদির অনুলেপন প্রভৃতি রূপ) প্রিয়াপ্রিয়ৈঃ (প্রীতিকর এবং অপ্রীতিকর) তদ্‌বিশেষৈঃ (শব্দবিশেষের দ্বারা) অগন্ধাত্মকস্য গন্ধস্বরূপ বিরহিত) মম (আমার) কচিৎ (কোন) হানি (ক্ষতি) বৃদ্ধিঃ বা (কিংবা বৃদ্ধি) ন ক্রিয়তে (কৃত হয় না) [এবিষয়ে শ্রুতিপ্রমাণ প্রদত্ত হইতেছে] প্রোক্তং (ব্রহ্ম) অশব্দম্ (শব্দরহিত) অস্পর্শম্ (স্পর্শরহিত) অরূপম্ (রূপরহিত) অব্যয়ম্ (নাশরহিত) তথা (সেইরূপ) অরসম্ (রসরহিত) নিত্যম্ (সর্ব্বদা) অগন্ধবৎ চ (এবং গন্ধযুক্ত নহে) ইতি (এইরূপ) শ্রুতেঃ (শ্রুতি থাকায়)॥ ১১৫

অনুবাদ। শব্দ ধ্বনিরূপ সামান্যধর্ম্ম দ্বারা কিংবা ষড়্‌জপ্রভৃতি প্রিয়, স্তুতি প্রভৃতি মনোহর এবং মিথ্যা ভয়ানক পরিভব ক্রোধ প্রভৃতিবাচী বিশেষ ধর্ম্ম দ্বারা দ্রষ্টৃস্বরূপ, অসঙ্গ অবিকারী, নিষ্ক্রিয়, নাশরহিত, অভয়, অত্যন্তদুরবগাহ, অবিষয়, আমাকে বিষয়ীভূত করিয়া আমাকে স্পর্শ করিতে পারে না, কারণ আমি অসংসর্গী। অতএব শব্দাদিজন্য আমার ক্ষতি কিংবা বৃদ্ধি নাই। সুতরাং স্তুতি নিন্দাদিরূপ এবং প্রিয়ত্বাপ্রিয়ত্বাদিরূপ শব্দ আমার কি করিবে? অবিবেক পুরুষ অজ্ঞানবশতঃ শব্দকে আত্মসম্বন্ধিত্বরূপে জানিয়া থাকে, এজন্য প্রিয়শব্দ তাহাকে বাড়ায় এবং অপ্রিয়শব্দ তাহার হানি করে; কিন্তু আমি বিবেকী, [প্রিয় বা অপ্রিয় শব্দ] কেশাগ্র-শতভাগেও আমার বৃদ্ধি বা হানি করিতে পারে না। সেইরূপ স্পর্শ সামান্য দ্বারা শীত উষ্ণ, মৃদু, কর্কশ প্রভৃতি এবং জ্বর, উদর, শূল প্রভৃতিরূপ স্পর্শবিশেষের দ্বারা অপ্রিয় ও প্রিয় কোনরূপ শরীর সম্বন্ধী বাহ্য বা আগন্তুক কারণ-সমূহের দ্বারা আকাশে মুষ্টিপ্রহারাদির ন্যায় আমার কোনরূপ বৃদ্ধি বা হানি করিতে পারে না, কারণ আমি স্পর্শরহিত। সেইরূপ রূপসামান্যের দ্বারা এবং প্রিয় ও অপ্রিয় স্ত্রীরূপে অভিব্যক্তিরূপ রূপবিশেষের দ্বারা আমার কোনরূপ হানি বা বৃদ্ধি করিতে পারে না, কারণ আমি নীরূপ। সেইরূপ রসসামান্যের দ্বারা এবং মূঢ়পুরুষগণকর্ত্তৃক গৃহীত প্রিয় ও অপ্রিয় মধুর, অম্ল, লবণ, কটু, তিক্ত ও কষায়রূপ রস বিশেষের দ্বারা আমার কোনরূপ হানি বা বৃদ্ধি হয় না,

কারণ আমি রসস্বরূপ নহি। সেইরূপ গন্ধসামান্যদ্বারা এবং প্রিয় ও অপ্রিয় পুষ্প অনুলেপনাদিরূপ গন্ধবিশেষের দ্বারা আমার কোনরূপ হানি বা বৃদ্ধি হয় না, কারণ আমি রসস্বরূপ নহি। 'যে শব্দরহিত, স্পর্শশূন্য, রূপবিহীন, ব্যয়রহিত, রসবিরহিত এবং নিত্য আনন্দস্বরূপ' এইরূপ শ্রুতি বিদ্যমান আছে।১১৫ *

টীকা। উক্তম্ এব বিবরং বিভজ্য ব্যুৎপাদয়তি—শব্দস্ত্বিতি। ধ্বনিঃ অব্যক্তবর্ণবিশেষঃ নাদমাত্রঃ ইত্যর্থঃ। বিশেষধর্ম্মৈঃ ইতি অস্য ব্যাখ্যা—ষড়্জাদিভিরিত্যাদি। 'মাং দৃক্স্বভাবম্' ইতি অস্য বিবরণার্থানি বিশেষণানি—অসংসর্গিণমিত্যাদীনি। উৎসহতে ইতি ইত্যত্র পরিসংচক্ষীত ইতি অনুষঙ্গঃ। 'কিঞ্চ যঃ এব' ইতি অতঃ প্রাক্তনঃ গ্রন্থঃ স্পষ্টার্থঃ॥১১৫

কিঞ্চ—যে এব বাহ্যাঃ শব্দাদয়ঃ তে শরীরাকারেণ সংস্থিতাঃ, † তদ্‌গ্রাহকৈশ্চ শ্রোত্রাদ্যাকারৈঃ, অন্তঃকরণদ্বয়তদ্‌বিষয়াকারেণ চ, তেষামন্যোন্যসংসর্গিত্বাৎ ‡ সংহতত্বাচ্চ সর্ব্বক্রিয়াসু। তত্র এবং সতি বিদুষো ন মম কশ্চিৎ শত্রুঃ মিত্রম্ উদাসীনো বা অস্তি। তত্র যদি কশ্চিৎ মিথ্যাজ্ঞানাভিমানেন প্রিয়মপ্রিয়ং বা প্রযুক্তেত § ক্রিয়াফললক্ষণং তৎ মৃষৈব প্রযুযুক্ষতে ¶ সঃ, তস্যাবিষয়ত্বান্মম, "অব্যক্তোঽয়মচিন্ত্যোঽয়ম্"

---

* তাৎপর্য্য—ধ্বনি-শব্দের অর্থ অপরিস্ফুটবর্ণবিশেষ, নাদমাত্র। ধ্বনি—উদানবায়ু। শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ এই পাঁচটি বিষয়, যথাক্রমে শ্রোত্র, ত্বক্‌, নেত্র, রসনা ও ঘ্রাণ-ইন্দ্রিয়দ্বারা গ্রাহ্য বলিয়া ইহাদিগকে বিষয় বলা হয়, আত্মা অবিষয়, সুতরাং ইহাদের সহিত আত্মার কোন সম্বন্ধ নাই। মূঢ়ব্যক্তি ভালমন্দ শুনিয়া, উত্তমবস্তু স্পর্শ করিয়া, সুন্দররূপ দর্শন করিয়া, মধুররস পান করিয়া এবং সুগন্ধ দ্রব্যের ঘ্রাণ লইয়া অবিবেকবশতঃ শব্দাদিকে নিজের স্বরূপ কিংবা মৎসম্বন্ধী বিবেচনা করিয়া নিজকে কৃতার্থ বিবেচনা করে, সেইরূপ নিন্দাসূচক শব্দ শ্রবণ করিয়া, মন্দ স্পর্শ অনুভব করিয়া কুরূপ বস্তু দর্শন করিয়া, মন্দরস পান করিয়া এবং দুর্গন্ধি বস্তুর ঘ্রাণ লইয়া নিজের হানি বিবেচনা করে। কিন্তু অবিবেক লোক জানে না যে এই সমস্ত বিষয়ের সহিত আমার কোন সম্বন্ধ নাই, কেবল অজ্ঞানবশতঃ সুখ দুঃখ অনুভব করে মাত্র। যখন এই সমস্ত বিষয়ের স্বরূপ অবগত হইয়া তাহার বিপরীত আত্মতত্ত্ববিষয়ে জ্ঞান লাভ করে, তখন আর তাহার কোন কৃত্য থাকে না। সুতরাং মুমুক্ষু পুরুষের এইরূপ ধ্যান কর্ত্তব্য।

† তৎপরিমাণরূপৈঃ—ইত্যতিরিক্তঃ পাঠঃ কচিদ্দৃশ্যতে।

‡ তেষাম্—ইত্যেবং পাঠঃ সর্ব্বত্র ন দৃশ্যতে।

§ প্রযুযুক্ষে—ইতি পাঠান্তরম্।

¶ প্রযুযুক্ষতে—ইতি পাঠান্তরম্।

ইতি স্মৃতেঃ। তথা সর্ব্বেষাং পঞ্চানামপি ভূতানামবি-কার্য্যঃ অবিষয়ত্বাৎ 'অচ্ছেদ্যোঽয়মদাহ্যোঽয়ম্' ইতি স্মৃতেঃ। যাপি শরীরেন্দ্রিয়সংস্থানমাত্রম্ উপলক্ষ্য মদ্ভক্তানাং বিপ-রীতানাঞ্চ প্রিয়াঽপ্রিয়াদিপ্রযুযুক্ষা, তজ্জা চ ধর্ম্মাধর্ম্মাদিপ্রাপ্তিঃ, সা তেষামেব, ন তু ময়ি অজরে অমৃতে অভয়ে, 'নৈনং কৃতা-কৃতে তপতঃ' ( বৃহ ৪।৪।২২ ) 'ন কর্ম্মণা বর্দ্ধতে নো কনীয়ান্', ( বৃহ ৪।৪।২৩ ) 'সবাহ্যাভ্যন্তরো হ্যজঃ' ( মাণ্ডু ২।১।২ ) 'ন লিপ্যতে লোকদুঃখেন বাহ্যঃ' ( কঠ ৫।১১ ) ইত্যাদি-শ্রুতিস্মৃতিভ্যঃ। অনাত্মবস্তুনশ্চ অসত্ত্বাদিতি * পরমো হেতুঃ। আত্মনশ্চ অদ্বয়ত্ববিষয়াণি †—দ্বয়স্য অসত্ত্বাৎ—যানি সর্ব্বাণি উপনিষদ্বাক্যানি বিস্তরশঃ সমীক্ষিতব্যানি সমীক্ষিত-ব্যানি ॥ ১১৬

পদান্বয়। কিঞ্চ ( অপিচ, আরও বলিতেছি ) যে এব ( যে সমুদায় ) বাহ্যাঃ শব্দাদয়ঃ ( বাহ্য শব্দ, স্পর্শ প্রভৃতি ) শরীরাকারেণ ( শরীররূপে ) তদ্গ্রাহকৈশ্চ ( এবং তাহাদের গ্রাহক ) শ্রোত্রাদ্যাকারৈঃ ( শ্রবণাদিরূপে ) সংস্থিতাঃ ( পরিণত হইয়া অবস্থিত আছে ) তে ( তাহারা, শব্দাদি ) অন্তঃকরণদ্বয়তদ্বিষয়াকারেণ চ ( অন্তঃকরণ দুইটি বুদ্ধি এবং মনোরূপ এবং তাহার বিষয় সুখদুঃখাদিরূপে ) [ পরিণমন্তে=পরিণত হয় ] [ এ বিষয়ে দুইটি হেতু প্রদর্শিত হইতেছে ] তেষাম্ ( তাহাদের, শব্দাদির ) সর্ব্বক্রিয়াসু ( সমস্ত ক্রিয়াতে ) অন্যোন্যসংসর্গিত্বাৎ ( পরস্পরসংসর্গবশতঃ ) সংহতত্বাৎ চ ( এবং সংহতত্ববশতঃ ) তত্র এবং সতি ( তাহা হইলে, ভূত ও ভৌতিক সক্রিয় হইলে ) বিদুষঃ ( বিদ্বান্ ) মম ( আমার ) কশ্চিৎ ( কোন ) শত্রু ( আর ) মিত্রম্ ( বন্ধু ) উদাসীনঃ বা ( কিংবা উদাসীন ) ন অস্তি ( নাই ), তত্র ( তদ্বিষয়ে ) যদি ( যদি ) কশ্চিৎ ( কেহ ) মিথ্যাজ্ঞানাভিমানেন ( মিথ্যা-জ্ঞানপ্রযুক্ত অভিমানের দ্বারা ) ক্রিয়াফললক্ষণম্ ( ক্রিয়াফলরূপ ) প্রিয়ম্

* অসত্ত্বম্ ইতি ক্বচিৎ পাঠঃ।

† অদ্বয়ত্ববিষয়াণি ইত্যত্র অদ্বয়ত্বে ইতি কেচিৎ পঠন্তি।

বিদ্যা বিধানায় ( ব্রহ্মজ্ঞান সম্পাদন করিতে ) ইয়ং ( এই ) তু ( কিন্তু ) উপনিষৎ ( ব্রহ্মবিদ্যা ) প্রারব্ধা ( আরম্ভ হইল ) ॥ ২৫

অনুবাদ। যেহেতু অজ্ঞান নাশ হইলে সংসারও নিবৃত্ত হয়, অতএব ব্রহ্মবিদ্যাসম্পাদনের নিমিত্ত এই উপনিষৎ ( জ্ঞানকাণ্ড ), আরম্ভ করা যাইতেছে ॥ ২৫

টীকা। 'বিদ্যৈবাজ্ঞানহানায় ন কর্ম্মাপ্রতিকূলত' ইত্যুপক্রম্যোয়তা গ্রন্থেন কর্ম্মণঃ স্বাতন্ত্র্যেণে বা জ্ঞানসহকারিতয়া বা সর্ব্বথা ন সাক্ষান্মোক্ষহেতুত্বমস্তীত্যুপপাদ্য "ব্রহ্মবিদ্যামথেদানীং বক্তুং বেদঃ প্রচক্রমে" ইতি পরমপ্রকৃতমুপসংহরতি—তস্মা-দিতি। বিদ্যায়াঃ কর্ম্মনিরপেক্ষিত্বং তচ্ছব্দার্থঃ। অজ্ঞানহানায়ানাদ্যজ্ঞাননিরাস-সিদ্ধয়েঽপেক্ষিতব্রহ্মবিদ্যাং বিধাতুং সম্পাদয়িতুমিয়ং পরোপনিষৎ বেদান্তভাগঃ প্রারব্ধেতি যোজনা। অজ্ঞানহানস্য বিশেষণং সংসারবিনিবৃত্তয় ইতি সংসারস্য বিনিবৃত্তিঃ সম্যক্ নিবৃত্তির্যস্মাদিতি বিগ্রহঃ। অক্লীবত্বমার্ষম্, অত্রোপনিষচ্ছব্দঃ লক্ষণয়া বেদান্তগ্রন্থেষু প্রযুক্তঃ ॥ ২৫

সদেরুপনিপূর্ব্বস্য ক্বিপি চোপনিষদ্ভবেৎ।
মন্দীকরণভাবাচ্চ গর্ভাদেঃ শাতনাত্তথা ॥২৬

ইতি উপোদ্ঘাত—প্রকরণম্।

পদান্বয়। উপনি পূর্ব্বস্য ( উপ + নি উপসর্গ যাহার পূর্ব্বে বর্ত্তমান তাহার ) সদেঃ ( সদ্ধাতুর উত্তর ) ক্বিপি ( ক্বিপ্ প্রত্যয় করিলে) চ ( ও ) উপনিষৎ ( উপ-নিষৎপদ ) ভবেৎ ( নিষ্পন্ন হয় ) [ কিহেতু ? ] গর্ভাদেঃ ( জন্ম জরা প্রভৃতির ) মন্দীকরণভাবাচ্চ ( শিথিলীকরণত্বপ্রযুক্তও ) তথা ( তদ্বৎ ) শাতনাৎ ( নাশ বশতঃ ) ॥ ২৬

অনুবাদ। উপ + নি পূর্ব্বক সদ্ ধাতুর উত্তর ক্বিপ্ প্রত্যয় করিলে উপনিষৎ পদ নিষ্পন্ন হয়। যেহেতু উপনিষৎ জন্ম, জরা প্রভৃতি শিথিল করে এবং তাহাদের উচ্ছেদ সাধন করিয়া দেয় ॥ * ২৬

---

* তাৎপর্য্য—সদ্ ধাতুর অর্থ বিশরণ ( শিথিলীকরণ ), গতি ( প্রাপ্তি ) ও অবসাদ ( নাশ )। এস্থলে একই—ধাতুর তিন প্রকার অর্থ—উপনিষৎ শব্দে প্রযুক্ত হইতে পারে।

তাৎপর্য্য—প্রথমাধিকারীর জন্ম জরা প্রভৃতি শিথিল করে, মধ্যাধিকারীর সমীপে নিশ্চয়-রূপে ব্রহ্মপ্রাপ্তি ঘটায়, এবং তত্ত্বজ্ঞ ব্যক্তির জন্মাদি সমূলে উচ্ছেদ করে, এই নিমিত্ত তাহাকে উপনিষৎ বলা যায়। উপনিষৎ শব্দের অর্থ ব্রহ্মবিদ্যা, তবে গ্রন্থকে উপনিষৎ বলা হয় কেন ?—

টীকা। তর্হি কোঽস্য মুখ্যোঽর্থ ইতি বিবক্ষায়াং ব্রহ্ম বিদ্যাখ্যং শব্দসামর্থ্যং দর্শয়ন্নুপনিষচ্ছব্দব্যুৎপাদনেনাপি স্বতন্ত্রৈব বিদ্যা মোক্ষহেতুরিতি সূচয়তি—সদেরিতি। ষদ্লৃ বিশরণগত্যবসাদনেষ্বিতি ধাতোরুপনীত্যুপসর্গদ্বয়পূর্ব্বকস্য ক্বিপ্‌প্রত্যয়ান্তস্যোপনিষদিতি রূপম্। অস্যাত্র ধাত্বর্থত্রয়ং তথাহি—যে মন্দ-ব্রহ্মবিদস্তেষাং গর্ভজন্মজরাদিকম্ উপনিষাদয়তি শিথিলীকরোতীত্যুপনিষদিত্যে-কোঽর্থঃ। জিজ্ঞাসোশ্চোপ সমীপে নিশ্চয়েন ব্রহ্ম গময়তীতি দ্বিতীয়ঃ। তত্ত্ব-বিদাস্তু গর্ভাদি নাশয়ত্যেবেতি তৃতীয়ঃ। এবং সম্যগ্ ধাত্বর্থযোগাদ্বিদ্যোপ নিষচ্ছব্দবাচ্যা তাদর্থ্যাদ্ গ্রন্থোঽপ্যুপনিষদুচ্যতে, লাঙ্গলং জীবনমিতিব-দিত্যর্থঃ॥ ২৬

ইত্যুপোদ্‌ঘাত প্রকরণম্ প্রথমং বিবৃতম্।
চৈতন্যপ্রকরণ- মিতি টীকান্তরে॥

---

# আত্মজ্ঞানোৎপত্তিপ্রকরণম্॥ ২

প্রতিষেদ্ধুমশক্যত্বান্নেতি নেতীতি শেষিতম্।
ইদং নাহমিদং নাহমিত্যদ্ধা প্রতিপদ্যতে॥১

পদান্বয়। নেতি নেতি ( ইহা নয় ইহা নয় ) ইতি ( এইরূপে ) শেষিতং ( পরিশেষে প্রাপ্ত ) [ আত্মতত্ত্ব ] প্রতিষেদ্ধুং ( নিষেধ করিতে ) অশক্য-ত্বাৎ ( অসামর্থ্য প্রযুক্ত—পারেনা বলিয়া) ইদং ( দেহাদি ) ন ( না ) অহং ( আমি আত্মা ) ইদং ( ইন্দ্রিয়াদি ) ন ( না ) আত্মা ( আমি, আত্মা ) ইতি ( এইরূপে ) অদ্ধা ( সাক্ষাৎ ) প্রতিপদ্যতে ( উপলব্ধ হয় )॥ ১

অনুবাদ। এই বস্তু আত্মা নহে, এই বস্তু আত্মা নহে—এইরূপে [ আত্মাতিরিক্ত বস্তুর নিষেধ করা হইলেও ] আত্মার নিষেধ করা যাইতে পারে না; সুতরাং [ প্রতিষেধের অবধি ] একমাত্র আত্মতত্ত্ব অবশিষ্ট থাকে। দেহ,

---

যেহেতু গ্রন্থ ব্রহ্মবিদ্যা প্রতিপাদন করে। বাস্তবিক উপনিষৎ ও ব্রহ্মবিদ্যা একই পদার্থ। ব্রহ্মজ্ঞান হইলে অজ্ঞান লয় প্রাপ্ত হয়। সুতরাং তাহার কার্য্য জন্ম জরা ব্যাধি মরণ প্রভৃতি সংসার আর বিদ্যমান থাকে না। এই ভীষণ সংসারের হস্ত হইতে নিষ্কৃতিলাভের জন্য একমাত্র উপনিষৎই অবলম্বনীয়।

ইন্দ্রিয়, মনঃ, বুদ্ধি প্রভৃতি আমি (আত্মা) নহি—এইরূপে [পণ্ডিতগণ] প্রত্যক্ষভাবে আত্মস্বরূপ উপলব্ধি করিয়া থাকেন॥ * ১

টীকা। তদেবং মুমুক্ষোর্মোক্ষসাধনব্রহ্মাত্মবিদ্যাপ্রতিপত্তয়ে বেদান্তারম্ভ উপপদ্যত ইতি স্থিতে পুনরাশঙ্ক্যতে। নন্থ বিদ্যোদয়ায় বেদান্তারম্ভস্তদোপপদ্যতে যদি বিদ্যোদয়ঃ সম্ভাব্যেত; স ইহাত্মনি সংসারিত্বগ্রাহকপ্রত্যক্ষাদিবিরোধাদ্বাক্যশতেনাপি নোৎপাদয়িতুং শক্যতে। অসঞ্জাতবিরোধিতয়া প্রত্যক্ষাদের্বলবত্ত্বাৎ তদুপজীবিনশ্চাগমস্য দুর্ব্বলত্বাৎ কথঞ্চিদুৎপন্নাপি বিদ্যা যদি প্রমাণসিদ্ধং সংসারং বাধেত, তর্হি প্রত্যগাত্মনোঽপি ব্রহ্মরূপত্বং কথং প্রত্যক্ষানুভবো ন বাধেতেতি? অত উত্তরং বদতি—প্রতিষেদ্ধুমিতি। নেতি নেতীতি বীপ্সয়া সকলদৃশ্যপ্রতিষেধে শেষিতমুর্বরিতং যদাত্মতত্ত্বং তৎ প্রতিষেধাবধিত্বেন প্রতিষেদ্ধুঃ স্বরূপত্বেন প্রতিষেধসাক্ষিতয়াবস্থিতং যতোঽতঃ প্রতিষেদ্ধুমশক্যত্বাৎ অদ্ধা সাক্ষাৎ প্রতিপদ্যতে নিঃসন্দিগ্ধমুপলভ্যত ইতি যোজনা। উপলম্ভপ্রকারম্ অভিনয়তি—ইদমিতি। ইদং দেহস্বরূপং নাহমাত্মা ইদমিন্দ্রিয়জাতং মনোবুদ্ধিপ্রাণতদুপাদানাচেতনপর্য্যন্তং নাহং কিন্ত্বেষাং প্রকাশকমব্যভিচারি স্বয়ংপ্রকাশকূটস্থমক্ষরং, যস্মিন্ সর্ব্বজগদাশ্রয়োঽব্যাকৃতাকাশ ওতশ্চ প্রোতশ্চ তদেবাহং পরমমক্ষরমিতি প্রতিপদ্যত ইত্যর্থঃ। অনেন বিদ্যা নোদেতীত্যেষা শঙ্কা নিরাকৃতা। প্রতিষেদ্ধুমশক্যত্বাদিত্যনেন তু যথা ব্যাখ্যাতেন বাধাযোগ্যত্বং দর্শিতমিতি বিবেক্তব্যম্॥ ১

অহংধীরিদমাত্মোত্থা বাচারম্ভণগোচরা।
নিষিদ্ধাত্মোদ্ভবত্বাৎ সা ন পুনর্মানতাং ব্রজেৎ॥২

পদান্বয়। অহংধীঃ (অহংজ্ঞান—দেহাদি অনাত্মায় আত্মবুদ্ধি) ইদমাত্মোত্থা (ইদমংশ অন্তঃকরণাদিরূপ আত্মা হইতে উৎপন্ন) বাচারম্ভণগোচরা (বাক্য দ্বারা আরব্ধ ঘটপটাদিরূপ বিকারবিষয়ক) সা (অহংধী) নিষিদ্ধাত্মো-

---

* (১) তাৎপর্য্য—'নেতি নেতি' ইত্যাদি শ্রুতি দ্বারা কামাবস্ত, দেহ, ইন্দ্রিয়, মনঃ, বুদ্ধি প্রভৃতি অনাত্মরূপে প্রতিষেধ করিলে একমাত্র আত্মাই অবশিষ্ট থাকে। আত্মা ও অনাত্মবস্তুর ন্যায় নিষেধ বিষয় কেন হয় না এরূপ আশঙ্কা করিতে পার না, কারণ যে ব্যক্তি প্রতিষেধ করিবে, আত্মা তাহার স্বরূপ, কেহ নিজ স্বরূপের নিষেধ করিতে পারে না—অর্থাৎ আমি নাই, এ কথা কেহই বলিতে পারে না। অপি চ, সমস্ত বস্তুর নিষেধের অবধি ও সাক্ষী একমাত্র আত্মা, এজন্য তাহার নিষেধ করা যাইতে পারে না।

ভবত্বাৎ ( নেতি নেতি—শ্রুতিদ্বারা যাহার স্বরূপ নিষিদ্ধ হইয়াছে, এইরূপ আত্মা —দেহাদি যাহার অহংবুদ্ধির কারণ, এবংবিধত্বহেতু ) পুনঃ ( বাক্যালঙ্কার ) মানতাং ( প্রামাণ্য ) ন ব্রজেৎ ( প্রাপ্ত হয় না ) ॥ ২

অনুবাদ। অন্তঃকরণাদি অনাত্মবস্তু হইতে অহংবুদ্ধি উৎপন্ন হয় ; সুতরাং বাক্যের দ্বারা আরব্ধ বিকার সমূহ তাহার বিষয়। নেতি নেতি শ্রুতি দ্বারা নিষেধ বিষয়ীভূত আত্মা ( দেহাদি ) যাহার কারণ, এবংবিধ অহংবুদ্ধি [ কখনও ] প্রমাণ হইতে পারে না (*) ॥ ২

টীকা। নন্বহং ব্রহ্মেতি জ্ঞানমুক্তবিধয়োৎপন্নমপি ন প্রতিষ্ঠাং লভতে, দেহেন্দ্রিয়াদ্যভিমানস্য অনবরতমনুবৃত্তেরিত্যাশঙ্ক্য তস্য প্রমাণমূলত্বাভাবাৎ বাধিতানুবৃত্তিমাত্রাস্যাভাসত্বান্ বিদ্যাপ্রতিপক্ষত্বমিত্যভিপ্রেত্য বাক্যোত্থজ্ঞানস্য প্রাবল্যমুপপাদয়তি—অহংধীরিতি। দেহাদাবনাত্মন্যাত্মবুদ্ধিরহংধীরিত্যুচ্যতে, সাহঙ্কর্ত্তুরিদমংশাৎ পূর্ব্বপূর্ব্বাহংকারবাসনাবাসিতান্তঃকরণরূপাদিদমাত্মনঃ সকাশাদুত্থিতাধ্যাসাত্মিকেত্যর্থঃ। স্বরূপতোঽস্যা দৌর্ব্বল্যমুক্ত্বা বিষয়ভেদাদপি তদাহ—বাচারম্ভণগোচরেতি। নিরূপ্যমাণং স্বতঃ সত্তাহীনমপি যদপরোক্ষ—ব্যবহারগোচরতয়া গম্যতে তদ্বাচারম্ভণমনৃতজড়ানাত্মরূপং তদেব গোচরো বিষয়ো যস্যাঃ সা তথা যত এবমতো নেতি নেতীতি শাস্ত্রেণ নিষিদ্ধো বাধিত আত্মা স্বরূপমুদ্ভবঃ কারণং যস্যাঃ সা নিষিদ্ধাত্মোদ্ভবা তস্যা ভাবো নিষিদ্ধাত্মোদ্ভবত্বং তস্মাদিতি বিগ্রহঃ। সা পুনরিদংধীরাত্মযাথাত্ম্যজ্ঞানানন্তরং মানতাং প্রমাণত্বং ন ব্রজেৎ ন লভেত, অবস্তুত্বাদবস্তুজত্বাদবস্তুবিষয়ত্বাচ্চ স্বপ্নাবস্থবিশেষ—জ্ঞানবদিত্যর্থঃ। অতো বাক্যোত্থজ্ঞানমেব প্রবলং নেতরদিতি ভাবঃ ॥ ২

পূর্ব্ববুদ্ধিমবাধিত্বা নোত্তরা জায়তে মতিঃ।
দৃশিরেকঃ স্বয়ং সিদ্ধঃ ফলত্বাৎস ন বাধ্যতে ॥৩

পদান্বয়। পূর্ব্ববুদ্ধিং ( অহং কর্ত্তা, অহং ভোক্তা ইত্যাদিরূপ প্রত্যক্ষাত্মক

---

* নৈয়ায়িক প্রভৃতি বলেন—"অহং সুখী" ইত্যাদিরূপ অহংবুদ্ধি ( অহঙ্কারে ) তে যথার্থ আত্মস্বরূপ প্রকাশিত হয়, ইহা অপেক্ষা অন্যবিধ আত্মস্বরূপ আর নাই। বস্তুতঃ ইহা ঠিক নহে, যেহেতু অহংবুদ্ধি দেহ, ইন্দ্রিয়, মনঃ, বুদ্ধিবিষয়ক আত্মতত্ত্ব প্রকাশ করে, শুদ্ধ আত্মতত্ত্ব প্রকাশ করিতে পারে না। অতএব অহংপ্রত্যয় ( অহংজ্ঞান ) ভ্রমাত্মক। ঘট পট ইত্যাদি বস্তু কেবল ঘট পটাদি শব্দ দ্বারা ব্যবহার যোগ্য হয়, কিন্তু 'ঘট' এই নাম ঘট এই রূপ মিথ্যা, তাহার কারণ সত্য।

ভেদজ্ঞান ) অবাধিত্বা ( বাধিত না করিয়া বিনাশ না করিয়া ) উত্তরা ( পরজাত ) মতিঃ ( বুদ্ধি—বেদান্ত জন্য ব্রহ্মজ্ঞান ) ন জায়তে ( উৎপন্ন হয় না )। স্বয়ং ( স্বাভাবিক ) সিদ্ধঃ ( অন্যনিরপেক্ষ হইয়া সর্ব্বদা স্থিতঃ ) সঃ ( সেই ) একঃ ( এক, অদ্বিতীয় ) দৃশিঃ ( দ্রষ্টা, ব্রহ্ম ) ফলত্বাৎ ( ফলস্বরূপ—প্রাপ্যত্বহেতু ) ন বাধ্যতে ( বাধিত হয় না ) ॥ ৩ *

অনুবাদ। পূর্ব্বোৎপন্ন কর্তৃত্বভোক্তৃত্বাদিরূপ প্রত্যক্ষজ্ঞানকে বিনাশ না করিয়া পরজাত [ ব্রহ্মাভিন্ন—আত্মজ্ঞান উৎপন্ন হইতে পারে না। একমাত্র আত্মার সত্তা স্বতঃ সিদ্ধ ( অন্যনিরপেক্ষ )' সেই আত্মাই ফলরূপ ( প্রাপ্য ) বলিয়া বাধিত হয় না ॥ ৩ *

টীকা। ইদানীং 'পৌর্ব্বাপর্য্যে পূর্ব্বদৌর্ব্বল্যং প্রকৃতিব'দিতি ন্যায়েন প্রথমোৎপন্নায়া অপি কর্ত্তাভোক্তেত্যাদিধিয়া উত্তরেণ ব্রহ্মাত্মজ্ঞানেন বাধ্যত্বমুপপাদয়তি—পূর্ব্ব বুদ্ধিমিতি। ন শুক্ত্যজ্ঞানজন্যাং রজতবুদ্ধিমবাধিত্বা শুক্তিধীরুত্তরোৎপদ্যতে; এবং কর্ত্রাদিবুদ্ধিমবাধিত্বা নাত্মতত্ত্বজ্ঞানমুত্তরমুৎপদ্যতে, অতঃ প্রসক্তনিষেধাত্মকত্বাদ্‌বাধস্য পূর্ব্বসময়ে উত্তরপ্রসক্ত্যভাবান্ন পূর্ব্বেণোত্তরস্য বাধঃ, কিন্তু পরেণ পূর্ব্বস্য প্রসক্তস্যবাধ ইত্যনবদ্যম্; পদার্থবোধে শব্দস্য মানান্তর—সাপেক্ষত্বেঽপি ন বাক্যার্থবোধে তদপেক্ষা, পদার্থবোধেঽপি ব্যবহারমাত্রস্যৈবা-

---

* তাৎপর্য্য—আমি কর্ত্তা, আমি ভোক্তা, আমি সুখী এইরূপ প্রত্যক্ষজ্ঞান অনাদিকাল হইতে বিদ্যমান রহিয়াছে, সুতরাং এবংবিধ প্রত্যক্ষজ্ঞান পূর্ব্বভাবী জ্যেষ্ঠ, বেদান্ত জন্য শুদ্ধ ব্রহ্মাত্মজ্ঞান পরভাবী কনিষ্ঠ। কনিষ্ঠ কখনও জ্যেষ্ঠকে বাধা দিতে পারে না, কারণ জ্যেষ্ঠের সত্তা বহুদিন ব্যাপী। তাহা হইলে বেদান্তজ্ঞান কিরূপে প্রত্যক্ষকে বিনাশ করিবে, বরং প্রত্যক্ষবিরোধ বশতঃ আগমজন্য জ্ঞান উদিত হইতে পারে না। এইরূপ আশঙ্কায় উত্তর এই যে,—জ্যেষ্ঠ হইলেই প্রবল হইবে এবং কনিষ্ঠ হইলেই দুর্ব্বল হইবে, এমন কোন নিয়ম নাই। শুক্তিতে যখন রজতভ্রম হয়, তখন 'ইদং রজতম্' ইত্যাকার জ্ঞান হয়, ইহা জ্যেষ্ঠ হইলেও 'নেদং রজতম্' এই কনিষ্ঠ জ্ঞান দ্বারা বাধিত হয়, যে স্থানে পূর্ব্বজ্ঞান অপেক্ষা করিয়া পরজ্ঞান উৎপন্ন হয়, তথায় পূর্ব্বের প্রাবল্য বুঝিতে হইবে। কিন্তু এখানে প্রত্যক্ষ ও আগমজ্ঞান ইদং রজতম্ ও নেদং রজতম্ জ্ঞানের ন্যায় পরস্পর নিরপেক্ষ, সুতরাং পরজ্ঞানই পূর্ব্বজ্ঞানের বাধক হইবে।

অনাত্মবস্তুর ন্যায় আত্মা কেন বাধিত হয় না? একথা বলিতে পার না। যাহার সত্তা বা প্রকাশ অন্য সত্তা ও প্রকাশের অধীন, লোকে তাহারই বাধ দেখিতে পাওয়া যায়। যেমন ঘটের সত্তা মৃত্তিকার অধীন এবং ঘট প্রদীপদ্বারা প্রকাশিত হয়, তাহার অন্যাশ্রিত্ব ও প্রত্যক্ষসিদ্ধ। আত্মা সৎস্বরূপ ও স্ব-প্রকাশ; সুতরাং তাহার বাধ্য হইতে পারে না। অপিচ, আত্মা ফলরূপ অর্থাৎ সকলের প্রাপ্তব্য বস্তু, তাহার বিনাশ ঘটিলে সমস্ত শূন্য হয়। অতএব একমাত্র আত্মতত্ত্ব অবাধিত থাকে।

পেক্ষত্বাৎ পূর্ব্ববুদ্ধে ব্যবহারাঙ্গত্বাংশস্তোত্তরেণাত্মজ্ঞানেনাবাধনাচ্চ নোপজীব্য-বিরোধশ্চেতি দ্রষ্টব্যম্। কিঞ্চৌপনিষদাত্মজ্ঞানমেব তত্ত্বাবেদকম্ অত্যন্তাবাধ্যার্থত্বা-দিত্যাহ—দৃশিরিতি। ব্রহ্মাত্মাকারান্তঃকরণবৃত্তিপ্রতিফলিতাপরোক্ষস্ফূর্ত্তির্দৃশি-রিত্যুচ্যতে। স চৈকঃ পরাভাবেনোপলক্ষিতোঽদ্বিতীয় ইতি যাবৎ স্বয়ংসিদ্ধঃ পরনিরপেক্ষসত্তাস্ফূর্ত্তিকঃ স ন বাধ্যতে, উক্তৈর্ব্বিশেষণৈর্ব্বাধাযোগ্যত্বাবগমাৎ ফলত্বাচ্চ ন হি ফলং বাধ্যতে, তস্য সর্ব্বজ্ঞানসাধারণত্বাৎ সর্ব্ব ব্যবহারহেতুপ্রকাশ-ত্বাচ্চেত্যর্থঃ। নিত্যসিদ্ধস্যাপ্যস্য ফলত্বং বিষয়াকারবৃত্তিব্যক্তত্বাপেক্ষয়োপচর্য্যত ইতি ভাবঃ॥ ৩

ইদং বনমতিক্রম্য শোকমোহাদিদূষিতম্।
বনাদ্ গান্ধারকো যদ্বৎ স্বাত্মানং প্রতিপদ্যতে॥৪

পদান্বয়। শোক মোহাদিদূষিতং (শোক মোহাদিরূপ ব্যাঘ্র তস্কর প্রভৃতি দ্বারা আক্রান্ত) ইদং (এই—শরীররূপ) বনং (অরণ্য) অতিক্রম্য (অতিক্রম করিয়া) বনাৎ (অরণ্য হইতে) গান্ধারকঃ (গন্ধার দেশবাসী) যদ্বৎ (যেরূপ) স্বাত্মানং (আত্মস্বরূপ) প্রতিপদ্যতে (প্রাপ্ত হন)॥৪

অনুবাদ। যেরূপ [তস্কর কর্ত্তৃক অরণ্যে নীয়মান বদ্ধনেত্র] গান্ধার দেশবাসী কোন লোক ব্যাঘ্রাদিসঙ্কুল [ভীষণ] অরণ্য অতিক্রম করিয়া স্বদেশ প্রাপ্ত হইয়া-ছিল, তদ্রূপ [মেধাবী পুরুষ] রাগ, দ্বেষ, শোক মোহাদি দ্বারা কলুষিত এই শরীর ত্যাগ করিয়া [শরীরাভিমান দূর করত] আত্মস্বরূপ লাভ করেন॥ ৪ *

---

* তাৎপর্য্য—ছান্দোগ্যে ৬।১৪।১।২ উক্ত আছে—কোন চোর একজন লোককে গন্ধার দেশ হইতে আনিয়া তাহার সমস্ত দ্রব্য অপহরণ করত চক্ষুঃ ও হস্ত বাঁধিয়া জনশূন্য ভীষণ অরণ্যে ছাড়িয়া দিয়াছিল। তখন সে দিগ্‌ভ্রান্ত হইয়া কোথায় যাইবে তাহা স্থির করিতে না পারিয়া উচ্চৈঃস্বরে চীৎকার করিতে আরম্ভ করিল,—তোমরা কে কোথায় আছ, আমাকে বন্ধন মুক্ত কর, চোরে আমার চক্ষুঃ ও হস্ত বাঁধিয়া গন্ধার হইতে এখানে লইয়া আসিয়াছে। তাহার এইরূপ ক্রন্দন শুনিয়া কোন দয়ালু তাহার বন্ধন মোচন পূর্ব্বক বলিয়া দেন—এই দিক্ দিয়া গন্ধার দেশে গমন কর। সে যেমন গ্রাম জিজ্ঞাসা করিতে করিতে বুদ্ধিবলে গন্ধার দেশ প্রাপ্ত হয়, সেইরূপ ধীমান্ পুরুষ আচার্য্যের উপদেশে ব্যাঘ্রতস্করাদি সদৃশ রাগ, দ্বেষ, শোক, মোহ, জরা, ব্যাধি পরিপূর্ণ এই শরীররূপ ভীষণ অরণ্য উত্তীর্ণ হইয়া যথার্থ আত্মস্বরূপ প্রাপ্ত হন। শরীরাভিমান ত্যাগ করিতে না পারিলে কখনই কেহ মুক্তিলাভ করিতে পারে না।

টীকা। এবং ব্রহ্মাত্মজ্ঞানস্য বাক্যাদমুৎপত্তিশঙ্কাম্ উৎপন্নস্য প্রাবল্যোপপাদনেন পূর্ব্বপ্রবৃত্তপ্রত্যক্ষাদিভির্বাধ্যার্থত্বশঙ্কাঞ্চোন্মথ্যেদানীং কথমিদমুৎপদ্যতামিতি বীক্ষায়াং পদার্থপরিশোধনেনেতি শ্রৌতদৃষ্টান্তেনোপপাদয়তি— ইদং বনমিতি। ইদং শরীরমেব বনমিব বনং রাগদ্বেষশোকমোহাদিভির্ব্যাঘ্রতস্করাদিস্থানীয়ৈর্দূষিতমাক্রান্তমতিক্রম্য দিঙ্মাত্রমাচার্য্যাদবগম্যান্বয়ব্যতিরেকালোচনয়া পদার্থশোধনেন দেহাদিকমনাত্মতয়া ত্যক্ত্বা স্বমাত্মানং সর্ব্বানুস্যূতমনপোহ্যং প্রতিপদ্যতে, অহং ব্রহ্মাস্মীত্যৌপনিষদং পুরুষম্ অবগচ্ছতীত্যর্থঃ। যথা গন্ধারকো গান্ধারদেশবাসী পুরুষো বদ্ধচক্ষুরেব তস্করেণানীয় মহাবনে নিক্ষিপ্তঃ স বন্ধমোক্ষার্থী তত্রাক্রোশং কুর্ব্বন্ কেনচিৎ কারুণিকেনোপলব্ধস্তেন মোচিতবন্ধো দর্শিতস্বদেশমার্গো গ্রামাদ্ গ্রামং পৃচ্ছন্ পণ্ডিতো মেধাবী বনাৎ স্বদেশং প্রতিপদ্যতে, তথায়মপি সংসারী অবিদ্যারাগাদিতস্করৈর্মিথ্যাজ্ঞানপটেন বিবেকদৃষ্টিমাচ্ছাদ্য স্বদেশাদ্দেহারণ্যং প্রবেশিতো বন্ধমোক্ষার্থী কদাচিৎ কেনচিৎ কারুণিকেনাচার্য্যেণ ব্রহ্মবিদা ত্যাজিতমিথ্যাদৃষ্টিপটঃ প্রতিবোধিতঃ স্বদেশব্রহ্মমার্গোঽন্বয়ব্যতিরেকাভ্যাং স্বয়মূহমানঃ স্বমাত্মানম্ অধিগচ্ছতীত্যর্থঃ ॥ ৪

ইতি আত্মজ্ঞানোৎপত্তিবিধিপ্রকরণং দ্বিতীয়ং বিবৃতম্ ॥ ২।

প্রতিষেধপ্রকরণমিত্যন্যত্র।

# ঈশ্বরাত্মপ্রকরণম্ ॥ ৩

ঈশ্বরশ্চেদনাত্মা স্যান্নাসাবস্মীতি ধারয়েৎ।
আত্মা চেদীশ্বরোঽস্মীতি বিদ্যা সান্যনিবর্ত্তিকা ॥ ১

পদান্বয়। ঈশ্বরঃ (পরমেশ্বরঃ) চেৎ (যদি) অনাত্মা (আত্মভিন্ন) স্যাৎ (হন) অসৌ (ঈশ্বর) অস্মি (আমি—আমি হই) ইতি (এইরূপ) [মুমুক্ষু] ন ধারয়েৎ (জানিতেন না); ঈশ্বরঃ (পরমেশ্বর) চেৎ (যদি) আত্মা (স্বস্বরূপ) অস্মি (আমি) ইতি (এইরূপে) [জানিতেন, তাহা হইলে শ্রুতি ও ন্যায় বিরোধ হইত না] সা (সেই) বিদ্যা (জ্ঞান) অন্যনিবর্ত্তিকা (অবিদ্যানাশিকা) ॥ ১

অনুবাদ। ঈশ্বর যদি আত্মা হইতে ভিন্ন হইতেন, তাহা হইলে মুমুক্ষু [ গণ ] আমিই ঈশ্বর স্বরূপ এইরূপে আত্মাকে অবগত হইতে পারিতেন না। আত্মাকে ঈশ্বররূপে জানিলে শ্রুতি ও ন্যায়ের বিরোধ হয় না। আত্মা ও ব্রহ্মের ঐক্যজ্ঞানকে বিদ্যা বলে, সেই অবিদ্যা বিনাশ করিয়া থাকে ॥ ১

টীকা। যেয়ং ব্রহ্মবিদ্যা প্রতিপাদিতা তস্যাং প্রকাশমানং ব্রহ্ম কিং প্রত্যগাত্মনো ভেদেন প্রত্যেতব্যং তদভেদেন বেতি 'দ্বা সুপর্ণা সযুজা' ইত্যত্র ভেদ-শ্রবণাদয়মাত্মা ব্রহ্মেত্যভেদশ্রবণাচ্চ সন্দেহে নির্ণয়কারণং শ্রৌতং দর্শয়ন্ বাক্য-বিষয়মর্থং স্পষ্টয়তি—ঈশ্বর ইত্যাদিনা। ঈশ্বরো জগৎকারণত্বেনোপলক্ষিতঃ পরমাত্মা সত্যজ্ঞানানন্তানন্দরূপঃ, স চেদাত্মভিন্নো মের্ব্বাদিবদ্বিষয়ভূতঃ পরোক্ষো বা স্যাৎ তদাসাবীশ্বয়োঽহমস্মীতি মুমুক্ষুর্নধারয়েদাত্মানং তত্ত্বতো ন প্রতিপদ্যেত ; ততস্তত্ত্বমস্যাদিবচনবিরোধঃ স্যাদাত্মেতি রূপং গচ্ছন্তি গ্রাহয়ন্তি চেতি ন্যায় বিরোধশ্চ স্যাদিত্যর্থঃ। ঈশ্বর এবাত্মাহমস্মি নান্য ইতি চেদ্ধারয়েদ্বিজানীয়াৎ তদা ন শ্রুতিন্যায়বিরোধ ইতি যোজ্যম্। সা বিদ্যা তিরোহিতভেদাকার—প্রত্যক্ব্রহ্মৈক্যাবলম্বিনী অস্যস্যা অবিদ্যায়া নিবর্ত্তিকা সমূলসংসারনিবর্ত্তি-কেত্যর্থঃ। ব্রহ্ম বেদ ব্রহ্মৈব ভবতি ব্রহ্মৈব সন্ ব্রহ্মাপ্যেতি" ইত্যাদিশ্রুতৌ ব্রহ্মজ্ঞানস্য ব্রহ্মভাবফলশ্রবণাদন্যত্বপক্ষে স্থিতস্য নষ্টস্য বান্যস্যান্যভাবানুপপত্তে রৈক্যজ্ঞানমেব ফলবদিতি তত্রৈব শাস্ত্রতাৎপর্য্যং ন ভেদে,তজ্জ্ঞানস্যাফলত্বাদন্যো-ঽসা বন্যোঽহমস্মীতি ন স বেদেতি ভেদদর্শনস্য নিন্দিতত্বাচ্চ ভেদশ্রুতে স্বনাদ্য-বিদ্যাকল্পিতভেদানুবাদপরত্বায় স্বার্থে তাৎপর্য্যমিতি ভাবঃ ॥ ১

আত্মনোঽন্যস্য চেদ্ধর্ম্মা অস্থূলত্বাদয়ো মতাঃ।
অজ্ঞেয়ত্বেঽস্য কিং তৈঃ স্যাদাত্মত্বে ত্বন্যধীহ্নুতিঃ ॥২

পদান্বয়। অস্থূলত্বাদয়ঃ ( অস্থূলত্বপ্রভৃতি ) ধর্ম্মাঃ ( ভাবপদার্থ ) আত্মনঃ ( আত্মা হইতে ) অন্যস্য ( অন্যের—ঈশ্বরের ) চেৎ ( যদি ) মতাঃ ( অভিমত ) ; অস্য ( ঈশ্বরের ) অজ্ঞেয়ত্বে ( জ্ঞানবিষয়ীভূত না হইলে ) [ মুমুক্ষুর ] তৈঃ ( অস্থূলত্বাদি ধর্ম্ম দ্বারা ) কিং ( কি ) স্যাৎ ( হইবে ) [ কোন ফল হইবে না ] আত্মত্বে ( আত্মরূপে ঈশ্বরকে জানিলে ) অন্যধীহ্নুতিঃ ( অন্যবুদ্ধি—স্থূলত্বরূপত্ব-বুদ্ধির বোধ হয় ) ॥ ২

অনুবাদ। যদি আত্মা হইতে ঈশ্বর ভিন্ন হন, এবং অস্থূলত্ব (স্থূল নহে, কৃশ নহে) প্রভৃতি ধর্ম্ম ঈশ্বরের বলিয়া স্বীকার কর, তাহা হইলে অনাত্মভূত ঈশ্বর জ্ঞেয় হইলেন না, মুমুক্ষুর অস্থূলত্বাদি ধর্ম্ম দ্বারা কোন ফল হইল না। যখন অস্থূলত্বাদি ধর্ম্মযুক্ত ঈশ্বরই আমি—এইরূপ জ্ঞান হয়, তখন আত্মার আরোপিত স্থূলত্বকৃশত্বাদি ধর্ম্ম দূরীভূত হয়॥ ২

টীকা। ইতশ্চাভেদে বেদতাৎপর্য্যমাহ—আত্মন ইতি। অস্থূলত্বাদয়ো ধর্ম্মাঃ প্রত্যগাত্মনোঽন্যস্য ভিন্নস্যেশ্বরস্য চেন্মতা ইষ্টাঃ স্যুস্তদাস্যেশ্বরস্যানাত্মভূতত্বাদজ্ঞেয়ত্বে সতি মুমুক্ষোরস্থূলত্বাদিভিঃ শ্রৌতৈঃ ধর্ম্মৈঃ কিং স্যাৎ ? ন কিমপি, স্থূলোঽহং কৃশোঽহমিত্যাদিস্বগতভ্রান্ত্যনিবৃত্তেরিত্যর্থঃ। যদা তু অস্থূলত্বাদিধর্ম্মক ঈশ্বরোঽহমস্মীতি জ্ঞায়তে তদা তস্যাপ্যাত্মত্বে সতি প্রতীচোঽন্যধীহৃতিঃ স্বাত্মন্যেব গৃহীতায়াঃ কৃশস্থূলত্বাদিধিয়ো মোহমূলায়া বাধসিদ্ধিঃ ফলং স্যাদিত্যর্থঃ॥ ২

মিথ্যাধ্যাসনিষেধার্থং ততোঽস্থূলাদি গৃহ্যতাম্।
পরত্র চেন্নিষেধার্থং শূন্যতাবর্ণনং হি তৎ॥৩

পদান্বয়। ততঃ (সেই হেতু) মিথ্যাধ্যাসনিষেধার্থং (মিথ্যাভূত আরোপের নিবৃত্তির জন্য) অস্থূলাদি (অস্থূল, অনণুপ্রভৃতি) গৃহ্যতাম্ (গ্রহণকর—অবগত হও); পরত্র (আত্মভিন্ন বস্তুতে) স্থূলত্বাদিনিষেধার্থং (স্থূলত্ব প্রভৃতি ধর্ম্ম নিবৃত্তির জন্য) চেৎ (যদি) স্যাৎ (হয়) তৎ (তাহা—) হি (নিশ্চিত) শূন্যতাবর্ণনং (নিষেধমাত্রকথনপর) [হয়]॥ ৩

অনুবাদ। শ্রুতিতে অস্থূল অনণু অহ্রস্ব প্রভৃতি যে বাক্য আছে, তাহা [কেবল] আত্মাতে মিথ্যাভূত স্থূলত্বাদি আরোপের নিবৃত্তির জন্য জানিবে। যদি অস্থূলত্বাদিবাক্য আত্মভিন্ন বস্তুর নিষেধের জন্যই বল, তাহা হইলে শূন্যবাদ আসিয়া পড়ে [অর্থাৎ অস্থূলত্ব-প্রভৃতি বাক্য নিষেধমাত্রপর হয়]॥ ৩

টীকা। "কস্মিন্নাকাশ ওতশ্চ প্রোতশ্চে"তি কার্য্যকারণাত্মকজগদাশ্রয়প্রশ্নোত্তরত্বেনাক্ষরস্যোপক্রমাৎ "এতস্য বা অক্ষরস্য প্রশাসনে গার্গি" ইতি জগদীশ্বরত্বস্য মধ্যে পরামর্শাৎ 'অদৃষ্টং দ্রষ্টৃ' ইত্যাদিনা তৎস্বভাবকথনপূর্ব্বকমন্তে চ 'এতস্মিন্ খলু অক্ষরে গার্গ্যাকাশ ওতশ্চ প্রোতশ্চ' ইত্যুপসংহারাদীশ্বরপরতা ব্রাহ্মণবাক্যস্যাশেষস্যাবধারিতা তত্র 'নান্যদতোঽস্তি দ্রষ্টৃশ্রোতৃমন্তৃ বিজ্ঞাতৃ' ইতি দ্রষ্ট্রাদ্যন্তরনিষেধেন প্রত্যগাত্মনোঽক্ষরব্রহ্মাভেদশ্চাবধারিত ইতীশ্বরাত্মনোরভেদ এব শাস্ত্রার্থো যতস্তস্মাৎ প্রত্যগাত্মন্যধ্যস্তস্থূলত্বাদিপ্রতিষেধপরমিদং বাক্য-

মাস্থেয়মিত্যভিপ্রেত্যাহ মিথ্যেতি। ততস্তস্মান্মিথ্যাধ্যাসাজ্ঞানমূলস্য নিষেধার্থং নিবৃত্ত্যর্থম্ অস্থূলাদিপ্রত্যগাত্মবিশেষণত্বেন গৃহ্যতাম্। বিপক্ষে দোষমাহ—পরত্রেতি। অস্থূলাদিবাক্যং পরত্র প্রত্যগাত্মনোঽন্যত্র স্থূলত্বনিষেধার্থং চেৎ স্যাৎ তদা হি নিশ্চিতং শূন্যতাবর্ণনমেব তৎ স্যাদাত্মনোঽন্যস্য জড়ত্বাৎ তস্য চ স্থৌল্যাদিধর্ম্মযোগান্নিষেধান্তঃপাতিত্বে সতীশ্বরত্বেশ্বরত্বাযোগান্নিষেধমাত্রপরমেব বাক্যং স্যাদিত্যর্থঃ। তস্মাদস্থূলত্বাদিধর্ম্মকস্যানাত্মত্বাযোগাদীশ্বরমভ্যুপগচ্ছতাত্মৈব সোঽভ্যুপগন্তব্য ইতি ভাবঃ॥ ৩

বুভুৎসোর্যদি চান্যত্র প্রত্যগাত্মন ইষ্যতে।
অপ্রাণো হ্যমনাঃ শুভ্র ইতি চানর্থকং বচঃ॥৪

পদান্বয়। যদি চ (যদ্যপি) প্রত্যগাত্মনঃ (জীবাত্মার, জীবাত্মাকে) বুভুৎসোঃ (জানিতে ইচ্ছুক পুরুষ হইতে) অন্যত্র (অন্যবস্তুতে) [নিষেধ] ইষ্যতে (ইষ্ট হয়), [তাহা হইলে] হি (নিশ্চিত) অপ্রাণঃ (প্রাণসম্বন্ধরহিত) অমনাঃ (মনঃসম্বন্ধরহিত) শুভ্রঃ (শুদ্ধ) ইতি (এইরূপ) বচশ্চ (বাক্য ও) অনর্থকং (ব্যর্থ) [হয়]॥ ৪

অনুবাদ। যদি আত্মতত্ত্ব জিজ্ঞাসুর আত্মব্যতিরিক্ত বস্তুতে [দেহ, ইন্দ্রিয়, মনঃ, বুদ্ধি ও তাহাদের ধর্ম্মের] নিষেধ স্বীকার কর, তাহা হইলে [অপ্রাপ্ত নিষেধ প্রযুক্ত], তাঁহার প্রাণ নাই, মনঃ নাই, তিনি শুদ্ধ—এইরূপ শ্রুতি বাক্য নিরর্থক হয়॥ ৪

টীকা। কিঞ্চ, প্রত্যগাত্মনোঽন্যত্র স্থূলত্বাদিপ্রতিষেধে চাপ্রাপ্তপ্রতিষেধো নিষ্ফলশ্চাপদ্যেতেতি দোষান্তরমাহ—বুভুৎসোরিতি। যদি প্রত্যগাত্মনো বুভুৎসো রাত্মতত্ত্বং বোদ্ধুমিচ্ছোঃ সংসারিত্বেনাভিমতাদাত্মন ইতি যাবৎ, তদন্যত্র দেহেন্দ্রিয়প্রাণমনস্তদ্ধর্ম্মনিষেধ ইষ্যতে, তদা অপ্রাণ—ইত্যাদিবচনমনর্থকং নির্বিষয়ং স্যাদন্যত্র প্রাণাদিপ্রসক্ত্যভাবাৎ প্রতিষেধস্য চ দৃষ্টার্থত্বাদিত্যর্থঃ॥ ৪

ইতীশ্বরাত্মপ্রকরণং তৃতীয়ং বিবৃতম্॥৩॥

---

# তত্ত্বজ্ঞানস্বভাবপ্রকরণম্ ॥ ৪

অহং-প্রত্যয়বীজং যদহং-প্রত্যয়বৎস্থিতম্।
নাহং প্রত্যয়বহ্ন্যুষ্টং কথং কর্ম্ম প্ররোহতি ॥ ১

পদান্বয়। অহংপ্রত্যয়বীজং (অহঙ্কার যাহার-কারণ) অহংপ্রত্যয়বৎস্থিতম্ (অন্তঃকরণে সঞ্চিত) যৎ (যে) কর্ম্ম (কর্ম্ম) [জাতং=উৎপন্ন হয়] [তৎ=সেই কর্ম্ম] নাহংপ্রত্যয়বহ্ন্যুষ্টং (আমি কর্ত্তা ভোক্তা নহি, কিন্তু শুদ্ধ ব্রহ্ম,—এইরূপ প্রমাণজনিত-জ্ঞানরূপবহ্নি দ্বারা দগ্ধ) [সৎ=হইয়া] কথং (কিরূপে) প্ররোহতি (ফলোন্মুখ হইবে) ॥ ১

অনুবাদ। [যদি বল,—ঈশ্বরের সহিত আত্মার অভেদজ্ঞান মুক্তির উপায় হইতে পারে না, কারণ অন্তঃকরণে অনেক কর্ম্ম সঞ্চিত থাকে এবং তাহার ফল ও অবশ্যম্ভাবী বলিয়া প্রতিবন্ধকসত্ত্বে মুক্তি হইবেনা; ইহার উত্তরে বলা হইতেছে,—] অনাত্মায় আত্মবুদ্ধিরূপ অহঙ্কার যাহার কারণ, যাহা অন্তঃকরণে সঞ্চিত থাকে এইরূপ কর্ম্ম, আমি কর্ত্তা নহি, ভোক্তা নহি, এবংবিধ জ্ঞানরূপ বহ্নি দ্বারা দগ্ধ হইয়া কিরূপ ফল প্রসব করিবে? ১

টীকা। নন্য যদিদমীশ্বরাভেদেনাত্মনো জ্ঞানং মোক্ষসাধনমুক্তং তন্নোপপদ্যতে সঞ্চিতানেককর্ম্মসদ্ভাবাৎ কর্ম্মণাঞ্চ ফলাবশ্যম্ভাবনিয়মাৎ তৈঃ প্রতিবন্ধসম্ভবাদিতি তত্রাহ—অহংপ্রত্যয়েতি। অহমিতি প্রত্যয়োঽহঙ্কারোঽনাত্মন্যাত্মাভিমানলক্ষণঃ স বীজং কারণং যস্য কর্ম্মণঃ তদহংপ্রত্যয়বীজম্, অহমিতি প্রতীয়তে আত্মা যস্মিন্নন্তঃকরণে সাভাসে তদহংপ্রত্যয়বৎ তস্মিন্নহং-প্রত্যয়বতি স্থিতং সঞ্চিতং যৎ কর্ম্মজাতং তন্নাহং কর্ত্তা ভোক্তা কিন্তু ব্রহ্মৈবাহমস্মীতি যঃ প্রমাণজনিতঃ প্রত্যয়ঃ স এব বহ্নিঃ তেন উষ্টং দগ্ধং, কথং পুনঃ প্ররোহতি ফলোন্মুখং জায়েতেতি যোজনা। তথাচ শ্রুতিস্মৃতী "ক্ষীয়ন্তে চাস্য কর্ম্মাণি তস্মিন্ দৃষ্টে পরাবরে।" "জ্ঞানাগ্নিঃ সর্ব্বকর্ম্মাণি ভস্মসাৎ কুরুতে তথা" ইতি জ্ঞানোদয়ে নাস্তরীয়কতয়া মূলাজ্ঞানস্য বিরোধাদেব নিবৃত্তিসম্ভবাৎ তদা তৎকার্য্যান্তঃকরণস্যাপি নিবৃত্তেরাশ্রয়াভাবে কর্ম্মস্থিত্যযোগাৎ কুতস্তেন মোক্ষপ্রতিবন্ধশঙ্কেত্যভিপ্রায়ঃ ॥ ১

দৃষ্টবচ্চেৎ প্ররোহঃ স্যান্নান্যকর্ম্মা স ইষ্যতে।
তন্নিরোধে কথং তৎ স্যাৎ পৃচ্ছামো বস্তুদুচ্যতাম্ ॥ ২

পদান্বয়। [ প্রশ্ন ] চেৎ ( যদি ) দৃষ্টবৎ ( দৃষ্টের ন্যায় অর্থাৎ যেমন জ্ঞানীর ভিক্ষাটন প্রভৃতি দৃষ্টফলক কর্ম্ম সফল, সেইরূপ অদৃষ্টফলক যজ্ঞাদি কর্ম্ম সফল হউক ) প্ররোহঃ ( ফলোন্মুখতা ) স্যাৎ ( হওয়া উচিত ), [ উত্তর ] ন ( তাহা হইতে পারে না ) [ যতঃ=যেহেতু ] সঃ ( সেই ভিক্ষাটনপ্রভৃতি দৃষ্ট কর্ম্ম ) অন্যকর্ম্মা ( প্রারব্ধ কর্ম্ম নিবন্ধন ) ইষ্যতে ( অভিপ্রেত হইয়া থাকে ), তন্নিরোধে ( অজ্ঞানকার্য্য অহঙ্কারের নিরোধ হইলে ) তৎ ( কর্ম্ম ) কথং ( কিরূপে ) স্যাৎ ( থাকিবে ) বঃ ( আপনাদিগকে ) পৃচ্ছামঃ ( জিজ্ঞাসা করি ) তৎ ( তাহা ) উচ্যতাম্ ( বলুন ) ॥ ২

অনুবাদ। যদি বল, জ্ঞানীর ভিক্ষাটনপ্রভৃতি দৃষ্টকর্ম্ম যেমন সফল, সেইরূপ অদৃষ্ট কর্ম্ম যাগাদিও সফল হউক, [ তাহার উত্তরে বলা যাইতেছে ] তাহা হইতে পারে না, [ কেননা ] জ্ঞানীর ভিক্ষাটনাদি প্রারব্ধকর্ম্মনিবন্ধন, বিধিপ্রযুক্ত নহে, [ পূর্ব্বপক্ষীর আশঙ্কা ] কর্ম্মের আশ্রয় অজ্ঞান নিরুদ্ধ হইলে প্রারব্ধ কর্ম্ম কিরূপে অবস্থান করিবে, তাহাই আপনাকে জিজ্ঞাসা করি, আপনি বলুন ॥ ২

টীকা। নম্ন যথা জ্ঞানবতোঽপি ভিক্ষাটনাদি কর্ম্ম সফলমুপলভ্যতে তথা তস্যাদৃষ্টফলমপি কর্ম্ম সফলং স্যাদিতি কল্প্যত ইতি শঙ্ক্যতে—দৃষ্টবচ্চেৎ প্ররোহঃ স্যাদিতি। পরিহরতি—নান্যকর্ম্মা স ইষ্যত ইতি। নেতি নিষেধার্থঃ। স ভিক্ষাটনাদির্ব্বিদুষো ব্যাপারোঽন্যকর্ম্মা অন্যত্র প্রবৃত্তং ফলং কর্ম্ম-কারণং যস্য সোঽন্যকর্ম্মা স ইষ্যতে। জ্ঞানাবিরোধিপ্রারব্ধফলকর্ম্মনিবন্ধনং হি ভিক্ষাটনাদি, নৈবং বিধিলক্ষণং তস্য জ্ঞানবিরোধিত্বাদিত্যর্থঃ। নম্ন জ্ঞানাদজ্ঞান-নিবৃত্ত্যা তন্মূলাহঙ্কারনিবৃত্তিদ্বারেণ তদাশ্রয়কর্ম্মনিবৃত্তৌ কথমারব্ধমপি কর্ম্ম সিদ্ধ্যেৎ? যন্নিমিত্তা বিদুষো ভিক্ষাটনাদিকর্ম্মপ্রবৃত্তিরিতি পৃচ্ছতি পূর্ব্ববাদী। তন্নিরোধ ইতি কর্ম্মাশ্রয়ঃ প্রথমতচ্ছব্দার্থঃ, কর্ম্মদ্বিতীয়তচ্ছব্দার্থঃ ॥ ২

দেহাদ্যারম্ভসামর্থ্যাজ্ জ্ঞানং সদ্বিষয়ং ত্বয়ি।
অভিভূয় ফলং কুর্য্যাৎ কর্ম্মান্তে জ্ঞানমুদ্ভবেৎ ॥ ৩

পদান্বয়। কর্ম্ম ( যাগাদি ) দেহাদ্যারম্ভসামর্থ্যাৎ ( শরীরাদির আরম্ভের সামর্থ্যবশতঃ ) সদ্বিষয়ং ( ব্রহ্মাত্মবিষয়ক ) জ্ঞানং ( বোধকে ) অভিভূয় ( অভিভূত করিয়া ) ত্বয়ি ( তোমাতে ) ফলং ( দেহপ্রতিভানাদি কার্য্য ) কুর্য্যাৎ ( করিয়া থাকে ), অন্তে ( প্রারব্ধকর্ম্মফলভোগাবসানে ) জ্ঞানং ( বোধ ) উদ্ভবেৎ ( উৎপন্ন হয় ) ॥ ৩

অনুবাদ। [সিদ্ধান্তী পূর্ব্বপক্ষবাদীর প্রশ্নের উত্তর দিতেছেন] প্রারব্ধ-কর্ম্ম থাকিলে দেহাদির আরম্ভ হইয়া থাকে, সেই কর্ম্ম ব্রহ্মাত্মবিষয়ক জ্ঞানকে অভিভব করিয়া [বিদ্বান্] তোমাতেও [দেহ ও জগতের প্রতিভাসরূপ] ফল প্রসব করিয়া থাকে, প্রারব্ধভোগ সমাপ্ত হইলে [অপ্রতিবদ্ধ] জ্ঞান প্রাদুর্ভূত হয়॥ ৩

টীকা। উত্তর মাহ—দেহাদীতি। সদ্বিষয়ং প্রমাণজনিতত্বেন প্রবল-মপি ব্রহ্মাত্মবিষয়ং জ্ঞানমভিভূয় বিদেহকৈবল্যরূপাৎ ফলাৎ প্রচ্যাব্য কর্ম্ম প্রারব্ধফললক্ষণং স্বফলং দেহাভাসজগদাভাসরূপং—ত্বয়ি জ্ঞানবত্যপি কুর্য্যাদেব। কুতঃ? দেহাদ্যারম্ভং প্রতি সমর্থত্বাদন্তে প্রারব্ধকর্ম্মফলভোগাবসানে সতি জ্ঞানং প্রতিবন্ধরহিতং সমুদ্ভবেৎ উদ্ভূতং ভবতি। বর্ত্তমানকার্য্যসম্পাদকাবিদ্যালেশম-প্যপবাধ্য বিদ্বাংসং স্বারাজ্যে স্থাপয়েদিত্যর্থঃ॥ ৩

আরব্ধস্য ফলে হ্যেতে ভোগো জ্ঞানঞ্চ কর্ম্মণঃ।
অবিরোধস্তয়োর্যুক্তো বৈধর্ম্ম্যং চেতরস্য তু॥ ৪

পদান্বয়। ভোগঃ (উপভোগ) জ্ঞানং চ (এবং জ্ঞান) এতে (এই দুইটি) আরব্ধস্য কর্ম্মণঃ (প্রারব্ধ কর্ম্মের) ফলে (ফলদ্বয়) হি (নিশ্চিত), তয়োঃ (তাহাদের—অর্থাৎ ভোগ ও জ্ঞানের) অবিরোধঃ (বিরোধাভাব) যুক্তঃ (উচিত) তু (কিন্তু) ইতরস্য চ (সঞ্চিত কর্ম্মের) বৈধর্ম্ম্যং (বিরোধ) [বর্ত্ততে=আছে]॥ ৪

অনুবাদ। [যদি বল প্রারব্ধকর্ম্মবশে জ্ঞানীরও ভোগ হয়, অনারব্ধ কর্ম্মে হয় না; উভয়ই অজ্ঞানের কার্য্য তখন বিশেষ কিরূপে দৃষ্ট হয়, ইহার উত্তরে বলিতেছেন] ভোগ ও জ্ঞান উভয়ই আরব্ধ কর্ম্মের ফল; সুতরাং উভয়ের বিরোধ না থাকা উচিত, কিন্তু অনারব্ধফলক সঞ্চিত কর্ম্মের সহিত জ্ঞানের বিরোধ থাকা যুক্তিযুক্ত॥ ৪

টীকা। নমু প্রারব্ধকর্ম্মবশাজ্ জ্ঞানিনোঽপি ভোগঃ স্যাত্তু অনারব্ধকর্ম্ম তৎ-ফলয়োস্তস্মিন্ অবস্থিতিরিতি কথমুপপদ্যেত, অজ্ঞানকার্য্যত্বাবিশেষাৎ সর্ব্বস্যাজ্ঞান-নিবৃত্তৌ চ পুনরাশ্রয়াভাবেন অবস্থানাভাবস্য সমত্বাদিত্যাশঙ্ক্য বিশেষমাহ—আরব্ধস্যেতি। ভোগো জ্ঞানঞ্চেত্যেতে হি যস্মাদারব্ধস্য কর্ম্মণঃ ফলেঽতস্তয়ো-রবিরোধোযুক্ত ইতরস্যতু অনারব্ধফলস্য সঞ্চিতস্য ক্রিয়মাণস্য বা কর্ম্মণো বৈধর্ম্ম্যং বৈপরীত্যং বিরোধ এবেত্যক্ষরার্থঃ। অয়ং ভাবঃ—জ্ঞানং হি স্বকারণাজ্জায়মানং

শরীরাদিসাপেক্ষমেব জায়তে, অশরীরস্ত আগন্তুকজ্ঞানাসম্ভবাৎ, শরীরাদিকস্তু ন জ্ঞানকারণাদুৎপদ্যতে, অন্তকারণস্য অন্তহেতুত্বাযোগাৎ, অতঃ কৈশ্চিৎ কর্ম্ম-বিশেষৈঃ শরীরবিশেষে জ্ঞানোৎপত্তিযোগ্যে স্বফলদানায় আরব্ধে সতি তমাশ্রিত্য জ্ঞান হেতুকর্ম্মাণি জ্ঞানমারভন্তে, ইত্যভ্যুপগন্তব্যম্। তথাচ আরব্ধে দেহে তদ্ভোগ-স্যাবশ্যম্ভাবিত্বাদ্ ভোগপ্রদকর্ম্মারব্ধশরীরমাশ্রিত্য স্বহেতুসমাসাদিতং জ্ঞানং স্বফলম-জ্ঞাননিবৃত্তিং কুর্ব্বদপি ন সম্ভো ভোগৈকনাশ্যদেহারম্ভককর্ম্মাক্ষিপ্তবিদ্যালেশং নিবর্ত্তয়তি উপজীব্যবিরোধিত্বাভাবাদিতি নারব্ধফলকর্ম্মজ্ঞানয়োর্বিরোধোঽনারব্ধ-ফলানাস্তু কর্ম্মণামকর্ত্ত্রাত্মতত্ত্বজ্ঞানোদয়বিরোধাদেব কর্ত্তৃস্বভাবনিবৃত্ত্যাবাশ্রয়া-ভাবাদভাবোপপত্তের্ন জ্ঞানসহাবস্থানমুপপদ্যত ইত্যস্তি বিশেষ ইতি ॥ ৪

দেহাত্মজ্ঞানবজ্ জ্ঞানং দেহাত্মজ্ঞানবাধকম্।
আত্মন্যেব ভবেদ্ যস্য স নেচ্ছন্নপি মুচ্যতে॥
ততঃ সর্ব্বমিদং সিদ্ধং প্রয়োগোঽস্মাভিরীরিতঃ ॥ ৫

পদান্বয়। দেহাত্মজ্ঞানবৎ (শরীরে আত্মবুদ্ধির ন্যায় অর্থাৎ বিবেক-বিহীন লৌকিক পুরুষের দেহে আত্মজ্ঞান যেরূপ নিঃসন্দিগ্ধ বলিয়া বোধ হয়, সেইরূপ) যস্য (যাঁহার) আত্মন্যেব (আত্মাতেই) দেহাত্মজ্ঞানবাধকং (দেহে আত্মবুদ্ধির নিবারক অর্থাৎ আমি মনুষ্য নহি এবংবিধ) জ্ঞানং (অসন্দিগ্ধ বোধ) ভবেৎ (জন্মে), সঃ (তিনি) ন ইচ্ছন্ অপি (ইচ্ছা না করিলেও) মুচ্যতে (মুক্ত হন); ততঃ (সেই জন্য) ইদং (এই) সর্ব্বং (সমস্ত, প্রারব্ধ-কর্ম্মের সহিত জ্ঞানের অবিরোধিত্ব কথন) সিদ্ধং (সম্পন্ন হইল), [এ বিষয়ে] অস্মাভিঃ (আমাদের কর্ত্তৃক) প্রয়োগঃ (যুক্তি) ঈরিতঃ (কথিত হইয়াছে) ॥ ৫

অনুবাদ। [যদি বল, দেহারম্ভককর্ম্মপ্রযুক্ত জ্ঞানীর ভোগ আছে, তাহা হইলে কখনও দেহাত্মাভিমানবশতঃ পাপ জন্মিতে পারে এবং সেই পাপই মুক্তির প্রতিবন্ধক হইবে—তাহার উত্তরে বলা যাইতেছে] যেমন অবিবেক পুরুষের দেহে আত্মজ্ঞান নিঃসন্দিগ্ধ বলিয়া বোধ হয়, সেইরূপ যাঁহার আত্মাতে 'দেহ আত্মা নহে'—এইরূপ নিঃসন্দিগ্ধ বাধক জ্ঞান উৎপন্ন হইয়াছে তিনি মুক্তির ইচ্ছা না করিলেও অবশ্য মুক্ত হইবেন; অতএব এই সমস্ত (প্রারব্ধ কর্ম্মের সহিত জ্ঞানের অবিরোধিত্বকথন) সুসিদ্ধ হইল, এ বিষয়ে যুক্তি আমরা পূর্ব্বেই বলিয়াছি ॥৫

টীকা। ননু জ্ঞানিনোঽপি চেদ্ ভোগো দেহারম্ভককর্ম্মনিবন্ধনোঽস্তি তর্হি

তস্য কদাচিদ্ দেহাত্মাভিমানসম্ভবাৎ তদ্ভূতদুরিতপ্রতিবন্ধবশান্মোক্ষানুপপত্তিরিতি চেন্নেত্যাহ—দেহাত্মজ্ঞানবদিতি। যথা বিবেকবিলক্ষণস্য লৌকিকস্য দেহে মনুষ্যোঽহমিত্যাত্মজ্ঞানং নিঃসন্দিগ্ধমুপলব্ধং, তথা মুখ্যাত্মন্যেব দেহাদ্যহঙ্কারপর্য্যন্তসাক্ষিণ্যাত্মন্যেব যস্য দেহাত্মজ্ঞানবাধকমহমস্মি পরং ব্রহ্মেত্যেবংরূপং নিঃসন্দিগ্ধং জ্ঞানং ভবেৎ স যথোক্তজ্ঞানবলাদনর্থরাশেরপনীতত্বান্মুক্তিমনিচ্ছন্নপি বলান্মুচ্যত এবেত্যর্থঃ। তথা চাবির্ভূতাত্মতত্ত্বস্য পুনর্দেহাভিমানহেত্বভাবান্ন মোক্ষে কোঽপি প্রতিবন্ধ ইতি ভাবঃ। তথা চ শ্রুতিঃ, "ভিদ্যতে হৃদয়গ্রন্থিশ্ছিদ্যন্তে সর্ব্বসংশয়াঃ। ক্ষীয়ন্তে চাস্য কর্ম্মাণি তস্মিন্ দৃষ্টে পরাবরে" ইত্যাদ্যা; তথা স্মৃতয়োঽপি "বীজান্যগ্ন্যুপদগ্ধানি ন রোহন্তি যথা পুনঃ। জ্ঞানদগ্ধৈস্তথা ক্লেশৈর্নাত্মা সম্পদ্যতে পুনঃ" "যথা পর্ব্বতমাদীপ্তং নাশ্রয়ন্তি মৃগদ্বিজাঃ। তদ্বদ্‌ব্রহ্মবিদো দোষা নাশ্রয়ন্তে কদাচন" "মন্ত্রৌষধবলৈর্যদ্বজ্জীর্য্যতে ভক্ষিতং বিষম্, তদ্বৎ সর্ব্বাণি কর্ম্মাণি জীর্য্যন্তে জ্ঞানিনঃ ক্ষণাৎ" ইতি। জ্ঞানিনঃ কর্ম্মণা প্রতিবন্ধাভাবমুপপাদিতমুপসংহরতি—তত ইত্যর্দ্ধশ্লোকেন। সর্ব্বমিদমিতিপ্রারব্ধকর্ম্মাবিরোধিত্বোক্তিঃ। সিদ্ধং শ্রুত্যাদিপ্রমাণসিদ্ধমিত্যর্থঃ। প্রয়োগ উপপত্তিঃ॥৫॥

ইতি তত্ত্বজ্ঞানস্বভাবপ্রকরণং চতুর্থং বিবৃতম্।

ইত্যাহং প্রত্যয়প্রকরণমিত্যন্যত্র॥ ৪

---

## বুদ্ধ্যপরাধ-প্রকরণম্॥ ৫

মূত্রাশঙ্কো যথোদঙ্কো নাগ্রহীদমৃতং যথা।
কর্ম্মনাশভয়াজ্জন্তোরাত্মজ্ঞানাগ্রহস্তথা॥১

পদান্বয়। যথা (যেমন) উদঙ্কঃ (উদঙ্ক নামক ঋষি) মূত্রাশঙ্কঃ (অমৃতে মূত্র আশঙ্কা করত) অমৃতং (সুধাকে) ন অগ্রহীৎ (গ্রহণ করেন নাই), তথা (সেইরূপ) জন্তোঃ (লোকের) কর্ম্মনাশভয়াৎ (বর্ণাশ্রম ধর্ম্মের হানির ভয়-হেতু) আত্মজ্ঞানাগ্রহঃ (আত্মজ্ঞানে অনাদর) [ভবতি—হইয়া থাকে]॥ ১

অনুবাদ। [যদি বল ব্রহ্মাত্মজ্ঞানই মুক্তির সাধন, তাহা হইলে সকল লোক তাহার অনুষ্ঠান কেন করে না, তাহার উত্তরে বলা যাইতেছে—]

যেমন উদঙ্ক নামক ঋষি অমৃতে মূত্র আশঙ্কা করিয়া তাহা গ্রহণ করেন নাই, সেইরূপ লোক বর্ণাশ্রমবিহিত কর্ম্মনাশের ভয়ে আত্মজ্ঞানে অনাদর করিয়া থাকে॥ ১ *

টীকা। যদি প্রাগুক্তরীত্যা ব্রহ্মাত্মজ্ঞানমমৃতত্বং গময়েৎ কিমিতি তর্হি সর্ব্বৈ রহং ব্রহ্মাস্মীত্যাত্মরূপং ন গৃহ্যতে নিসর্গত এব সর্ব্বেষাং পরমপুরুষার্থার্থিত্বা-দিতি তত্রাহ—মূত্রাশঙ্ক ইতি। অত্রেয়মাখ্যায়িকা—উদঙ্কো নাম কশ্চিদৃষি-র্ভগবন্তং মহাবিষ্ণুং তপসা তোষয়িত্বা দেবরক্ষিতমমৃতং প্রার্থিতবান্। তদা ভগবতা দেবেন্দ্রং প্রত্যুক্তমমৃতমস্মৈ দীয়তামিতি। ইন্দ্রস্তু বিষ্ণোরাজ্ঞাং পালয়ন্ অমৃতকলশং নীত্বা মাতঙ্গবেশমাস্থায় স্ববস্তিদেশে কলশমুপনিধায়োদঙ্কায় দাতু-মারেভেঽস্যয়য়া মাভবত্বস্যামৃতপানমিতি মন্যমানঃ। তদুদঙ্কোঽপি চণ্ডালমূত্রশঙ্কয়া ন জগ্রাহেতি। উদঙ্কো মূত্রাশঙ্কঃ সন্ যথাভূতমেব প্রত্যক্ষোপলব্ধমপ্যমৃতং যথা নাগ্রহীৎ ন মদভিলষিতমমৃতমিদমিতি ন গৃহীতবান্ জাতিনাশভয়াদিতি যোজনা; তথা জন্তো র্লোকস্য বর্ণাশ্রমোপাধিবিহিতকর্ম্মনাশভয়াদাত্মজ্ঞানস্য যথোক্তস্যাঽগ্রহস্তস্মিন্ননাদর ইত্যুত্তরার্দ্ধযোজনা। পদার্থস্বরূপাপরিজ্ঞানং বিপরীত-জ্ঞানং চ শ্রুত্যুক্তাত্মস্বরূপাগ্রহণকারণমিতি ভাবঃ॥ ১

বুদ্ধিস্থশ্চলতীবাত্মা ধ্যায়তীব চ দৃশ্যতে।
নৌগতস্য যথা বৃক্ষাস্তদ্বৎ সংসারবিভ্রমঃ॥ ২

পদান্বয়। বুদ্ধিস্থঃ (বুদ্ধিতে—লিঙ্গশরীরে অভিমানী) আত্মা (আত্মা) চলতি ইব (যেন গমন করিতেছেন) ধ্যায়তি ইব চ (এবং যেন ধ্যান করিতেছেন) দৃশ্যতে (দৃষ্ট হয়,), যথা (যেরূপ) নৌগতস্য (নৌকায় গমনকারী পুরুষের) বৃক্ষাঃ (বৃক্ষ-সমূহ) [ চলন্তীব দৃশ্যন্তে = যেন চলিতেছে বলিয়া বোধ হয় ] তদ্বৎ (সেইরূপ) সংসারবিভ্রমঃ (আত্মাতে সংসারভ্রান্তি হয়)॥ ২

অনুবাদ। [যদি বল, দৃষ্টান্তস্থলে উদঙ্কের চণ্ডালবেশধারণ এবং বস্তিদেশে অমৃতকলশস্থাপনই ভ্রান্তি-কারণ ছিল, কিন্তু ব্রহ্মস্বরূপ আত্মার ভ্রমহেতু কি আছে? তাহার উত্তরে বলা যাইতেছে—]

* এই বিষয়ে একটি আখ্যায়িকা আছে। উদঙ্ক নামক কোন ঋষি ভগবান্ নারায়ণকে তপস্যা দ্বারা সন্তুষ্ট করিয়া দেবগণকর্তৃক রক্ষিত অমৃত প্রার্থনা করিয়াছিলেন; তখন ভগবান্ বিষ্ণু উদঙ্ককে অমৃত প্রদান করিবার জন্য ইন্দ্রকে আদেশ দিয়াছিলেন। ইন্দ্র ও নারায়ণের আদেশ পালন করত চণ্ডালবেশ ধারণ করিয়া স্বকীয় বস্তিদেশে অমৃতকলশ স্থাপনপূর্ব্বক উদঙ্ককে দিতে আরম্ভ করিলেন। কিন্তু উদঙ্ক ভ্রান্তিপ্রযুক্ত অমৃতকে চণ্ডালমূত্র বিবেচনা করিয়া জাতিনাশ ভয়ে তাহা গ্রহণ করেন নাই।

[ অনাদি—অবিদ্যাবশতঃ আত্মাতে অধ্যস্ত] বুদ্ধি অর্থাৎ লিঙ্গ শরীরে আত্মার অভিমানবশতঃ বুদ্ধির চলনে আত্মার চলন এবং বুদ্ধি ধ্যান করিলে আত্মা যেন ধ্যান করেন বলিয়া বোধ হয়, যেমন নৌকা চলিলে নৌকাস্থিত লোকের বৃক্ষ সকল চলিতেছে বলিয়া ভ্রম হয়, সেইরূপ আত্মারও সংসার ভ্রান্তি হইয়া থাকে ॥ ২

টীকা। ননু দৃষ্টান্তে দেবেন্দ্রস্য বেশান্তরমমৃতকলশস্য চ মূত্রাশয়স্থাননিবেশনং চ জাত্যন্তরমূত্র ভ্রমোৎপাদনেনামৃতাগ্রহণকারণমাসীন্ন তথাত্মনো ব্রহ্মভূতস্য ভ্রমকারণমস্তীত্যত আহ—বুদ্ধিস্থ ইতি। অনাদ্যবিদ্যয়া স্বাত্মন্যধ্যস্তবুদ্ধৌ লিঙ্গশরীরে অভিমানিত্বেন স্থিত আত্মা তস্যাং বুদ্ধৌ চলন্ত্যাং চলতীব দৃশ্যতে ন বস্তুতশ্চলতি অবিক্রিয়ত্বাৎ তথা তস্যাং ধ্যায়ন্ত্যাং নিশ্চলীভূতায়াং ধ্যায়তীব নিশ্চল ইব দৃশ্যতে প্রতিভাসতে ন বস্তুতো ধ্যায়তি। চলনাভাবে তৎপ্রতিযোগিকস্য নৈশ্চল্যস্যাপ্যভাবাদিত্যর্থঃ, বিকারবদ্‌বুদ্ধ্যবিবেকাদাদাবেব সংসার্য্যহমস্মীতি বিপরীতনিশ্চয়দোষাৎ শ্রুত্যাদিভিরীর্য্যমাণমপ্যাত্মনো ব্রহ্মত্বং ন গৃহ্লাতি লোক ইত্যভিপ্রায়ঃ। অবিবেকাদন্যথাপ্রতিপত্তৌ দৃষ্টান্তমাহ—নৌগতস্যেতি। তদ্বদিতি দার্ষ্টান্তিকোক্তিঃ ॥ ২

নৌস্থস্য প্রাতিলোম্যেন নগানাং গমনং যথা।
আত্মনঃ সংসৃতিস্তদ্বদ্ধ্যায়তীবেতি হি শ্রুতিঃ ॥ ৩

পদান্বয়। যথা (যেমন) নৌস্থস্য (নৌকাস্থিত জনের) প্রাতিলোম্যেন (প্রতিকূলভাবে—বিপরীত দিকে) নগানাং (বৃক্ষসমূহের) গমনং (গতি) [ভবতি=হইয়া থাকে] তদ্বৎ (সেইরূপ) আত্মনঃ (আত্মার) সংসৃতিঃ (সংসার) [অনুভূয়তে=অনুভূত হয়]; হি (যেহেতু) ধ্যায়তি ইব (আত্মা যেন ধ্যান করেন) ইতি (এই) শ্রুতিঃ (বেদ) [প্রমাণস্বরূপ আছে] ॥

অনুবাদ। যেমন নৌকাস্থিত পুরুষের নৌকাগমনের বিপরীত দিকে বৃক্ষসমূহের গমন দেখা যায়, সেইরূপ আত্মার ও সংসার অনুভূত হয়; এ বিষয়ে 'আত্মা যেন ধ্যান করেন' এইরূপ শ্রুতি [প্রমাণস্বরূপ] বিদ্যমান আছে ॥ ৩

টীকা। উক্তমেব প্রপঞ্চয়তি—নৌস্থস্যেতি। জলস্থায়াং চলন্ত্যাং নাবি স্থিতস্য জনস্য যথা নৌগতিদিগ্‌বৈপরীত্যেন জলাশয়তীরস্থানাং নগানাং বৃক্ষাদীনাং গমনং বিভাব্যতে উপাধ্যবিবেকাৎ তদ্বৎ অসংসারিণোঽপি আত্মনঃ সংসৃতিরনুভূয়ত ইত্যর্থঃ। উক্তার্থানুবাদিনীং শ্রুতিং পঠতি—ধ্যায়তীবেতি

হি শ্রুতিরিতি। "স সমানঃ সন্নুভৌ লোকাবনুসঞ্চরতি ধ্যায়তীব লেলায়তীব" ইতি শ্রূয়ত ইত্যর্থঃ ॥ ৩

চৈতন্যপ্রতিবিম্বেন ব্যাপ্তো বোধো হি জায়তে।
বুদ্ধেঃ শব্দাদিভির্ভাসস্তেন মোমুহ্যতে জগৎ ॥৪

পদান্বয়। চৈতন্যপ্রতিবিম্বেন (চিদাভাস দ্বারা) ব্যাপ্তঃ (পরিব্যাপ্ত) হি (যেহেতু) বুদ্ধেঃ (বোধঃ (বিষয়াকার বুদ্ধি) জায়তে (জন্মে) [অতঃ= এই জন্য] শব্দাদিভিঃ (শব্দাদি বিষয়রূপে) ভাসঃ (প্রতিভাস হয়), তেন (সেই হেতু—অবিবেকবশতঃ) জগৎ (পৃথিবী) মোমুহ্যতে (পুনঃ পুনঃ মোহ প্রাপ্ত হয়) ॥৪

অনুবাদ। যেহেতু বিষয়াকার বুদ্ধি চিদাভাসব্যাপ্ত (অর্থাৎ যেখানে যেখানে জ্ঞান হয়, তাহা চৈতন্য প্রতিবিম্ব দ্বারাই হইয়া থাকে) অতএব শব্দস্পর্শাদি বিষয়াকারে আত্মার প্রকাশ হয়; সেই আত্মা ও অনাত্মার অবিবেকবশতঃ জগৎ মোহপ্রাপ্ত হয় ॥৪

টীকা। প্রপঞ্চিতদৃষ্টান্তানুগুণ্যেন দার্ষ্টান্তিকং প্রপঞ্চয়ন্ উদাহৃতশ্রুত্যর্থমাহ—চৈতন্য প্রতিবিম্বেনেতি। চৈতন্যপ্রতিবিম্বশ্চিদাভাসস্তেন ব্যাপ্তো হি যস্মাদ্ বুদ্ধের্বোধো বিষয়াকারা বুদ্ধির্জায়তে, অতঃ স্বাভাসাবিবেকাৎ শব্দাদিভির্বুদ্ধিবৃত্তিব্যাপ্তবিষয়ৈঃ। ইত্থম্ভাবে তৃতীয়া। বিষয়ভূতদেহাদ্যাত্মনা ভাসো ভাসনং স্ফুরণমাত্মনো ভবতীতি শেষঃ। যদি শব্দাদিভির্ভাস ইতি পাঠো লভ্যতে তদা বোধবিশেষণম্। শব্দাদেবিষয়স্য নির্ভাসো যস্মিংস্তথেতি সুগমম্। যেনৈবমেকস্যাং বুদ্ধিবৃত্তৌ দেহাদিবিষয়চৈতন্যয়োঃ সংশ্লেষ ইব ভবতি তেনান্যোন্যাবিবেক-নিমিত্তেন জগজ্জনোঽতিশয়েন মুহ্যতীত্যর্থঃ। যথা নৌস্থঃ পুরুষো নাবশ্চলনং নানুভবতি অচলৎসু চ বৃক্ষেষু চলনমনুভবতীত্যুপাধিসামর্থ্যাদেবং বুদ্ধিস্থদেহাদ্যাত্মভাবমিবাপন্ন আত্মা তদীয়ং ব্যাপারং ন পৃথগনুভবতি তদাভাসাবিবেকাত্তু চিদাত্মনি বিকারমারোপয়ন্ননুভবতি মূঢ়ৈবেত্যো তদ্ ধ্যায়তীবেত্যাদিশ্রুত্যোচ্যতে। অত উপাধিসামর্থ্যাৎ সংসারিত্ববিভ্রম ইত্যভিপ্রায়ঃ ॥ ৪

চৈতন্যভাস্যতাহমস্তাদর্থ্যং চ তদস্য যৎ।
ইদমংশপ্রহাণেন পরঃ সোঽনুভবো ভবেৎ ॥৫

পদান্বয়। অহমঃ (অহঙ্কারের) চৈতন্যভাস্যতা (দৃশ্যতা) যচ্চ (এবং

যাহা) তাদর্থ্যম্ (চিদাত্মার নিমিত্ত) তৎ (তাহা) অস্য (অহঙ্কার সম্বন্ধী), ইদমংশ প্রহাণেন (অনাত্মাংশত্যাগের দ্বারা) [যঃ=যে] পরঃ (উৎকৃষ্ট) অনুভবঃ (অনুভূতি) সঃ (তাহা) ভবেৎ (হয়) ॥৫

অনুবাদ। অহঙ্কার চৈতন্য প্রকাশ্য (দৃশ্য) এবং চিদাত্মার শেষ, ইদমংশ অর্থাৎ দৃশ্যভাগ পরিত্যাগ দ্বারা ব্রহ্মাত্মানুভব হইয়া থাকে ॥ ৫

টীকা। এবমবিবেকাধীনে সংসারাধ্যাসে বিবিক্তপদার্থস্য বাক্যাদহং-ব্রহ্মাস্মীতি বুদ্ধিবৃত্ত্যুদয়ে মুক্তিঃ ফলিষ্যত্যতঃ পদার্থবিবেকবতা ভাব্যং মুমুক্ষুণে-ত্যভিপ্রেত্যাহ—চৈতন্যভাস্যতেতি। অহমোঽহঙ্কারস্য চিদচিদ্‌গ্রন্থিরূপস্য যচ্চৈতন্যভাস্যতা দৃশ্যতা যচ্চ তাদর্থ্যং চিদাত্মনো বিষয়োপস্থাপকত্বেন তচ্ছেষত্বমস্তি তদুভয়মস্যাহঙ্কারস্য সম্বন্ধি তস্মিন্নিদমংশস্য প্রহাণে বিবেকে সতি ন ভবেন্ন স্যাদিতি যোজনা। তত্র যোঽনুভবঃ সাক্ষী পরিশিষ্টঃ স পরঃ পরমাত্মা বাক্যার্থভূতো ভবেদিত্যর্থঃ। যদ্ বা অস্যাহমোঽহঙ্কারস্য চৈতন্যভাস্যতা জড়তা তাদর্থ্যং চ তচ্ছেষত্বং চ যদ্ যস্মাদস্তি তৎ তস্মাদয়মহঙ্কারো নাত্মেতি বেদ্যাংশপ্রহাণেন তস্মিন্নস্মদর্থত্বাভিমানত্যাগেন যোঽনুভবঃ স পর আত্মেতি নিশ্চয়বান্ ভবেদিতি যোজনা। অথবা স বাক্যার্থবিষয়ঃ পরঃ সর্ব্বোত্তরোঽনুভবোঽহমেঽহঙ্কারস্যেদ-মংশপ্রহাণেন পৃথক্‌করণেন ভবেদিতি সম্বন্ধঃ। ইদমনিদমাত্মকস্য অহঙ্কারস্য সম্বন্ধী য ইদমংশস্তস্য সাক্ষিসাক্ষ্যান্বয়ব্যতিরেকাগমাপায়িতদবধ্যন্বয়ব্যতিরেকা-লোচনরূপেণ মননেনাপবাধে সতি অবশিষ্টোঽংশোঽনপোহ্য আত্মেত্যনুভবো ভবেদিত্যর্থঃ। নম্বহমিত্যবভাসে ইদমংশ এব ন চকাস্তি যস্য প্রহাণেন পরোঽনুভবো ভবেৎ ইত্যাশঙ্কায়ামাহ—চৈতন্যভাস্যতেতি। তাদর্থ্যঞ্চেতি চ। সুষুপ্ত্যাদাবাত্মনি ভাসমানেঽপ্যহঙ্কারস্যানবভাসাদনাত্মত্বে নিশ্চিতে সতি জাগরিতাদাবাগন্তুকচৈতন্যভাস্যতা তস্য সিদ্ধা। অতঃ প্রতিভাসতে ইদমংশা-ভাবেঽপি চৈতন্যভাস্যত্বেন লক্ষণেনাস্তীদমাকারতেত্যর্থঃ। তথা তাদর্থ্যমপ্যস্তি আত্মনি কর্ত্তৃত্বভোক্তৃত্বাদিব্যবহারনির্ব্বাহকতয়া আত্মশেষত্বমস্তি যদ্ যস্মাদেবং তৎ তস্মাদপ্যনাত্মত্বলক্ষণ ইদমংশো বিদ্যতে অতস্তৎপ্রহাণেন ব্রহ্মাত্মানুভবো ভবেদিতি সর্ব্বং সমঞ্জসম্ ॥ ৫

ইতি পঞ্চমং বুদ্ধ্যপরাধপ্রকরণম্ ॥

---

# বিশেষাপোহপ্রকরণম্ ॥৬

ছিত্ত্বা ত্যক্তেন হস্তেন স্বয়ং নাত্মা বিশিষ্যতে।
তথা শিষ্টেন সর্ব্বেণ যেন যেন বিশেষ্যতে ॥ ১ ॥

পদান্বয়। [যথা=যেমন] (নিজে) ছিত্বা (ছেদন করিয়া) ত্যক্তেন (পরিত্যক্ত, ছিন্ন) হস্তেন (হস্ত দ্বারা) আত্মা (স্বস্বরূপ) ন বিশেষ্যতে (বিশেষিত হন না), তথা (সেইরূপ) যেন যেন (যে যে মনুষ্যত্ব প্রভৃতি) সর্ব্বেণ (সমস্ত) শিষ্টেন (অবশিষ্ট ধর্ম্ম দ্বারা) [ন] বিশেষ্যতে (বিশেষিত হ'ন না) ॥ ১

অনুবাদ। যেমন স্বয়ং হস্ত ছেদন করিয়া সেই পরিত্যক্ত হস্ত দ্বারা আত্মা 'হস্তবান্' বলিয়া বিশেষিত হ'ন না, সেইরূপ অবশিষ্ট পাদ প্রভৃতি ধর্ম্ম দ্বারাও বিশেষিত হ'ন না ॥১

টীকা। পদার্থবিবেকবতো বাক্যাদহং ব্রহ্মেতি জ্ঞানং ভবতীত্যুক্তং, তত্রাহমিত্যত্রেদমংশপ্রহাণেন সাক্ষিতত্ত্বস্য শোধনপ্রকারঃ সূক্ষ্মোপায়ো নির্দ্দিষ্টঃ। তত্রাসমর্থং প্রতি স্থূলোপায়েন পদার্থশোধনপ্রকারমুপদেষ্টুং প্রকরণমারভতে। তত্র যৎস্বরূপপ্রহাণমন্তরেণ জ্ঞাতুং ন শক্যতে যথাগ্নেরৌষ্ণ্যং, তস্য স্বরূপত্বাদেব ন বিশেষণতা যদ্যপি, তথাপি তথাবিধস্য কচিদ্বিশেষণত্বব্যবহারঃ কল্পিতভেদমাশ্রিত্যেতি স্থিতে আত্মনি সতি সত্তাচৈতন্যানন্দানামনপায়ান্ন তেষাং বিশেষণত্বং, কিন্তু স্বরূপত্বমেব। কৃশঃ স্থূলঃ কৃষ্ণো গৌরোঽহং মনুষ্যঃ শ্রোতা দ্রষ্টা বক্তা কামী ক্রোধী জ্ঞানী কর্ত্তা ভোক্তা সুখী দুঃখীত্যেবংবিধানি বিশেষণানি নাত্মনঃ সত্তাদিবৎস্বরূপভূতানি সত্যপ্যাত্মনি সুষুপ্ত্যাদৌ তেষামভাবাদিত্যেবমাত্মনঃ পৃথগুদ্ধৃত্য তস্য কূটস্থতাবধেয়েত্যভিপ্রেত্য পৃথগ্‌ভূতস্য বিশেষণত্বাভাবে দৃষ্টান্তমাহ—ছিত্ত্বা ত্যক্তেনেতি। যথায়ং দৃষ্টান্তস্তথা যেন যেন মনুষ্যত্বাদিনা বিশেষ্যতে তেন সর্ব্বেণ শিষ্টেন ত্যক্তহস্তাতিরিক্তেন পাদাদিনা বা স্বয়মাত্মা ন বিশেষ্যতে। যথা হস্তচ্ছেদানন্তরং হস্তবানহমিতি ন বিশিষ্টপ্রত্যয়ঃ ক্রিয়তে, এবমেব পাদাদিমান্ মনুষ্যোঽহমিত্যাদি-বিশিষ্টপ্রত্যয়ো ন কার্য্য ইত্যর্থঃ ॥ ১

তস্মাৎ ত্যক্তেন হস্তেন তুল্যং সর্ব্বং বিশেষণম্।
অনাত্মত্বেন তস্মাজ্‌জ্ঞো মুক্তঃ সর্ব্বৈর্ব্বিশেষণৈঃ ॥ ২

পদান্বয়। তস্মাৎ ( অতএব ) অনাত্মত্বেন (আত্মভিন্নতাবশতঃ) সর্ব্বং (সমস্ত) বিশেষণং ( বিশেষণ ) ত্যক্তেন হস্তেন ( পরিত্যক্ত করের ) তুল্যং ( সদৃশ ); তস্মাৎ ( সেই জন্ম ) জ্ঞঃ ( জ্ঞানবান্ ) সর্ব্ববিশেষণৈঃ ( সমস্ত বিশেষণের দ্বারা ) মুক্তঃ ( ত্যক্ত ) ॥ ২

অনুবাদ। এই সমস্ত বিশেষণ অনাত্মা বলিয়া সমস্ত বিশেষণই ত্যক্ত-হস্তের ন্যায় কল্পিত ; সুতরাং জ্ঞানবান্ পুরুষ সমস্ত বিশেষণ হইতে বিনির্ম্মুক্ত ॥২

টীকা। দেহদ্বয়সমবায়িধর্ম্মাণামাত্মনি ব্যভিচারাৎ তৈরাত্মা বিশিষ্য ন প্রত্যেতব্য ইত্যুক্তমনূদ্য ফলিতমাহ—তস্মাদিতি। অনাত্মত্বেন ত্যক্তেন হস্তেনেতি সম্বন্ধঃ। বিমতানি বিশেষণানি নাত্মস্বভাবভূতানি বিশেষণত্বাৎ ছিন্নত্যাক্তহস্তবদিত্যর্থঃ। যস্মাদেবং তস্মাৎ জ্ঞো জ্ঞানবান্ বিবেকজ্ঞানবান্ সর্ব্ববিশেষণৈর্মুক্তশ্চিৎসদানন্দমাত্রাত্মক এবাবশিষ্যতে ইত্যর্থঃ ॥ ২

বিশেষণমিদং সর্ব্বং সাধ্বলঙ্করণং যথা।
অবিদ্যাধ্যাসতঃ সর্ব্বং জ্ঞাত আত্মন্যসদ্ভবেৎ ॥ ৩

পদান্বয়। যথা ( যেমন ) অলঙ্করণং ( অলঙ্কার ) সাধু ( শোভন ) [ তথা = সেইরূপ ] ইদং ( এই ) সর্ব্বং ( সমস্ত ) বিশেষণং ( বিশেষণ ) সর্ব্বং ( সমস্ত ) অবিদ্যাধ্যাসতঃ ( অবিদ্যার আরোপবশতঃ ) [ অতঃ = এইজন্য ] আত্মনি জ্ঞাতে ( আত্মা জ্ঞাত হইলে ) অসৎ ( মিথ্যা ) ভবেৎ ( হয় ) ॥৩

অনুবাদ। অলঙ্কার যেমন অঙ্গের শোভাবর্দ্ধক হয়, সেইরূপ বিশেষণসমূহ সমীচীন হওয়া উচিত, যেহেতু এই সমস্ত বিশেষণ অবিদ্যা দ্বারা অধ্যস্ত। আত্মা জ্ঞাত হইলে এই সমস্ত বিশেষণের মিথ্যাত্ব নিরূপিত হয় ॥৩

টীকা। উক্তন্যায়েন বিশেষণানামনাত্মত্বেঽপি নাত্মনস্তদ্বিয়োগোঽস্তি আগমাপায়াভ্যাং সম্বন্ধনৈরন্তর্য্যাদিত্যাশঙ্ক্যাহ—বিশেষণমিদং সর্ব্বমিতি। ইদং সর্ব্বং বিশেষণং যথালঙ্করণমলঙ্কার্য্যসম্বন্ধেঽপি ন তত্তাদাত্ম্যতদ্ধর্ম্মত্ববুদ্ধি বিষয়স্তথা সাধু শোভনং যুক্তমিতি যাবৎ। ইতরথা আগমাপায়ানুপপত্তেরিত্যর্থঃ। তর্হি কুতো মনুষ্যোঽহমিত্যাদৌ তাদাত্ম্যাবভাসস্তত্রাহ অবিদ্যাধ্যাসত ইতি। মোহাদেব তথাবভাস ইত্যর্থঃ। যস্মাদবিদ্যয়াধ্যস্তমেবাত্মনীদং সর্ব্বং বিশেষণমতো জ্ঞাতে আত্মন্যবিদ্যানিবৃত্তাবসৎ বাধিতং কালত্রয়েঽপ্যবিদ্যমানং ভবেৎ তথা নিশ্চিতং ভবেদিতি যোজনা ॥ ৩

জ্ঞাতৈবাত্মা সদা গ্রাহ্যো জ্ঞেয়মুৎসৃজ্য কেবলঃ।
অহমিত্যপি যদ্ গ্রাহ্যং ব্যপেতাঙ্গসমং হি তৎ ॥ ৪ ॥

পদান্বয়। জ্ঞেয়ং (দৃশ্যাংশকে) উৎসৃজ্য, (পরিত্যাগ করিয়া) কেবলঃ (শুদ্ধ) সদা (সর্ব্বদা) জ্ঞাতা (জ্ঞানস্বরূপ) আত্মা (স্বস্বরূপ) গ্রাহ্যঃ (গ্রহণীয়); অহং (আমি) ইত্যপি (এইরূপও) যৎ (যাহা), [তৎ = তাহা] গ্রাহ্যং (গ্রহণ যোগ্য); হি (যেহেতু) তৎ (তাহা) ব্যপেতাঙ্গসমম্ (ছিন্নহস্ততুল্য) ॥৪

অনুবাদ। [আত্মা জ্ঞেয় হইলে বিশেষণাদির ন্যায় আত্মার ও অনাত্মত্ব আসিয়া পড়ে, এই আশঙ্কায় বলিতেছেন] জ্ঞেয় অংশ (দৃশ্যভাগ) পরিত্যাগ করিয়া শুদ্ধ জ্ঞানস্বরূপ আত্মাই নিশ্চেতব্য; 'আমি'—এই আকারে যাহা আত্মার গ্রাহ্যত্ব অনুভূত হইতেছে তাহা ছিন্ন হস্তের ন্যায় মিথ্যা ॥৪

টীকা। জ্ঞাত আত্মনীত্যুক্তে জ্ঞেয়ত্বমাত্মন উক্তমিতি শঙ্কা স্যাৎ. জ্ঞেয়ত্বে চ বিশেষণাদিবৎ অনাত্মত্বপ্রসঙ্গ ইত্যাশঙ্ক্যাহ—জ্ঞাতৈবেতি। জ্ঞেয়মুৎসৃজ্য দৃশ্যাংশাপোহং কৃত্বা যো জ্ঞাতা সদা সর্ব্বজ্ঞ স এবাত্মা ন গ্রাহ্যাংশ ইতি গ্রাহ্যোঽধ্যবসেয়ঃ। কিংলক্ষণঃ কেবলো জ্ঞাতৃত্ববিশেষণেনাপি রহিত ইত্যর্থঃ। জ্ঞাতৃত্বাত্মুপলক্ষিতং চিন্মাত্রমলুপ্তপ্রকাশস্বভাবতয়া সর্ব্বানুস্যূতং বস্ত্বাত্মেতি বিবেকবতো নিশ্চিতপ্রত্যয়ো ভবেদিতি ভাবঃ। অহমিত্যনুভূয়মানত্বাৎ কথং জ্ঞাতৈবাত্মেত্যুচ্যত ইত্যত আহ—অহমিত্যপীতি। যদপি ইদমহমিতি গ্রাহ্যমাত্মরূপং মন্যসে তদ্ব্যপেতাঙ্গসমং ছিন্নহস্ততুল্যং হি এব তৎস্বমুপ্ত্যাদাবাত্মত্বভাসমানেঽপ্যহমিত্যনবভাসনাদহমো ব্যভিচারিত্বে সত্যাত্মদৃশ্যত্বানাত্মত্বযোগাদিত্যর্থঃ ॥ ৪

যাবান্ স্যাদিদমংশো যঃ স স্বতোঽন্যো বিশেষণম্।
বিশেষপ্রক্ষয়ো যত্র সিদ্ধো জ্ঞশ্চিত্রগুর্যথা ॥ ৫

পদান্বয়। যাবান্ (যে পরিমাণ) যঃ (যে) ইদমংশঃ (দৃশ্যভাগ) সঃ (তাহা) যত্র (যাহাতে) বিশেষণং (বিশেষজনক) স্বতঃ (স্বভাবতঃ) অন্যঃ (দৃশ্যাংশ হইতে ভিন্ন) বিশেষপ্রক্ষয়ঃ (বিশেষণ যাহাতে ধ্বংসপ্রাপ্ত হইয়াছে এবংভূত) জ্ঞঃ (আত্মা) সিদ্ধঃ (নিষ্পন্ন হইল), যথা (যেমন) চিত্রগুঃ (যাহার গরুটি বিচিত্র এরূপ) ॥৫

অনুবাদ। [আত্মা অহংপ্রত্যয় গ্রাহ্য নহেন এবং চক্ষুরাদি ইন্দ্রিয়ের ও বিষয় নহেন; সুতরাং তাঁহার অস্তিত্বে প্রমাণ কি? এই আশঙ্কায় বলিতেছেন]—

'অহং'—এইরূপ প্রত্যয়ে বিদ্যমান দৃশ্যভাগ যাহার বিশেষণ, যাহাতে বিশেষণের ধ্বংস হইয়াছে এবংভূত অহঙ্কারাদি হইতে ভিন্ন আত্মা সিদ্ধ হইল, যেমন দেবদত্তের 'বিচিত্র গরু' আছে,—এই বিশেষণের পূর্ব্বেই দেবদত্তের অস্তিত্ব নিশ্চিত আছে [ সেইরূপ বিশেষণীভূত অহঙ্কারাদির সম্বন্ধের পূর্ব্বেই আত্মার অস্তিত্ব সিদ্ধ আছে ] ॥৫

টীকা। আত্মনোঽহং প্রত্যয়গ্রাহ্যত্বাভাবে চক্ষুরাদেরপ্যবিষয়স্য কুতঃ সিদ্ধিরিতি মুগ্ধশঙ্কাং দৃষ্টান্তেন অপাকুর্ব্বন্ আত্মনোঽন্যনিরপেক্ষাং স্বতঃসিদ্ধিং সাধয়তি—যাবানিতি। অহমিত্যত্র যাবাংশ্চিদবভাস্যস্থলক্ষণে নেদমংশো যোঽহঙ্কারাদির্যত্র বিশেষণং স্যাৎ, যস্মিন্ স্বানুগতপ্রতিভাসে প্রত্যগাত্মনি বিশেষব্যবহারহেতুঃ স্যাৎ স প্রত্যগাত্মাঽহন্তো বিশেষণত্বেনাভিমতাৎ তদহঙ্কারাদেঃ পরো বিশেষপ্রক্ষয়শ্চ সর্ব্বেষাং বিশেষাণাং প্রক্ষয়ো ব্যাবৃত্তির্যস্মিন্নিতি ব্যুৎপত্তের্নির্ব্বিশেষশ্চ এবং রূপঃ স্বতঃসিদ্ধোঽন্যনিরপেক্ষ এব সিদ্ধঃ স্ফুরন্ বর্ত্তত ইতি পদযোজনা। যথা দেবদত্তো বিশেষণভূতায়াশ্চিত্রগোরন্যস্তৎসম্বন্ধাৎ প্রাগেব সিদ্ধো ন চিত্রগোঃ সম্বন্ধং স্বসিদ্ধিং প্রত্যপেক্ষতে, তথাত্মাপ্যহঙ্কারাদিসম্বন্ধাৎ প্রাগেব স্বমহিম্না সিদ্ধো নাহঙ্কারাদিকং স্বসিদ্ধাবপেক্ষতে, ইতি দৃষ্টান্তদার্ষ্টান্তিকসঙ্গতোঽর্থঃ ॥ ৫

ইদমংশোঽহমিত্যত্র ত্যাজ্যো নাত্মেতি পণ্ডিতৈঃ।
অহং ব্রহ্মেতি শিষ্টাংশো ভূতপূর্ব্বগতে র্ভবেৎ ॥ ৬

পদান্বয়। অহমিত্যত্র ( আমি সুখী ইত্যাদি স্থলে ) ইদমংশঃ ( দৃশ্যভাগ ) আত্মা ( স্বরূপ ) ন ( নহে ) ইতি ( এই হেতু ) পণ্ডিতৈঃ ( পণ্ডিতগণ কর্ত্তৃক ) ত্যাজ্যঃ ( পরিহার্য্য ) অহং ( আমি ) ব্রহ্ম ( ব্রহ্ম ) ইতি ( এইরূপ ) শিষ্টাংশঃ ( অবশিষ্টভাগ ) ভূতপূর্ব্বগতেঃ ( অতীতপূর্ব্বাবস্থাপ্রাপ্তিবশতঃ ) ভবেৎ ( হইয়া থাকে )॥৬

অনুবাদ। [ যদি বল 'অহং'—অনাত্মা, তাহা হইলে অহং ব্রহ্মাস্মি এইরূপ—তাদাত্ম্য প্রতীতি কিরূপ হইবে, এই আশঙ্কায় বলিতেছেন] 'অহং'-সুখী ইত্যাদি স্থলে ইদমংশ আত্মা নহে ; সুতরাং তাহা পণ্ডিতগণের পরিত্যাজ্য ; 'অহং ব্রহ্ম'—এইরূপ স্থলে ভূতপূর্ব্ব অবস্থাকে অপেক্ষা করিয়া ব্যবহার হইতেছে ॥৬

টীকা। নন্বহমোঽনাত্মত্বে কথমহং ব্রহ্মেতি তাদাত্ম্যপ্রতিরূপপদ্যেত ?

ইত্যাশঙ্কাধ্যস্তাহঙ্কারস্ত মূলনিবৃত্ত্যর্থা শ্রুতির্নাহঙ্কারস্তাত্মত্বপ্রতিপত্ত্যর্থেতি পরিহরতি—ইদমংশোঽহমিতি। অহমিত্যত্রাহংকারাবভাসে য ইদমংশঃ স নাত্মা দৃশ্যত্বাদিতি নিশ্চিত্য পণ্ডিতৈস্ত্যাজ্যঃ। তস্মিন্নাত্মাভিমানো ন কার্য্য ইত্যর্থঃ। তর্হি কথং শ্রুতিনির্দ্দেশঃ? তত্রাহ—অহমিতি। অহং ব্রহ্মেতি বাক্যার্থনিষ্ঠায়াং যোঽহঙ্কারাংশ উল্লিখ্যতে স ভূতপূর্ব্বগতের্হেতোর্ভবেৎ। ভূতা সম্প্রাপ্তা পূর্ব্বং গতিঃ প্রাপ্তিস্তস্যা ইতি বিগ্রহঃ। অহংকারলক্ষ্যং বস্তু তৎসাক্ষিরূপমহমিতি শ্রুত্যোল্লিখ্যতে ইত্যর্থঃ॥ ৬

ইতি বিশেষাপোহপ্রকরণং ষষ্ঠং বিবৃতম্॥

ইতি ছিত্বা প্রকরণমিতি বা।

---

# বুদ্ধ্যারূঢ়-প্রকরণম্॥ ৭

বুদ্ধ্যারূঢ়ং সদা সর্ব্বং দৃশ্যতে যত্র তত্র বা।
ময়া তস্মাৎ পরংব্রহ্ম সর্ব্বজ্ঞশ্চাস্মি সর্ব্বগঃ॥ ১

পদান্বয়। [যস্মাৎ=যেহেতু] ময়া (আত্মা কর্তৃক) সর্ব্বং (সমস্ত জগৎ) যত্র তত্র (যে কোন অবস্থায়) সদা (সর্ব্বদা) বুদ্ধ্যারূঢ়ং (বুদ্ধিবৃত্তিতে আরূঢ়) দৃশ্যতে (দৃষ্ট হইতেছে), তস্মাৎ (তজ্জন্য) সর্ব্বজ্ঞঃ (সর্ব্ববিষয়ক জ্ঞানবান্) সর্ব্বগশ্চ (এবং সর্ব্বগত অর্থাৎ ব্যাপক) পরং (সর্ব্বদৃশ্য বিলক্ষণ) ব্রহ্ম (ব্রহ্ম) অস্মি (আমি হই)॥১

অনুবাদ। যেহেতু এই সমস্ত জগৎ, জাগ্রৎ, কিংবা স্বপ্নাবস্থায়—অথবা ইহলোক কিংবা পরলোকে বুদ্ধ্যারূঢ় ভাবে দৃষ্ট হইতেছে। অতএব সর্ব্বজ্ঞ ব্যাপক সমস্ত দৃশ্য পদার্থ বিলক্ষণ ব্রহ্মই আমি॥১

টীকা। এবং কৃতান্বয়ব্যতিরেকস্য পরিশোধিত-পদার্থতত্ত্বস্য বাক্যাদেব বাক্যার্থজ্ঞানমুপপদ্যতে ইত্যুপপত্ত্যা নির্দ্ধারিতমর্থং স্বানুভবাবষ্টম্ভেন স্পষ্টীকর্ত্তুং প্রকরণান্তরমারভতে—বুদ্ধ্যারূঢ়মিত্যাদিনা। যস্মান্ময়া সর্ব্বমধ্যাত্মমধিভূতমধিদৈবমিত্যাদিলক্ষণং যত্র তত্র বা জাগ্রৎস্বপ্নয়োরিহলোকপরলোকয়োর্ব্বাস্থিতং প্রত্যক্ষাদিতঃ শাস্ত্রতো বা যদুপলভ্যমস্তি তৎসর্ব্বং বুদ্ধ্যারূঢ়ং বুদ্ধিবৃত্তিক্রোড়ীকৃতং সদা দৃশ্যতে প্রকাশ্যতে তস্মাদহং সর্ব্ব-দৃশ্যবিলক্ষণত্বাৎ পরং প্রপঞ্চাতীতং ব্রহ্মাস্মি সর্ব্বজ্ঞঃ সর্ব্বার্থপ্রকাশকঃ সর্ব্বগোঽপরিচ্ছিন্নশ্চাস্মীত্যর্থঃ॥ ১

যথাত্মবুদ্ধিচারাণাং সাক্ষী তদ্বৎ পরেষ্বপি।
নৈবাপোঢ়ুং ন চাদাতুং শক্যস্তস্মাৎ পরো হ্যহম্ ॥ ২

পদান্বয়। যথা (যেমন) [অহং=আমি] আত্মবুদ্ধিচারাণাং (আত্ম-সম্বন্ধিনী বুদ্ধির যাহাতে প্রচার এমন ও স্থূল সূক্ষ্ম দেহাদির) সাক্ষী (দ্রষ্টা), তদ্বৎ (সেইরূপ) পরেষু অপি (পরকীয় বুদ্ধিতে যাহার প্রচার এমন স্থূল ও সূক্ষ্ম দেহাদির ও) সাক্ষী [দ্রষ্টা]; হি (অতএব) অপোঢ়ুং (এই ইহার দ্রষ্টা নহে এরূপে নিবারণ করিতে) নৈব [শক্যঃ] আদাতুং চ (এবং ক্রিয়া বা জ্ঞানের দ্বারা প্রকাশ করিতে) ন শক্যঃ (পারা যায় না); তস্মাৎ (তজ্জন্য) অহং (আমি, বুদ্ধি প্রভৃতি বিলক্ষণ) পরঃ (পরমাত্মা) ॥২

অনুবাদ। যেমন আত্মা স্বকীয় বুদ্ধিসম্বন্ধীয় স্থূল ও সূক্ষ্ম দেহ প্রভৃতির প্রকাশক, সেইরূপ পরকীয় বুদ্ধিতে প্রকাশমান দেহাদিরও ভাসক; যেহেতু আত্মার দ্রষ্টৃত্বাদি কেহ অপলাপ করিতে কিংবা জ্ঞান-ক্রিয়াদির দ্বারা প্রকাশ করিতে পারে না, অতএব সেই সমস্ত প্রপঞ্চ হইতে বিলক্ষণ আমিই পরমাত্মা ॥২

টীকা। নন্ব কথমেতাবতা সর্ব্বজ্ঞত্বং পুরুষান্তরবুদ্ধ্যারূঢ়েঽর্থে পুরুষান্তরস্যানুভবস্মরণয়োরসম্ভবাৎ একস্যাত্মনঃ সর্ব্বার্থপ্রকাশকত্বাসিদ্ধিরিত্যাত আহ—যথাত্মেতি। আত্মনি সর্ব্বব্যবহারপ্রবর্ত্তকতয়া আত্মসম্বন্ধিনী বুদ্ধিস্তস্যাশ্চারঃ প্রচারো যেষু তে আত্মবুদ্ধিচারা আধ্যাত্ম্যাধিদৈবস্থূলসূক্ষ্মদেহাত্মকাস্তেষাং সাক্ষী স্ফোরকোঽহং যথা তদ্বৎ তথা পরেষু পরকীয়-বুদ্ধিচারেষ্বপ্যহং সাক্ষী সাক্ষিভেদে প্রমাণাভাবাৎ,"ময্যেব সকলং জাতং ময়ি সর্ব্বং প্রতিষ্ঠিতম্। ময়ি সর্ব্বং লয়ং যাতি তদ্ব্রহ্মাদ্বয়মস্ম্যহম্"—ইত্যাদিশ্রুতের্যোঽবৈকস্মিংশ্চিদেকরসে আত্মনি সর্ব্বপ্রমাতৃ-তদ্বুদ্ধিতৎপ্রচারগোচরস্য প্রপঞ্চস্য কল্পিতত্বাবগমাচ্চ যুক্তং মম সর্ব্বজ্ঞত্বাদীত্যর্থঃ। যস্মাদেবমহং সর্ব্বসাক্ষিত্বেন সর্ব্বাধিষ্ঠানত্বেন চ সর্ব্বজ্ঞঃ সর্ব্বগতশ্চ, তস্মাদপোঢ়ুময়মস্য দ্রষ্টা ন ভবত্যত্র স নাস্তীতি বা নিরাকর্ত্তুং নৈব শক্যঃ,কেনচিন্ন চৈবাদাতুং জ্ঞানেন ক্রিয়য়া বা প্রকাশয়িতুমুৎপাদয়িতুমাক্রষ্টুং বা শক্যঃ, হি যস্মাদহং গ্রাহ্যগ্রাহকাদিপ্রপঞ্চবিলক্ষণস্তস্মাৎ পরঃ পরমাত্মৈবেত্যুপসংহারঃ ॥ ২

বিকারিত্বমশুদ্ধত্বং ভৌতিকত্বং ন চাত্মনঃ।
অশেষবুদ্ধিসাক্ষিত্বাদ্ বুদ্ধিবচ্চাল্পবেদনা ॥ ৩

পদান্বয়। অশেষবুদ্ধিসাক্ষিত্বাৎ (যাবতীয় বুদ্ধ্যাদি বস্তুর দ্রষ্টৃত্বহেতু)

আত্মনঃ ( আত্মার ) বিকারিত্বং ( বিকারগ্রস্তত্ব ) অশুদ্ধত্বং ( অস্বচ্ছত্ব ) ভৌতিকত্বং চ ( এবং ভূতবিকার ) বুদ্ধিবৎ ( বুদ্ধির ন্যায় ) অল্পবেদনা চ ( এবং অল্পজ্ঞত্বং ) ন [ অস্তি-নাই ] ॥৩

অনুবাদ। [ যদি বুদ্ধিতে আরূঢ় আত্মা সমস্ত দর্শন ক্রিয়ার কর্ত্তা হন, তাহা হইলে তাঁহার বিকারিত্ববশতঃ অনাত্মত্বপ্রসক্তি হইতে পারে, এই আশঙ্কায় বলিতেছেন ] আত্মা বুদ্ধিপ্রভৃতি যাবতীয় বস্তুর সাক্ষী বলিয়া তাঁহার বিকার, মলিনতা ভৌতিকতা এবং বুদ্ধির ন্যায় অল্পজ্ঞতা থাকিতে পারে না ॥ ৩

টীকা। ননু বুদ্ধ্যারূঢ়ঃ চেৎ সর্ব্বং প্রকাশ্যতে ক্ষেত্রজ্ঞেন তদা দর্শন-ক্রিয়ায়াং কর্ত্তৃত্বাদ্‌বিকারিত্বাদিদোষপ্রাপ্তেস্তস্যানাত্মত্বপ্রসঙ্গ ইতি শঙ্কাং নিরস্যতি—বিকারিত্বমিতি। আত্মনো ন বিকারিত্বং বুদ্ধিবৎ সাবয়বত্বাভাবাৎ সর্ব্ববিকার-সাক্ষিত্বাচ্চ; তত এব নাত্মনোঽশুদ্ধত্বং ক্রিয়াগুণযোগিত্বমস্তি সকলগুণক্রিয়াব-স্তুসাক্ষিত্বাচ্চ; নাপি ভৌতিকত্বমাত্মনো রূপাদিহীনত্বাৎ॥ কিঞ্চ নাত্মনো বুদ্ধিবদল্পবেদনা, যথা বুদ্ধেঃ বুদ্ধিতৎসংসর্গাদিবিষয়া বেদনাস্তি নৈবমাত্মনোঽ-শেষবুদ্ধিসাক্ষিত্বাৎ সর্ব্ববুদ্ধিস্বরূপতদ্‌বিকারাদিসাক্ষিত্বাদিত্যর্থঃ ॥ ৩

মণৌ প্রকাশ্যতে যদ্বদ্‌রক্তাদ্যাকারতাতপে।
ময়ি সংদৃশ্যতে সর্ব্বমাতপেনেব তন্ময়া ॥ ৪

পদান্বয়। আতপে [ সতি ] ( সূর্য্যালোক থাকিলে ) যদ্বৎ ( যেমন ) মণৌ ( স্ফটিকাদিতে ) রক্তাদ্যাকারতা ( লোহিতবর্ণাকারতা ) প্রকাশ্যতে ( প্রকাশিত হয় ), [ তথা—সেইরূপ ] ময়ি ( ক্ষেত্রজ্ঞ আমি থাকিলে ) আতপেন ইব ( সূর্য্যালোকের ন্যায় ) ময়া ( আমার কর্ত্তৃক ) তৎ সর্ব্বং ( সেইসমস্ত দৃশ্য ) সংদৃশ্যতে ( প্রকাশিত হয় ) ॥ ৪

অনুবাদ। [ যদি আত্মা নির্ব্বিকার হ'ন, তবে আত্মা সর্ব্বার্থপ্রকাশক কিরূপে হইবেন,—এইরূপ আশঙ্কায় লৌকিক দৃষ্টান্ত দ্বারা বলিতেছেন— ] যেমন সূর্য্যালোক বিদ্যমান থাকিলে স্ফটিকপ্রভৃতিতে লোহিত্য প্রকাশিত হয়, সেইরূপ [ আতপস্থানীয় ক্ষেত্রজ্ঞ ] আমি থাকিলে [ স্ফটিকস্থানীয় বুদ্ধিতে জবাকুসুমাদি-স্থানীয় ] যাবতীয় বিষয় প্রকাশিত হয় ॥ ৪

টীকা। যদি নির্ব্বিকার এবাত্মা কথং তর্হি স সর্ব্বার্থপ্রকাশক ইত্যুচ্যতে? ইত্যাশঙ্ক্য লোকপ্রসিদ্ধদৃষ্টান্তেন নির্ব্বিকারস্যৈব প্রকাশকত্বমুপ-পাদয়তি—মণাবিতি। মণৌ স্ফটিকাদিলক্ষণে জপাকুসুমাদিরূপা রক্তাদ্যাকারতা

লক্ষণো বিহিতকর্ম্মসাধনজাত্যাদ্যভিমানলক্ষণশ্চেত্যর্থঃ। কথঞ্চনেত্যাক্ষেপার্থঃ। ন কথঞ্চন মে বিকারঃ স্যাদিত্যর্থঃ। কুত ইত্যত আহ—অবিশেষেণেতি। অভিমানশূন্যতয়া কেবলং সাক্ষিমাত্রেণ পশ্যত ইত্যর্থঃ॥ ৩

মনোবৃত্তং মনশ্চৈব স্বপ্নবজ্জাগ্রতীক্ষিতুঃ।
সম্প্রসাদে দ্বয়াসত্ত্বাচ্চিন্মাত্রঃ সর্ব্বগো হ্যব্যয়ঃ॥ ৪॥

পদান্বয়। জাগ্রতি (জাগ্রৎকালে) স্বপ্নবৎ (স্বপ্নের ন্যায়) মনোবৃত্তং (মনের বৃত্তি) মনশ্চৈব (এবং মনকে) ঈক্ষিতুঃ (দর্শনকারী) [আত্মনঃ বিশেষঃ কথং= আত্মার বিশেষ কিরূপে হইতে পারে] সম্প্রসাদে (সুষুপ্তিদশায়) দ্বয়াসত্ত্বাৎ (মনঃ এবং মনোবৃত্তির অভাবশতঃ) সর্ব্বগঃ (ব্যাপক) অব্যয়ঃ (অবিনাশী) চিন্মাত্রঃ (চৈতন্যস্বরূপ) [অবতিষ্ঠতে=অবস্থান্ করেন]॥ ৪

অনুবাদ। স্বপ্নাবস্থার ন্যায় জাগৎ-সময়েও আত্মা, মনঃ এবং মনোবৃত্তি দর্শন করেন, [সুতরাং আত্মার বিশেষ কিরূপে হইতে পারে?] সুষুপ্তিকালে মনঃ এবং মনোবৃত্তির অভাববশতঃ সর্ব্বব্যাপী অবিনাশী আত্মা চৈতন্যমাত্রে অবস্থান করেন॥ ৪

টীকা। কথং মনোবৃত্তঃ পশ্যত্যবিশেষেণাত্মেত্যপেক্ষায়াং দৃষ্টান্তপূর্ব্বকং তদুপপাদয়ংশ্চিদেকরসত্বমাত্মনো নিগময়তি—মনোবৃত্তমিতি। স্বপ্নদশায়াং সবৃত্তিকং মন এব পশ্যত্যাত্মা যথা বাহ্যবিষয়াভাবাৎ তথা জাগ্রতি জাগরণ-দশায়াং মনোবৃত্তং মনঃপ্রচারং মনশ্চ তদাশ্রয়ং পশ্যতঃ কথং বিশেষঃ স্যাদিতি পূর্ব্বশ্লোকেনান্বয়ঃ। জাগ্রদ্দশায়ামপি বিষয়াকারবৃত্তিমন্মনোব্যতিরেকেণ নাত্মনা কিমপ্যুপলভ্যত ইতি ভাবঃ। তর্হ্যেবংবিধমনোদর্শনমেব স্বাভাবিকো বিশেষ ইত্যত আহ—সম্প্রসাদ ইতি। সম্প্রসাদে সুষুপ্তিদশায়াং দ্বয়স্য সবৃত্তিকস্য মনসঃ সত্ত্বায় তদ্দর্শনমপি স্বাভাবিকম্। 'ন তু তদ্দ্বিতীয়মস্তি, ততোঽন্যদ্ বিভক্তং যৎপশ্যেৎ' ইতি শ্রুতেঃ। তথা চাত্মা চিন্মাত্রঃ সর্ব্বগোঽপরিচ্ছিন্নোঽব্যয়ো নিত্য ইতি সিদ্ধমিত্যর্থঃ॥ ৪

স্বপ্নঃ সত্যো যথা বোধাৎ দেহাত্মত্বং তথৈব চ।
প্রত্যক্ষাদেঃ প্রমাণত্বং জাগ্রৎস্যাদাত্মবেদনাৎ॥ ৫॥

পদান্বয়। যথা (যেমন) আবোধাৎ (প্রবোধপর্য্যন্ত) স্বপ্নঃ (স্বপ্ন) সত্যঃ (যথার্থ) তথৈব (সেইরূপ, জাগ্রৎ (জাগ্রৎ-সময়ে) আ—আত্মবেদনাৎ (তত্ত্ব-

জ্ঞান পর্য্যন্ত ) দেহাত্মত্বং ( দেহে আত্মবুদ্ধি ) প্রত্যক্ষাদেশ্চ ( এবং প্রত্যক্ষ প্রভৃতি প্রমাণের ) প্রমাণত্বং ( প্রমাণ্য ) ॥ ৫

অনুবাদ। যেমন প্রবোধ না হওয়া পর্য্যন্ত স্বপ্ন সত্য বলিয়া বোধ হয়, সেইরূপ জাগ্রৎ সময়েও তত্ত্বজ্ঞান না হওয়া পর্য্যন্ত দেহে আত্মপ্রত্যয় এবং প্রত্যক্ষাদির প্রামাণ্য যথার্থ বলিয়া প্রতীত হয় ॥ ৫

টীকা। নন্থ যদ্যেবং তদা বাহ্যাভ্যন্তরদ্বৈতস্যাভাব এবেতি যুক্তং স্যাৎ তন্নোপপদ্যতে, প্রত্যক্ষাদিপ্রমাণবিরোধাৎ লৌকিকবৈদিকব্যবহারবিলোপপ্রসঙ্গাচ্চেতি চেন্নেত্যাহ—স্বপ্ন ইতি। যথা আবোধাৎ প্রবোধপর্য্যন্তং স্বপ্নঃ সত্যো লৌকিকবৈদিকব্যবহারাস্পদতয়াবভাসতে। তথৈব জাগ্রজ্জাগ্রদবস্থায়ামপি দেহাত্মত্বং প্রত্যক্ষাদেঃ প্রমাণত্বঞ্চ সর্ব্বব্যবহারাঙ্গং স্যাৎ। কিয়ৎ পর্য্যন্তমিত্যত আহ—আত্মবেদনাদিতি। আ আত্মবেদনাদিতি পদচ্ছেদঃ, আত্মতত্ত্বসাক্ষাৎকারাৎ প্রাগেব সর্ব্বো ব্যবহারস্তস্মিন্ সতি ব্যবহারাভাব ইষ্ট এবেতি ভাবঃ ॥ ৫

ব্যোমবৎ সর্ব্বভূতস্থো ভূতদোষৈর্বিবর্জ্জিতঃ।
সাক্ষী চেতাগুণঃ শুদ্ধো ব্রহ্মৈবাস্মীতি কেবলঃ ॥ ৬ ॥

পদান্বয়। ব্যোমবৎ ( আকাশের ন্যায় ) সর্ব্বভূতস্থঃ ( সমস্ত ভূতে বর্ত্তমান ) ভূতদোষৈঃ ( পৃথিবী প্রভৃতি ভূত সমূহের দোষের দ্বারা ) বিবর্জ্জিতঃ ( রহিত ), সাক্ষী ( উদাসীন - দ্রষ্টা ) চেতা ( জ্ঞানস্বরূপ ) অগুণঃ ( নির্গুণ ) শুদ্ধঃ ( অজ্ঞানরহিত ) কেবলঃ ( জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি এই তিনটি অবস্থা রহিত ) ব্রহ্মৈবাস্মীতি ( ব্রহ্মস্বরূপে বিদ্যমান আছি ) ॥ ৬

অনুবাদ। আমি আকাশের ন্যায় সর্ব্বভূতে বিদ্যমান, পৃথিবীপ্রভৃতি ভূতসমূহগত দোষরাশি-বিহীন, সাক্ষী, জ্ঞানস্বরূপ, নির্গুণ, শুদ্ধ, কেবল জ্ঞানস্বরূপে অবস্থিত আছি ॥ ৬

টীকা। অব্যবহার্য্যস্বরূপমাবিষ্করোতি ব্যোমবদিতি দ্বাভ্যাম্। চেতা চিদ্রূপঃ, সাক্ষীতি ভূতদোষরাহিত্যে হেতুঃ—ব্যোমবৎ সর্ব্বভূতস্থ ইত্যসঙ্গত্বমুক্তম্, সর্ব্বভূতেষু অহমাকারবৃত্তাবভিব্যক্ত্যপেক্ষয়া সর্ব্বভূতস্থ ইত্যুচ্যতে। এতচ্চ "অহং মনুরভবং সূর্য্যশ্চ" ইতি তৎসর্ব্বাত্মত্বাভিনয়াভিপ্রায় ইতি দ্রষ্টব্যম্; শুদ্ধোঽজ্ঞানরহিতঃ কেবলোঽবস্থাত্রয়রহিতঃ ব্রহ্মৈব পূর্ণ এবাস্মীত্যর্থঃ ॥ ৬

নামরূপক্রিয়াভ্যোঽন্যো নিত্যমুক্তস্বরূপবান্।
অহমাত্মা পরং ব্রহ্ম চিন্মাত্রোঽহং সদাদ্বয়ঃ ॥ ৭

পদান্বয়। নামরূপক্রিয়াভ্যঃ (নাম, রূপ এবং ক্রিয়া হইতে) অন্যঃ (ভিন্ন) নিত্যমুক্তস্বরূপবান্ (সদামুক্তস্বরূপ), অহং (আমি) আত্মা (স্বরূপ) অহং (আমি) সদা (সর্ব্বদা) অদ্বয়ঃ (অদ্বিতীয়) চিন্মাত্রঃ (জ্ঞানস্বরূপ) পরং ব্রহ্ম (পরব্রহ্ম) ॥ ৭

অনুবাদ। আমি নাম, রূপ এবং ক্রিয়া হইতে ভিন্ন, নিত্যমুক্তস্বরূপ আত্মা, আমি সর্ব্বদা অদ্বিতীয় চৈতন্যস্বরূপ পরব্রহ্ম ॥ ৭

টীকা। কেবলত্বং বানক্তি নামরূপেতি। বাচ্যবাচকতদ্ব্যাপাবাত্মক প্রপঞ্চ-বিহীন ইত্যর্থঃ। সুগমমন্যৎ ॥ ৭

অহং ব্রহ্মাস্মি কর্ত্তা চ ভোক্তা চাস্মীতি যে বিদুঃ।
তে নষ্টা জ্ঞানকর্ম্মভ্যাং নাস্তিকাঃ স্যুর্ন সংশয়ঃ ॥ ৮

পদান্বয়। অহং (আমি—আত্মা) ব্রহ্মাস্মি (ব্রহ্মস্বরূপে বিদ্যমান আছি) [ইতিবৎ—ইহার ন্যায়] [অহং—আমি] কর্ত্তাচ (কর্তৃত্ববান্) ভোক্তা চ (এবং ভোক্তা) অস্মি (আছি) ইতি (এইরূপ) যে (যাহারা) বিদুঃ (জানে), জ্ঞান-কর্ম্মভ্যাং (জ্ঞান এবং কর্ম্ম হইতে) [বহির্মুখাঃ—বাহ্য] তে (সেই সকল) নাস্তিকাঃ (আস্তিক্যহীন) নষ্টাঃ স্যুঃ (নাশ প্রাপ্ত হয়) ন সংশয়ঃ (ইহাতে সংশয় নাই) ॥ ৮

অনুবাদ। আমি ব্রহ্ম এইরূপ জ্ঞানের ন্যায় আমি কর্ত্তা ও ভোক্তা এই-রূপ ভাবে যাহারা আত্মাকে জানে, জ্ঞানকর্ম্ম বহির্মুখ সেই সমস্ত নাস্তিক ব্যক্তি নাশ প্রাপ্ত হয়, ইহাতে সন্দেহ নাই ॥ ৮

টীকা। কথমদ্বয়ত্বমাত্মনঃ সঙ্গচ্ছতে? অহং ব্রহ্মাস্মীতিবদহং কর্ত্তাস্মীতি চানুভবস্য প্রমাণমূলত্বাদিতি জ্ঞানকর্ম্মসমুচ্চয়বাদিনো ভেদাভেদমতানুসারিণস্তান্ কুৎসয়ন্ অদ্বৈতাত্মমতং দ্রঢয়তি—অহং ব্রহ্মাস্মীতি। বিরুদ্ধার্থপ্রতিপাদকত্বা-যোগাচ্ছাস্ত্রস্য, বিরুদ্ধং তত্ত্বমবগচ্ছতাং কর্ম্মকাণ্ডাৎ জ্ঞানকাণ্ডাচ্চ বহির্মুখত্বাৎ নাস্তিকত্বমেব তেষাং ফলিষ্যতীত্যর্থঃ ॥ ৮

ধর্ম্মাধর্ম্মফলৈর্যোগ ইষ্টোঽদৃষ্টো যথাত্মনঃ।
শাস্ত্রাদ্‌ব্রহ্মত্বমপ্যস্য মোক্ষো জ্ঞানাৎ তথেষ্যতাম্ ॥ ৯

পদান্বয়। যথা (যেমন) আত্মনঃ (আত্মার) ধর্ম্মাধর্ম্মফলৈঃ (ধর্ম্মের ফল সুখ এবং অধর্ম্মের ফল দুঃখ এতদুভয়ের সহিত) যোগঃ (সম্বন্ধ) অদৃষ্টঃ (না দেখিলেও) শাস্ত্রাৎ (শাস্ত্রবলে) [সিধ্যতি=সিদ্ধ হয়], তথা (সেইরূপ) অস্য (আত্মার) ব্রহ্মত্বং (ব্রহ্মভাব) মোক্ষোঽপি (এবং মোক্ষ) জ্ঞানাৎ (তত্ত্বজ্ঞান হইতে) ইষ্যতাম্ (ইষ্ট হউক)॥ ৯

অনুবাদ। আত্মার সুখ দুঃখাদি সম্বন্ধ দৃষ্ট না হইলেও যেমন শাস্ত্রবলে সিদ্ধ হয়, সেইরূপ আত্মার ব্রহ্মত্ব এবং তত্ত্বজ্ঞান হইতে মোক্ষ সিদ্ধ হয়, ইহাই ইষ্ট হউক॥ ৯

টীকা। নন্বু নিন্দামাত্রেণ কথমদ্বৈতৈকমতসিদ্ধিস্তত্র প্রমাণস্যাসত্ত্বাদিত্যত আহ—ধর্ম্মাধর্ম্মেতি। আত্মনো ধর্ম্মাধর্ম্মফলৈঃ সুখদুঃখাদিরূপৈঃ যোগঃ সম্বন্ধঃ প্রমাণান্তরৈরদৃষ্টোঽপি যথা শাস্ত্রাদেব 'পুণ্যোবৈ পুণ্যেন কর্ম্মণা ভবতি পাপঃ পাপেন' ইত্যাদেঃ ইষ্টঃ অঙ্গীকৃতঃ শাস্ত্রার্থবিত্তিরিতি শেষঃ। তথাস্যাত্মনো ব্রহ্মত্বং জ্ঞানাদেব মোক্ষশ্চেতি "ব্রহ্মবেদ ব্রহ্মৈব ভবতি" "তমেব বিদিত্বাতিমৃত্যুমেতি। নান্যঃ পন্থা বিদ্যতেঽয়নায়" ইত্যাদিশাস্ত্রাদিষ্যতাম্। তথাচ ভেদকর্ম্মণোঃ নিন্দিতয়োঃ শাস্ত্রতাৎপর্য্যবিষয়ত্বাযোগাচ্ছাস্ত্রানুসারিভির্যথাশাস্ত্রমর্থঃ প্রতিপত্তব্য ইতি ভাবঃ॥ ৯

যা মহারজনাদ্যাস্তা বাসনাঃ স্বপ্নদর্শিভিঃ।
অনুভূয়ন্ত এবেহ ততোঽন্যঃ কেবলো দৃশিঃ॥ ১০

পদান্বয়। যাঃ (যে) মহারজনাদ্যাঃ (হরিদ্রারঞ্জিতবস্ত্রপ্রভৃতি) তাঃ (সেই সমস্ত) বাসনাঃ (সংস্কার) স্বপ্নদর্শিভিঃ (স্বপ্নদর্শিপুরুষগণ কর্ত্তৃক) অনুভূয়ন্তে এব (অনুভূত হয়), ইহ (জাগ্রৎ অবস্থায়) ততঃ (তাহা হইতে) অন্যঃ (ভিন্ন) কেবলঃ (শুদ্ধ) দৃশিঃ (আত্মা)॥ ১০

অনুবাদ। হরিদ্রা-রঞ্জিত বস্ত্র প্রভৃতি বাসনাস্থানীয়, সেই সমস্ত [জাগ্রৎ] বাসনা, স্বপ্নদর্শী পুরুষগণকর্ত্তৃক অনুভূত হইয়া থাকে, জাগ্রৎ-সময়ে শুদ্ধ দ্রষ্টা আত্মা কর্ত্তৃত্বভোক্তৃত্বাদিযুক্ত আত্মা হইতে ভিন্ন॥ ১০

টীকা। নন্বাত্মনো ধর্ম্মাধর্ম্মফলযোগঃ শাস্ত্রোক্তো মানান্তরবিরোধাভাবাৎ তথৈবেতি যুজ্যতে, ন তথাত্মনো ব্রহ্মত্বম্। প্রত্যক্ষদৃষ্টকর্ত্তৃত্বাদিবিরোধাদতঃ শ্রুত্যনুভবয়োরবিরোধায় ভেদাভেদাবাদরণীয়াবিতি চেন্মৈবং কর্ত্তৃত্বাদিপ্রতিভাসস্যাসত্ত্বাৎ শ্রুত্যুক্তাদ্বৈতপ্রতিপক্ষত্বানুপপত্তেরিতি সদৃষ্টান্তমাহ—যা মহারজনাদ্যা-

ইতি। 'তস্য হৈতস্য পুরুষস্য রূপং যথা মহারজনং বাস' ইত্যারভ্য যথা 'হসকৃদ্ বিদ্যুত্তম্' ইত্যন্তেন শ্রুত্যুক্তা যা বাসনান্তাঃ, স্বপ্নদর্শিভিরনুভূয়ন্ত এব যথেত্যন্বয়-যোজনা। মহারজনং হরিদ্রা তয়া রঞ্জিতং বস্ত্রাদি মহারজনং, স্বপ্নদশায়াং জাগ্রদ্-বাসনবাসিতস্য মনসো বাতপিত্তশ্লেষ্মদূষিতরসপূর্ণানাড়ীষনুগতস্যাদৃষ্টাদিসমুদ্-বোধিতানেকবাসনা তয়া জাগ্রদ্দৃষ্টার্থাকারেণ পরিণমমানস্য হরিদ্রারঞ্জিতপটাদি-রূপসদৃশতয়া ভাসমানস্য দ্রষ্টৃদৃশ্যদর্শনতৎকরণাদিভাবেন নিত্যং স্বপ্নদ্রষ্টোপলভ্য-মানত্বাৎ, স্বপ্নদৃশ্যাভ্যো মহারজনাদিসদৃশবাসনাভ্যো লিঙ্গাত্মসহিতাভ্যো দ্রষ্টাত্মা দৃশিস্বভাবো বিলক্ষণো লক্ষ্যতে। তথা কর্তৃত্বাদীনাং দৃশ্যত্বাদনাত্মধর্মত্বমেবেতি নিশ্চিতমেবেহ-জাগ্রদবস্থায়ামপি। ততঃ কর্তৃত্বাদিধর্ম্মকাল্লিঙ্গাদন্যঃ কেবলঃ শুদ্ধো-দৃশিরাত্মেত্যর্থঃ॥ ১০

কোশাদিব বিনিষ্কৃষ্টঃ কার্য্যকারণবর্জ্জিতঃ।
যথাসির্দৃশ্যতে স্বপ্নে তদ্বদ্‌বোদ্ধা স্বয়ংপ্রভঃ॥ ১১

পদান্বয়। যথা (যেমন) অসিঃ (খড়্গ) কোশাদ্ (কোশ—খাপ হইতে) বিনিষ্কৃষ্টঃ (পৃথক্‌কৃত) দৃশ্যতে (দৃষ্ট হয়), তদ্বৎ (সেইরূপ) স্বপ্নে (স্বপ্ন কালে) কার্য্যকারণ-বর্জ্জিতঃ (কার্য্যকারণরহিত) স্বয়ংপ্রভঃ (স্বয়ং প্রকাশ) বোদ্ধা (আত্মা) দৃশ্যতে (দৃষ্ট হয়)॥ ১১

অনুবাদ। যেমন অসি (খড়্গ) কোশ (খাপ) হইতে পৃথক্ দৃষ্ট হয়, সেইরূপ কার্য্যকারণ বিবর্জ্জিত স্বয়ংপ্রকাশস্বরূপ আত্মা স্বপ্নাবস্থায় [ কার্য্য-কারণ-রূপ মনঃ প্রভৃতি হইতে ] পৃথক্‌রূপে দৃষ্ট হইয়া থাকে॥ ১১

টীকা। আত্মনঃ স্বপ্নাবস্থায়াং দৃশ্যবিলক্ষণত্বেন প্রতীতিমেব দৃষ্টান্তেন স্পষ্ট-য়তি—কোশাদিবেতি। ইবশব্দো যথাশব্দার্থে অসিরিবেতি সম্বন্ধঃ। যথা-শব্দো যথাবদিত্যর্থে। যথাসিঃ খড়্গঃ কোশাৎ পৃথক্‌কৃতঃ স্বরূপেণ দৃশ্যতে, তদ্ব-দেবংবোদ্ধা আত্মা কার্য্যকারণবিবর্জ্জিতঃ, কার্য্যকারণাকারমনসো লিঙ্গাৎ পৃথগ্‌ভূতঃ স্বপ্নে যথাবদ্ দৃশ্যতে। দৃশ্যতে ইত্যুক্তে বিষয়বদ্ দৃশ্যত্বাৎ মিথ্যাত্বমিত্যাশঙ্ক্য বিশি-নষ্টি—স্বয়ম্প্রভ ইতি। স্বমহিম্নৈব প্রথতে ন বিষয়তয়েত্যর্থঃ। যদ্বা কথম-বগম্যতে স্বপ্নে কার্য্যকারণবিবর্জ্জিত ইতি বীক্ষায়াং 'অত্রায়ং পুরুষঃ স্বয়ংজ্যোতিঃ' ইতি শ্রুতিসামর্থ্যাদিত্যাহ—স্বয়ম্প্রভ ইতি। স্বয়ংপ্রকাশ ইতি শ্রুত্যা নির্ণীত ইত্যর্থঃ। উপাধেঃ পৃথক্ স্বরূপেণাবভাসমাত্রেঽসিদৃষ্টান্ত ইতি ন বৈষম্য-শঙ্কাবকাশ ইতি দ্রষ্টব্যম্॥ ১১

আপেষাৎ প্রতিবুদ্ধস্য জ্ঞস্য স্বাভাবিকং পদম্।
উক্তং নেত্যাদিবাক্যেন কল্পিতস্যাপনেতৃণা ॥ ১২

পদান্বয়। কল্পিতস্য (অধ্যস্তরূপের) অপনেতৃণা (অপনয়ন—দূরকারী) নেত্যাদিবাক্যেন (নেতিনেতি—দেহ, ইন্দ্রিয়, মনঃ, বুদ্ধিপ্রভৃতি আত্মা নহে—ইত্যাদি বাক্যদ্বারা) আপেষণাৎ (হস্তের পেষণবশতঃ) প্রতিবুদ্ধস্য (জাগরিত) জ্ঞস্য (পুরুষের) স্বাভাবিকং পদং (স্বভাবসিদ্ধ স্বরূপ,—ব্রহ্মস্বরূপ) উক্তং (কথিত হইয়াছে) ॥ ১২

অনুবাদ। নেতি নেতি (ইহা আত্মা নহে, ইহা আত্মা নহে)—ইত্যাদি শ্রুতি বাক্য আত্মার [কর্ত্তৃত্বভোক্তৃত্বপ্রভৃতি] কল্পিত স্বরূপ অপনয়ন করিয়া থাকে, সেই বাক্যেই পাণিপেষণ দ্বারা জাগ্রৎ পুরুষের স্বাভাবিক ব্রহ্মস্বরূপ অভিহিত হইয়াছে ॥ ১২

টীকা। আত্মনঃ কর্ত্তৃত্বাদিপতিভাসস্য স্বপ্নপ্রতিভাসবন্মিথ্যাত্বাৎ শুদ্ধ এবাত্মা ব্রহ্মৈবেতি শাস্ত্রাদবিরোধেনৈব প্রত্যেতুং শক্যত্বান্ন ভেদাভেদকল্পনয়া মনঃ খেদনীয়মিতি সিদ্ধেঽর্থে সোপক্রমং বাক্যং প্রমাণমাহ—আপেষাদিতি। 'তং পাণিনাপেষং বোধয়াঞ্চকার, স হোত্তস্থৌ' ইতি শ্রুতৌ 'বৃহৎপাণ্ডুরবাসঃ সোমরাজন্' ইত্যাদি প্রাণনামভিঃ আমন্ত্রিতো নোত্থিতঃ, পাণিনা স্বাপিষ্যমাণ উত্থিতঃ ইতি নির্দ্ধারিতঃ তেন প্রাণেন্দ্রিয়াদিস্বরূপলিঙ্গসংঘাতবিলক্ষণঃ স্থূলসংঘাতাদপ্যন্য এবাত্মেতি প্রতিপন্নম্। অতএব জড়বিলক্ষণত্বাৎ জ্ঞানস্বভাবঃ তস্যাপেষাৎ প্রতিবুদ্ধস্য জ্ঞস্য ত্বংপদার্থস্য স্বাভাবিকং পদং পরব্রহ্মলক্ষণমুক্তম্। কেন। নেত্যাদিবাক্যেন 'অথাত আদেশো নেতি ন' ইত্যারভ্য 'সত্যস্য সত্যমিতি প্রাণা বৈ সত্যং তেষামেষ সত্যম্' ইত্যন্তেন বাক্যেনেত্যর্থঃ। কিংবিষয়েণ বাক্যেন কল্পিতস্যাধ্যাস্তস্য মূর্ত্তামূর্ত্ততদ্বাসনাশ্রয়রূপস্যাপনেতৃণা প্রতিষেধকেন নেতি নেতীতি বীপ্সয়া সমস্তকারণকার্য্যাত্মকোপাধিপ্রতিষেধদ্বারাঽখণ্ডে ব্রহ্মণি পর্য্যবসিতেনেত্যর্থঃ ॥ ১২

মহারাজাদয়ো লোকা ময়ি যদ্বৎ প্রকল্পিতাঃ।
স্বপ্নে তদ্বদ্ দ্বয়ং বিদ্যাদ্রূপং বাসনয়া সহ ॥ ১৩

পদান্বয়। স্বপ্নে (স্বপ্নকালে) মহারাজাদয়ঃ (মহারাজপ্রভৃতি) লোকাঃ (জগৎ) যদ্বৎ (যেমন) ময়ি (আমাতে—আত্মায়) প্রকল্পিতাঃ (আরোপিত) তদ্বৎ (সেইরূপ) বাসনয়া সহ (বাসনা—সংস্কারের সহিত) দ্বয়ং রূপং (দুইটি—মূর্ত্ত ও অমূর্ত্ত রূপ) [কল্পিতং—কল্পিত] বিদ্যাৎ (জানিবে) ॥ ১৩

অনুবাদ। যেমন স্বপ্নকালে মহারাজ প্রভৃতি লোক [আমি মহারাজ হইয়াছি—এইরূপ অবস্থা] আত্মাতে কল্পিত হয় সেইরূপ বাসনার সহিত মূর্ত্ত ও অমূর্ত্ত এই দুইটি রূপ কল্পিত জানিবে ॥ ১৩

টীকা। নেতি নেত্যাদিশাস্ত্রেণ নিষিধ্যমানস্য কল্পিতত্বং শ্রুত্যৈবোপপাদিতমিত্যাহ—মহারাজাদয় ইতি। স্বপ্নে স্বপ্নাবস্থায়াং মহারাজাদয়ো লোকা যদ্বন্ময়ি দৃগাত্মনি প্রকল্পিতাঃ তবদেব বাসনয়া লিঙ্গাশ্রিতয়া সহ দ্বয়ং রূপং মূর্ত্তঞ্চামূর্ত্তঞ্চ ময়ি কল্পিতং বিদ্যাৎ। তথাচ শ্রুতিঃ—'স যত্রৈষ এতৎ স্বপ্নোঽভূদ্ য এষ বিজ্ঞানময়ঃ পুরুষঃ' ইত্যুপক্রম্য 'স যত্রৈতৎ স্বপ্নয়াচরতি তে হাস্য লোকাস্তদুতেব মহারাজো ভবত্যুতেব মহাব্রাহ্মণ উতেবোচ্চাবচং নিগচ্ছতি' ইতি। ইবশব্দেন মহারাজত্বাদেঃ স্বপ্নদৃশ্যস্যাভাসতাং মধ্যে নির্দ্দিশ্য 'এবমেবৈষ এতৎ প্রাণান্ গৃহীত্বা স্বে শরীরে যথাকামং পরিবর্ত্ততে' ইত্যুপসংহরন্তী শরীরমধ্য এব প্রাণশব্দবাচ্যলিঙ্গোপাধিং মহারাজাদ্যাত্মতয়া গৃহীত্বা স্বপ্নদৃগ্ ব্যবহরতীতি দর্শয়তি। অতো ন স্বপ্নোপলব্ধং পরমার্থমিত্যর্থঃ। তথা চ বাসনাশ্রয়লিঙ্গশরীরসহিতস্য মূর্ত্তামূর্ত্তরূপস্থূলস্যাপি দৃগাত্মনি কল্পিতত্বং তদ্দৃশ্যত্বাদুপপন্নমেবেতি যুক্তমিতি তাৎপর্য্যার্থঃ ॥ ১৩

দেহলিঙ্গাত্মনা কার্য্যা বাসনারূপিণা ক্রিয়াঃ।
নেতি নেত্যাত্মরূপত্বান্ন মে কার্য্যা ক্রিয়া কচিৎ ॥ ১৪

পদান্বয়। ক্রিয়াঃ (কার্য্য সকল) বাসনারূপিণা (পুনঃ পুনঃ কর্ম্মপ্রবৃত্তিনিমিত্ত) দেহলিঙ্গাত্মনা (স্থূল ও সূক্ষ্ম শরীরাভিমানী আত্মকর্ত্তৃক) কার্য্যাঃ (অনুষ্ঠিত হইয়া থাকে), মে (আমার) নেতিনেত্যাত্মরূপত্বাৎ (দেহইন্দ্রিয়প্রভৃতি আত্মা নহে ইত্যাদি পূর্ব্বোক্ত আত্মস্বরূপত্বের অভাববশতঃ) কচিৎ (কোন অবস্থায়ও) ক্রিয়া (কর্ম্ম) ন কার্য্যা (করা উচিত নহে) ॥ ১৪

অনুবাদ। বাসনাময় স্থূলসূক্ষ্ম-শরীরাভিমানী আত্মাকর্ত্তৃক কর্ম্মসকল অনুষ্ঠিত হইয়া থাকে, কিন্তু দেহাদি আত্মা নহে—এইরূপ যথার্থ আত্মস্বরূপ বলিয়া আমার কোন অবস্থাতে ক্রিয়ার অনুষ্ঠান করা উচিত নহে ॥ ১৪

টীকা। স্বপ্নপ্রপঞ্চাৎ জাগ্রৎ প্রপঞ্চস্যাপি প্রত্যগাত্মনি কল্পিতত্বে সিদ্ধে প্রত্যকৃতত্ত্বাভিজ্ঞস্য কর্ম্মাসম্ভবঃ সিদ্ধ ইত্যাহ—দেহলিঙ্গেতি। ক্রিয়াঃ কর্ম্মাণি দেহলিঙ্গাত্মনা স্থূলসূক্ষ্মদেহরূপেণ তদভিমানেন তদাত্মতামাপন্নেনাত্মনা কার্য্যা অনুষ্ঠেয়াঃ, ন পুনঃ তন্নিরপেক্ষেণ তদভিমানহীনেন, অসম্ভবাদিত্যর্থঃ। কিংলক্ষণেন বাসনারূপিণা বাসনাঃ রূপয়িতুং সঙ্কেতুং শীলমস্যাস্তীতি বাসনারূপী তেন। পুনঃ

পুনঃ কর্ম্ম প্রবৃত্তিনিমিত্তেনাবিচ্ছিন্নেনেত্যর্থঃ। ইদানীং মে মম নেতি নেত্যাদি-নোক্তাত্মস্বরূপত্বাৎ দেহদ্বয়াভিমানাভাবাৎ ক্বচিৎ স্বপ্নে বা জাগরে বা ন ক্রিয়া কার্য্যা কর্ত্তব্যা। স্বভাবতো বিধিতো বেত্যর্থঃ ॥ ১৪

ন ততোঽমৃততাশাস্তি কর্ম্মণোঽজ্ঞান-হেতুতঃ।
মোক্ষস্য জ্ঞানহেতুত্বান্ন তদন্যদপেক্ষতে ॥ ১৫

পদান্বয়। ততঃ (কর্ম্ম হইতে) অমৃততাশা (অমৃততার—মোক্ষের আশা) নাস্তি (নাই) [কুতঃ? কেন?] কর্ম্মণঃ (ক্রিয়ার) অজ্ঞানহেতুতঃ (অজ্ঞানকারণকত্ববশতঃ—অজ্ঞান কর্ম্মের কারণ বলিয়া), মোক্ষস্য (মুক্তির) জ্ঞানহেতুত্বাৎ (জ্ঞানকারণকত্ববশতঃ—জ্ঞান মুক্তির হেতু বলিয়া) তৎ (জ্ঞান) অন্যৎ (কর্ম্মাদিকে সহকারিভাবে) নাপেক্ষতে (অপেক্ষা করে না) ॥ ১৫

অনুবাদ। কর্ম্ম হইতে মোক্ষের আশাও নাই, কারণ কর্ম্ম অজ্ঞানসম্ভূত; জ্ঞানই মোক্ষের কারণ বলিয়া সেই জ্ঞান [মুক্তিদানে] সহকারিভাবে কর্ম্মাদিকে অপেক্ষা করে না ॥ ১৫

টীকা। অজ্ঞানবিলসিতদেহাভিমানাদেব কর্ম্মেতি তস্যাজ্ঞানমূলত্বে সিদ্ধে ন তেন মোক্ষাশা কর্ত্তব্যেত্যাহ—ন তত ইতি। ততস্তস্মাৎ কর্ম্মণো হেতোঃ অমৃততায়া মোক্ষভাবস্যাশা আশংসনং নাস্তি। কুতো হজ্ঞানহেতুতোঽজ্ঞানহেতুকত্বাৎ অবিবেকপূর্ব্বকত্বাৎ কর্ম্মণ ইত্যর্থঃ। জড়য়োরজ্ঞানকর্ম্মণোরিত্যর্থঃ। জড়য়োরজ্ঞানকর্ম্মণোর্ব্বিরোধাভাবাদজ্ঞাননিবৃত্তিরূপে মোক্ষে কর্ম্মাশা কার্য্যা। ব্রহ্মাত্মনাবস্থানরূপস্য চ পরমানন্দাবির্ভাবলক্ষণস্য মোক্ষস্য চতুর্ব্বিধক্রিয়াফলবিলক্ষণত্বান্ন তত্রাপি কর্ম্মাপেক্ষেতি ভাবঃ। কর্ম্মণঃ স্বতো মোক্ষহেতুত্বাভাবেঽপি মোক্ষহেতুজ্ঞানসহায়তয়া তদ্ধেতুর্ভবিষ্যতীত্যাশঙ্ক্যাজ্ঞাননিবৃত্তৌ জ্ঞানমাত্রস্য সমর্থত্বান্ন তত্র কর্ম্মসহায়তাপেক্ষেতি, নাপীতরত্র তস্য স্বতঃসিদ্ধত্বাদিত্যভিপ্রেত্যাহ—মোক্ষস্যেতি ॥ ১৫

অমৃতং চাভয়ং নার্ত্তং নেতীত্যাত্মা প্রিয়ো মম।
বিপরীতমতোঽন্যদ্ যৎ ত্যজেৎ তৎ সক্রিয়ং ততঃ ॥ ১৬

পদান্বয়। অমৃতঞ্চ (মুক্তিই) অভয়ং (ভয়হীনতা) নার্ত্তং (বিনাশী নহে); নেতীত্যাত্মা (দেহাদি আত্মা নহে—এরূপ শ্রুতি দ্বারা নির্দ্দিষ্ট আত্মা) মম (আমার) প্রিয়ঃ (প্রীতিকর), অতঃ (উক্ত স্বভাব আত্মা হইতে) বিপরীতঃ

( বিরুদ্ধ স্বভাব ) যৎ ( যাহা ) সক্রিয়ং ( ক্রিয়া সহিত ) ততঃ ( সেইজন্ত ) তৎ ( তাহা ) ত্যজেৎ ( ত্যাগ করিবে ) ॥ ১৬

অনুবাদ। মোক্ষই অভয়, তাহা বিনাশী নহে, নেতি নেতি দ্বারা জ্ঞাত শুদ্ধ আত্মা আমার প্রিয়, এই আত্মার বিরুদ্ধস্বভাব যাহা কিছু ক্রিয়াযুক্ত পদার্থ তাহা পরিত্যাগ করিবে ॥ ১৬

টীকা। যদি কর্ম্মসাধ্যমমৃতত্বং স্যাৎ তর্হি স্বর্গাদিবৎ কৃষ্যাদিফলবচ্চানিত্যং সভয়ঞ্চ স্যাৎ, তচ্চানিষ্টম্, 'অভয়ং প্রতিষ্ঠাং বিন্দতে' ইত্যভয়রূপত্বশ্রুতিবিরোধাৎ 'অতোহন্যদার্ত্তম্'ইতি মোক্ষস্বরূপাৎ অন্যস্য আর্ত্তত্বোক্ত্যা তস্য অনার্ত্তত্বপর্য্যবসানবচনবিরোধাচ্চ, ইত্যভিপ্রেত্যাহ—অমৃতঞ্চেতি। চশব্দস্ত্বর্থঃ। অমৃতত্বমভয়ং নার্ত্তমিত্যর্থঃ। যদ্যপি ব্রহ্মস্বরূপমমৃতত্বম্ উক্তলক্ষণমকর্ম্মসাধ্যং তথাপি জীবোহন্যত্বংকর্ম্মণৈব লভেত ইত্যাশঙ্ক্য জীবস্য ব্রহ্মণোহন্যত্বাভাবান্নৈবমিত্যাহ—নেতীতি। যঃ প্রিয়ো জায়াদিঃ প্রীত্যাস্পদতয়া বিভাব্যতে স মমাত্মা স্বরূপভূতঃ 'অনেন জীবেনাত্মনানুপ্রবিশ্য' ইত্যাদিশ্রুতেঃ। স চ নেতীত্যপোঢ়াশেষবিশেষ ইতি মদ্রূপত্বান্ন তস্য কর্ম্মপ্রাপ্যমমৃতত্বমিত্যর্থঃ। অত উক্তাদাত্মস্বভাবাদ্ যদন্যত্তেদবুদ্ধ্যা গৃহ্যমাণং বিপরীতং দৃশ্যমানাত্মভূতং তৎ ক্রিয়াসহিতং ত্যজেৎ তদভিমানং পরিত্যজেৎ ততঃ তস্মাৎ কারণাদিত্যুপসংহারার্থঃ। ন চায়মাত্মজ্ঞস্য বিধিঃ তস্য বিনিযোজ্যত্বাৎ, তৎপ্রত্যনুবাদমাত্রং সাধকস্য পুনরুপযুজ্যতে নিয়োগ ইতি, ইহ বিধিপ্রত্যয়নির্দ্দেশ ইতি দ্রষ্টব্যম্ ॥ ১৬

ইতি ঈক্ষিত্বপ্রকরণমেকাদশং বিবৃতম্ ॥ ১১

---

# প্রকাশ-প্রকরণম্।

প্রকাশস্থং যথা দেহং সালোকমভিমন্যতে।
দ্রষ্ট্রাভাসং তথা চিত্তং দ্রষ্টাহমিতি মন্যতে ॥ ১

পদান্বয়। যথা ( যেমন ) [ জনঃ—লোক ] প্রকাশস্থং ( পরিস্ফুট আলোকমধ্যস্থিত ) দেহং ( স্থূল শরীরকে ) সালোকং ( আলোকবিশিষ্ট ) অভিমন্যতে ( মনে করে ), তথা ( সেইরূপ ) দ্রষ্ট্রাভাসং ( দ্রষ্টা অর্থাৎ সাক্ষিরূপ চৈতন্যের

আভাস স্ফূর্ত্তি অর্থাৎ সাক্ষি চৈতন্য ব্যাপ্ত ) চিত্তং ( অন্তঃকরণকে ) অহং ( আমি ) দ্রষ্টা ( আত্মা ) ইতি ( এইরূপ ) মন্যতে ( জানিয়া থাকে ) ॥ ১

অনুবাদ। [ যদি নির্ব্বিশেষ ব্রহ্মস্বরূপ প্রিয়াদি শব্দ বাচ্য হন, তাহা হইলে সকল লোক আত্মাকে অহং বলিয়া অবগত হইয়াও ব্রহ্মকে অহংরূপে কেন জানে না ?—এই আশঙ্কায় উত্তর দিতেছেন ] লোক যেমন স্ফুট আলোকমধ্যবর্ত্তী স্থূলদেহকে আলোকবিশিষ্ট বলিয়া মনে করে, সেইরূপ সাক্ষিচৈতন্যব্যাপ্ত অন্তঃ-করণকেই দ্রষ্টা ( আত্মা বলিয়া জানে ) * ॥ ১

টীকা। নন্বু যদি ভোক্তা প্রিয়শব্দোক্তনির্ব্বিশেষব্রহ্মস্বরূপ এব তর্হি সর্ব্বো লোকোঽহমহমিত্যাত্মানমনুভবন্নপি ব্রহ্মাহমিতি কথং নানুভবতীত্যা-শঙ্কায়াং পদার্থতত্ত্বপরিশোধনাভাবাপরাধাদেবেতি ত্বংপদার্থশোধনপ্রধানং প্রকরণ-মারভমানঃ সাভাসান্তঃকরণাবিবেকাদ্ যাথাত্ম্যেন স্বাত্মানং ন প্রত্যেতি সর্ব্বো লোক ইতি প্রপঞ্চং সদৃষ্টান্তমাহ—প্রকাশস্থমিতি। যথায়ং জনঃ স্ফীতালোকমধ্যগতং স্থূলং দেহং ততো বিলক্ষণমপি তেনালোকেন ব্যাপ্তত্বাৎ সালোকমালোকবিশিষ্ট-মভিমন্যতে, তথা দ্রষ্ট্রাভাসং চিত্তং সাক্ষিচৈতন্যব্যাপ্তমন্তঃকরণং সচেতনং মনামা-নোঽহং দ্রষ্টেতি সাভাসং চিত্তমেবাত্মানং মন্যতে, ন তদ্ যাথাত্ম্যং জানাতীত্যর্থঃ। অয়ংভাব—যথাঽবিশেষণ সর্ব্বত্র প্রসৃতমালোকং দেহসম্পর্কাৎ তদাকারাকারিত-মিব দৃশ্যমানঃ দেহাভেদেন পশ্যতি লোকস্তথা সদা স্বরূপেণানবচ্ছিন্নপ্রকাশ-স্বভাবোঽপ্যাত্মান্তঃকরণসম্পর্কাৎ তদাকারাকারিত ইব ভাসত ইত্যহং কর্ত্তা দ্রষ্টা ভোক্তা ইত্যেবমন্তঃকরণস্বভাববিশিষ্টমেবাত্মানমনুভবতি লোকো ন শুদ্ধমিতি ॥১

যদেব দৃশ্যতে লোকে তেনাঽভিন্নত্বমাত্মনঃ।
প্রপদ্যতে ততো মূঢ়স্তেনাত্মানং ন বিন্দতি ॥ ২

পদান্বয়। যদেব ( প্রাণাদিদেহপর্য্যন্ত যাহা কিছু ) লোকে ( ব্যবহার অবস্থায় ) দৃশ্যতে ( দৃষ্ট হয় ) তেন ( তাহার সহিত ) আত্মনঃ ( আত্মার )

---

* তাৎপর্য্য।—যদ্যপি কর্ত্তৃত্বভোক্তৃত্ববিশেষরহিত ব্রহ্ম, তথাপি অবিবেকবশতঃ তাহার প্রকৃত স্বরূপ লোক জানিতে পারে না। আলোক এবং জীবদেহের বৈলক্ষণ্য সর্ব্বজনপ্রসিদ্ধ, কিন্তু আলোক সর্ব্বত্র সমানভাবে পরিব্যাপ্ত হইলেও দেহসম্বন্ধবশতঃ দেহের সহিত অভেদ বলিয়া লোক জানে, সেইরূপ সর্ব্বত্র ব্যাপ্ত চৈতন্য অন্তঃকরণ সম্পর্কপ্রযুক্ত অন্তঃকরণের ন্যায় আকার ধারণ করে, সেই চিদাভাসসমন্বিত অন্তঃকরণকেই লোক আত্মা বলিয়া জানে। যদ্যপি আত্মা ও অন্তঃকরণের ভেদ আছে, তথাপি উভয়ের একত্র সম্বন্ধ বশতঃ লোক পৃথক্‌ভাবে গ্রহণ করিতে পারে না।

অভিন্নত্বং (ঐক্য) প্রপদ্যতে (প্রাপ্ত হয়), ততঃ (সেই কারণে) মূঢ়ঃ (মোহগ্রস্ত লোক) তেন (মোহ দ্বারা) আত্মানং (আত্মাকে) ন বিন্দতি (লাভ করিতে—জানিতে পারে না) ॥ ২

অনুবাদ। লোকে [প্রাণাদি দেহ পর্য্যন্ত] যাহা কিছু পরিদৃষ্ট হয়, তাহার সহিত আত্মা ঐক্য প্রাপ্ত হয়, তজ্জন্ত মূঢ়লোক মোহবশতঃ আত্মাকে জানিতে পারে না ॥ ২

টীকা। এবমাত্মনঃ সাভাসান্তঃকরণাবিবেকমুক্ত্বা তদ্দ্বারেণ দেহপর্য্যন্তমবিবেকং দর্শয়ন্ আত্মাপ্রতিপত্তিমেব লোকস্ত দ্রঢ়য়তি—যদেবেতি। যদেব সাভাসচিত্তাবিবিক্তত্বয়াঽহঙ্কারাস্পদং প্রাণেন্দ্রিয়স্থূলদেহপর্য্যন্তং দৃশ্যতেঽনুভূয়তে লোকে ব্যবহারভূমাবিতি যাবৎ। তেন প্রাণাদিদেহান্তেন আত্মনোঽভিন্নত্বং তাদাত্ম্যং প্রপদ্যতে। চিত্তাদিদেহপর্য্যন্তং চিদাভাসপ্রতীতেঃ তদবিবেকাৎ সংঘাতমেবাত্মানং মন্যত ইত্যর্থঃ। যত এবং ততস্তস্মাৎ মূঢ়ো দেহাদেরাত্মনশ্চান্যোন্যমধ্যাসকর্ত্তা সন্ তেন মৌঢ্যেন হেতুনাত্মানং ব্রহ্মত্বেন ন বিন্দতি ন প্রত্যেতীত্যর্থঃ ॥ ২

দশমস্য নবাত্মত্বপ্রতিপত্তিবদাত্মনঃ।
দৃশ্যেষু তদ্বদেবায়ং মূঢ়ো লোকো ন চান্যথা ॥ ৩

পদান্বয়। দশমস্ত (দশ সংখ্যার পূরক) আত্মনঃ (নিজের) নবাত্মত্বপ্রতিপত্তিবৎ (নবমত্বজ্ঞানের ন্যায় অর্থাৎ আপনাকে দশম বলিয়া না জানার ন্যায়), তদ্বৎ (সেইরূপ) অয়ং (এই) লোকঃ (জন) দৃশ্যেষু (বুদ্ধি প্রভৃতি অনাত্মসমূহে) মূঢ়ঃ (মোহগ্রস্ত) [ভবতি=হয়] ন চ অন্যথা (অন্যপ্রকার নহে) [অর্থাৎ বুদ্ধিপ্রভৃতি ভিন্ন আত্মাকে জানে না] ॥ ৩

অনুবাদ। আপনিই দশম তথাপি আপনাকে দশম বলিয়া না জানা যেমন ভ্রান্তি, সেইরূপ প্রাকৃত লোক বুদ্ধিপ্রভৃতি অনাত্মবস্তুতে আত্মা বলিয়া জানিয়া মোহপ্রাপ্ত হয়; বস্তুতঃ আত্মস্বরূপ জানিতে পারে না * ॥ ৩

---

* এবিষয়ে শ্রুতিতে একটি আখ্যায়িকা আছে। দশজন লোক নদী পার হইয়া তন্মধ্যে একজন গণনা করিতে লাগিল—আমরা দশজনই নদীর পারে আসিয়াছি কি না? কিন্তু সে গণনা করিবার সময় আপনাকে ত্যাগ করিয়া অপর নয়জনকে গণনা করিতেছিল। পরিশেষে যখন সে 'একজন নদীতে মগ্ন হইয়াছে' ভাবিয়া দুঃখ করিতে লাগিল, তৎকালে অপর বুদ্ধিমান্ লোক তাহাকে গণনা করিতে বলিল। তখন সে আপনাকে ত্যাগ করিয়া নবমের গণনা

টীকা। উক্তমর্থং দৃষ্টান্তেন সাধয়তি—দশমস্যেতি। দশ হি মানবকাঃ কাঁচিন্নদীং তীর্ত্বা পারং গতাঃ সন্তো গণয়ামাসুঃ কতি বয়ং স্ম ইতি, তত্র গণয়িতা স্বাত্মানং বিহায় নবৈব গণয়তি স্মেতি প্রসিদ্ধিঃ, তত্র যদ্বদ্ যথা দশমস্যাত্মনো মানবকস্য গণয়িতুরবিবেকাৎ নবাত্মত্বপ্রতিপত্তিঃ। নবভ্যোঽন্যমাত্মানং ন বিন্দতি, নবৈব বয়ং দশমো নাস্তীতি ভ্রান্তিরুপলভ্যত ইত্যর্থঃ। তদ্বৎ তথৈবায়ং লোকো বুদ্ধ্যাদিষু দৃশ্যেষ্বেবাত্মতাদাত্ম্যপ্রতিপত্ত্যা মূঢ়ঃ শাস্ত্রাচার্য্যোপদেশেন হীনঃ স্বাত্মানমন্যথা প্রতিপদ্যতে, ন চান্যথা বৈপরীত্যেন বুদ্ধ্যাদ্যপোহেন ব্রহ্মাস্মীতি স্বরূপযাথাত্ম্যং ন বেত্তীত্যর্থঃ॥ ৩

ত্বং কুরু ত্বং তদেবেতি প্রত্যয়াবেককালিকৌ।
একনীড়ৌ কথং স্যাতাং বিরুদ্ধৌ ন্যায়তো বদ॥ ৪

পদান্বয়। ত্বং (তুমি) কুরু (কর—এই কার্য্য কর) ত্বং (তুমি) তৎ এব (সেই ব্রহ্মস্বরূপ) ইতি (এইরূপ) একনীড়ৌ (একবিষয়ক) এককালিকৌ (সমকালিক) বিরুদ্ধৌ (বিপরীত) প্রত্যয়ৌ (জ্ঞানদ্বয়) কথং (কিরূপে) স্যাতাম্ (থাকিবে) [ইতি = ইহা] ন্যায়তঃ (যুক্তি দ্বারা) বদ (বল)॥ ৪

অনুবাদ। তুমি [যজ্ঞাদি কার্য্যের অনুষ্ঠান] কর; [এবং] তুমিই ব্রহ্মস্বরূপ;—এইরূপ এককালিক একবিষয়ক বিরুদ্ধ জ্ঞানদ্বয় কিরূপে হইবে, তাহা যুক্তি দ্বারা বল *॥ ৪

টীকা। ননু প্রত্যক্ষানুভবস্য শ্রুতেশ্চাবিরোধায় প্রত্যগাত্মন এব কর্ত্তৃত্বাদিধর্ম্মবত্ত্বং ব্রহ্মরূপত্বঞ্চাস্তু কিমবিবেককল্পনয়া মূঢ়ত্বমাস্থীয়ত ইত্যত আহ—

---

করিলে 'দশমস্ত্বমসি' অর্থাৎ তুমিই দশম এইরূপ উপদেশ দিয়া তাহার ভ্রান্তি দূর করিল। যতক্ষণ সে আপনার দশমত্ব জানিতে পারে নাই, ততক্ষণ সে ভ্রান্ত ছিল। সেইরূপ লোক দেহ ইন্দ্রিয়, মন, বুদ্ধি প্রভৃতিকে আত্মা জানিয়া যথার্থ আত্মস্বরূপ জানিতে পারে না। আত্মার প্রকৃত স্বরূপ অবগত হইলে আর অজ্ঞান থাকে না।

* তাৎপর্য্য।—যদি বল প্রত্যক্ষ প্রমাণ এবং শ্রুতির অবিরোধের জন্য আত্মার কর্ত্তৃত্বাদি ধর্ম্ম এবং ব্রহ্ম-স্বরূপত্ব থাকুক, অবিবেক কল্পনা করিয়া মূঢ়ত্ব স্থাপনের প্রয়োজন কি? এই আশঙ্কায় বলিতেছেন—এক বস্তুতে এক সময়ে বিরুদ্ধ দুইটি জ্ঞান উৎপন্ন হইতে পারে না, 'ত্বং কুরু' ইহাদ্বারা আত্মার কর্ত্তৃত্ব, এবং 'ত্বং তদেব' অর্থাৎ তুমি ব্রহ্মস্বরূপই ইহাদ্বারা অকর্ত্তৃত্ব নিরূপিত হইতেছে, একসময়ে আত্মাতে কর্ত্তৃত্ব ও অকর্ত্তৃত্ব বুদ্ধি বিরুদ্ধ, সুতরাং একটির বাধ করিতে হইবে। উভয় কখনই প্রমাণভূত হইবে না।

ত্বং কুর্বিবিতি। যদ্বা শাস্ত্রাচার্য্যোপদেশহীনো বুদ্ধ্যাদিবৈপরীত্যেনাত্মযাথাত্ম্যং ন জানাতীতি তস্য পদার্থবিবেকাভাবান্মোক্ষো নোপপদ্যত ইতি সূচিতম্। তত্র কিং পদার্থবিবেকেন কৃত্যং, শাস্ত্রাদ্ ব্রহ্মত্বে প্রতিপন্নে সতি ব্রহ্মাহমস্মীতি প্রসংখ্যানাদেব আত্মযাথাত্ম্যাপরোক্ষাৎ মোক্ষ উপপদ্যত ইতি প্রসংখ্যানবিধ্যবসরমাশঙ্ক্য পরিহরতি—ত্বং কুর্বিবিতি। ত্বং তদেবেতি একনীড়ৌ একস্মিন্ বিষয়ে বিরুদ্ধৌ প্রত্যয়ৌ এককালিকৌ একাবস্থাভাজৌ কথং স্যাতামিতি ন্যায়তো যুক্তিতো বদেত্যন্বয়ঃ। তথা চৈকস্মিন্নাত্মনি কুরু তদেব ত্বমিতি কর্তৃত্বাকর্তৃত্বপ্রকারকবিরুদ্ধবুদ্ধ্যোঃ সমাসময়োর্মধ্যে তাদৃশশীতোষ্ণবুদ্ধিবদবশ্যমন্যতরবুদ্ধ্যা অন্যতরবাধ এব যুক্তো নোভয়োঃ প্রামাণ্যমিত্যভিপ্রায়ঃ॥ ৪

দেহাভিমানিনো দুঃখং নাদেহস্য স্বভাবতঃ।
স্বাপবৎ তৎপ্রহাণায় তত্ত্বমিত্যুচ্যতে দৃশেঃ॥ ৫

পদান্বয়। দেহাভিমানিনঃ ( দেহে আত্মাভিমানী কিংবা দেহে আত্মীয়ত্ব অভিমানী পুরুষের ) স্বভাবতঃ ( স্বাভাবিক) দুঃখং (ক্লেশ), ন অদেহস্য ( দেহাভিমান রহিত পুরুষের দুঃখ নাই ), স্বাপবৎ ( সুষুপ্তির ন্যায় ) দৃশেঃ ( আত্মনঃ ) তৎপ্রহাণায় ( অভিমান নিবৃত্তির জন্য ) তত্ত্বং ( যাথার্থ্য, একত্বস্বরূপ ) ইতি (ইহা) উচ্যতে ( কথিত হয় )॥ ৫

অনুবাদ। [ যদি বল প্রত্যক্ষ প্রমাণের দ্বারা আমি দুঃখী এইরূপ জ্ঞান হইতেছে, কিন্তু শ্রুতি আত্মাকে অসঙ্গ ও নির্দুঃখ বলিতেছেন ; প্রত্যক্ষ প্রমাণের দ্বারা শ্রুতি বাধিত হউক এবং কর্ম্মকাণ্ড প্রবৃত্ত হউক, এই আশঙ্কায় বলিতেছেন ] দেহে আত্মাভিমানী পুরুষের দুঃখ স্বভাবতঃ পরিদৃষ্ট হয়, দেহাভিমানরহিত পুরুষের দুঃখ নাই ; সুষুপ্তিতে যেমন আত্মায় কোনরূপ অভিমান নাই, তদ্রূপ অভিমান নাশের জন্য শ্রুতি যথার্থ আত্মতত্ত্ব উপদেশ দিতেছেন ( কর্ম্মকাণ্ড নহে )॥ ৫

টীকা। তর্হি দুঃখিত্বাদিভাবেন প্রত্যক্ষানুভবেন শাব্দস্য জ্ঞানস্য বাধ্যত্বোপপত্তেঃ তদীয়স্থৈর্য্যায় প্রসংখ্যানবিধিঃ স্যাদত আহ—দেহেতি। যদি দুঃখিত্বাদিকমাত্মনঃ স্বাভাবিকং স্যাৎ তদা তন্ন জ্ঞানাভ্যাসশতেনাপি নির্বর্ত্তয়িতুং শক্যতে, জ্ঞানস্যাজ্ঞানমাত্রবিরোধিত্বাৎ, তথা চ তদ্বিধিপ্রকারোঽনর্থকঃ। যদা ত্ববিদ্যাপ্রযুক্তদেহাদ্যভিমাননিবন্ধনং দুঃখিত্বাদি তদাঽর্থবজ্ঞানিবৃত্ত্যৈব তন্নিবৃত্তেরবিদ্যানিবৃত্তেশ্চ জ্ঞানমাত্রায়ত্তত্বান্ন কর্ম্মবিধ্যবকাশ ইতি শ্লোকতাৎপর্য্যার্থঃ।

নাদেহস্য দেহাভিমানরহিতস্যেত্যর্থঃ। তত্র হেতুঃ—স্বভাবত ইতি। অদেহত্ব মাত্মনঃ স্বাভাবিকং রূপমিত্যত্র নিয়ামকমাহ—স্বাপবদিতি। যদ্বা নাদেহস্য ইত্যনেন দেহাভিমানব্যতিরেকেণ ন দুঃখমস্তীতি উক্তং ব্যতিরেকমাহ— স্বাপবদিতি। সুষুপ্তাবিবেত্যর্থঃ। দৃশেরাত্মনঃ তৎপ্রমাণায় সমূলাভিমান-নিবৃত্তয়ে তত্ত্বমিতি শ্রুত্যোচ্যতে। ঐক্যমাত্রং বোধ্যতে ন কর্ম্মেত্যক্ষরার্থঃ॥৫

দৃশেশ্ছায়া যদারূঢ়া মুখচ্ছায়েব দর্শনে।
পশ্যংস্তং প্রত্যয়ং যোগী দৃষ্ট আত্মেতি মন্যতে॥ ৬

পদান্বয়। দর্শনে ( প্রতিবিম্ব গ্রাহক বস্তু—দর্পণ প্রভৃতিতে ) মুখচ্ছায়া ইব ( মুখের প্রতিবিম্বের ন্যায়—মুখের প্রতিবিম্ব যেমন সংক্রান্ত হয় সেইরূপ ) দৃশেঃ ( আত্মার ) ছায়া ( প্রতিবিম্ব—আভাস ) যদা ( যখন ) আরূঢ়া ( সংক্রান্ত—প্রতিবিম্বিত হয় ) [ তদা = তখন ] তং ( সেই ) প্রত্যয়ং ( আত্মপ্রতিবিম্বিত অন্তঃকরণকে ) পশ্যন্ ( দর্শনকারী ) যোগী ( অবিদ্যাসম্বন্ধবিশিষ্ট পুরুষ ) আত্মা ( আত্মা ) দৃষ্টঃ :( উপলব্ধ—প্রত্যক্ষীকৃতঃ ) ইতি ( ইহা ) মন্যতে ( বিবেচনা করে—মনে করে )॥

অনুবাদ। [যদি বল তত্ত্বমসি প্রভৃতি বাক্যদ্বারা দেহ ব্যতিরিক্তাত্মজ্ঞানবান্ লোকেরও "অহং দুঃখী" ইত্যাদি জ্ঞান দেখিতে পাওয়া যায়, সুতরাং অভিমান দুঃখের কারণ নহে—এইরূপ আশঙ্কায় বলিতেছেন ] যেমন দর্পণ প্রভৃতি স্বচ্ছ বস্তুতে মুখ-প্রতিবিম্ব পতিত হয়, সেইরূপ যখন আত্মার প্রতিবিম্ব অন্তঃকরণে সংক্রান্ত হয়, তখন যোগী ( অবিদ্যাসম্বন্ধবান্ ) আত্ম-প্রতিবিম্বিত অন্তঃকরণকে দর্শন করিয়া আত্মা দৃষ্ট হইল এইরূপ মনে করিয়া থাকে *॥ ৬

টীকা। তত্ত্বমস্যাদিবাক্যাদ্দেহাদিব্যতিরিক্তম্ আত্মানমবগচ্ছতোঽপি দুঃখ্যহ-মিতি প্রতীতেরনুবৃত্তের্নাভিমাননিবন্ধনং দুঃখমিত্যাশঙ্ক্য তদ্বিশিষ্টাত্মদর্শনস্যাভা-সত্বাদৈবমিত্যাহ—দৃশেরিতি। দর্শয়তীতি দর্শনং দর্পণাদি তস্মিন্ মুখচ্ছায়া-মুখাভাসো মুখপ্রতিবিম্বরূপা যথা আরূঢ়া ভবতি তদ্বৎ দৃশেঃ প্রত্যগাত্মনঃ ছায়া

---

* তাৎপর্য্য—যেমন লোক দর্পণগত মালিন্য বুঝিতে না পারিয়া মলিন দর্পণে প্রতিবিম্বিত স্বীয় মলিন মুখ দর্শন করিয়া শোক করে, সেইরূপ অন্তঃকরণে প্রতিবিম্বিত আত্মাকে দর্শন করিয়া অবিবেক বশতঃ অন্তঃকরণগত দুঃখাদি আত্মাতে আরোপ করিয়া আপনাকে দুঃখী মনে করে। বস্তুতঃ আত্মার স্বরূপ জানিতে পারে না, সুতরাং বাক্যজন্য জ্ঞান দ্বারা 'অহং দুঃখী' এইরূপ ভ্রান্ত জ্ঞান দূরীভূত হয় না।

আভাসো যদারূঢ়া যস্মিন্ সংক্রান্তৈব ভবতি তং প্রত্যয়ং প্রত্যায়য়তীতি প্রত্যয়োঽহঙ্কারস্তং সাভাসমন্তঃকরণং পশ্যন্নহমিত্যুপলভ্যমানো যোগী অগ্রহণাবিদ্যাদিযোগবান্ পুমানাত্মা দৃষ্ট ইতি মন্যতে। যথা কশ্চিদ্ দর্পণমুখস্বভাবাবিবেকাদ্ যথাদৃষ্টং দর্পণদোষমালিন্যাল্পত্বাদিবিশিষ্টমেব স্বমুখং মন্যতে, তথায়ং মহাজন উপাধিদোষৈঃ আস্কন্দিতমিব তদবিবেকাদ্ আত্মানং পশ্যন্নহং কর্ত্তা দুঃখীত্যভিমন্যত ইত্যর্থঃ। তথাচাহমিতি দর্শনস্য কল্পিতাত্মবিষয়ত্বাদুক্তং দুঃখিত্বস্যাবিবেকাভিমাননিবন্ধনত্বমিতি ন সম্যগাত্মানং বাক্যাদবগচ্ছতো দুঃখিত্বাদ্যনুবৃত্তিরুপপদ্যতে কদাচিৎ প্রতিভাসস্য বাধিতানুবৃত্তিমাত্রত্বাদিতি ভাবঃ॥ ৬

তঞ্চ মূঢ়ঞ্চ যদ্যন্যং প্রত্যয়ং বেত্তি নো দৃশেঃ।
স এব যোগিনাং শ্রেষ্ঠো নেতরঃ স্যান্ন সংশয়ঃ॥ ৭

পদান্বয়। [ যঃ = যিনি ] তং ( সেই ) প্রত্যয়ং চ ( আত্মার উপাধিভূত অন্তঃকরণ ) মূঢ়ং চ ( মোহাত্মক অবিবেক ) অন্যং বা ( কিংবা উপাধিগত দুঃখাদিকে ) যদি ( যদি ) দৃশেঃ ( আত্মসম্বন্ধী বলিয়া ) নো বেত্তি ( জানেন না ), স এব ( সেই পুরুষই ) যোগিনাং ( যোগিগণের—তত্ত্বদর্শিগণের ) শ্রেষ্ঠঃ ( প্রিয়তমঃ ) ন ইতরঃ স্যাৎ ( অপরে নহে ) ন সংশয়ঃ ( ইহাতে সন্দেহ নাই )॥ ৭

অনুবাদ। [ যদি অন্তঃকরণে প্রতিবিম্বিত আত্মাকে দর্শন করিয়া সম্যগ্ আত্মদর্শী না হয়, তবে আত্মদর্শী কে, এই জিজ্ঞাসায় বলিতেছেন ] যিনি অন্তঃকরণ, মোহ স্বরূপ অজ্ঞান কিংবা উপাধিগত দুঃখাদিকে আত্মসম্বন্ধী বলিয়া না জানেন, [ এই সমস্ত বস্তুর আত্মাই সাক্ষী এইরূপ জানেন ] তিনিই তত্ত্বদর্শিগণের প্রিয়তম, অপর কেহ নহে ; ইহাতে সন্দেহ নাই॥ ৭

টীকা। যদি সাভাসাহঙ্কারমাত্মানং পশ্যন্নসম্যগদর্শী কস্তর্হি সম্যগ্দর্শীত্যপেক্ষায়ামাহ—তঞ্চেতি। তমুপাধিভূতং প্রত্যয়মহঙ্কারং মূঢ়ঞ্চ মোহাত্মকমবিবেকমন্যঞ্চোপাধিগতমাভাসং দুঃখাদিকং বা যদি বেত্তি সাক্ষ্যমেবেদং সর্ব্বমিতি সাক্ষ্যত্বেনৈব জানাতি ন দৃশেরাত্মনঃ সাক্ষিণঃ সম্বন্ধীত্যেবং ন বেত্তি, য এবং বিবেকমতিঃ স এব যোগিনাং যুজ্যতেঽনেনেতি যোগঃ তত্ত্বজ্ঞানং তদ্বিদ্যতে যেষাং তে যোগিনঃ তেষাং শ্রেষ্ঠঃ প্রিয়তমঃ সম্যগ্দর্শীত্যর্থঃ। নেতরঃ পূর্ব্বোক্তসাহঙ্কারাত্মদর্শী। ন সংশয়ঃ সংশয়োঽত্র ন কর্ত্তব্যঃ। অজ্ঞশ্চাশ্রদ্দধানশ্চ সংশয়াত্মা বিনশ্যতীতি ভগবদ্বচনাদিত্যর্থঃ॥ ৭

বিজ্ঞাতের্যস্তু বিজ্ঞাতা স ত্বমিত্যুচ্যতে যতঃ।
স স্যাদনুভবস্তস্য ততোঽন্যোঽনুভবো মৃষা ॥ ৮

পদান্বয়। যস্তু (যিনিই) বিজ্ঞাতেঃ (বুদ্ধি-বৃত্তির) বিজ্ঞাতা (জ্ঞাতা), যতঃ (যেহেতু) সঃ (তিনি) ত্বং ইতি (তত্ত্বমসি বাক্যে ত্বং বলিয়া) উচ্যতে (কথিত হয়)। [ততঃ ন তত্ত্বমস্যাসি বাক্যং নিরালম্বনং—অতএব তত্ত্বমসি বাক্য আশ্রয়শূন্য নহে] তস্য (তাহার—ত্বং পদার্থের) সঃ (সেই—শ্রুতিকথিত) অনুভবঃ (সম্যগ্ জ্ঞান), ততঃ (তাহা হইতে) অন্যঃ (ভিন্ন) অনুভবঃ (অনুভূতি—জ্ঞান) মৃষা (মিথ্যা) ॥ ৮

অনুবাদ। [সকল লোকের নিকট আত্মরূপে প্রতীয়মান অন্তঃকরণ যদি অনাত্মবস্তু বলিয়া পরিহার্য্য হয়, তাহা হইলে তৎপদার্থ ভিন্ন ত্বং-পদার্থের অভাববশতঃ 'তত্ত্বমসি'—এই শ্রুতিবাক্য ব্যর্থ হয়, এই আশঙ্কায়—শ্রৌত প্রমাণের উপন্যাস করিতেছেন] যিনি বিজ্ঞাতার (বুদ্ধি বৃত্তির) বিজ্ঞাতা, তিনিই তত্ত্বমসি—বাক্যে ত্বং পদার্থ কথিত হয় [বলিয়া তত্ত্বমসি বাক্য নির্ব্বিষয় হইবে না] ত্বং পদার্থের তাদৃশ [শ্রৌত] অনুভবকে যথার্থ বলা যাইতে পারে, তদ্ভিন্ন অনুভব মিথ্যা ॥ ৮

টীকা। সর্ব্বস্য লোকস্যাত্মত্বেন ভাসমানোঽপ্যহঙ্কারশ্চেদনাত্মত্বেন ত্যজ্যতে তদা তদন্যস্য ত্বংপদার্থস্যাদর্শনাৎ তত্ত্বমস্যাদিবাক্যস্য নিরালম্বনত্বাপত্তিরিত্যাশঙ্ক্যাহঙ্কারাদিবিবিক্তস্য ত্বমর্থস্য শ্রুত্যৈবোপপাদিতত্বান্নৈবমিত্যাহ—বিজ্ঞাতেরিতি। "ন হি বিজ্ঞাতু বিজ্ঞাতে বিপরিলোপো বিদ্যতে বিজ্ঞাতের্ন বিজ্ঞাতারং বিজানীয়া" ইতি শ্রুতৌ ষষ্ঠ্যন্তশব্দনির্দ্দিষ্টায়া বুদ্ধিবৃত্তিরূপায়া বিজ্ঞাতেঃ অনিত্যায়া বিজ্ঞাতারং নিত্যবিজ্ঞপ্তিরূপেণ জ্ঞাতারং ত্বং ন বিজানীয়া ইতি। যস্তু বিজ্ঞাতেবিজ্ঞাতরূপো বিষয়ভূতঃ সর্ব্বসাক্ষী প্রতিপন্নঃ স সর্ব্বাবভাসক এব ত্বমিতি ত্বংশব্দেন তত্ত্বমসি বাক্যে উচ্যতে, নাহঙ্কারাত্মতয়া, যতো যস্মাৎ ততঃ তমবলম্ব্য তত্ত্বমস্যাদিবাক্যপ্রবৃত্তের্ন নিরালম্বনত্বশঙ্কাবকাশ ইতি শেষঃ। তস্য ত্বংপদার্থস্য স এব শ্রুত্যুক্তপ্রকারোঽনুভবঃ সম্যগনুভবঃ স্যাৎ ততোঽন্যো বুদ্ধিতৎস্থাভাসবিশিষ্টরূপতয়ানুভবো মৃষা মিথ্যাধ্যাস ইত্যর্থঃ ॥ ৮

দৃশিরূপে সদা নিত্যে দর্শনাদর্শনে ময়ি।
কথং স্যাতাং ততো নান্য ইষ্যতেঽনুভবস্ততঃ ॥ ৯

পদান্বয়। সদা ( সর্ব্বদা ) দৃশিরূপে ( জ্ঞানস্বরূপ ) নিত্যে ( সত্য ) ময়ি ( আমাতে—আত্মাতে ) দর্শনাদর্শনে ( অনুভব এবং অননুভব ) কথং ( কিরূপে ) স্যাতাম্ ( থাকিবে), ততঃ ( সেইজন্য ) ততঃ ( তাহা হইতে—স্বরূপ হইতে ) অন্যঃ ( ভিন্ন ) অনুভবঃ ( অনুভূতি ) ন ইষ্যতে ( অভিপ্রেত হয় না ) ॥ ৯

অনুবাদ। [ শ্রুতি আত্মাকে অবিষয় বলিয়াছেন, সুতরাং তাহার অনুভব কিরূপে হইতে পারে, কারণ সে স্বয়ং অনুভবস্বরূপ, লোকে অনুভব ও অনুভবনীয় বস্তুর ভেদ দৃষ্ট হয়, এই আশঙ্কায় বলিতেছেন ] সর্ব্বদা জ্ঞানস্বরূপ নিত্য আমাতে (আত্মাতে) দর্শন এবং অদর্শন ( অনুভব ও অননুভব ) কিরূপে থাকিবে, তজ্জন্য আত্মস্বরূপ ব্যতিরিক্ত অনুভব অভিপ্রেত [ স্বীকৃত ] নহে ॥ ৯

টীকা। নন্ববিষয়শ্চেদাত্মা শ্রুত্যা নিবেদ্যতে,কথং তর্হি তস্যানুভবোঽনুভবরূপত্বাৎ, তস্য নানুভবাপেক্ষেতি চেন্ন, অন্যত্রানুভাব্যানুভবয়োর্ভেদদর্শনাদিত্যাশঙ্ক্য জড়াজড়স্বাভ্যাং বিশেষোপপত্তের্মৈব মিত্যাহ—দৃশিরূপেতি। যস্য স্বসত্তায়াং প্রকাশব্যভিচারঃ তস্যাগন্তুকজ্ঞানসাপেক্ষত্বাৎ স্বাগন্তুজ্ঞানাগমাপায়নিবন্ধনে দর্শনাদর্শনে স্যাতাং, সদা দৃশিরূপে জ্ঞানস্বরূপে ময়ি সত্যে নিত্যেঽন্যনিরপেক্ষসত্তাকে স্বরূপতো জ্ঞানতশ্চ নিত্যে ইতি যাবৎ দর্শনাদর্শনে কথং স্যাতাম্? ন কথমপীত্যর্থঃ। ততস্তস্মাৎ কারণাৎ ততঃ স্বরূপাদন্যোঽনুভবো নেষ্যত ইতি যোজনা ॥ ৯

যৎস্থস্তাপো রবের্দেহে দৃশেঃ স বিষয়ো যথা।
সত্ত্বস্থস্তদ্বদেবেহ দৃশেঃ স বিষয়স্তথা ॥ ১০

পদান্বয়। রবেঃ ( সূর্য্যের ) সঃ ( সেই ) তাপঃ ( আতপ—তপ্ততা ) দেহে ( শরীরে উৎপন্ন হইয়া ) যৎস্থঃ ( যৎপ্রদেশস্থিত হইয়া ) যথা ( যেরূপ ) দৃশেঃ ( আত্মার ) বিষয়ঃ ( গোচর ), তদ্বৎ ( সেইরূপ ) ইহ ( ব্যবহার দশায় ) তথা ( সেইরূপ ) সঃ ( আত্মা ) সত্ত্বস্থঃ ( অন্তঃকরণাবস্থিতরূপে ) দৃশেঃ ( আত্মার ) বিষয়ঃ ( গোচরঃ ) ॥ ১০

অনুবাদ। [ সুখদুঃখাদিবিশিষ্টস্বরূপে আত্মা প্রতীয়মান হয়, শুদ্ধ স্বরূপ হয় না, এই আশঙ্কায় বলিতেছেন ] যেমন সূর্য্যের উত্তাপ দেহের যে প্রদেশে সংলগ্ন হউক না কেন, সেই প্রদেশ বিশিষ্ট আত্মা তাপের বিষয় হয়, সেইরূপ ব্যবহার কালে অন্তঃকরণস্থিত সুখ দুঃখাদি আত্মারও বিষয় হইয়া থাকে ॥ ১০

টীকা। উক্তমেব নিত্যদৃগ্রূপত্বমাত্মনঃ স্ফুটয়তি—যৎস্থস্তাপ ইতি।

যথা সুখদুঃখাদিযুক্তত্বেনাত্মনো ভানান্ন নিত্যদৃশিমাত্রত্বমিত্যাশঙ্ক্যাহ—যৎস্থস্তাপ ইতি। রবেস্তাপো দেহে ভবন্ যৎস্থো যৎপ্রদেশস্থিতো ভবতি, স তাপো যথা স্বাশ্রয়প্রদেশবিশিষ্ট এব দৃশেরাত্মনো বিষয়স্তদ্বদেবেহ ব্যবহারকালে সত্বস্থোহন্তঃকরণস্থ এব ভবতি, সুখদুঃখাদিরূপস্তাপস্তথা স্বাশ্রয়ান্তঃকরণসহিত এব দৃশের্বিষয়ো ন দৃগাত্মসমবেত ইত্যর্থঃ। অতস্তাপস্তান্তধর্ম্মত্বেনৈবানুভবাদাত্মা নিত্যশ্চৈতন্যমাত্রস্বভাব এবেতি ভাবঃ। অথবা দেহে ভবন্ রবেস্তাপো যৎস্থো যস্মিন্ দেহদেশে স্থিতঃ স দেহ এব তাপবিশিষ্টস্তপ্তোঽহমিতি মন্যমানস্য দৃশেলৌকিকস্যাত্মনো বিষয়ো যথা তদ্বদেব বিষয়সম্পর্কজনিতঃ সুখদুঃখাদিতাপঃ সত্বস্থোঽন্তঃকরণস্থ ইতি, সোঽন্তঃকরণাখ্যঃ সুখাদিতাপবিশিষ্টস্তথৈব দৃশেঃ সাক্ষিণো বিষয় ইত্যর্থঃ। তথাচ সুখ্যহমিত্যাত্মভিমানস্য দেহতাপেন তদধ্যাসাৎ তপ্তোঽহমিত্যভিমানবৎ স্বদৃশ্যান্তঃকরণাধ্যাসনিবন্ধনত্বাদ্ বিবেকিনো দুঃখাদিমত্তয়াত্মা কদাপি ন ভাসত ইতি ভাবঃ॥ ১০

প্রতিষিদ্ধেদমংশোজ্ঞঃ * খমিবৈকরসোঽদ্বয়ঃ।
নিত্যমুক্তঃ সদাশুদ্ধঃ সোঽহং ব্রহ্মাস্মি কেবলঃ॥ ১১

পদান্বয়। প্রতিষিদ্ধেদমংশঃ ( দেহ, ইন্দ্রিয় বুদ্ধ্যাদি ইদং ভাগ যাহার সম্বন্ধে নিষিদ্ধ, এতাদৃশ ) জ্ঞঃ ( জ্ঞানরূপ ) খমিব ( আকাশের ন্যায় ) একরসঃ (একরূপ) অদ্বয়ঃ ( অদ্বিতীয় ) নিত্যমুক্তঃ ( সদামুক্ত ) তথা ( সেইরূপ ) শুদ্ধঃ ( দোষহীন ) সঃ ( সেই ) অহং ( আমি ) কেবলঃ ( অসঙ্গ ) ব্রহ্মাস্মি ( ব্রহ্ম হই )॥ ১১

অনুবাদ। [ আত্মার অন্তঃকরণাদি সম্বন্ধরাহিত্য প্রদর্শিত হইতেছে ] যাহার সম্বন্ধে দেহ, ইন্দ্রিয়াদি ইদং ভাগ নিষিদ্ধ হইয়াছে [ অর্থাৎ যিনি ইদং শব্দ প্রতিপাদ্য নহেন ] যিনি জ্ঞানস্বরূপ, আকাশের ন্যায় এক স্বভাব এবং অদ্বিতীয়; সর্ব্বদা মুক্ত ও শুদ্ধস্বরূপ সেই কেবল ব্রহ্মস্বরূপই আমি॥ ১১

টীকা। আত্মনঃ সুখাদিযুক্তান্তঃকরণসম্বন্ধাভাবং স্ফুটয়ন্ বিবিক্তস্বরূপমনুসন্ধত্তে—প্রতিষিদ্ধেতি। স্পষ্টার্থঃ॥১১

বিজ্ঞাতুর্নৈব বিজ্ঞাতা পরোঽহন্যঃ সম্ভবত্যতঃ।
বিজ্ঞাতাহং পরো মুক্তঃ সর্ব্বভূতেষু সর্ব্বদা॥ ১২

---

* প্রতিষিদ্ধে দৃগংশোঽজ্ঞঃ—ইতি বা পাঠঃ।

পদান্বয়। বিজ্ঞাতুঃ (বুদ্ধিবৃত্তি প্রভৃতি সকলের জ্ঞাতা আত্মার) অন্যঃ (ভিন্ন) পরঃ (ব্যাপক) বিজ্ঞাতা (জ্ঞাতা) নৈব সম্ভবতি (সম্ভব হয় না), অতঃ (এইজন্য) অহং (আমি) পরঃ (উৎকৃষ্ট) সর্ব্বভূতেষু (সমস্ত প্রাণীর মধ্যে) সর্ব্বদা (সকল সময়) মুক্তঃ (বন্ধনমুক্তঃ)॥ ১২

অনুবাদ। [এক্ষণে আত্মার একত্ব প্রতিপাদিত হইতেছে] আত্মা সকলের অর্থাৎ বুদ্ধি প্রভৃতির বিজ্ঞাতা; তাহার আর কোন ব্যাপক বিজ্ঞাতা থাকা সম্ভব নহে; অতএব সর্ব্বজীবে সর্ব্বদা বিরাজমান আমি বিজ্ঞাতা পরম মুক্তস্বরূপ॥ ১২

টীকা। যস্মাদেবং বিচার্য্যমাণোঽহং ব্রহ্মৈব, তস্মাৎ ন সাক্ষিরূপস্য মম কুত্রাপি স্বরূপভেদোঽস্তীত্যাশয়মাত্মতত্ত্বমাবিষ্করোতি—বিজ্ঞাতুরিতি। সর্ব্ববিজ্ঞাতৃরূপাদাত্মনোঽন্যো যতঃ পরো ব্যাপকো বিজ্ঞাতা নৈব সম্ভবতি। অতোঽহমেব পরো বিজ্ঞাতা সর্ব্বভূতেষু স্থাবরজঙ্গমেষু সদা সর্ব্বদা এবং সর্ব্ববিজ্ঞেয়তদ্ধর্ম্মরহিতত্বান্মুক্তশ্চেত্যর্থঃ॥ ১২

যো বেদাঽলুপ্তদৃষ্টিত্বমাত্মনোঽকর্ত্তৃতাং তথা।
ব্রহ্মবিত্ত্বং তথা মুক্ত্বা স আত্মজ্ঞো ন চেতরঃ॥ ১৩

পদান্বয়। যঃ (যিনি, যে পুরুষ) তথা (সেইরূপ) ব্রহ্মবিত্ত্বম্ (আমি ব্রহ্মজ্ঞানী—এইরূপ অভিমানকে) মুক্ত্বা (ত্যাগ করিয়া) আত্মনঃ (আত্মার) অলুপ্তদৃষ্টিত্বম্ (অলুপ্তচৈতন্য) তথা (সেইরূপ) অকর্ত্তৃতাম্ (অকর্ত্তৃত্ব) বেদ (জানেন) সঃ (তিনি) আত্মজ্ঞঃ (আত্মজ্ঞানবান্) ইতরঃ চ ন (অপরে নহে; [এইরূপ জ্ঞানী ব্যতীত অপর কেহ আত্মজ্ঞ নহে]॥ ১৩

অনুবাদ। যিনি 'আমি ব্রহ্মবিৎ'—এইরূপ অভিমান পরিত্যাগ করিয়া আত্মার অক্ষুণ্ণ চৈতন্য এবং অকর্ত্তৃত্ব অবগত আছেন, তিনিই আত্মজ্ঞ, অপরে নহে *॥ ১৩

টীকা। এবং শ্রুত্যুপদেশাৎ সর্ব্বত্র সর্ব্বদাঽদ্বয়মাত্মানমনুসন্দধানস্যাপি ব্রহ্মবিদহমস্মীত্যভিমানাৎ স্যাৎ সবিশেষত্বমিত্যত আহ—যো বেদেতি। ব্রহ্মবিত্ত্বং মুক্ত্বা ব্রহ্মবিদহমস্মীত্যভিমানং ত্যক্ত্বা যথা শ্রুত্যুক্তং তথা আত্মনোঽলুপ্তচিন্মাত্রতয়া

* তাৎপর্য্য—অভিমান মুক্তির প্রতিবন্ধক; সুতরাং মুমুক্ষুর তাহা পরিত্যাজ্য। আত্মা চৈতন্যস্বরূপ; অতএব তাহার কখনও লোপ হয় না, এবং আত্মাতে আরোপিত কর্তৃত্ব-ভোক্তৃত্ব-প্রভৃতি ধর্ম্ম অন্তঃকরণের, আত্মার নহে—এইরূপ জ্ঞানীকে আত্মজ্ঞ বলা যায়।

দ্রষ্টৃত্বং তথা অকর্তৃতাঞ্চ বেদ স আত্মজ্ঞঃ আত্মতত্ত্বব্রহ্মবিৎ ন চেতরো যোঽভিমানলেশমপি ভজতে ইত্যর্থঃ ॥ ১৩

জ্ঞাতৈবাহমবিজ্ঞেয়ঃ শুদ্ধো মুক্তঃ সদেত্যপি।
বিবেকী প্রত্যয়ো বুদ্ধের্দৃশ্যত্বান্নাশবান্ যতঃ ॥ ১৪

পদান্বয়। অহম্ (আমি) সদা (সর্ব্বদা) জ্ঞাতা এব (বিজ্ঞাতা ই) অবিজ্ঞেয়ঃ (জ্ঞানের বিষয় নহে) শুদ্ধঃ (নির্ম্মল, দোষরহিত) মুক্তঃ (বন্ধনরহিত, মুক্ত) ইতি অপি (এইরূপ) বিবেকী (বিবেকবান্, বিবেকযুক্ত, বিবিক্তাত্মনিষ্ঠ) বুদ্ধেঃ (বুদ্ধির, অন্তঃকরণের) প্রত্যয়ঃ (বোধ, জ্ঞান, বৃত্তি) দৃশ্যত্বাৎ (দৃশ্যত্ববশতঃ, সাক্ষিভাস্যত্বহেতু) যতঃ (যেহেতু) নাশবান্ (নাশযুক্ত, বিনাশী) [ততঃ ব্রহ্মবিদঃ অস্তি অভিমানলেশঃ = অতএব ব্রহ্মজ্ঞানীর অভিমানের কণামাত্র আছে) ॥ ১৪

অনুবাদ। [ব্রহ্মাত্মজ্ঞান যখন আত্মাতে বর্ত্তমান আছে, তখন লোক আমি ব্রহ্মবিৎ এইরূপ অভিমান ত্যাগ করিতে পারে না, অতএব আত্মা শুদ্ধস্বরূপ নহে—এইরূপ আশঙ্কায় বলিতেছেন—] আমি সর্ব্বদা বিজ্ঞাতাই, অবিজ্ঞেয়, শুদ্ধ, মুক্তস্বরূপ,—এইরূপ বুদ্ধিগত বিবিক্ত আত্মজ্ঞান, দৃশ্যত্ববশতঃ যখন নাশ প্রাপ্ত হয়,—তখন ব্রহ্মজ্ঞেরও অভিমানলেশ বিদ্যমান আছে * ॥ ১৪

টীকা। নন্থ ব্রহ্মাত্মজ্ঞানস্যাত্মনি বিদ্যমানত্বাৎ কথং ব্রহ্মবিত্ত্বাভিমানত্যাগোঽতো নাত্যন্তং নির্ব্বিশেষ আত্মেত্যত আহ—জ্ঞাতৈবেতি। জ্ঞাতৈবাহমিত্যাদিরূপো যো বিবেকী বিবেকবান্ বিবিক্তাত্মনিষ্ঠ ইতি যাবৎ প্রত্যয়ো বুদ্ধের্বোধো যো বৃত্তিরূপঃ স দৃশ্যত্বাৎ সাক্ষিভাস্যত্বাৎ নাশবান্ নশ্যত্যেব। যতো যস্মাৎ তস্মান্নাস্তি ব্রহ্মবিদোঽভিমানলেশস্যাপ্যবকাশ ইত্যর্থঃ। যথা কতকবীজং রজঃকলুষিতে জলে প্রক্ষিপ্তং জলগতসকলরজো বিলাপয়ৎ স্বয়মপি বিলীয়মানং সলিলমনাবিলং করোতি, তথা যথোক্তবিবেকবুদ্ধিবৃত্তিরপি পরে প্রত্যগাত্মনি সংসিদ্ধা তদ্গতসকলবিশেষমুন্মূলয়ন্তী স্বয়মপ্যুন্মূলিতা প্রত্যগাত্মানং নিরস্তসমস্ত-বিশেষমনাবিলমাপাদয়তীতি ভাবঃ ॥ ১৪

---

* তাৎপর্য্য—আমি ব্রহ্ম—এইরূপ জ্ঞান অন্তঃকরণের বৃত্তি, তাহাও অজ্ঞানজন্য; সুতরাং তখনও অজ্ঞানলেশ বিদ্যমান থাকে। যেমন কতকপুষ্পরজঃ অস্বচ্ছ জলে প্রক্ষিপ্ত হইলে জলকে স্বচ্ছ করিয়া স্বয়ং বিনাশ প্রাপ্ত হয়, ব্রহ্মাকারে অন্তঃকরণবৃত্তি উৎপন্ন হইয়া অজ্ঞান ও তৎকার্য্য বিনাশ করিয়া স্বয়ং বিনাশ প্রাপ্ত হয়, যতক্ষণ অন্তঃকরণবৃত্তি থাকিবে, ততক্ষণ অজ্ঞান লেশ অবশ্যই আছে।

অলুপ্তা ত্বাত্মনো দৃষ্টির্নোৎপাদ্যা কারকৈর্যতঃ।
দৃশ্যয়া চান্যয়া দৃষ্ট্যা জন্যতাস্যাঃ প্রকল্পিতা ॥ ১৫

পদান্বয়। আত্মনঃ তু (কিন্তু আত্মার) দৃষ্টি (জ্ঞান, চৈতন্য) অলুপ্তা (লুপ্ত নহে, সর্বদা বিদ্যমান), [আত্মার চৈতন্য অলুপ্ত, এ বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে] যতঃ (যেহেতু, কারণ) কারকৈঃ (কারকসমূহের দ্বারা) ন উৎপাদ্যা (উৎপাদনীয় নহে, অর্থাৎ ঘটাদির সত্তা যেমন মৃত্তিকা, কুম্ভকার, সলিল প্রভৃতি কারকের ব্যাপার দ্বারা উৎপন্ন হয়, আত্মার চৈতন্য সেইরূপ কারকের দ্বারা উৎপন্ন হয় না, যাহা কারকজন্য তাহা অনিত্য, কিন্তু আত্মার চৈতন্যস্বভাব; সুতরাং অলুপ্ত নহে) অন্যয়া চ (অপর) দৃশ্যয়া (দৃশ্যসম্বন্ধীয়) দৃষ্ট্যা (দৃষ্টি দ্বারা, জ্ঞান দ্বারা, বৃত্তি দ্বারা) অস্যাঃ (আত্মদৃষ্টির, আত্মজ্ঞানের) জন্যতা (উৎপন্নতা) প্রকল্পিতা (কল্পিত হয়) ॥ ১৫

অনুবাদ। [যদি বল বুদ্ধিবৃত্তির ন্যায় আত্মচৈতন্য—আত্মার প্রতিভাস ও বিনাশী, তাহা বলিতে পার না; কারণ আত্মচৈতন্য কারকজন্য নহে বলিয়া অবিনাশী,—ইহাই এই শ্লোকে উপপাদন করিতেছেন] আত্মার চৈতন্য নাশপ্রাপ্ত হয় না, কারণ ইহা কারকজন্য নহে; আত্মস্বরূপ চৈতন্যের জন্যতা অন্য বুদ্ধিবৃত্তিরূপ উপাধির দ্বারা কল্পিত হইয়া থাকে * ॥ ১৫

টীকা। নন্বাত্মচৈতন্যপ্রতিভাসোঽপি নাশবানাত্মপ্রকাশত্বাৎ প্রকৃতবুদ্ধিপ্রত্যয়বদিতি চেন্নৈবং কারকাধীনাত্মলাভত্বস্যোপাধিত্বাদিত্যাহ—অলুপ্তেতি। উপাধেঃ সাধনব্যাপকত্বমাশঙ্ক্য প্রত্যাহ—দৃশ্যয়া চেতি। অস্যা আত্মস্বরূপায়া দৃষ্টের্জন্যতা তু দৃশ্যযাঽন্যয়া বুদ্ধিবৃত্তিরূপয়া স্বরূপদৃষ্টেরভিব্যক্ত্যুপাধিভূতয়া প্রকল্পিতা আরোপিতা ঘটজন্মনা ঘটাকাশজন্মবদিতি নাস্ত্যতঃ সাধনব্যাপকত্বমিত্যর্থঃ ॥ ১৫

দেহাত্মবুদ্ধ্যপেক্ষত্বাদাত্মনঃ কর্তৃতা মৃষা।
নৈব কিঞ্চিৎ করোমীতি সত্যা বুদ্ধিঃ প্রমাণজা ॥ ১৬

পদান্বয়। দেহাত্মবুদ্ধ্যপেক্ষত্বাৎ (দেহে আত্মজ্ঞানের অপেক্ষত্ববশতঃ, শরীরে আত্মজ্ঞান—মিথ্যাজ্ঞানপূর্বকত্বহেতু) আত্মনঃ (আত্মার) কর্তৃতা

---

* তাৎপর্য্য—ঘটাদি বস্তুর সত্তা কারকাধীন, কিন্তু চৈতন্য আত্মার স্বরূপ, সুতরাং তাহার লোপ হয় না। যেমন ঘটের উৎপত্তির দ্বারা ঘটাকাশের ও উৎপত্তি হইল বলিয়া বোধ হয়, সেইরূপ বুদ্ধিবৃত্তিরূপ উপাধির জন্মহেতু আত্মচৈতন্যেরও উৎপত্তি হইল বলিয়া বোধ হয়।

( কর্তৃত্ব, ভোক্তৃত্ব) মৃষা ( মিথ্যা ) কিঞ্চিৎ ( কিছু ) ন এব করোমি ( করি না, আমি কর্তা নহি ) ইতি ( এইরূপ ) প্রমাণজা ( প্রমাণ জনিত ) বুদ্ধিঃ ( বোধ, জ্ঞান ) সত্যা ( যথার্থ, প্রমা ) ॥ ১৬

অনুবাদ। শরীরে আত্মবুদ্ধিপূর্ব্বক আত্মার কর্তৃত্ব; সুতরাং তাহা মিথ্যা, আমি কিছু করি না—এইরূপ প্রমাণজনিত জ্ঞান সত্য ॥ ১৬

টীকা। তদেবমাত্মন্যব্যভিচারাচ্চিৎপ্রকাশস্য নিত্যত্বাদ্ যো বেদাহলুপ্তদৃষ্টিত্বমিত্যত্রোক্তং নিত্যদৃষ্টিরূপত্বমুপপাদ্যাকর্ত্তৃতাং তথেত্যুক্তং নির্ব্বিকারত্বমুপপাদয়তি দ্বাভ্যাং—দেহাত্মবুদ্ধ্যেতি। দেহাত্মবুদ্ধেঃ মিথ্যাবুদ্ধিত্বাৎ তৎপূর্ব্বকত্বাৎ কর্ত্তৃত্বাদিরাত্মনো মৃষা। নৈব কিঞ্চিৎ করোমীত্যকর্ত্রাত্মবুদ্ধিঃ 'নিষ্কলং নিষ্ক্রিয়ং শান্তম্' ইত্যাদি প্রমাণজাতত্বাৎ সত্যা দেহাত্মবুদ্ধের্প্রমাণজায়া বাধিকেত্যর্থঃ ॥ ১৬

কর্ত্তৃত্বং কারকাপেক্ষমকর্ত্তৃত্বং স্বভাবতঃ।
কর্তা ভোক্তেতি বিজ্ঞানং মৃষৈবেতি সুনিশ্চিতম্ ॥ ১৭

পদান্বয়। কর্ত্তৃত্বম্ ( কর্তৃতা ) কারকাপেক্ষম্ ( কারককে অপেক্ষা করিয়া হয় ) অকর্ত্তৃত্বম্ ( আত্মার অকর্তৃতা ) স্বভাবতঃ ( স্বভাবসিদ্ধ, স্বাভাবিক ) কর্তা ভোক্তা ( কর্তৃত্ববান্, ভোক্তৃত্ববান্ ) ইতি ( এরূপ ) বিজ্ঞানম্ ( জ্ঞান ) মৃষা এব ( মিথ্যাই ) ইতি ( ইহা ) সুনিশ্চিতম্ ( ভালরূপে স্থিরীকৃত হইয়াছে ) ॥ ১৭

অনুবাদ। কর্তৃত্ব কারকসাপেক্ষ, আত্মার অকর্তৃত্ব স্বাভাবিক; [ আত্মা ] কর্তা, ভোক্তা—এইরূপ জ্ঞান মিথ্যা—ইহা সম্যক্‌রূপে নিশ্চিত হইয়াছে * ॥ ১৭

টীকা। ইতোহপি কর্ত্তৃত্বমাত্মনো ন পরমার্থমিত্যাহ—কর্ত্তৃত্বং কারকাপেক্ষমিতি। অসঙ্গে নিরবয়বে আত্মনি কারকসংসর্গস্য পরমার্থতোহনুপপত্তেরকর্ত্তৃত্বস্য স্বাভাবিকত্বাৎ কর্তা ভোক্তাস্মীতি বিজ্ঞানং মৃষৈব ন পরমার্থ ইতি সুনিশ্চিতং নিত্যনির্ম্মল এবাত্মেত্যর্থঃ ॥ ১৭

এবং শাস্ত্রানুমানাভ্যাং স্বরূপেঽবগতে সতি।
নিযোজ্যোঽহমিতি হ্যেষা সত্যা বুদ্ধিঃ কথং ভবেৎ ॥ ১৮

পদান্বয়। এবম্ ( এইরূপ ) শাস্ত্রানুমানাভ্যাম্ ( শাস্ত্র এবং অনুমান প্রমাণের দ্বারা ) স্বরূপে ( আত্মস্বরূপ ) অবগতে সতি ( জ্ঞাত হইলে ) অহম্

---

* তাৎপর্য্য—দেহ, ইন্দ্রিয়, অন্তঃকরণ প্রভৃতিতে আত্মবুদ্ধি মিথ্যাজ্ঞান, সেই মিথ্যাজ্ঞানপ্রযুক্ত আত্মাতে কর্তৃত্ব—ভোক্তৃত্ব—প্রভৃতি অধ্যারোপিত হইয়া থাকে; সুতরাং তাহা মিথ্যা। আমি কর্তা নহি, ভোক্তা নহি—এইরূপ জ্ঞান প্রমা বলিতে হইবে।

(আমি) নিয়োজ্যঃ (নিয়োগের বিষয়) ইতি (এইরূপ) হি (নিশ্চিত) এষা (এই) বুদ্ধি (জ্ঞান) সত্যা (যথার্থ) কথম্ (কিরূপে) ভবেৎ (হয়) ॥ ১৮

অনুবাদ। এইরূপে শাস্ত্র এবং অনুমানের দ্বারা আত্মস্বরূপ অবগত হইলে আমি নিয়োজ্য—এইরূপ জ্ঞান সত্য কিরূপে হইবে? ॥ ১৮

টীকা। তদেবং পরিশোধিতপদার্থতত্ত্বস্য বাক্যাদেবাহং—ব্রহ্মাস্মীতি নিরপবাদে বিজ্ঞানে জাতে সতি নিয়োজ্যোঽহমিতিবুদ্ধেরনুৎপত্তয়ান্ন প্রসংখ্যানবিধ্যবকাশ ইত্যাহ—এবংশাস্ত্রানুমানাভ্যামিতি। শাস্ত্রং 'বিজ্ঞাতেরস্ত বিজ্ঞাতা স স্বামিত্যুচ্যতে যতঃ' ইত্যত্র দর্শিতম্। 'যৎস্থস্তাপো রবের্দেহে' ইত্যত্রোক্তমনুমানং তাভ্যামিত্যর্থঃ॥ ১৮

যথা সর্ব্বান্তরং ব্যোম ব্যোম্নোঽপ্যভ্যন্তরো হ্যহম্।
নির্ব্বিকারোঽচলঃ শুদ্ধোঽজরো মুক্তঃ সদাদ্বয়ঃ ॥ ১৯

পদান্বয়। যথা (যেমন) ব্যোম (আকাশ) সর্ব্বান্তরম্ (সকলের অভ্যন্তর) ব্যোম্নঃ অপি (আকাশেরও) অভ্যন্তরঃ (অন্তর) নির্ব্বিকারঃ (বিকার—রহিত) অচলঃ (নিষ্ক্রিয়) শুদ্ধঃ (নির্ম্মল) অজরঃ (জরারহিত) সদা মুক্তঃ (সর্ব্বদা মুক্ত) অদ্বয়ঃ (অদ্বিতীয়) অহম্ (আমি) হি (নিশ্চিত) ॥ ১৯

অনুবাদ। যেমন আকাশ সকলের অভ্যন্তর, নির্ব্বিকার, অচল, শুদ্ধ, জরারহিত, সর্ব্বদা মুক্ত, অদ্বিতীয়—আমি আকাশেরও অভ্যন্তর ॥ ১৯

টীকা। ব্রহ্মাবগতো নিয়োজ্যত্বাদিবুদ্ধেনৈব ভবতীত্যত্র নির্ব্বিকারত্বাদিকং হেতুং বদন্ প্রকরণার্থমুপসংহরতি—যথা সর্ব্বান্তরমিতি। স্পষ্টম্॥ ১৯

ইতি প্রকাশপ্রকরণং দ্বাদশং বিবৃতম্॥ ১২

---

## অচক্ষুষ্ট্ব-প্রকরণম্। ১৩

অচক্ষুষ্ট্বান্ন দৃষ্টির্মে তথাঽশ্রোত্রস্য কা শ্রুতিঃ।
অবাক্ত্বান্ন তু বাক্তিঃ স্যাদমনস্ত্বান্মতিঃ কুতঃ ॥ ১

পদান্বয়। মে (আমার) অচক্ষুষ্ট্বাৎ (চক্ষুর্বিহীনত্ববশতঃ) ন দৃষ্টিঃ (দৃষ্টি নাই, দর্শনশক্তি নাই) তথা (সেইরূপ) অশ্রোত্রস্য (শ্রবণ রহিত, আমার) শ্রুতিঃ (শ্রবণ, শ্রবণ শক্তি) কা (কি, অর্থাৎ আমার শ্রবণশক্তি নাই) অবাক্ত্বাৎ তু (বাক্যরাহিত্যবশতঃ) ন বক্তিঃ (বচন নাই) অমনস্ত্বাৎ (মনোবিহীতাবশতঃ) মতিঃ (মনন) কুতঃ স্যাৎ (কোথা হইতে হইবে) ॥ ১

অনুবাদ। আমার দৃষ্টি নাই, কারণ আমি অচক্ষুঃ; সেইরূপ আমি শ্রোত্রহীন, আমার শ্রবণ শক্তি কি? আমি বাক্‌শক্তিহীন, সুতরাং আমার বাক্য নাই, আমি মনোরহিত, অতএব মনন কোথা হইতে আসিবে। * ১

টীকা। তদেবং পদার্থতত্ত্বপরিচয়াভাবাদেব বাক্যার্থাপ্রতিপত্তির্দর্শিতেতি তৎপরিচয়মাত্রাদেব বাক্যাৎ বাক্যার্থযাথাত্ম্যাবভাসসম্ভবে প্রসংখ্যানাদিবিধিরনর্থকোঽনুপপন্নশ্চেত্যুক্তমিদানীং পূর্ব্বপ্রকরণান্তে 'নির্ব্বিকারোঽচলঃ শুদ্ধঃ' ইতি যদুক্তমাত্মনঃ শুদ্ধত্বমচলত্বঞ্চ তৎ স্ফুটীকর্ত্তুং প্রকরণান্তরং প্রস্তৌতি—অচক্ষুষ্ট্বাদিতি। দৃষ্টিশব্দেন চক্ষুরিন্দ্রিয়দ্বারকবুদ্ধিবৃত্তির্বহিঃ প্রসৃতা রূপাদিবিষয়োপরঞ্জিতা জ্ঞানাখ্যক্রিয়াত্মিকোচ্যতে, সা দৃষ্টির্মেঽস্তি মা বিকারত্বয়া মদ্ধর্ম্মভূতা সা ন ভবতীত্যর্থঃ। তত্র হেতুরচক্ষুষ্ট্বাদিতি। চক্ষুর্হি দেহদেশাশ্রিতং ভৌতিকং করণং ন মদাশ্রিতমিত্যন্বয়ব্যতিরেকাভ্যাং নিশ্চিতমিতি ন হেত্বাসিদ্ধিশঙ্কা। এবং কা শ্রুতিরিত্যাদিষু যোজ্যম্। তথা চ তত্তদিন্দ্রিয়দ্বারকবুদ্ধিবৃত্তিরূপ দৃষ্ট্যাদিক্রিয়াহীনত্বাৎ সিদ্ধমাত্মনোঽচলত্বং শুদ্ধত্বঞ্চেতি ভাবঃ ॥ ১

অপ্রাণস্য ন কর্ম্মাস্তি বুদ্ধ্যভাবে ন বেদিতা।
বিদ্যাবিদ্যে ততো ন স্তাশ্চিন্মাত্রজ্যোতিষো মম ॥ ২

পদান্বয়। অপ্রাণস্য (প্রাণরহিত) [মে—আমার] কর্ম্ম (প্রাণাদি ক্রিয়া) ন অস্তি (নাই) বুদ্ধ্যভাবে (বুদ্ধির অভাবে) বেদিতা ন (জ্ঞাতা নাই),

* তাৎপর্য্য—দর্শন, শ্রবণ, ভাষণ ও মনন যথাক্রমে চক্ষুঃ শ্রোত্র, বাক্ ও মনের ধর্ম্ম; আত্মার ধর্ম্ম নহে; সুতরাং আত্মা নির্ব্বিকার শুদ্ধস্বভাব।

ততঃ ( তজ্জন্য, সেই নিমিত্ত ) চিন্মাত্রজ্যোতিষঃ (জ্ঞানস্বরূপ এবং প্রকাশস্বরূপ) মম ( আমার—আত্মার ) বিদ্যাবিদ্যে ( বিদ্যা—জ্ঞান, অবিদ্যা—অজ্ঞান ) ন স্তঃ ( নাই ) ॥ ২

অনুবাদ। আমি অপ্রাণ বলিয়া আমার কর্ম্ম নাই, বুদ্ধি না থাকায় আমি বিজ্ঞাতা নহি ; আমি সর্ব্বদা প্রকাশমান চৈতন্যস্বরূপ, অতএব আমার জ্ঞান কিংবা অজ্ঞান নাই ॥ ২ ॥ *

টীকা। তথা কর্ত্তৃত্বজ্ঞাতৃত্ববিকারহেতুপ্রাণবুদ্ধ্যোরভাবাদপি শুদ্ধ ইত্যাহ—অপ্রাণস্যেতি। চিন্মাত্রজ্যোতিষঃ সদাপ্রকাশমানচিদেকরসস্য বিদ্যাবিদ্যে জ্ঞানতদভাবৌ জ্ঞানক্রিয়ে বা ন স্তস্তয়োরপি বুদ্ধ্যবস্থাবিশেষত্বাদাত্মনশ্চ বুদ্ধ্যভাবাদিতি সিদ্ধা শুদ্ধতেত্যর্থঃ ॥ ২

নিত্যমুক্তস্য শুদ্ধস্য কূটস্থস্যাবিচালিনঃ।
অমৃতস্যাক্ষরস্যৈবমশরীরস্য সর্ব্বদা ॥ ৩

পদান্বয়। শুদ্ধস্য ( শুদ্ধস্বভাব ) নিত্যমুক্তস্য ( সর্ব্বদা বিমুক্ত স্বভাবযুক্ত ) অবিচালিনঃ ( ক্রিয়ারহিত ) কূটস্থস্য ( কূটবৎ বিকার রহিত ) অক্ষরম্ ( ক্ষররহিত ) অমৃতস্য ( মরণধর্ম্মরহিত ) এবং ( এইরূপ ) সর্ব্বদা ( সর্ব্বকালে ) অশরীরস্য ( শরীর সম্বন্ধ রহিতের ) [ মে = আমার ] [ বিদ্যাবিদ্যে = বিদ্যা এবং অবিদ্যা, ন স্তঃ = নাই ] ॥ ৩

অনুবাদ। আমি শুদ্ধস্বভাব বলিয়া নিত্যমুক্ত, ক্রিয়া রহিত বলিয়া কূটস্থ, অক্ষয় বলিয়া অমর, সেইরূপ অশরীর বলিয়া আমার বিদ্যা কিংবা অবিদ্যা নাই ॥ ৩

টীকা। উক্তধর্ম্মজাতস্যাত্মস্বভাবেন শুদ্ধ্যাদিসিদ্ধাবশরীরত্বমেব হেতুরিত্যভিপ্রেত্য চিন্মাত্রজ্যোতিঃস্বরূপং বিশেষণৈর্বিশদয়তি—নিত্যমুক্তস্যেতি। বিদ্যাবিদ্যে ন স্ত ইতি পূর্ব্বেণান্বয়ঃ। শুদ্ধত্বান্নিত্যমুক্তত্বমবিচালিত্বাৎ কূটস্থত্বমক্ষরত্বাদমৃতত্বমিতি বিশেষণানাং যোজনা। ত্রিষ্বপি হেতুঃ অশরীরস্যেতি। নহি শরীরসম্বন্ধমন্তরেণাত্মনোঽশুদ্ধিচলনক্ষরণানি নিরূপণ পথমবতরন্তি। অতঃ সর্ব্বদৈবাশরীরত্বাৎ সর্ব্বদা শুদ্ধ ইত্যাদি যোজ্যম্ ॥ ৩

---

* তাৎপর্য্য—ক্রিয়াশক্তি প্রাণের এবং জ্ঞানশক্তি বুদ্ধির ; আমি প্রাণ ও বুদ্ধি হইতে ভিন্ন, সুতরাং কর্ত্তৃত্ব ও জ্ঞাতৃত্ব আমার নহে ; অতএব আমি শুদ্ধস্বভাব।

জিঘৎসা বা পিপাসা বা শোকমোহৌ জরামৃতী।
ন বিদ্যন্তেঽশরীরত্বাদ্ব্যোমবদ্ব্যাপিনো মম ॥ ৪

পদান্বয়। ব্যোমবৎ (আকাশের ন্যায়) ব্যাপিনঃ (ব্যাপক, অপরিচ্ছিন্ন) মম (আমার) অশরীরত্বাৎ (অশরীরত্বহেতু, শরীর সম্বন্ধাভাববশতঃ) জিঘৎসা বা (ভোজনের ইচ্ছা) পিপাসা বা (কিংবা পানের ইচ্ছা) শোকমোহৌ (শোক এবং মোহ) জরামৃতী (জরা এবং মরণ) ন বিদ্যন্তে (নাই)॥ ৪

অনুবাদ। আমি আকাশের ন্যায় সর্ব্বব্যাপী, আমার শরীর নাই; অতএব আমার ভোজনের ইচ্ছা কিংবা পিপাসা, শোক, মোহ, জরা এবং মরণ নাই * ॥ ৪

টীকা। আত্মনঃ ষড়ূর্ম্মিসম্বন্ধা ভাবাদপি সিদ্ধা শুদ্ধতেত্যাহ—জিঘৎসেতি। খাদিতুমিচ্ছা জিঘৎসা, পাতুমিচ্ছা পিপাসা, অন্যৎ প্রসিদ্ধম্, অত্রাশরীরত্বাদিত্যুপলক্ষণং, অপ্রাণত্বাদ্ মনস্ত্বাচ্চেত্যর্থঃ। তথা চোক্তং 'প্রাণস্য ক্ষুৎপিপাসে দ্বে মনসঃ শোকমোহকৌ। জরামৃত্যূ শরীরস্য ষড়ূর্ম্মিরহিতঃ শিবঃ' ইতি ॥ ৪

অস্পর্শত্বান্ন মে স্পৃষ্টির্নাজিহ্বত্বাদ্রসজ্ঞতা।
নিত্যবিজ্ঞানরূপস্য জ্ঞানাজ্ঞানে ন মে সদা ॥ ৫

পদান্বয়। সদা (সর্ব্বদা) অস্পর্শত্বাৎ (স্পর্শেন্দ্রিয়রাহিত্যবশতঃ, ত্বগিন্দ্রিয় রাহিত্য হেতু) মে (আমার) ন স্পৃষ্টিঃ (স্পর্শ নাই) অজিহ্বত্বাৎ (জিহ্বেন্দ্রিয় না থাকায়) ন রসজ্ঞতা (রসজ্ঞান নাই) নিত্যবিজ্ঞানরূপস্য (অবিনাশী জ্ঞান স্বরূপ) মে (আমার) জ্ঞানাজ্ঞানে (জ্ঞান এবং অজ্ঞান) ন (নাই)॥ ৫

অনুবাদ।—সর্ব্বদা ত্বগিন্দ্রিয় রাহিত্যবশতঃ আমার স্পর্শ নাই, রসনেন্দ্রিয় না থাকায় রসজ্ঞান নাই, আমি নিত্যজ্ঞানস্বরূপ, আমার জ্ঞান কিংবা অজ্ঞান নাই ॥ ৫

টীকা। ইদানীমমুক্তসকলেন্দ্রিয়বৃত্তিপ্রতিষেধোপলক্ষণতয়া স্পর্শরসনসম্বন্ধং প্রতিষিধ্যাবির্ভাবতিরোভাবহীনতয়া বিশুদ্ধচিদ্রূপত্বমুক্তমুপসংহরতি—অস্পর্শত্বাদিতি। স্পর্শনেন্দ্রিয়রহিতত্বাদিত্যর্থঃ ॥ ৫ ॥

---

* তাৎপর্য্য—ক্ষুধা, পিপাসা, শোক, মোহ, জরা এবং মৃত্যু এই ছয়টিকে ঊর্ম্মি বলে। ঊর্ম্মি শব্দের অর্থ তরঙ্গ। যেমন সমুদ্রে তরঙ্গ উপস্থিত হইলে, সমুদ্রকে চঞ্চল করে, সেইরূপ ঊর্ম্মিতুল্য এই ছয়টি চিত্তকে চঞ্চল করে; চিত্তের চঞ্চলতা আত্মাতে আরোপ করিয়া আত্মাও চঞ্চলের ন্যায় হয়। বস্তুতঃ এই ছয়টি ঊর্ম্মির সহিত আত্মার কোন সম্বন্ধ নাই। কারণ ক্ষুধা ও তৃষ্ণা প্রাণের, শোক ও মোহ মনের এবং জরা ও মৃত্যু শরীরের ধর্ম্ম।

যা তু স্যান্মানসী বৃত্তিশ্চাক্ষুষ্কা রূপরঞ্জনা।
নিত্যমেবাত্মনো দৃষ্ট্যা নিত্যয়া দৃশ্যতে হি সা ॥ ৬

পদান্বয়। যা তু (যাহা) চাক্ষুষ্কা (চক্ষুর্জনিত) রূপরঞ্জনা (রূপাকারা) মানসী বৃত্তিঃ (মনের পরিণাম) স্যাৎ (হয়, আছে) সা (তাহা) নিত্যয়া (নিত্য) আত্মনঃ (আত্মার) দৃষ্ট্যা (দৃষ্টি দ্বারা, চৈতন্য দ্বারা) নিত্যম্ এব (সর্ব্বদাই) দৃশ্যতে (দৃষ্ট হয়) হি (প্রসিদ্ধ) ॥ ৬

অনুবাদ। চক্ষুঃ দ্বারা উৎপন্ন রূপাকারে যে মনের বৃত্তি * হয়, তাহা আত্মস্বরূপভূত নিত্যচৈতন্য দ্বারা প্রকাশিত হইয়া থাকে ॥ ৬

টীকা। আত্মনো দৃষ্ট্যাদয়ো † ন সম্ভবন্তি, ইত্যুক্তেঽর্থে উপপত্তিমাহ—যাতু-স্যাদিতি। চাক্ষুষ্কা চক্ষুর্দ্বারজনিতা রূপরঞ্জনা রূপাকারাকারিতা যা তু মানসী বৃত্তিঃ স্যাৎ স্যাচ্ছব্দো ভবতীত্যর্থে এবংবিধা বৃত্তিরস্তি সাত্মরূপয়া নিত্যয়া দৃষ্ট্যা চৈতন্যপ্রকাশলক্ষণয়া নিত্যমেব দৃশ্যতে প্রকাশ্যতে। হি প্রসিদ্ধমনুভবসিদ্ধমে-বৈতদিত্যর্থঃ ॥৬॥

তথান্যেন্দ্রিয়যুক্তা যা বৃত্তয়ো বিষয়াঞ্জনাঃ।
স্মৃতী রাগাদিরূপা চ কেবলান্তর্মনস্যপি ॥ ৭

পদান্বয়। তথা (সেইরূপ) যা (যে) ইন্দ্রিয়যুক্তা (ইন্দ্রিয় বিশিষ্ট, ইন্দ্রিয়-সম্বদ্ধ) বিষয়াঞ্জনাঃ (বিষয়াকারা) বৃত্তয়ঃ (বৃত্তি সমূহ) কেবলা (শুদ্ধ, চক্ষুঃ-প্রভৃতি দ্বারকে অপেক্ষা না করিয়া) অন্তর্মনসি (শরীরাভ্যন্তরে চিত্তে) রাগাদি-রূপা (রাগাদিরূপ, অনুরাগাদি রূপ) স্মৃতিঃ (স্মরণ) ['সাপি নিত্যয়া আত্মনঃ দৃষ্ট্যা দৃশ্যতে' এই পূর্ব্ব শ্লোকের সহিত সম্বন্ধ] ॥ ৭

অনুবাদ। সেইরূপ ইন্দ্রিয়সম্বদ্ধবিষয়াকার বৃত্তিসমূহ এবং চক্ষুঃ প্রভৃতি ইন্দ্রিয়নিরপেক্ষ শরীরান্তর্ব্বর্ত্তী চিত্তের রাগাদিরূপ স্মৃতি ও আত্মস্বরূপভূত চৈতন্যের দ্বারা প্রকাশিত হইয়া থাকে ॥ ৭

টীকা। তথা চ ন দৃষ্ট্যাদয়শ্চিদাত্মীয়া তদ্দৃশ্যত্বাদ্ যো যেন দৃশ্যতে ন স তদীয়ো যথা রূপাদিরিতি, সিদ্ধমাত্মনো দৃষ্ট্যাদিরাহিত্যেন শুদ্ধত্বাদীত্যভিপ্রেত্য চক্ষুর্দ্বারক-

* তাৎপর্য্য—ইন্দ্রিয়ের সহিত বিষয়ের সম্বন্ধ হইলে অন্তঃকরণ বিষয়াকারে পরিণত হয়, এই পরিণামের নাম বৃত্তি। সেইরূপ চক্ষুঃ প্রভৃতি ইন্দ্রিয়েরও বৃত্তি হয়। যখন সুখ বা দুঃখরূপে অন্তঃকরণের বৃত্তি হয়, তখন আর—বহিরিন্দ্রিয়ের আবশ্যকতা থাকে না। বৃত্তি জ্ঞানের অব-চ্ছেদক বলিয়া বৃত্তিকেও জ্ঞান বলিয়া আরোপ করা হয়।

† 'ন সন্তি'—ইতি বা পাঠ।

বৃত্ত্যবুক্তন্যায়ং বৃত্ত্যন্তরেষ্বতিদিশতি—তথেতি। বিষয়াঞ্জনা বিষয়োপাধিকাঃ বিষয়াকারা ইতি যাবৎ। যা চ কেবলা চক্ষুরাদিদ্বারনিরপেক্ষা অন্তর্মনসি শরীরান্তর্বর্ত্তিনি চিত্তে স্মৃতিঃ রাগাদিরূপা সাপি পূর্ব্বোক্তয়া আত্মদৃষ্ট্যা দৃশ্যতে ইত্যন্বয়ঃ॥৭

মানস্যস্তদ্বদন্যস্য দৃশ্যন্তে স্বপ্নবৃত্তয়ঃ।

দ্রষ্টুর্দৃষ্টিস্ততো নিত্যা শুদ্ধানন্তা চ কেবলা॥ ৮

পদান্বয়। মানস্যঃ (মনের পরিণামভূত) স্বপ্নবৃত্তয়ঃ (স্বপ্নবৃত্তিসমূহ) অন্যস্য (অপরের, সাক্ষীর) দৃশ্যন্তে (দৃশ্যত্ব হয়), তদ্বৎ (সেইরূপ) [জাগ্রদ্বৃত্তয়ঃ=জাগৎ-বৃত্তি সমূহ], ততঃ (তজ্জন্য) দ্রষ্টুঃ (দ্রষ্টার, আত্মার) দৃষ্টিঃ (দর্শন, জ্ঞান) নিত্যা (নিত্য, অবিনাশী) শুদ্ধা (অবিকারী) অনন্তা (অপরিচ্ছিন্ন) কেবলা চ (এবং কেবল)॥ ৮

অনুবাদ। মনের পরিণামভূত স্বপ্নবৃত্তিসমূহ স্বব্যতিরিক্ত-সাক্ষিদৃশ্য; অতএব দ্রষ্টার দৃষ্টি নিত্য, শুদ্ধ, অপরিচ্ছিন্ন এবং কেবল॥ ৮

টীকা। কিঞ্চ স্বপ্নাবস্থায়াং বিদ্যমানা মনঃপরিণামরূপা বিষয়াকারা বৃত্তয়স্ততো ব্যতিরিক্তস্যৈব দ্রষ্টুর্দৃশ্যা, যথা সম্প্রতিপন্নাস্তথা জাগ্রদ্দৃশ্যা অপি দৃশ্যত্বাৎ স্বব্যতিরিক্তস্যৈব দ্রষ্টুর্দৃশ্যা ইত্যাহ—মানস্য ইতি। মানস্যঃ স্বপ্নবৃত্তয়োঽন্যস্য সাক্ষিণো দৃশ্যন্তে দৃশ্যত্বেন বিপরিবর্ত্তন্ত ইত্যর্থঃ। তদ্বজ্জাগ্রদ্বৃত্তয় ইতি শেষঃ। সর্ব্বদৃষ্টীনাং কূটস্থদৃষ্টিভাস্যত্বে সিদ্ধে ফলিতমাহ—দ্রষ্টুরিতি॥ ৮॥

অনিত্যা সাঽবিশুদ্ধেতি গৃহ্যতেঽত্রাবিবেকতঃ।

সুখী দুঃখী তথা চাহং দৃশ্যয়োপাধিভূতয়া॥৯

পদান্বয়। উপাধিভূতয়া (উপাধিরূপ) দৃশ্যয়া (দৃশ্য, বিনাশী) [দৃষ্ট্যা=দৃষ্টির সহিত] অবিবেকতঃ (অবিবেকবশতঃ) অত্র (ব্যবহার দশায়) সা (সেই আত্মদৃষ্টি) অনিত্যা (অনিত্য, জন্য) অবিশুদ্ধা (অশুদ্ধ) ইতি (এইরূপ) গৃহ্যতে (গৃহীত হয়) তথা (সেইজন্য) অহং (আমি) সুখী দুঃখী চ (সুখী এবং দুঃখী) [মন্যতে=মনে করে]॥ ৯

অনুবাদ। লোক অবিবেকবশতঃ ব্যবহার কালে উপাধিভূত দৃশ্য দৃষ্টির সহিত [নিত্য, শুদ্ধ] আত্মদৃষ্টিকে অনিত্য, অশুদ্ধ—বলিয়া গ্রহণ করে, তজ্জন্য আমি সুখী, আমি দুঃখী—এইরূপ মনে করে *॥ ৯

* তাৎপর্য্য—অন্তঃকরণের বৃত্তিরূপ দৃষ্টি অনিত্য ও অশুদ্ধ; আত্মার স্বরূপভূত দৃষ্টি অর্থাৎ চৈতন্য নিত্য ও শুদ্ধ; কিন্তু লোক অজ্ঞানবশতঃ আত্মদৃষ্টিকে অনিত্য ও অশুদ্ধ বিবেচনা করে।

টীকা। কূটস্থা চেদাত্মদৃষ্টিরিষ্টা কথং তত্রান্যথা প্রথেত্যাশঙ্ক্য বুদ্ধিমদন্তঃকরণাবিবেকাদেবেত্যাহ—অনিত্যেতি। অবিশুদ্ধেতি চ্ছেদঃ। উপাধিভূতয়া দৃশ্যয়া দৃষ্ট্যা সহাবিবেকতো বিবেকাগ্রহাদত্র ব্যবহারভূমৌ সা নিত্যা শুদ্ধা চাত্মদৃষ্টিরনিত্যাঽবিশুদ্ধেতি চ গৃহ্যত ইতি—যোজনা। তথাহং সুখী দুঃখীতি চ মন্যত ইত্যুত্তরশ্লোকগতেনান্বয়ঃ॥ ৯

মূঢ়য়া মূঢ় ইত্যেবং শুদ্ধয়া শুদ্ধ ইত্যপি।
মন্যতে সর্ব্বলোকোঽয়ং যেন সংসারমৃচ্ছতি॥ ১০

পদান্বয়। সর্ব্বলোকঃ (সমস্ত লোক) মূঢয়া (মূঢ়) [দৃষ্ট্যা=দৃষ্টি দ্বারা] মূঢ়ঃ (মোহযুক্তঃ) ইতি এবম্ (এইরূপ) শুদ্ধয়া (শুদ্ধ) [দৃষ্ট্যা=দৃষ্টি দ্বারা] শুদ্ধঃ (শুদ্ধস্বভাব) ইত্যপি (এইরূপ) মন্যতে (মনে করে) যেন (যাহা দ্বারা) সংসারম্ (সংসারকে) ঋচ্ছতি (প্রাপ্ত হয়)॥ ১০

অনুবাদ। সমস্ত লোক মূঢ় দৃষ্টি দ্বারা আমি মূঢ়, শুদ্ধদৃষ্টি দ্বারা আমি শুদ্ধ এইরূপ মনে করে, যাহা দ্বারা সংসার প্রাপ্ত হয়॥ ১০

টীকা। অবিবেকনিবন্ধনা মিথ্যাভিমানাদেব সংসারপ্রাপ্তিরিত্যুক্তমেব স্ফুটয়তি—মূঢ়য়েতি স্পষ্টম্॥ ১০॰

অচক্ষুষ্কাদিশাস্ত্রোক্তং সবাহ্যাভ্যন্তরং হ্যজম্।
নিত্যমুক্তমিহাত্মানং মুমুক্ষুশ্চেৎ সদা স্মরেৎ॥ ১১

পদান্বয়। ইহ (এই সংসারে, প্রাণিগণের মধ্যে) মুমুক্ষুঃ (মুক্তিকাম) চেৎ (যদি) অচক্ষুষ্কাদিশাস্ত্রোক্তম্ (অচক্ষুষ্ক—চক্ষুবিহীন, অশ্রোত্র-শ্রোত্ররহিত—প্রভৃতি শ্রুতিদ্বারা কথিত) সবাহ্যাভ্যন্তরম্ তু (বাহ্য এবং আভ্যন্তরের সহিত বর্ত্তমান) অজম্ (জন্মরহিত) নিত্যমুক্তম্ (সর্ব্বদা মুক্ত) আত্মানম্ (আত্মাকে) সদা (সর্ব্বদা) স্মরেৎ (স্মরণ করিবে)॥ ১১

অনুবাদ। এই সংসারে যিনি মুক্তিলাভেচ্ছু তিনি 'অচক্ষুষ্ক, অশ্রোত্র, অবাক্, অমনঃ'—ইত্যাদি শ্রুতিপ্রোক্ত বাহ্য ও অভ্যন্তরের সহিত বর্ত্তমান, জন্মরহিত নিত্যমুক্ত আত্মাকে সর্ব্বদা স্মরণ করিবে *॥ ১১

* তাৎপর্য্য—বৃহদারণ্যকে আত্মাকে 'চক্ষুবিহীন, শ্রোত্ররহিত' ইত্যাদি বলিয়াছেন। সুতরাং যিনি মুমুক্ষু তিনি শ্রুতিপ্রতিপাদ্য তাদৃশ আত্মস্বরূপ ধ্যান করিবেন। ইহাদ্বারা যথেচ্ছ আত্মজ্ঞানদ্বারা মুক্তি হয় না, ইহাই উক্ত হইল।

টীকা। কথং তর্হি সংসারনিবৃত্তিরিত্যপেক্ষায়াং তদুপায়ং ব্রুবন্ মুমুক্ষুং শিক্ষয়তি—অচক্ষুষ্কাদীতি। ইহ প্রাণিনাং মধ্যে কশ্চিন্মুমুক্ষুশ্চেৎ স্যাৎ স তর্হি স্বাত্মানমুক্তরূপং সদা স্মরেৎ শ্রুত্যাচার্য্যোপদিষ্টমনবরতমনুসন্দধীতেতি যোজনা ॥ ১১

অচক্ষুষ্কাদিশাস্ত্রাচ্চ নেন্দ্রিয়াণি সদা মম।
অপ্রাণো হ্যমনাঃ শুভ্র ইতি চাথর্ব্বণে র্ব্বচঃ ॥ ১২

পদান্বয়। অচক্ষুষ্কাদিশাস্ত্রাৎ চ (অচক্ষুষ্ক, অশ্রোত্র ইত্যাদি শাস্ত্রবশতঃ) মম (আমার) ইন্দ্রিয়াণি (ইন্দ্রিয়সমূহ) সদা ন (নিত্য নাই, সকল সময়ে নাই) হি (নিশ্চিত) অপ্রাণঃ (প্রাণরহিত) অমনাঃ (মনোরহিত) শুভ্রঃ (শুদ্ধ) ইতি চ (এইরূপও) আথর্ব্বণেঃ বচঃ (অথর্ব্ববেদীয়—মুণ্ডকোপনিষৎ বাক্য আছে) ॥ ১২

অনুবাদ। 'চক্ষুবিহীন' 'শ্রোত্ররহিত'—ইত্যাদি বৃহদারণ্যকশ্রুতিবশতঃ আমার সর্ব্বদাই ইন্দ্রিয়সমূহ নাই, এবং 'প্রাণরহিত, মনোবিহীন, শুদ্ধ'—এইরূপ অথর্ব্ববেদীয় মুণ্ডকোপনিষৎ বাক্যও বিদ্যমান আছে ॥ ১২

টীকা। যদাত্মনশ্চক্ষুরাদিরাহিত্যং প্রাক্ সিদ্ধবদুক্তং তত্র প্রমাণমাহ—অচক্ষুষ্কাদিশাস্ত্রাচ্চেতি। 'অচক্ষুষ্কমশ্রোত্রমবাগমন' ইত্যাদিনা বৃহদারণ্যকে যথাস্বরূপমুক্তং তথা মুণ্ডকেঽপ্যুক্তমিত্যাহ—অপ্রাণ ইতি ॥ ১২

শব্দাদীনামভাবশ্চ শ্রূয়তে মম কাঠকে।
অপ্রাণো হ্যমনা যস্মাদবিকারী সদা হ্যহম্ ॥ ১৩

পদান্বয়। কাঠকে (কঠোপনিষদে) মম (আত্মার, আত্মাতে) শব্দাদীনাম্ (শব্দ, স্পর্শ প্রভৃতির) অভাবঃ চ (অভাব, শূন্যতা) শ্রূয়তে (শ্রুত হয়), যস্মাৎ (যেহেতু, কারণ) [আত্মা = আত্মা] হি (নিশ্চিত) অপ্রাণঃ (প্রাণরহিত, ইন্দ্রিয় রহিত) অমনাঃ (মনোরহিত) হি (নিশ্চিত) অহম্ (আমি) সদা (সর্ব্বদা) অবিকারী (বিকারশূন্য) ॥ ১৩

অনুবাদ। কঠোপনিষদে আমার শব্দস্পর্শাদির অভাব শ্রুত হয়, যেহেতু আমি প্রাণরহিত ও মনোবিহীন, অতএব আমি সর্ব্বদা বিকারশূন্য * ॥ ১৩

* তাৎপর্য্য—কঠোপনিষদে 'অশব্দমস্পর্শমরূপমব্যয়ম্' ইত্যাদি শ্রুতিদ্বারা আত্মাতে শব্দ, স্পর্শ, রূপ, রস, গন্ধ এবং প্রাণাদি নাই;—ইহা প্রতিপাদিত হইয়াছে; যে সমস্তবস্তুতে শব্দাদি আছে, তাহা অনিত্য, আত্মাতে তাঁহাদের অভাব বশতঃ তাহা নিত্য।

টীকা। আত্মনো নির্ব্বিশেষত্বে শ্রুত্যন্তরমুদাহরতি—শব্দাদীনামিতি। "অশব্দমস্পর্শমরূপমব্যয়ং, তথারসং নিত্যমগন্ধবচ্চ যৎ। অনাদ্যনন্তং মহতঃ পরং ধ্রুবং, নিচায্য তং মৃত্যুমুখাৎ প্রমুচ্যতে"ইতি কাঠকে শ্রূয়ত ইত্যর্থঃ। উক্তং প্রমাণমনূদ্য ফলিতমাহ—অপ্রাণ ইতি। এতদচক্ষুষ্কাদেরপ্যুপলক্ষণম্॥ ১৩

বিক্ষেপো নাস্তি তস্মান্মে ন সমাধিস্ততো মম।
বিক্ষেপো বা সমাধির্ব্বা মনসঃ স্যাদ্বিকারিণঃ॥ ১৪

পদান্বয়। তস্মাৎ ( সেই হেতু, অবিকারিত্ব বশতঃ ) মে ( আমার ) বিক্ষেপঃ ( চাঞ্চল্য, সমাধির অন্তরায় ) ন অস্তি ( নাই ) ততঃ ( তজ্জন্য, বিক্ষেপ না থাকায় ) মম ( আমার ) সমাধিঃ ( যোগ, সমাধান ) ন ( নাই ) বিক্ষেপঃ বা ( বিক্ষেপ ) সমাধিঃ বা ( অথবা সমাধি ) বিকারিণঃ ( বিকারবান্ পুরুষের, অথবা বিকারগ্রস্ত ) মনসঃ ( চিত্তের ) স্যাৎ ( আছে, থাকে )॥ ১৪

অনুবাদ। আমি বিকার-শূন্য বলিয়া আমার বিক্ষেপ নাই, বিক্ষেপ না থাকায় সমাধিও নাই; বিক্ষেপ অথবা সমাধি বিকৃতচিত্ত পুরুষের হইয়া থাকে॥১৪

টীকা। অবিকারিত্বনিশ্চয়ফলমাহ—বিক্ষেপ ইতি। তস্মাদবিকারিত্বাদিত্যর্থঃ। ততো বিক্ষেপাভাবাদিত্যর্থঃ বিক্ষেপনিবৃত্তিরূপত্বাৎ সমাধেস্তদভাবে তদভাবঃ। কস্য তর্হি সমাধিবিক্ষেপাবিত্যপেক্ষায়াং বিকারবত এবেতি বদন্ অবিকারিণস্তদভাবং দ্রঢ়য়তি—বিক্ষেপো বেতি॥ ১৪

অমনস্কস্য শুদ্ধস্য কথং তৎ স্যাদ্ দ্বয়ং মম।
অমনস্ত্বাবিকারিত্বে বিদেহব্যাপিনো মম॥ ১৫

পদান্বয়। অমনস্কস্য ( মনোরহিত ) শুদ্ধস্য ( নির্ব্বিকার ) মম ( আমার ) দ্বয়ম্ ( দুইটি, বিক্ষেপ ও সমাধি ) কথং স্যাৎ (কিরূপে থাকিবে) [ কিরূপে অমনস্কত্ব ও অবিকারিত্ব তাহা বলিতেছেন ] বিদেহব্যাপিনঃ ( দেহরহিত ও ব্যাপক ) মম ( আমার ) অমনস্কত্বাবিকারিত্বে ( অমনস্কত্ব এবং অবিকারিত্ব ) [ বিদেহ বলিয়া—অমনস্কত্ব, ব্যাপক বলিয়া অবিকারী ]*॥ ১৫

---

* তাৎপর্য্য—বিক্ষেপ দূরীকরণাভিপ্রায়ে সমাধিঅনুষ্ঠিত হয়, যদি আত্মাতে স্বভাবতঃ বিক্ষেপ না থাকে, তবে কাহার নিবারণের জন্য সমাধির প্রয়োজন হইবে; সুতরাং উভয়ই আমার ধর্ম্ম নহে।

অনুবাদ। আমি মনোরহিত এবং নির্ব্বিকার; সুতরাং আমার বিক্ষেপ ও সমাধি—এই দুইটি কিরূপে সম্ভবে? আমি দেহরহিত বলিয়া অমনস্ক এবং ব্যাপক বলিয়া অবিকারী* ॥ ১৫

টীকা। মনোবদ্‌বিকারিত্বাদ্‌বা বিকারি মনস্তাদাত্ম্যাদ্‌বা বিক্ষেপসমাধী আত্মনি সম্ভাব্যেতাম্, তদুভয়াভাবাৎ তৌ ন স্ত ইত্যাহ—অমনস্কস্যেতি। শুদ্ধস্যা-বিকারিণ ইত্যর্থঃ। কথমমনস্কত্বমবিকারিত্বঞ্চেত্যত আহ—অমনস্ত্বাবিকারিত্বে ইতি। বিদেহশ্চাসৌ ব্যাপী চেতি বিদেহব্যাপী তস্যেতি বিগ্রহঃ। বিদেহত্বা-দমনস্কত্বং ব্যাপিত্বাদবিকারিত্বঞ্চেত্যর্থঃ ॥ ১৫

ইত্যেতদ্ যাবদজ্ঞানং তাবৎ কার্য্যং মমাভবৎ।
নিত্যমুক্তস্য শুদ্ধস্য বুদ্ধস্য চ সদা মম ॥ ১৬

পদান্বয়। ইতি (এইরূপ) এতৎ (এই) অজ্ঞানম্ (অবিদ্যা) যাবৎ (যে পর্য্যন্ত) তাবৎ (তৎকাল পর্য্যন্ত) সদা (সর্ব্বদা) নিত্যমুক্তস্য (স্বভাব বিমুক্ত) শুদ্ধস্য (নির্ব্বিকার) বুদ্ধস্য চ (এবং জ্ঞানস্বরূপ) মম (আমার) কার্য্যম্ (কর্ত্তব্য, অনুষ্ঠেয়) অভবৎ (ছিল) ॥ ১৬

অনুবাদ। [যদি আমার বিক্ষেপ অথবা সমাধি না থাকে, তবে সমাধির উপদেশ বৃথা হয়—এই আশঙ্কায় বলিতেছেন—] যাবৎকাল আমার অজ্ঞান ছিল, তৎকালপর্য্যন্ত সর্ব্বদা স্বভাবমুক্ত শুদ্ধ, ও জ্ঞানস্বরূপ আমার অনুষ্ঠেয় ছিল † ॥ ১৬

টীকা। কথং তর্হি জিজ্ঞাসাবস্থায়াং সমাধ্যাদিকং কর্ত্তব্যমিতি তে বুদ্ধি-রাসীদিতি তত্রাহ—ইত্যেতদিতি। সদা নিত্যমুক্তবুদ্ধস্যাপি মম যাবৎপর্য্যন্ত-মেতান্নিত্যশুদ্ধত্বাদিবিষয়মজ্ঞানমাসীৎ তাবৎ মম কার্য্যং সমাধানাদি কর্ত্তব্যমভবৎ নেদানীং তজ্‌জ্ঞানতঃ কৃত্যমস্তীত্যর্থঃ ॥ ১৬

* তাৎপর্য্য—চঞ্চলচিত্ত পুরুষের বিক্ষেপ এবং সমাধি দেখা যায়; কিন্তু আত্মাতে তাহা সম্ভবে না। পাতঞ্জল দর্শনে সমাধির অন্তরায় অর্থাৎ প্রতিপক্ষ চিত্তবিক্ষেপের কথা উক্ত আছে। 'ব্যাধিস্ত্যানসংশয়প্রমাদালস্যাবিরতিভ্রান্তিদর্শনালব্ধভূমিকত্বানবস্থিতত্বানি চিত্তবিক্ষেপাস্তেঽন্তরায়াঃ ১।৩০ ব্যাধি—রোগ, ধাতুরস ও ইন্দ্রিয়ের বৈষম্য। স্ত্যান—চিত্তের অকর্ম্মণ্যতা—কর্ম্মের অযোগ্যতা। সংশয়—এইটি স্থাণু বা পুরুষ এইরূপ জ্ঞান। প্রমাদঃ—সমাধিসাধনের অননুষ্ঠান। আলস্য—অপ্রবৃত্তি, অলসতা। অবিরতি—বিষয়সম্বন্ধবশতঃ তৃষ্ণা। ভ্রান্তিদর্শন—মিথ্যাজ্ঞান। অলব্ধভূমিকত্বম্—সমাধিভূমির অপ্রাপ্তি। অনবস্থিতত্বম্ সমাধিভূমির প্রাপ্তি ঘটিলেও চিত্তের অপ্রতিষ্ঠা। এই নয়টি যোগের অন্তরায় অর্থাৎ বিঘাতক।

† তাৎপর্য্য—যদ্যপি নিত্যমুক্ত শুদ্ধবুদ্ধস্বরূপ আত্মাতে বিক্ষেপ না থাকায় তাহার নিবৃত্তির জন্য সমাধির অনুষ্ঠানে প্রয়োজন নাই, তথাপি যতকাল আমার অজ্ঞান ছিল, ততকাল কর্ম্ম এবং সমাধিপ্রভৃতির অনুষ্ঠান করিয়াছি, এখন অজ্ঞান নাই; সুতরাং কর্ত্তব্যও কিছু নাই।

সমাধির্ব্বাঽসমাধির্ব্বা কার্য্যং চান্যৎ কুতো ভবেৎ।
মাং হি ধ্যাত্বা চ বুদ্ধ্বা চ মন্যন্তে কৃতকৃত্যতাম্ ॥ ১৭

পদান্বয়। [বিজানতঃ মম=তত্ত্বজ্ঞানবান্ আমার] সমাধিঃ বা (সমাধান, যোগ) অসমাধিঃ বা (অথবা সমাধির অভাব, বিক্ষেপ) অন্যৎ চ কার্য্যম্ (এবং অন্য অনুষ্ঠেয়) কুতঃ (কোথা হইতে) ভবেৎ (হইবে) [এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] হি (কারণ) [মুমুক্ষবঃ=মুক্তিকাম পুরুষগণ] মাম্ (আমাকে) ধ্যাত্বা চ (ধ্যান করিয়া) বুদ্ধ্বা চ (এবং জানিয়া) কৃতকৃত্যতাম্ (কৃতার্থতা) মন্যন্তে (মনে করেন) ॥ ১৭

অনুবাদ। [এখন সমাধি কেন অনুষ্ঠেয় নহে;—এই আশঙ্কায় বলিতেছেন—তাহার কোন কারণ নাই] সমাধি কিংবা অসমাধি এবং অন্য অনুষ্ঠেয় আমার কোথা হইতে সম্ভব হইবে? কারণ মুমুক্ষগণ আমাকে জানিয়া কৃতকৃত্য হইয়া থাকেন * ॥ ১৭

টীকা। ইদানীং কস্মাৎ সমাধানাদি ন কর্ত্তব্যমিত্যপেক্ষায়াং তদ্ধেত্বভাবাদিত্যাহ—সমাধির্ব্বেতি। কুতো ভবেন্মমেতি শেষঃ। কুতো ন ভবেদিত্যত্র হেতুমাহ—মাং হীতি। হি যস্মান্মাং প্রত্যগেকরসং ব্রহ্ম ধ্যাত্বা বিচার্য্য বুদ্ধ্বা সাক্ষাৎকৃত্য কৃতকৃত্যতাং মন্যন্তে মুমুক্ষব ইতি শেষঃ। তথা চ শ্রুতিঃ "এষ নিত্যো মহিমা ব্রাহ্মণস্য ন কর্ম্মণা বর্দ্ধতে নো কনীয়ান্ ইতি। "যস্ত্বাত্মরতিরেব স্যাদাত্মতৃপ্তশ্চ মানবঃ। আত্মন্যেব চ সন্তুষ্টস্তস্য কার্য্যং ন বিদ্যতে" ইতি স্মৃতেশ্চ, তস্মাদজ্ঞানাভাবান্মমেদানীং কিমপি কর্ত্তব্যমিত্যর্থঃ ॥ ১৭

অহং ব্রহ্মাস্মি সর্ব্বোঽস্মি শুদ্ধো বুদ্ধোঽস্ম্যতঃ সদা।
অজঃ সর্ব্বত এবাহমজরশ্চাক্ষয়োঽমৃতঃ ॥ ১৮

পদান্বয়। অহম্ (আমি) সদা (সর্ব্বদা) ব্রহ্ম অস্মি (ব্রহ্ম হই, ব্রহ্মস্বরূপে বিদ্যমান আছি) সর্ব্বঃ অস্মি (আমিই সর্ব্বস্বরূপে বিদ্যমান আছি) শুদ্ধঃ (শুদ্ধ—নির্ব্বিকার) বুদ্ধঃ অস্মি (জ্ঞানস্বরূপ হই) অতঃ (এই নিমিত্ত) সর্ব্বতঃ এব (সর্ব্বাত্মনা, সর্ব্বকালেই) অহম্ (আমি) অজঃ (জন্মরহিত) অজরঃ (এবং (জরারহিত) অক্ষয়ঃ (নাশরহিত) অমৃতঃ চ (এবং অমর, মরণধর্ম্মবিরহিত) ॥ ১৮

* তাৎপর্য্য—আত্মজ্ঞান যাবৎকাল উৎপন্ন না হয় তাবৎকাল আত্মজ্ঞান সম্পাদনের জন্য সমাধি প্রভৃতির অনুষ্ঠান করিতে হয়, জ্ঞান হইলে আর কোনরূপ অনুষ্ঠেয় থাকে না।

অনুবাদ। [যদি আত্মজ্ঞানবান্ পুরুষের সমাধি প্রভৃতি করণীয় না হয়, তথাপি আত্মার ব্রহ্মত্বসম্পাদন এবং প্রপঞ্চের লয় বাকি থাকিল, তাহাত অনুষ্ঠেয়,—এই আশঙ্কায় বলিতেছেন—আত্মার ব্রহ্মরূপত্ব নিত্যসিদ্ধ, প্রপঞ্চ অজ্ঞান কার্য্য বলিয়া অধিষ্ঠান—ব্রহ্মজ্ঞানে লয় প্রাপ্ত হয়; সুতরাং আর কিছু কর্ত্তব্য থাকে না, তাহাই বলিতেছেন] আমি সর্ব্বদা ব্রহ্মস্বরূপে বিদ্যমান আছি, সমস্ত পদার্থই আমার স্বরূপ, আমি নির্ব্বিকার এবং জ্ঞানস্বরূপ আমি জন্মরহিত, জরাবিহীন, ক্ষয়রহিত এবং মরণধর্ম্ম বিরহিত* ॥ ১৮

টীকা। নন্বু যদ্যপি যথোক্তাত্মবিদঃ সমাধ্যাদি কর্ত্তব্যং নাস্তি তথাপ্যাত্মনো ব্রহ্মত্বং সম্পাদ্যং, প্রপঞ্চস্য বিলয়ঃ কর্ত্তব্যোঽবশিষ্যতে, ইত্যাশঙ্ক্য ব্রহ্মরূপত্বস্য নিত্যসিদ্ধত্বাৎ প্রপঞ্চস্য চাজ্ঞানমাত্রবিলসিতস্য তন্নিবৃত্তিসময় এব চাধিষ্ঠানাত্মনা বিলীনত্বান্ন তদনুষ্ঠেয়মবশিষ্যত ইত্যভিপ্রেত্যাহ—অহংব্রহ্মাস্মীতি। সদেতি অহং ব্রহ্মাস্মীত্যাদিষু সর্ব্বেষু বিশেষণেষু যোজ্যম্। অতস্ততো বন্ধহীনঃ, সর্ব্বত ইতি চ পদমজোঽক্ষয় ইত্যুভয়ত্র যোজ্যম্। জন্মক্ষয়হেতুরহিত ইত্যর্থঃ ॥ ১৮

মদন্যঃ সর্ব্বভূতেষু বোদ্ধা কশ্চিন্ন বিদ্যতে।
কর্ম্মাধ্যক্ষশ্চ সাক্ষী চ চেতা নিত্যোঽগুণোঽদ্বয়ঃ ॥ ১৯

পদান্বয়। সর্ব্বভূতেষু (সমস্ত প্রাণীতে) মদন্যঃ (আমি ব্যতীত অপর) কশ্চিৎ (কোন) বোদ্ধা (বিজ্ঞাতা) ন বিদ্যতে (নাই) [অহম্ = আমি] কর্ম্মাধ্যক্ষঃ চ (সমস্ত কার্য্যের অধ্যক্ষ, দ্রষ্টা) সাক্ষী চ (উদাসীন, সাক্ষিস্বরূপ) চেতাঃ (জ্ঞানস্বরূপ) নিত্যঃ (সর্ব্বদা) অগুণঃ (গুণরহিত) অদ্বয়ঃ (অদ্বিতীয়, দ্বৈতশূন্য) ॥ ১৯

অনুবাদ। [প্রত্যেক দেহে আত্মার ভেদ প্রতিভাসমান হইতেছে; সুতরাং আমি ব্রহ্মস্বরূপ এইরূপ পূর্ণ অদ্বৈতজ্ঞান কিরূপে সম্ভবে, এই আশঙ্কায় বলিতেছেন,—] সমস্ত প্রাণীতে আমি ব্যতীত অন্য কোনও বিজ্ঞাতা নাই, আমি কর্ম্মাধ্যক্ষ, সাক্ষী, জ্ঞানস্বরূপ, সর্ব্বদা গুণশূন্য এবং অদ্বিতীয় ॥ ১৯

টীকা। নন্বু প্রতিদেহং চেতনভেদে ভাসমানে কথং ব্রহ্মাস্মীতি প্রতীচঃ

* তাৎপর্য্য—প্রতিশরীরে আত্মার ভেদ নাই, একমাত্র আমি সর্ব্বদা বিরাজমান আছি। যেমন আকাশ সর্ব্বদা বিদ্যমান, তথাপি ঘটপট প্রভৃতি উপাধি ভেদে আকাশেরও ভেদ প্রতীত হয়, বস্তুতঃ আকাশের ভেদ নাই; সেইরূপ দেহ, ইন্দ্রিয় বুদ্ধি প্রভৃতির ভেদে এক আত্মার নানাত্ব প্রতিভাসমান হয়। বস্তুতঃ গগনের ন্যায় আত্মা এক।

পূর্ণতানুভব ইত্যত আহ—মদন্য ইতি। উক্তেঽর্থে প্রমাণমাহ—কর্ম্মাধ্যক্ষ ইতি। "একো দেবঃ সর্ব্বভূতেষু গূঢ়ঃ, সর্ব্বব্যাপী সর্ব্বভূতান্তরাত্মা। কর্ম্মাধ্যক্ষঃ সর্ব্বভূতাধিবাসঃ, সাক্ষী চেতা কেবলো নির্গুণশ্চ" ইতি শ্রুতাবেকস্যৈব সর্ব্বভূতান্তরাত্মত্বোপপাদনাদ্ভেদপ্রতিভানস্যাকাশভেদভানবদুপাধিনিবন্ধনত্বান্নাত্মান্তরাশঙ্কেতি যুক্তং পূর্ণব্রহ্মাত্মানুভবনমিত্যর্থঃ ॥ ১৯

ন সচ্চাহং ন চাসচ্চ নোভয়ং কেবলঃ শিবঃ।
ন মে সন্ধ্যা ন রাত্রির্ব্বা নাহর্ব্বা সর্ব্বদা দৃশেঃ ॥২০

পদান্বয়। অহম্ (আমি) ন সৎ চ (সৎ-প্রত্যক্ষযোগ্য—পৃথিবী, জল ও তেজোরূপ—ভূতত্রয়, সেইরূপ প্রত্যক্ষযোগ্য নহি) অসৎচ ন (অসৎ-প্রত্যক্ষের অযোগ্য ত্যৎ-শব্দবাচ্য বায়ু ও আকাশ, সেইরূপ অসৎ নহি) ন চ উভয়ম্ (সৎ এবং অসৎ এই উভয়রূপ নহি) [তাহা হইলে আমার স্বরূপ কি এই আকাঙ্ক্ষায় বলা হইতেছে] কেবলঃ (সর্ব্ববিশেষরহিত) শিবঃ (ত্রিগুণহীন), [সন্ধ্যাদি কালসম্বন্ধ থাকায় কেবল কিরূপে সম্ভবে,—এই আকাঙ্ক্ষায় বলিতেছেন] মে (আমার) সন্ধ্যা ন (সন্ধ্যা নাই, সন্ধ্যারূপ কালসম্বন্ধ নাই) ন রাত্রিঃ (কিংবা রাত্রি নাই, রাত্রিরূপ কালসম্বন্ধ নাই) অহঃবা (অথবা দিন নাই, দিনরূপ কালসম্বন্ধ নাই) [ইহাতে হেতু প্রদর্শিত হইতেছে] সর্ব্বদা (সর্ব্বকালে, সকল সময়ে) দৃশেঃ (দৃশিস্বরূপবশতঃ, অলুপ্তচৈতন্যপ্রকাশ স্বরূপবশতঃ) ॥ ২০

অনুবাদ। আমি প্রত্যক্ষযোগ্য—ক্ষিতি, জল, তেজোরূপ সৎস্বরূপ নহি, অপ্রত্যক্ষ বায়ু আকাশরূপ অসৎস্বরূপ নহি এবং সৎ ও অসৎ এই উভয়রূপ নহি; আমার সন্ধ্যা, রাত্রি কিংবা দিবা রূপ কালসম্বন্ধ নাই, কারণ আমি নিত্য চৈতন্যস্বরূপ * ॥ ২০

---

* তাৎপর্য্য—পূর্ব্বে 'অহং ব্রহ্মাস্মি, অহং সর্ব্বোঽস্মি'—এই শ্লোকে অহং-শব্দবাচ্য জীবের সহিত ব্রহ্মের এবং ব্রহ্মাভিন্ন জীবের সহিত সমস্ত পদার্থের সামানাধিকরণ্য—ঐক্য বলা হইয়াছে। যেখানে সমানবিভক্তি থাকে, তথায় সামানাধিকরণ্য দেখা যায়। অহং ব্রহ্মাস্মি—এস্থলে অহং ও ব্রহ্ম উভয়ই প্রথমান্ত পদ, সুতরাং সামানাধিকরণ্য প্রতীত হইয়াছে। তথা 'অহং সর্ব্বোঽস্মি' এস্থলে ও অহং ও সর্ব্বঃ উভয়ই প্রথমান্ত পদ থাকায় সামানাধিকরণ্য বুঝাইয়াছে। সামানাধিকরণ্য দুই প্রকার, অভেদে এবং বাধায়। জীব ও ব্রহ্মস্থলে অভেদে সামানাধিকরণ্য, কেহ কেহ বা বাধায় সামানাধিকরণ্য স্বীকার করিয়া থাকেন। অহং সর্ব্বঃ অস্মি—এস্থলে চেতন আত্মার সহিত অচেতন সমস্ত পদার্থের অভেদে সামানাধিকরণ্য সম্ভব নহে; সুতরাং এখানে বাধায় সামানাধিকরণ্য। সমস্ত বস্তুতে আত্মবুদ্ধি হইলে আত্মভিন্ন বস্তুর

টীকা। অহং ব্রহ্মাস্মীত্যত্রোক্তমাত্মনো ব্রহ্মত্বমুপপাদিতং সর্কোঽহমস্মীত্যুক্তস্ত বাধায়াং সামানাধিকরণ্যাভিপ্রায়মিত্যুপপাদয়তি—ন সচ্চাহমিতি। সৎ প্রত্যক্ষ-যোগ্যং পৃথিব্যপ্তেজোরূপং ভূতত্রয়ং। অসৎ প্রত্যক্ষাযোগ্যং ত্যচ্ছব্দনির্দিষ্টং বায়্বাকাশাত্মকং ভূতদ্বয়ম্। উভয়ং পঞ্চভূতপরিণামাত্মকং শরীরসংস্থানং তৎসর্কাং নাহমিত্যুক্তে নেতি নেতীতি ময্যেবারোপ্য নিষিদ্ধত্বাত্তদজত্র ময়ি চাসত্ত্বাদহমেবেদং সর্কামিতি যুক্তমেবোক্তমিত্যর্থঃ। কেবলঃ সর্কবিশেষশূন্যঃ শিবো নিস্ত্রৈগুণ্যঃ। সন্ধ্যাদিকালবিশেষযোগাৎ কথং কেবলত্বমিত্যত আহ—ন মে সন্ধ্যেতি। তত্র হেতুঃ—সর্কাদা দৃশেরিতি অলুপ্তপ্রকাশাত্মত্বাদিত্যর্থঃ। যদ্বা সন্ধ্যাদিশব্দৈঃ ক্রমেণ স্বপ্নসুষুপ্তিজাগরণান্যুচ্যন্তে। সদৈবৈকরূপেণ প্রকাশ-মানস্ত স্বরূপাবরণবিক্ষেপরূপাবস্থাঃ কুতস্ত্যা ইত্যর্থঃ॥ ২০

সর্কমূর্ত্তিবিযুক্তং যদ্ যথা খং সূক্ষ্মমদ্বয়ম্।
তেনাপ্যস্মি বিনাভূতং ব্রহ্মৈবাহং তথাদ্বয়ম্॥ ২১

পদান্বয়। যথা (যেমন) যৎ (যে) খম্ (আকাশ) সর্কমূর্ত্তিবিযুক্তং (সমস্ত মূর্ত্তিরহিত) সূক্ষ্মম্ (সূক্ষ্ম, ইন্দ্রিয়গ্রাহ্য নহে) অদ্বয়ম্ (অদ্বিতীয়), তথা (সেইরূপ) তেন বিনাপি (আকাশব্যতীত ও) ভূতম্ (সিদ্ধ) অদ্বয়ম্ (অদ্বিতীয়) ব্রহ্ম (ব্রহ্ম) অস্মি (হই)॥ ২১

---

বাধ হয়; সুতরাং এক ব্রহ্মস্বরূপ আত্মাই অবশিষ্ট থাকে। যেমন 'যঃ স্থাণুঃ এষঃ পুমান্'—যে স্থাণু ইহাই পুরুষ—এস্থলে যেমন পুরুষত্ব জ্ঞান হইলে স্থাণুত্ববুদ্ধি নিবৃত্ত হয়। সেইরূপ 'যঃ সর্কাঃ সঃ অহম্'—এস্থলেও অহন্তা জ্ঞান দ্বারা সমস্ত পদার্থের বাধ হয়।

"যোঽয়ং স্থাণুঃ পুমানেষঃ পুংধিয়া স্থাণুধীরিব।
ব্রহ্মাস্মীতি ধিয়াশেষা হ্যহংবুদ্ধির্নিবর্ত্ততে॥"

এইরূপ নৈষ্কর্ম্যসিদ্ধিবাক্য দ্বারাও অবগত হওয়া যায়। এই মতে 'অহং ব্রহ্ম' স্থলেও বাধায় সামানাধিকরণ্য, কিন্তু বিবরণাচার্য্যপ্রভৃতি অভেদে সামানাধিকরণ্য স্বীকার করেন।

'এই শ্লোকে' ন সচ্চাহং—এই বাক্য দ্বারা ব্রহ্মের সৎস্বরূপতা নিষিদ্ধ হইয়াছে, তাহা হইলে 'সদেব সোম্যেদমগ্র আসীৎ'—এই জগৎ উৎপত্তির পূর্ব্বে সৎস্বরূপ ব্রহ্মে অবস্থিত ছিল—এই শ্রুতির সহিত বিরোধ ঘটে; এজন্য বৃহদারণ্যক প্রতিপাদিত সৎশব্দে প্রত্যক্ষযোগ্য ভূতত্রয় এবং অসৎশব্দে প্রত্যক্ষাযোগ্য ভূতদ্বয় গৃহীত হইয়াছে। ক্ষিতি, অপ্ ও তেজঃ প্রত্যক্ষযোগ্য, বায়ু ও আকাশ প্রত্যক্ষযোগ্য নহে।

সন্ধ্যা, রাত্রি ও অহঃ শব্দ দ্বারা কাল সম্বন্ধ নিষিদ্ধ হইয়াছে। অথবা সন্ধ্যাদি তিনটি শব্দ দ্বারা যথাক্রমে স্বপ্ন, সুষুপ্তি ও জাগরণ বুঝাইয়াছে, তাহাও নিষিদ্ধ হইয়াছে। ব্রহ্ম অবস্থাত্রয় দ্বারা অসংস্পৃষ্ট।

অনুবাদ। যেমন আকাশ সমস্তপরিচ্ছিন্ন আকার-বিরহিত সূক্ষ্ম এবং অদ্বিতীয়, সেইরূপ আমি—আকাশব্যতীত ও সিদ্ধ অদ্বিতীয় ব্রহ্মস্বরূপ * ॥ ২১॥

টীকা। তস্মাচ্চিদেকতানস্যাত্মনো নির্ব্বিষয়স্য যুক্তং ব্রহ্মরূপেণ পূর্ণত্বমিতি সদৃষ্টান্তমাহ—সর্ব্বমূর্ত্তীতি যথাকাশং সর্ব্বস্মাৎ পরিচ্ছিন্নাকারাদ্বিলক্ষণমিতি সূক্ষ্মমালক্ষ্যতে, তথেদং ব্রহ্ম পরিপূর্ণমত্যন্তসূক্ষ্মং দ্বৈতাভাবোপলক্ষিতম্ ইষ্যতে, তস্মাদ্ ব্রহ্মণোঽদ্বিতীয়ত্বাদাত্মনশ্চ তদনন্যত্বাদ্ব্রহ্মৈবাস্মীত্যর্থঃ। তর্হি ব্রহ্মাকাশয়োরুপমানোপমেয়ভাবেন ভেদাৎ কথং ব্রহ্মাদ্বিতীয়মিত্যত আহ—তেনাপীতি। তেনাকাশেনাপি বিনাভূতং সিদ্ধং ব্রহ্মাস্মি ব্যবহারদৃষ্ট্যোপমানাদিভেদেঽপি পরমার্থতঃ তদভাবান্নাদ্বৈতক্ষতিরিত্যর্থঃ। একমদ্বয়পদম্ আকাশেন সম্বধ্যতে, দ্বিতীয়ং ব্রহ্মণেত্যপৌনরুক্ত্যম্ ॥ ২১

মমাত্মা স্বত আত্মেতি ভেদো ব্যোম্নো যথা ভবেৎ।
একস্য সুষিভেদেন তথা মম বিকল্পিতঃ ॥ ২২

পদান্বয়। যথা (যেমন) একস্য (এক) ব্যোম্নঃ (আকাশের) সুষিভেদেন (ছিদ্রভেদে) ভেদঃ (ভিন্নতা), ভবেৎ (হয়) তথা (সেইরূপ) মম (আমার) আত্মা (আত্মা) ইতি (এইরূপ) স্বতঃ (নিজের) আত্মা (আত্মা) ইতি (এইরূপ) মম (আমার) ভেদঃ (ভিন্নতা, পৃথক্তা) বিকল্পিতঃ (কল্পিত) ॥ ২২

অনুবাদ। যেমন একটি আকাশের ছিদ্রভেদে ভেদ কল্পিত হয়, সেইরূপ আমার আত্মা, এবং নিজের আত্মা এইরূপ এক আত্মার [উপাধি ভেদে] ভেদ আরোপিত হইয়া থাকে † ॥ ২২

টীকা। পূর্ব্বমাকাশদৃষ্টান্তেন পূর্ণত্বনিরূপণাৎ পরমার্থতঃ পরিচ্ছেদাশঙ্কা নিরাকৃতা, ইদানীং তেনৈব দৃষ্টান্তেন ভেদপরিচ্ছেদপ্রতীতের্গতিমাহ—

---

* তাৎপর্য্য—আকাশের সহিত ব্রহ্মের উপমা হইলে আকাশ ব্রহ্মভিন্ন পদার্থ হইল; তাহা হইলে অদ্বিতীয়তাপক্ষিরূপে রক্ষিত হয়। ইহার উত্তরে এই বলা যাইতে পারে, ব্যবহারিক যত প্রকার পদার্থ আছে, তন্মধ্যে আকাশ এককল্পস্থায়ী বলিয়া তাহাকে নিত্য বলা হইয়াছে। বস্তুতঃ ব্রহ্মের সহিত উপমাযোগ্য পদার্থই নাই, তবে ব্যাবহারিক দৃষ্টিতে আকাশকে নিত্য বলিয়া উপমা দেওয়া হইয়াছে। পারমার্থিক দৃষ্টিতে আকাশাদি অনিত্য।

† তাৎপর্য্য—পূর্ব্বে আকাশদৃষ্টান্ত দ্বারা আত্মার পূর্ণতা নিরূপিত হইয়াছে, এক্ষণে সেই দৃষ্টান্ত দ্বারা ভেদ নিরাকৃত হইতেছে। বস্তুতঃ আকাশ এক, তথাপি ছিদ্রভেদে লোক ভেদকল্পনা করিয়া থাকে, আত্মাও সর্ব্বভূতে এক—অদ্বিতীয় হইলেও উপাধিভেদে ভেদযুক্ত হয়।

মমাত্মেতি। মম জাতুরাত্মা স্বরূপং ব্রহ্মেতি স্বতঃ স্বস্থাত্মেতি চ যোহয়মাত্মাত্মীয়-ভাবেন ভেদপ্রতিভাসঃ স একস্ত মমান্তঃকরণাদ্যুপাধিকৃতভেদপরিচ্ছেদা-পেক্ষয়া বিকল্পিত আরোপিতো ভবেদ্ * যথৈকস্য ব্যোম্নঃ সুষিভেদেন ছিদ্রভেদেন অংশাংশিভাবরূপো ভেদো বিকল্পিতো ভবতি তদ্বদিত্যর্থঃ ॥ ২২

ভেদোঽভেদ স্তথা চৈকো নানা চেতি বিকল্পিতঃ।
জ্ঞেয়ং জ্ঞাতা গতির্গন্তা ময্যেকস্মিন্ কুতো ভবেৎ ॥ ২৩

পদান্বয়। একস্মিন্ ( এক, অদ্বিতীয় ) ময়ি ( আমাতে, আত্মাতে ) ভেদঃ ( ভিন্নতা ) তথা ( সেইরূপ ) অভেদশ্চ ( অভিন্নতাও ) একঃ ( এক, অদ্বিতীয় ) নানা চ ( এবং অনেক ) জ্ঞেয়ম্ ( জ্ঞানের বিষয় ) জ্ঞাতা (জ্ঞানবান্ ) গতিঃ ( ফল ) গন্তা ( প্রাপ্তা, ফলপ্রাপ্তিকর্ত্তা ) ইতি ( এইরূপ ) [ অহং=আমি ] [ ভেদঃ=ভিন্নতা ] কুতঃ ( কোথা হইতে ) বিকল্পিতঃ ( আরোপিত ) ভবেৎ ( হইবে ) ॥ ২৩

অনুবাদ। এক আমাতে ভেদ, অভেদ, এক এবং নানা, জ্ঞেয়, জ্ঞাতা, ফল এবং ফলভোক্তা কিরূপে আরোপিত হইতে পারে॥ ২৩

টীকা। তস্মাদবিদ্যাদশায়াং ভেদব্যবহারেঽপীদানীমবগতাত্মতত্ত্বস্য সোঽপি নাস্তীতি সিদ্ধমিত্যাহ—ভেদোঽভেদ ইতি। ময্যেবৈকস্মিন্ পূর্ব্বং ভেদোঽভেদশ্চ বিকল্পিতো ব্যবহৃতঃ। তথা একো নানা চেতি চাহমেব বিকল্পিতো, জ্ঞেয়ং জ্ঞাতা গতিঃ ফলং গন্তা ফলপ্রাপ্তিকর্ত্তা ভোক্তেতি চাহং বিকল্পিত ইতি যোজনা। এতৎ সর্ব্বং কুতো ভবেদ্বিচার্য্যমাণে ন ভবেদেবেত্যর্থঃ ॥ ২৩

ন মে হেয়ং ন চাদেয়মবিকারী যতো হ্যহম্।
সদামুক্তস্তথা শুদ্ধঃ সদা বুদ্ধোঽগুণোঽদ্বয়ঃ ॥ ২৪

পদান্বয়। মে ( আমার ) [ কিঞ্চিৎ=কিছু ] হেয়ং ন ( ত্যাজ্য নহে ) নচ অহেয়ম্ ( গ্রাহ্য নহে ) [ এ বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে ] যতঃ ( কারণ ) অহম্ ( আমি ) অবিকারী ( বিকার শূন্য ) হি ( প্রমাণযুক্ত, নিশ্চিত ), [ তাহা হইলে আমি কিরূপ, এই আশঙ্কায় বলিতেছেন ] সদা ( সর্ব্বদা ) মুক্তঃ ( বন্ধন-শূন্য ) সদাশুদ্ধ ( সর্ব্বদা নির্ব্বিকার ) সদা বুদ্ধঃ ( সর্ব্বদা জ্ঞানস্বরূপ ) অগুণঃ ( গুণশূন্য ) অদ্বয়ঃ ( দ্বিতীয়রহিত ) ॥ ২৪

---

* যথং—ইতি বা পাঠঃ।

অনুবাদ। [তথাপি সংসারিত্ব হেয় এবং ব্রহ্মস্বরূপতা গ্রাহ্য,—এই আশঙ্কায় বলিতেছেন] আমার হেয় কিংবা উপাদেয় কিছুই নাই, যেহেতু আমি অবিকারী; আমি সর্ব্বদা মুক্ত, সেইরূপ নির্ব্বিকার, জ্ঞানস্বরূপ নির্গুণ এবং অদ্বিতীয় ॥ ২৪

টীকা। নমু তথাপি সংসারিত্বং হেয়ং ব্রহ্মত্বকোপাদেয়মিতি ন নির্ব্বিশেষত্ব-মাত্মন ইতি চেৎ তত্রাহ—ন মে হেয়মিতি। তত্র হেতুমাহ—অবিকারীতি। যতো যস্মাদহমবিকারী। কুতোঽবিকারীত্যাপেক্ষায়াং তত্র প্রমাণং হি শব্দেন সূচ্যতে। 'অবিকার্য্যোয়মুচ্যতে' ইতি স্মৃতেরিত্যর্থঃ। ফলিতমাহ—সদা মুক্ত ইতি। সদৈব বন্ধসংসর্গশূন্য ইত্যর্থঃ। তথা শুদ্ধস্তত্ত্বেম্ববিদ্যাসম্বন্ধরহিতো যতঃ সদা বুদ্ধস্তর্হি কিং বোধগুণো নেত্যাহ অগুণো বোধরূপ এবেত্যর্থঃ। তর্হি বোধ্যং কিঞ্চিদস্তদস্তি, নেত্যাহ—অদ্বয় ইতি ॥ ২৪

ইত্যেবং সর্ব্বদাত্মানং বিদ্যাৎ সর্ব্বং সমাহিতঃ।
বিদিত্বা মাং স্বদেহস্থমৃষির্মুক্তো ধ্রুবো ভবেৎ ॥ ২৫

পদান্বয়। সর্ব্বদা (সকলকালে) সমাহিতঃ (সমাধিযুক্ত হইয়া) ইতি এবং সর্ব্বম্ (পূর্ব্বোক্তরূপ) আত্মানম্ (আত্মাকে) বিদ্যাৎ (জানিবে)। স্বদেহস্থম্ (নিজ দেহে স্থিত) মাম্ (আমাকে, আত্মাকে) বিদিত্বা (জানিয়া) ঋষিঃ (সর্ব্বদর্শী) ধ্রুবঃ (নিশ্চিত) মুক্তঃ (মুক্তিপ্রাপ্ত) ভবেৎ (হয়) ॥ ২৫

অনুবাদ। লোক সমাহিতচিত্ত হইয়া সর্ব্বদা পূর্ব্বোক্তরূপ আত্মাকে জানিবে। স্বদেহস্থিত আমাকে জানিয়া সর্ব্বদর্শী হয় এবং নিশ্চিত মুক্তিলাভ করে ॥ ২৫

টীকা। তদেবমুক্তলক্ষণেনাত্মতত্ত্বং শাস্ত্রাচার্য্যপ্রসাদাচ্ছ্রবণ-মনন-নিদিধ্যাসন-নিষ্ঠাং প্রাপ্তঃ সন্ সদা মুমুক্ষুরহং ব্রহ্মাস্মীত্যনুসন্দধ্যাদিতি মুমুক্ষুং প্রোৎসাহয়তি—ইত্যেবমিতি। সর্ব্বং পূর্ব্বমুক্তং বেদনফলমাহ—বিদিত্বেতি। ঋষিঃ সর্ব্বদর্শী ॥ ২৫

কৃতকৃত্যশ্চ সিদ্ধশ্চ যোগী ব্রাহ্মণ এব চ।
য এবং বেদ তত্ত্বার্থমন্যথা হ্যাত্মহা ভবেৎ ॥ ২৬

পদান্বয়। যঃ (যিনি, যে পুরুষ) এবম্ (এইরূপ) তত্ত্বার্থম্ (আত্মতত্ত্ব) বেদ (জানেন) [সঃ=তিনি] কৃতকৃত্যশ্চ (কৃতার্থ, সমাপিতকার্য্য) সিদ্ধশ্চ

( সকলকাম ) যোগী ( যোগবান্ ) ব্রাহ্মণ এব চ ( এবং মুখ্য ব্রাহ্মণ ) ভবেৎ ( হন ), অন্যথা ( এইরূপ আত্মাকে না জানিলে ) আত্মহা ( আত্মঘাতী ) ভবেৎ ( হয় )॥ ২৬

অনুবাদ। যিনি এইরূপ আত্মতত্ত্ব জানেন, তিনি কৃতকৃত্য, সিদ্ধ, যোগী এবং মুখ্য ব্রাহ্মণ হন, অন্যথা আত্মঘাতী হয়॥ ২৬

টীকা। উক্ততত্ত্ববিদ উক্তাং মুক্তিং প্রপঞ্চয়তি—কৃতকৃত্যশ্চেতি। স ব্রাহ্মণ ইতি শ্রুতের্মুখ্যো ব্রাহ্মণ এব চ ভবেদিতি সম্বন্ধঃ। এবং নিষ্ঠাহীনস্য প্রত্যবায়মাহ—অন্যথেতি। উক্তং শ্রীভাগবতে ভগবতা "নৃদেহমাদ্যং সুলভং সুদুর্লভং, প্লবং সুকল্পং গুরুকর্ণধারম্। ময়ানুকূলেন নভস্বতেরিতং, পুমান্ ভবাব্ধিং ন তরেৎ স আত্মা" ইতি॥ ২৬

বেদার্থো নিশ্চিতো হ্যেষ সমাসেন ময়োদিতঃ।
সন্ন্যাসিভ্যঃ প্রবক্তব্যঃ শান্তেভ্যঃ শিষ্ট-বুদ্ধিনা॥ ২৭

পদান্বয়। ময়া ( মৎকর্তৃক, আমি ) এষঃ ( এই ) নিশ্চিতঃ ( স্থিরীকৃত, সংশয়াদিরহিত ) বেদার্থঃ ( বেদপ্রতিপাদ্য অর্থ, উপনিষদের তাৎপর্য্য ) সমাসেন ( সংক্ষেপে ) উদিতঃ (কথিত হইয়াছে, বলিয়াছি ), শিষ্টবুদ্ধিনা ( শিষ্টজ্ঞান, শাস্ত্রাচার্য্যানুশিষ্টবুদ্ধি পুরুষকর্তৃক ) শান্তেভ্যঃ ( শমদমাদিসাধনসম্পন্ন ) সন্ন্যাসিভ্যঃ ( ত্যাগিপুরুষদিগের উদ্দেশে, সন্ন্যাসীদিগের উদ্দেশে ) প্রবক্তব্যঃ ( বলিবে )॥ ২৭

অনুবাদ। আমি সংক্ষেপে নিশ্চিতরূপ বেদপ্রতিপাদ্য অর্থ বলিয়াছি; শিষ্টবুদ্ধি পুরুষ শমদমাদিসাধনসম্পন্ন সন্ন্যাসিগণকে উপদেশ দিবেন॥ ২৭

ইতি অচক্ষুষ্ট্বপ্রকরণম্॥ ১৩

টীকা। উক্তস্য প্রকরণার্থস্য প্রামাণিকত্বং দর্শয়ন্ প্রতিপত্তিসৌকর্য্যমাহ—বেদার্থ ইতি। অস্য গ্রহণে মুখ্যাধিকারিণো দর্শয়তি—সন্ন্যাসিভ্য ইতি। ন কেবলং প্রাপ্তসন্ন্যাসাশ্রমমাত্রেভ্যঃ কিন্তু শান্তেভ্যঃ শমাদিসাধনসম্পন্নেভ্য ইত্যর্থঃ। উপদেষ্টারং বিশিনষ্টি—শিষ্টবুদ্ধিনেতি। শাস্ত্রাচার্য্যানুশিষ্টবুদ্ধিনেত্যর্থঃ॥ ২৭

ইত্যচক্ষুষ্ট্ব-প্রকরণং ত্রয়োদশং বিবৃতম্॥

---

# অথ স্বপ্নস্মৃতি-প্রকরণম্ ॥ ১৪

**স্বপ্নস্মৃত্যোর্ঘটাদের্হি রূপাভাসঃ প্রদৃশ্যতে।**
**পুরা নূনং তদাকারা ধীর্দৃষ্টেত্যনুমীয়তে ॥ ১**

পদান্বয়। হি (যেহেতু) স্বপ্নে (স্বপ্নকালে, স্বপ্নে তে) স্মৃতৌ চ (এবং স্মরণে) ঘটাদেঃ (ঘট প্রভৃতি দ্রব্যের) রূপাভাসঃ (আকারাবভাস) প্রদৃশ্যতে (দৃষ্ট হয়), [তস্মাৎ = অতএব] নূনম্ পুরা (পূর্ব্বে জাগ্রদবস্থায়) নূনং (নিশ্চিত, অবশ্য) তদাকারা (ঘটাদি বিকারাকারা) ধীঃ (অন্তঃকরণবৃত্তি) দৃষ্টা (সাক্ষাৎ অনুভূত হইয়াছে) ইতি (ইহা) অনুমীয়তে (অনুমিত হয়) ॥ ১

অনুবাদ। যেহেতু স্বপ্ন এবং স্মৃতিতে ঘটাদিবিষয় সমূহের আকারাবভাস দৃষ্ট হয়, অতএব পূর্ব্বে অবশ্য ঘটাদি বিকারাকারা অন্তঃকরণবৃত্তি প্রত্যক্ষ অনুভূত হইয়াছে, ইহা অনুমিত হয় * ॥ ১

টীকা। পূর্ব্বস্মিন্ প্রকরণেঽন্তঃকরণাবিবেকাদাত্মনি সংসারিত্বপ্রতীতির্ন স্বত ইতি শাস্ত্রপ্রামাণ্যাদ্‌বাধিতা জ্ঞানতৎকার্য্যো: ব্রহ্মরূপ এবাত্মেতি নির্দ্ধারিতং, ইদানীমন্তঃকরণস্য পরোক্ষত্বাৎ সংসারপ্রতিভাসস্য চাপরোক্ষত্বান্ন তৎপ্রতিভাসো বুদ্ধ্যবিবেককৃত ইত্যাশঙ্ক্যান্তঃকরণস্য অপরোক্ষত্বপ্রতিপাদনপূর্ব্বকং পূর্ব্বোক্ত-শাস্ত্রার্থে যুক্তিপ্রদর্শনপরং প্রকরণং প্রক্রমতে—স্বপ্নস্মৃত্যোরিতি হি যস্মাৎ স্বপ্নে স্মৃতৌ চ ঘটাদের্বিষয়জাতস্য রূপাভাস আকারাবভাসো দৃশ্যতে অনুভূয়তে, তস্মাৎ পুরা পূর্ব্বং জাগ্রদবস্থায়ামনুভবাবস্থায়ামপি নূনমবশ্যং তদাকারা ঘটাদ্যাকারা ধীরন্তঃকরণবৃত্তির্দৃষ্টা সাক্ষাদনুভূতেত্যনুমীয়ত ইত্যর্থঃ। স্বপ্নস্মৃত্যোর্দৃষ্টার্থ-বিষয়ত্বনিয়মাৎ পূর্ব্বদৃষ্টস্য বাহ্যার্থস্য তত্রাভাবাৎ স্বপ্নস্মৃত্যোরুপলভ্যমানো বিষয়োঽর্থাকারবৃত্তিমদন্তঃকরণমেবেতি জাগ্রৎপূর্ব্বানুভবয়োরপ্যন্তঃকরণমেবার্থাকার-বৃত্তিমদপরোক্ষমনুভূতমিতি কল্প্যতে। তস্মাৎ সর্ব্বাস্বপ্যবস্থাসু বৃত্তিমদন্তঃকরণস্যাপরোক্ষত্বাৎ তদ্‌গতচিদাভাসাবিবেকাদাত্মনঃ সংসারিত্বাবভাসোঽপরোক্ষো যুক্ত ইতি ভাবঃ ॥ ১

---

* তাৎপর্য্য—স্বপ্নাবস্থায় এবং স্মৃতিতে বিষয় নাই, অথচ বিষয় অবগাহন করিতেছে; তাহা হইলে বুঝিতে হইবে, এখন স্বপ্নে ও স্মৃতিতে যে বিষয় অবগাহন করিতেছে, যথার্থ সেখানে বিষয় নাই, সুতরাং বিষয় পূর্ব্বে অনুভূত হইয়াছিল, ইদানীং বিষয় না থাকিলেও তাহার সংস্কার আছে। সংস্কাররূপ বিষয় থাকায় অন্তঃকরণের বৃত্তি ও বিষয়াকার ধারণ করিয়া থাকে।

ভিক্ষামটন্ যথা স্বপ্নে দৃষ্টো দেহো ন স স্বয়ম্।
জাগ্রদ্দৃশ্যাৎ তথা দেহাদ্দ্রষ্টৃত্বাদন্য এব সঃ॥ ২

পদান্বয়। যথা (যেমন) স্বপ্নে (স্বপ্নাবস্থায়) ভিক্ষাম্, অটন্ (ভিক্ষার জন্য ভ্রমণকারী) যঃ (যে) দেহঃ (শরীর) সঃ (সে) স্বয়ম্ (নিজে) [দ্রষ্টা ন ভবতি=দ্রষ্টা হয় না] তথা (সেইরূপ) জাগ্রদ্দৃশ্যাৎ (জাগ্রৎকালীন দৃশ্য) দেহাৎ (দেহ হইতে) স এব (আত্মাই) অন্যঃ (ভিন্ন) [ইহাতে হেতু প্রদর্শিত হইতেছে] দ্রষ্টৃত্বাৎ (দ্রষ্টৃত্ব হেতু)॥ ২

অনুবাদ। সুষুপ্ত সন্ন্যাসীর যে দেহ স্বপ্নাবস্থায় ভিক্ষা করিতে দৃষ্ট হয়, তাহা নিজে যেমন দ্রষ্টা হয় না, সেইরূপ জাগ্রৎকালীন দৃশ্য দেহ হইতে আত্মা ভিন্ন, কারণ আত্মা দ্রষ্টৃস্বরূপ *॥ ২

টীকা। এবমন্তঃকরণস্থাপরোক্ষত্বে নিরূপিতে কিমায়াতমাত্মন ইত্যপেক্ষায়াং দৃশ্যাদন্তঃকরণাদিসংঘাতাদ্‌বিবেকসিদ্ধিরায়াতেতি সদৃষ্টান্তমাহ—ভিক্ষামিতি। সুষুপ্তস্য যতেঃ স্বপ্নে ভিক্ষামটন্ দৃষ্টো যো দেহঃ স স্বয়ং দ্রষ্টা ন ভবতি, যথা তদ্দেহাত্মত্বমভিমন্যমানোঽপি তদাত্মকো ন ভবতি। তথা জাগ্রদ্দৃশ্যাদপি দেহাৎ স আত্মান্য এব দ্রষ্টৃত্বাদিত্যর্থঃ। দেহপদমুপলক্ষণমিন্দ্রিয়ান্তঃকরণয়োরপি, তথাচ প্রয়োগো বিমতো দেহাদির্নাত্মা দৃশ্যত্বাৎ স্বপ্নদৃশ্যদেহাদিবদিতি॥ ২

মূষাসিক্তং যথা তাম্রং তন্নিভং জায়তে তথা।
রূপাদীন্ ব্যাপ্নুবচ্চিত্তং তন্নিভং দৃশ্যতে ধ্রুবম্॥ ৩

পদান্বয়। যথা (যেমন) মূষাসিক্তম্ (মূষা=ছাঁচ, সিক্তম্=দ্রবীভূত, ছাঁচে দ্রবীভূত) তাম্রম্ (তামা) তন্নিভম্ (মূষাতুল্য, মূষার সমানাকার) জায়তে (হয়), তথা (সেইরূপ) রূপাদীন্ (রূপপ্রভৃতিকে) ব্যাপ্নুবৎ (ব্যাপিয়া থাকে, এমন) চিত্তম্ (অন্তঃকরণ) ধ্রুবম্ (নিশ্চিত) তন্নিভম্ (রূপাদি সমানাকার) দৃশ্যতে (দৃষ্ট হয়)॥ ৩

অনুবাদ। যেমন [অগ্নিসম্পর্কবশতঃ দ্রবীভূত] তাম্র মূষাতে (ছাঁচে)

---

* তাৎপর্য্য—দেহ, ইন্দ্রিয়, বুদ্ধি প্রভৃতি আত্মা নহে; কারণ, এই সমুদায় দৃশ্য; দৃশ্য কখনই দ্রষ্টা হইতে পারে না, সুতরাং তদ্ভিন্ন দ্রষ্টা আত্মা সিদ্ধ হইল।

ঢালিয়া দিলে, মূষার সমান আকার হয়, সেইরূপ রূপাদি বিষয় ব্যাপী—চিত্ত ঠিক বিষয়ের সমানাকার দৃষ্ট হয় * ॥ ৩

টীকা। বুদ্ধিরেব সর্ব্বাবস্থায় অর্থাকারা দৃশ্যত ইত্যুক্তমর্থং দৃষ্টান্তেন স্পষ্টয়তি—মূষেতি। মূষা—অন্তঃসুষিরা মৃৎপ্রতিমা যথাগ্নিসম্পর্কাদ্দ্রবীভূতং তাম্রং মূষায়াং নিষিক্তং নিক্ষিপ্তং সৎ তন্নিভং জায়তে তৎসমানাকৃতির্ভবতি। তথা চিত্তমপি রূপাদীন্ বিষয়ান্ ব্যাপ্নুবৎ তন্নিভং দৃশ্যতে। তদাকারং জায়ত ইত্যর্থঃ ॥ ৩

ব্যঞ্জকো বা যথালোকো ব্যঙ্গ্যস্যাকারতামিয়াৎ।
সর্ব্বার্থব্যঞ্জকত্বাদ্ধীরর্থাকারা প্রদৃশ্যতে ॥ ৪

পদান্বয়। যথা (যেমন) ব্যঞ্জকঃ (প্রকাশক, অগ্নি প্রভৃতি) আলোকঃ বা (কিংবা আলোক) ব্যঙ্গ্যস্য (ব্যঙ্গ্যের, অয়ঃপিণ্ডাদির কিংবা ঘটাদির) আকারতাম্ (আকারকে) ইয়াৎ (প্রাপ্ত হয়), [তথা=সেইরূপ] সর্ব্বার্থ-ব্যঞ্জকত্বাৎ (সমস্ত পদার্থের প্রকাশকত্বহেতু) ধীঃ (বুদ্ধি) অর্থাকারা (বুদ্ধির আকারযুক্ত) প্রদৃশ্যতে (দৃষ্ট হয়) ॥ ৪

অনুবাদ। [মূষানিষিক্ত তাম্র কঠিন মূষাভিঘাতে শীতলতা প্রাপ্ত হইলে তাহার আকার প্রাপ্ত হয়, কিন্তু চিত্তের কোনরূপ মূর্ত্তি না থাকায় বিষয়ব্যাপী হইলেও তাহার আকার প্রাপ্তি সম্ভবে না, এই আশঙ্কায় বলিতেছেন—] যেমন ব্যঞ্জক অগ্নি প্রভৃতি কিংবা আলোকাদি ব্যঙ্গ্য—অয়ঃপিণ্ডাদি কিংবা ঘটাদির আকার প্রাপ্ত হয়, সেইরূপ বুদ্ধি সকলপদার্থের প্রকাশক বলিয়া বিষয়াকারা দৃষ্ট হইয়া থাকে † ॥ ৪

টীকা। নমু মূষানিক্তিতাম্রস্য কঠিনমূষাভিঘাতেন শৈত্যাপত্তৌ তদাকারাপত্তিরিতি যুজ্যতে চিত্তস্য ত্বমূর্ত্তত্বাদ্বিষয়ব্যাপ্তাবপি কথং তদাকারাপত্তি-সম্ভব ইত্যাশঙ্ক্য দৃষ্টান্তান্তরমাহ—ব্যঞ্জকো বেতি। ব্যঞ্জকোঽগ্ন্যাদিরয়ঃপিণ্ডা-দেরালোকো বা ঘটাদেঃ স্পষ্টার্থঃ ॥ ৪

---

* তাৎপর্য্য—মৃত্তিকানির্ম্মিত কিংবা কাষ্ঠনির্ম্মিত অভ্যন্তরে ছিদ্রযুক্ত দ্রব্যকে মূষা বলে। চলিত কথায় ছাঁচ বলা যায়, চিনি গালাইয়া ছাঁচে ফেলিলে চিনি তাহার আকার ধারণ করে ইহা প্রত্যক্ষ সিদ্ধ; তাম্রাদি পদার্থ গালাইয়া তাহাতে ঢালিলে তাম্রাদির আকার সেইরূপ হয়; বুদ্ধি ও বিষয়াকার বিশিষ্ট থাকে।

† তাৎপর্য্য—ব্যঞ্জক—অগ্ন্যাদি, ব্যঙ্গ—অয়ঃপিণ্ডাদি। ব্যঞ্জকঃ—আলোক, ব্যঙ্গ—ঘটাদি।

ধীরেবার্থস্বরূপা হি পুংসাং দৃষ্টা পুরাপি চ।
ন চেৎ স্বপ্নে কথং পশ্যেৎ স্মরতো বাকৃতিঃ কুতঃ॥ ৫

পদান্বয় পুরা অপিচ (পূর্ব্বেও) পুংসা (পুরুষকর্ত্তৃক) ধীঃ (বুদ্ধি) অর্থস্বরূপা (বিষয়সমানরূপ) দৃষ্টা (পরিদৃষ্ট হইয়াছে) হি (নিশ্চিত), নচেৎ (যদি তাহা না হইবে) স্বপ্নে (স্বপ্নাবস্থায়) কথম্ (কিরূপে) পশ্যেৎ (দেখে, সেই আকৃতি দেখে), স্মরতঃ বা (কিংবা স্মরণকারী পুরুষের) কুতঃ (কোথা হইতে) আকৃতিঃ (আকার থাকে)॥ ৫

অনুবাদ। পুরুষ পূর্ব্বেও বিষয়বিশিষ্ট বুদ্ধি প্রত্যক্ষ অনুভব করিয়াছে, তাহা যদি না করিয়া থাকিবে, তবে স্বপ্নে কেন সেইরূপ দর্শন করিবে, স্মর্ত্তার সেইরূপ আকৃতি কোথা হইতেই বা আসিবে॥ ৫

টীকা। বুদ্ধ্যর্থদ্বয়মুখেন স্বপ্নস্মৃত্যোরিত্যত্র উপপাদিতম্ অপরোক্ষত্বম্ অন্বয়ব্যতিরেকমুখেন উপপাদয়তি—ধীরেবেতি। স্পষ্টম্॥ ৫

ব্যঞ্জকত্বং তদেবাস্যা রূপাদ্যাকারদৃশ্যতা।
দ্রষ্টৃত্বঞ্চ দৃশেস্তদ্বদ্ব্যাপ্তিঃ স্যাদ্ধিয় উদ্ভবে॥ ৬

পদান্বয়। অস্যাঃ (ইহার, বুদ্ধির) [ধা=যে] রূপাদ্যাকারদৃশ্যতা (রূপাদ্যাকারে দর্শনযোগতাসম্পাদন) তদ্ এব (তাহাই) ব্যঞ্জকত্বম্ (বিষয়ব্যঞ্জকত্ব, বিষয় প্রকাশকত্ব), দৃশেঃ (দ্রষ্টার, আত্মার) ধিয়ঃ (বুদ্ধির) উদ্ভবে (উৎপত্তি হইলে) তদ্বদ্ব্যাপ্তিঃ চ (তদ্রূপাকারে স্ফুরণ) দ্রষ্টৃত্বম্ (দ্রষ্টৃতা)॥ ৬

অনুবাদ। বুদ্ধি, রূপাদি আকারে দর্শনযোগ্যতা প্রাপ্ত হইলে তাহাকে বিষয়ব্যঞ্জকতা বলে, [ধর্ম্মাধর্ম্মবশতঃ] বুদ্ধিবৃত্তির উৎপত্তি হইলে আত্মার বিষয়াকারে প্রকাশকে দ্রষ্টৃত্ব বলা যায় *॥ ৬

টীকা। আলোকাদিবদ্ব্যঞ্জকত্বাদ্বুদ্ধের্বিষয়াকারত্বমুক্তং স্পষ্টয়তি—ব্যঞ্জকত্বমিতি। অস্যা বুদ্ধের্বা রূপাদ্যাকারেণ দৃশ্যতা দর্শনযোগ্যতাপত্তিস্তদেব বিষয়ব্যঞ্জকত্বমিত্যর্থঃ। চৈতন্যং হি বিষয়াবভাসো বিষয়শ্চ ন বুদ্ধেরন্যত্র খাত-

* তাৎপর্য্য—যেমন কেদারে জল প্রবিষ্ট হইয়া কেদারের ন্যায় চতুষ্কোণাদি আকার লাভ করে, সেইরূপ বুদ্ধি বিষয়ের তুল্যাকার ধারণ করে। বুদ্ধি-অন্তঃকরণ বিষয়রূপে পরিণত হইয়া বিষয়াকার ধারণ করে, কিন্তু চৈতন্য বুদ্ধিবৃত্তিরূপে পরিণত না হইয়াই প্রকাশ করে, কারণ চৈতন্য সর্ব্বদাই অক্ষুণ্ণ রহিয়াছে।

ত্রেণ স্ফুরতি, তথাচ বুদ্ধের্বিষয়াকারত্বাভাবে চৈতন্যস্য বিষয়াত্মনা স্ফূর্ত্তিরনুপপন্নেতি বিষয়াভিব্যক্ত্যর্থতয়া তদাকারাপত্তিরেব বুদ্ধের্ব্যঞ্জকত্বমিত্যভিপ্রায়ঃ। যথা রূপাদ্যাকারেণাবভাসমানত্বমেব ধিয়ো রূপাদিব্যঞ্জকত্বং তথা দৃশেরাত্মনো ধিয় উদ্ভবে ধর্ম্মাধর্ম্মবশাত্তৎপত্তৌ সত্যাং তদ্ব্যাপ্তিঃ তদাত্মনা স্ফুরণমেব দ্রষ্টৃত্বং, ন পরিণাম ইত্যাহ—দ্রষ্টৃত্বঞ্চেতি। যদ্যপি ধিয়ো বিষয়ব্যাপ্তিঃ পরিণামমন্তরেণ ন ভবতি বিষয়দেশে তস্যাঃ প্রাগেবাসত্ত্বাৎ, তথাপি চৈতন্যাত্মনো ধীবৃত্তিব্যাপ্তৌ ন পরিণামাপেক্ষা চিদাত্মন্যেব তৎপ্রকাশকবলিতায়া এব ধিয়ঃ সদোৎপত্তেরিতি ভাবঃ ॥ ৬

চিন্মাত্রজ্যোতিষা সর্ব্বাঃ সর্ব্বদেহেষু বুদ্ধয়ঃ।
ময়া যস্মাৎ প্রকাশ্যন্তে সর্ব্বস্যাত্মা ততো হ্যহম্ ॥ ৭

পদান্বয়। যস্মাৎ (যেহেতু, কারণ) চিন্মাত্রজ্যোতিষা (চৈতন্যমাত্র) ময়া (মৎকর্ত্তৃক) সর্ব্বদেহে (সমস্তদেহে) সর্ব্বাঃ (সমস্ত) বুদ্ধয়ঃ (বুদ্ধি, বুদ্ধিবৃত্তি) প্রকাশ্যন্তে (প্রকাশিত হয়) ততঃ (সেই জন্য) অহম্ (আমি) সর্ব্বস্য (সমস্ত পদার্থের, সকলের) আত্মা (স্বরূপ) হি (নিশ্চিত) ॥ ৭

অনুবাদ। যেহেতু সকল দেহে সমস্ত বুদ্ধি,প্রকাশস্বরূপ—চৈতন্যমাত্র আত্মকর্তৃক প্রকাশিত হয়, অতএব আমিই সকলের আত্মা (স্বরূপ) ॥ ৭

টীকা। বুদ্ধিতদ্বৃত্তিসাক্ষিত্বেন চিদাত্মনঃ পরিণামাভাবেঽপি ন তস্য ব্রহ্মরূপতয়ৈকত্বং যুক্তং, প্রতিদেহং তত্তদ্বুদ্ধিসাক্ষিভেদাদিত্যাশঙ্ক্য প্রমাণাভাবান্মৈবমিত্যাহ—চিন্মাত্রেতি। যথৈকস্মিন্ শরীরে বুদ্ধ্যবভাসো বিকৃতচিদ্ব্যাপ্তিমাত্রস্তথা সর্ব্বশরীরগতবুদ্ধ্যবভাস ইতি ভাস্যবুদ্ধিভেদেঽপি ন তদাভাসস্বরূপভেদঃ প্রমাণপথমবতরতি। ভেদস্যাপি সাক্ষ্যত্বেন সাক্ষিধর্ম্মত্বাভাবান্ন সাক্ষিভেদাশঙ্কাবকাশ ইত্যর্থঃ ॥ ৭

করণং কর্ম্ম কর্ত্তা চ ক্রিয়া স্বপ্নে ফলঞ্চ ধীঃ।
জাগ্রত্যেবং যতো দৃষ্টা দ্রষ্টা তস্মাৎ ততোঽন্যথা ॥ ৮

পদান্বয়। [যথা=যেমন] করণম্ (সাধন, করণকারক) কর্ম্ম (কর্ম্মকারক) কর্ত্তা (স্বতন্ত্র, কর্তৃকারক) ক্রিয়া চ (এবং ক্রিয়া) ফলঞ্চ (এবং ফল)

---

* 'অত' ইতি বা পাঠঃ।

ধীঃ এব ( বুদ্ধি ই ), এবম্ ( এইরূপ ) যতঃ ( যেহেতু ) জাগ্রতি ( জাগ্রৎকালে ) দৃষ্টা ( দৃষ্ট হয় ), ততঃ ( তাহা হইতে, বুদ্ধি হইতে ) অন্যথা ( অন্যরূপ, ভিন্ন ) দ্রষ্টা ( আত্মা ) ॥ ৮

অনুবাদ। যেমন স্বপ্নাবস্থায় কর্ত্তা, কর্ম্ম, ও করণ—রূপ কারক, ক্রিয়া এবং ফল বুদ্ধিরূপ, জাগ্রৎকালেও সেইরূপ, অতএব তাহা হইতে আত্মা ভিন্ন ॥ ৮

টীকা। চৈতন্যস্য সর্ব্বত্রৈকত্বেঽপি দৃশ্যস্য বুদ্ধ্যাদেরনেকত্বান্নাদ্বয়ব্রহ্মাত্মতা-সিদ্ধিরিত্যাশঙ্ক্য সকলদৃশ্যস্যানাদ্যনির্ব্বাচ্যাবিদ্যাবিলাসবুদ্ধিমাত্রত্বাৎ চেতনস্যাদ্বয়ব্রহ্মত্বম্ অবিরুদ্ধমিত্যুপপাদয়তি—করণমিতি। যথা ক্রিয়াকারক-ফলানি স্বপ্নে ধীরেব বাহ্যার্থস্য তদা তত্রাভাবাদিতি নিশ্চিতম্। এবমেব জাগ্রতি জাগ্রদবস্থায়াং চ যতো ধীরেব ক্রিয়াকারকফলরূপা দৃষ্টা তত্রৈব বহিঃ পদার্থ-সম্বন্ধবগতম্। তথা সতি সুষুপ্তাবপি তদাকারবিশেষস্ফুরণং কদাচিৎ স্যাৎ। তস্মাদ্বিষয়ৈঃ সহৈবাত্মনি বুদ্ধেরধ্যস্তত্বাৎ স্যাশ্চাদ্যস্তত্বেন মিথ্যাত্বাদ্ দ্রষ্টাত্মা ততো বুদ্ধেরন্যথাঽন্যাদৃশঃ সত্যোঽথৈকরস ইত্যর্থঃ ॥ ৮

বুদ্ধ্যাদীনামনাত্মত্বং হেয়োপাদেয়রূপতঃ।
হানোপাদানকর্ত্তাত্মা ন ত্যাজ্যো ন চ গৃহ্যতে ॥ ৯

পদান্বয়। হেয়োপাদেয়রূপতঃ ( হেয়—ত্যাজ্য, উপাদেয়—গ্রাহ্য, স্বরূপত্ব-হেতু ) বুদ্ধ্যাদীনাম্ ( বুদ্ধিপ্রভৃতির ) অনাত্মত্বম্ ( আত্মস্বরূপভিন্নত্ব ), আত্মা ( আত্মা, স্বরূপ ) হানোপাদানকর্ত্তা ( ত্যাগ ও গ্রহণের কর্ত্তা ) ন ত্যাজ্যঃ ( ত্যাগযোগ্য নহে ) ন চ গৃহ্যতে ( এবং গৃহীতও হয় না ) ॥ ৯

অনুবাদ। বুদ্ধিপ্রভৃতি অনাত্মা, কারণ তাহারা হেয় ও উপাদেয়-স্বরূপ; আত্মা, ত্যাগ ও গ্রহণের কর্ত্তা, সুতরাং ত্যাজ্য বা গ্রাহ্য নহে * ৯ ॥

টীকা। অন্তথেত্যুক্তং স্ফুটয়তি—বুদ্ধ্যাদীনামিতি। বুদ্ধ্যাদয়ো নাত্ম-স্বরূপধর্ম্মা আগমাপায়িত্বাদ্ বস্ত্রাদিবদিত্যুক্তে চিদাত্মনি ব্যভিচারমাশঙ্ক্য পরিহরতি—হানোপাদনেতি। বুদ্ধ্যাদের্হানোপাদানয়োর্ন্নবিক্ষেপয়োঃ কর্ত্তাত্মা তদ-ধিষ্ঠানমাত্রেণ কর্ত্তেত্যুচ্যতে, স ন কেনচিৎ ত্যাজ্যো ন বিলাপ্যো ন চ গৃহ্যতে ন বিক্ষিপ্যতে; আত্মনঃ সর্ব্বাধিষ্ঠানত্বাৎ তস্য চাধিষ্ঠানান্তরাভাবাদিত্যর্থঃ ॥ ৯

---

* তাৎপর্য্য—এখানে অধিষ্ঠান রূপ আত্মার কর্তৃত্ব, প্রকৃতকর্তৃত্ব নহে; তাহা হইলে শ্রুতি-যুক্তি বিরোধ ঘটে ॥ ৯

স বাহ্যাভ্যন্তরে শুদ্ধে প্রজ্ঞানৈকরসে ঘনে।
সবাহ্যাভ্যন্তরং চান্যং কথং হেয়ং প্রকল্প্যতে ॥ ১০

পদান্বয়। সবাহ্যাভ্যন্তরে (বাহ্য ও অভ্যন্তরের সহিত বর্ত্তমান, সর্ব্বত্র আত্মস্বরূপ) শুদ্ধে (কেবল) প্রজ্ঞানৈকরসে (একমাত্র জ্ঞানই সার) ঘনে (প্রজ্ঞানঘন) [আত্মনি = আত্মাতে] বাহ্যম্ (বহির্ভাগ) আভ্যন্তরঞ্চ (এবং আন্তরভাগ) হেয়ম্ (ত্যাজ্য) অন্যৎ চ (এবং অন্য পদার্থ, উপাদেয়) কথম্ (কিরূপে) প্রকল্প্যতে (কল্পিত হইতেছে, কল্পনা করিতেছে) ॥ ১০

অনুবাদ। আত্মস্বরূপ বাহ্য ও আভ্যন্তরযুক্ত, কেবল, একমাত্র জ্ঞানরস, বিজ্ঞানমূর্ত্তি আত্মাতে অন্য বাহ্য হেয় এবং আন্তর উপাদেয় কিরূপে কল্পনা করিবে? ॥ † ১০

টীকা। আত্মনঃ স্বরূপেণাহেয়ানুপাদেয়ত্বেঽপি তৎসম্বন্ধিত্বেন প্রাপ্তস্য বাহ্যস্য বস্ত্রাভরণাদেরান্তরস্য চ পাপাদে র্হেয়ত্বমান্তরস্য চ যোগধ্যানাদেঃ উপাদেয়ত্বঞ্চ ভাবষ্যতীতি ন বিশুদ্ধিঃ আত্মন ইত্যাশঙ্ক্যাহ—সব হ্যেতি। বাহ্যাভ্যন্তরসহিতে বাহ্যমাভ্যন্তরঞ্চাত্মৈব ন ততঃ পৃথগিত্যর্থঃ। যতঃ শুদ্ধঃ কেবলোঽতো বাহ্যাভাবঃ, যতশ্চ প্রজ্ঞানৈকরসোঽতো নান্তরমপি পৃথগস্তি। একরসত্বং স্পষ্টয়তি—ঘন ইতি। সৈন্ধবঘনবদ্বিজ্ঞানঘন ইত্যর্থঃ। হেয়ম্ ইত্যুপলক্ষণং এবম্ভূতে আত্মনি কথং হেয়মুপাদেয়ং বা কল্প্যতে ইত্যর্থঃ। সত্তাস্ফূর্ত্ত্যনালিঙ্গিতস্য বাহ্যস্যাভ্যন্তরস্য চোল্লিখিতুম্ অশক্যত্বাৎ তয়োশ্চাত্মস্বরূপত্বান্ন ততো বহিরন্তর্ব্বা কিমপ্যস্তি পরমার্থতো যদুপাদেয়ং হেয়ং বা ভবেদিতি নাত্মনো বিশুদ্ধিসঙ্কোচাবকাশ ইতি ভাবঃ ॥ ১০

য আত্মা নেতি নেতীতি পরাপোহেন শেষিতঃ।
স চেদ্‌ব্রহ্মবিদাত্মেষ্টো যতেতাতঃ পরং কথম্ ॥ ১১

---

* বাহ্যমাভ্যন্তরঞ্চান্যদিতি কচিৎ পাঠঃ।

† তাৎপর্য্য—আত্মা স্বরূপতঃ হেয় কিংবা উপাদেয় না হইলেও আত্মসম্বন্ধী বাহ্য বস্ত্র অলঙ্কার প্রভৃতি এবং আন্তর পাপসমূহ হেয় এবং যোগ ধ্যান প্রভৃতি উপাদেয় হইতে পারে, তাহা হইলে আত্মার বিশুদ্ধতা কিরূপে সম্ভব হয়—এই আশঙ্কায় বলিতেছেন,—যেমন সৈন্ধবের বাহ্য ও আভ্যন্তর সমস্ত সৈন্ধব স্বরূপ, তদতিরিক্ত বাহ্য বা অভ্যন্তর নাই, সেইরূপ বাহ্য বা অভ্যন্তর আত্মস্বরূপ, তদতিরিক্ত অন্য বাহ্য বা অভ্যন্তর নাই। সুতরাং আত্মা হেয় বা উপাদেয় নহে।

পদান্বয়। যঃ (যে) আত্মা (আত্মা, স্বরূপ) নেতি নেতি ইতি (এটি নহে, এটি নহে—এইরূপ, দেহ আত্মা নহে, ইন্দ্রিয় আত্মা নহে,—এইরূপ) পরাপোহেন (অপর বস্তুর ত্যাগের দ্বারা) শেষিত (পরিশেষিত হইয়াছে, অবশিষ্ট আছে) স আত্মা (সেই আত্মা) চেৎ (যদি) ব্রহ্মবিদা (ব্রহ্মজ্ঞকর্ত্তৃক) ইষ্টঃ (অভিপ্রেত, স্বীকৃত, লব্ধ) অতঃপরম্ (ইহার পর) কথম্ (কেন) যতেত (প্রযত্ন করিবেন)॥ ১১

অনুবাদ। 'দেহ, ইন্দ্রিয় প্রভৃতি আত্মা নহে',—এইরূপ অনাত্মবস্তুর নিরাস-দ্বারা যে আত্মা পরিশেষিত রহিয়াছে, তাহা যদি ব্রহ্মজ্ঞের ইষ্ট হয়, তাহা হইলে অনন্তর আত্মস্বরূপ লাভের জন্য কেন প্রযত্ন করিবেন? [কারণ তিনি পূর্ব্বেই কৃতকৃত্য হইয়াছেন]॥১১

টীকা। বস্তুস্বভাবানুসারেণ বিচার্য্যমাণে নাত্মনি হেয়াদ্যস্তীত্যুক্তম্ ইদানীং বিষদনুভবেনাপায়মর্থোঽবগন্যত ইত্যাহ—স আত্মেতি। ব্রহ্মবিদো জ্ঞানিনঃ। আত্মা স্বরূপং কথং যতেত? কৃতকৃত্যত্বাদিত্যর্থঃ॥ ১১

অশনায়াদ্যতিক্রান্তং ব্রহ্মৈবাস্মি নিরন্তরম্।
কার্য্যবান্ স্যাং কথং চাহং বিমৃশেদেবমঞ্জসা॥ ১২

পদান্বয়। অশনায়াদ্যতিক্রান্তম্ (ভোজনেচ্ছা প্রভৃতিকে যিনি অতিক্রম করিয়াছেন, যাঁহার ভোজনেচ্ছা পিপাসা প্রভৃতি পূর্ব্বোক্ত ছয়টি উর্ম্মি নাই) ব্রহ্ম এব (ব্রহ্মস্বরূপই, পরমাত্মস্বরূপই) অহম্ (আমি), অস্মি (হই) কথম্ কিরূপে) অহম্ চ (আমি) নিরন্তরম্ (সর্ব্বদা) কার্য্যবান্, (ক্রিয়াবান্ ব্যাপার-বান্) স্যাম্ (হইব) এবম্ (এইরূপ) অঞ্জসা (যথার্থ) বিমৃশেৎ (বিচার করিবেন)॥ ১২

অনুবাদ। আমি অশনা, পিপাসা প্রভৃতির অতীত-ব্রহ্মস্বরূপেই বর্ত্তমান আছি, আমি সর্ব্বদা কেন ক্রিয়াবান্ থাকিব,—এইরূপ যথার্থভাবে বিচার করিবে॥ ১২

টীকা। এবংবিধম্ আত্মতত্ত্বং ন পরানুভবগম্যমিতি স্বয়মেবাত্মবিদা শাস্ত্রা-চার্য্যোপদেশানুসারেণ বিবেক্তব্যমিত্যাহ—অশনায়াদীতি। বস্তুস্থিরহিত-মিত্যর্থঃ॥ ১২

পারগস্তু যথা নদ্যাস্তৎস্থঃ পারং যিযাসতি।
আত্মজ্ঞশ্চেৎ তথা কার্য্যং কর্ত্তুমন্যদিহেচ্ছতি॥ ১৩

পদান্বয়। যথা (যেমন) নদ্যাঃ (নদীর) পারগঃ তু (পারে গমনকারী) তৎস্থঃ (পরপারে স্থিত হইয়া) পারম্ (অপর পারে) চেৎ (যদি) যিযাসতি (যাইতে ইচ্ছা করে), তথা (সেইরূপ, তাহা হইলে) ইহ (সংসারে, শ্রেয়োমার্গে) আত্মজ্ঞঃ (আত্মবিৎ) অন্যৎ কার্য্যম্ (অন্যকার্য্য) কর্ত্তুম্ (করিতে) ইচ্ছতি (ইচ্ছা করে)॥ ১৩

অনুবাদ। যেমন নদীর পরপারগামী পুরুষ নদীর পরপারে স্থিত হইয়া আর পরপারে যাইতে ইচ্ছা করে না, সেইরূপ এই শ্রেয়োমার্গে স্থিত আত্মজ্ঞ পুরুষ অন্য কোন কার্য্য করিতে অভিলাষ করে না॥ ১৩

টীকা। এবং বিমর্শে প্রাপ্তং প্রাপণীয়মিতি কর্ত্তব্যবুদ্ধিরেব ন ভবেদিতি দৃষ্টান্তেনাহ—পারগ ইতি। নদ্যাঃ পারং পরতীরং গতো যথা তৎস্থঃ পরতীরস্থ এব তমেব পারং যিযাসতি যাতুং প্রাপ্তুমিচ্ছতি চেদিত্যন্বয়ঃ তথা যথোক্তাত্মজ্ঞোঽন্যৎ কার্য্যং কর্ত্তুমিহ শ্রেয়োমার্গে ইচ্ছতীতি যোজনা। নৈব যিযাসতি নৈবেচ্ছতি চেত্যর্থঃ॥ ১৩

আত্মজ্ঞস্যাপি যস্য স্যাদ্ধানোপাদানতা যদি।
ন মোক্ষার্হঃ স বিজ্ঞেয়ো বান্তোঽসৌ ব্রহ্মণা ধ্রুবম্॥ ১৪

পদান্বয়। আত্মজ্ঞস্য অপি (আত্মজ্ঞেরও) যস্য (যাহার) হানোপাদানতা (ত্যাগ ও গ্রহণ) যদি স্যাৎ (যদি হয়), সঃ (সে) ন মোক্ষার্হঃ (মোক্ষযোগ্য নহে, মুক্তিলাভযোগ্য নহে) বিজ্ঞেয়ঃ (জানিবে), অসৌ (সেই পুরুষ) ব্রহ্মণা (ব্রহ্মকর্ত্তৃক) ধ্রুবম্ (নিশ্চিত) বান্তঃ (কৃতবমন, ত্যক্ত)॥ ১৪

অনুবাদ। যদি আত্মজ্ঞ পুরুষের ত্যাগ কিংবা গ্রহণ থাকে, তবে সে মোক্ষলাভের যোগ্য নহে, ইহা জানিবে; [কারণ] সে নিশ্চিত ব্রহ্মকর্ত্তৃক পরিত্যক্ত হইয়াছে *॥ ১৪

---

তাৎপর্য্য—বান্তশব্দের অর্থবমনকৃত বস্তু। ব্রহ্ম কর্ত্তৃক বান্ত বলিলে বুঝায়,—যেমন বান্ত কেহ গ্রহণ করে না সেইরূপ ব্রহ্মকর্ত্তৃক পরিত্যক্ত হইয়াছে, অর্থাৎ সে ব্রহ্মকে জানিতে পারে নাই। অথবা—সে ব্রহ্মের মধ্যে প্রবেশ করিয়াছিল, কিন্তু বান্তের ন্যায় বাহিরে আসিয়া পড়িয়াছে। যে, কোন বস্তুর গ্রহণ কিংবা ত্যাগ করে, বুঝিতে হইবে, সে প্রকৃত ব্রহ্মজ্ঞ নহে,; তাহার পরোক্ষ জ্ঞান থাকিতে পারে।

টীকা। যঃ পুনরাত্মজ্ঞোঽপি কার্য্যবান্ স্যাৎ স ন সম্যগ্‌দর্শীতি তং নিন্দতি। আত্মজ্ঞস্যাপীতি। স্পষ্টার্থঃ॥ ১৪

সাদিত্যং হি জগৎপ্রাণস্তস্মাদাহর্নিশৈব বা।
প্রাণজ্ঞস্যাপি ন স্যাতাং কুতো ব্রহ্মবিদোঽদ্বয়ে॥ ১৫

পদান্বয়। হি (যেহেতু) সাদিত্যম্ (সূর্য্যসহিত) জগৎ (পৃথিবী) প্রাণঃ (প্রাণ, হিরণ্যগর্ভ) তস্মাৎ (তজ্জন্য, অতএব) প্রাণজ্ঞস্য অপি (আমি প্রাণ—এইরূপে প্রাণোপাসকের ও) অহঃ (দিবা) নিশা এব বা (কিংবা রাত্রি) ন স্যাতাম্ (নাই), ব্রহ্মবিদঃ (ব্রহ্মজ্ঞানীর) অদ্বয়ে (অদ্বিতীয় স্বরূপে) কুতঃ (কোথা হইতে) [স্যাতাম্=থাকিবে]॥ ১৫

অনুবাদ। যেহেতু সূর্য্যযুক্ত জগৎ হিরণ্যগর্ভ স্বরূপ, সুতরাং প্রাণোপাসকের দিন কিংবা রাত্রি নাই, ব্রহ্মজ্ঞের অদ্বিতীয় স্বরূপে কোথা হইতে থাকিবে *॥ ১৫

টীকা। 'অনাগতান্তু যে পূর্ব্বামনস্তত্রান্তু পশ্চিমাং। সন্ধ্যাং নোপাসতে বিপ্রাস্তে কথং ব্রাহ্মণাঃ স্মৃতাঃ। ইতি স্মৃতে ব্রহ্মবিদো হি বিপ্রস্য সন্ধ্যাবন্দনমস্তি কার্য্যমিত্যাশঙ্ক্য কৈমুতিকন্যায়েন নিরাকরোতি—সাদিত্যমিতি। আদিত্যঃ সূর্য্যস্তৎসহিতমিদং জগৎ সর্ব্বং হি যস্মাৎ প্রাণো হিরণ্যগর্ভঃ তস্মাৎ প্রাণজ্ঞস্যাপি প্রাণোঽহমস্মীতি প্রাণাত্মভাবমাপন্নস্যাপ্যুপাসকস্যেতি যাবৎ। অহর্নিশৈব বা নস্যাতাম্। উদয়াস্তময়রহিতসূর্য্যরূপত্বাৎ তস্যাহোরাত্রে ন স্যাতাম্ ইত্যর্থঃ। তথাচ 'শ্রুতিঃ ন হ বা অস্মা উদেতি ন নিম্লোচতি সকৃদ্দিবা হৈবাস্মৈ ভবতি' ইতি। তথাচ প্রাণজ্ঞস্যাপি প্রাণবিদোপি ভেদদর্শিনো যদ্যহর্নিশে ন স্যাতাং তদাস্য ব্রহ্মবিদো মুখ্যব্রহ্মভূতস্যাদ্বয়ে সর্ব্বদ্বৈতাভাসরহিতে স্বরূপে সতি তে কুতঃ স্যাতাং ন কুতোঽপীতি কালভেদদর্শনাভাবাদেব তন্নিমিত্তকর্ত্তব্যাভাব ইত্যর্থ॥ ১৫

ন স্মরত্যাত্মনো হ্যাত্মা বিস্মরেদ্বাপ্যলুপ্তচিৎ।
মনোঽপি স্মরতীত্যেতজ্‌জ্ঞানমজ্ঞানহেতুজম্॥ ১৬

---

* তাৎপর্য্য—প্রাণ, সূত্রাত্মা, হিরণ্যগর্ভ পর্য্যায়শব্দ। যাঁহারা 'আমি প্রাণ' এইরূপে প্রাণকে আত্মা ভাবিয়া উপাসনা করেন, তাঁহাদের দিবা বা রাত্রি থাকে না, কারণ সূর্য্যসংযুক্ত জগৎ প্রাণস্বরূপ; যখন প্রাণোপাসকের দিবা বা রাত্রি নাই; তখন মুখ্য ব্রহ্মজ্ঞানীর থাকিবে না, ইহা নিশ্চিত; সুতরাং সেই কালনিমিত্তক কর্ত্তব্য কিছুই নাই।

পদান্বয়। হি (যেহেতু) আত্মা (আত্মা, স্বরূপ) আত্মনঃ (আত্মাকে) ন স্মরতি (স্মরণ করেন না) বিস্মরেদ্ বাপি (বিস্মৃতও হন না, ভুলিয়াও যান না) [এ পক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] অলুপ্তচিৎ (আত্মার চৈতন্য লুপ্ত হয় না) [মনঃ স্মরণ করে এ কথাও বলিতে পার না] মনঃ অপি (মনঃ ও) স্মরতি (স্মরণ করেন) ইতি এতজ্‌জ্ঞানম্ (এইরূপ জ্ঞান) অজ্ঞানহেতুজম্ (অজ্ঞান-কারণ-জন্য)॥ ১৬

অনুবাদ। আত্মা আত্মাকে স্মরণ করেন না, আত্মাকে বিস্মৃতও হন না, কারণ আত্মা অলুপ্ত চৈতন্যস্বরূপ। মনঃ আত্মাকে স্মরণ করে এরূপজ্ঞান—অজ্ঞানরূপ কারণজন্য *॥ ১৬

টীকা। ব্রহ্মবিদো বাহ্যক্রিয়াঽভাবেঽপি 'সন্ধ্যাং সমাধাবাত্মন্যাচরেৎ' ইতি শ্রুতেঃ স্বাত্মনি বিস্মৃতিং পরিত্যাজ্য মোক্ষায় স্মৃতিঃ কর্ত্তব্যেত্যত আহ—ন স্মরতীতি। স্মরতিযোগাৎ ষষ্ঠী দ্বিতীয়ার্থে, স্মরণবিস্মরণয়োরভাবে হেতুঃ—অলুপ্তচিদিতি। যদ্যশক্যত্বাদাত্মনঃ স্মরণং বিধাতুং ন যুক্তং তর্হি তত্ত্বজ্ঞানাদ্ উদ্ভবাবির্ভাবতিরোভাবাদিবিকারশান্তয়ে মন এবাত্মানং স্মরেদিতি বিধিঃ স্যাদিত্যত আহ—মনোঽপীতি। মনসোঽচেতনত্বাৎ স্মর্তৃত্বানুপপত্তের্ম্মনঃ স্মরতীতি জ্ঞানমপ্যজ্ঞানহেতুজম্ অবিবেকবিলসিতমিত্যর্থঃ। তথা চ সম্যগ্-ব্রহ্মবিদ আত্মব্যতিরেকেণ মনঃ পশ্যত সন্ধ্যাং সমাধাবিতি বিধিঃ ন সম্যগ ব্রহ্মবিদ ইতি ভাবঃ॥ ১৬

জ্ঞাতুর্জ্ঞেয়ঃ পরো হ্যাত্মা সোঽবিদ্যাকল্পিতঃ স্মৃতঃ।
অপোঢ়ে বিদ্যয়া তস্মিন্ রজ্জ্বাং সর্প ইবাদ্বয়ঃ॥ ১৭

পদান্বয়। [যদি] পর আত্মা (পরমাত্মা) জ্ঞাতুঃ (জ্ঞাতার) জ্ঞেয়ঃ (জ্ঞানের বিষয়), হি (নিশ্চিত) যঃ (পরমাত্মা) অবিদ্যাকল্পিতঃ (অজ্ঞানের দ্বারা কল্পিত) স্মৃতঃ (কথিত হয়) তস্মিন্ (তাহা, পরত্ব-জ্ঞেয়ত্বাদি) বিদ্যয়া (আত্মজ্ঞানদ্বারা) বাধিতে (বাধিত হইলে, নাশপ্রাপ্ত হইলে) রজ্জ্বাম্ সর্পঃ ইব (রজ্জুতে সর্পের ন্যায়, রজ্জুজ্ঞান দ্বারা সর্প বাধিত হইলে যেমন রজ্জু অবশিষ্ট থাকে, সেইরূপ) অদ্বয়ঃ (অদ্বিতীয়) [ভবতি=হয়]॥ ১৭

অনুবাদ। [যদ্যপি আত্মা অলুপ্তচৈতন্যস্বরূপ বলিয়া আত্মাকে স্মরণ

---

* তাৎপর্য্য—স্মৃতিপ্রভৃতি চেতনের ধর্ম্ম, মনঃ অচেতন, সুতরাং তাহার স্মর্তৃত্ব অপ্রযুক্ত।

করেন বটে, তথাপি পরমাত্মাকেও স্মরণ করেন,—এই আশঙ্কায় বলিতেছেন—] যদি পরমাত্মা জ্ঞাতার জ্ঞানবিষয় হন, তাহা হইলে তিনি অবিদ্যাকল্পিত হইতে পারেন। যেমন রজ্জুজ্ঞান দ্বারা সর্প বাধিত হইলে একমাত্র রজ্জু অবশিষ্ট থাকে, সেইরূপ আত্মজ্ঞান দ্বারা পরত্ব জ্ঞেয়ত্ব প্রভৃতি বাধিত হইলে অদ্বিতীয় আত্মাই বিদ্যমান থাকেন * ॥ ১৭

টীকা। যদ্যপ্যাত্মাঽলুপ্তচিদ্রূপত্বাদাত্মানং স্মরতি তথাপি পরমাত্মানং স্মরে-দেবেত্যাশঙ্ক্যাহ—জ্ঞাতুরিতি। যদি পর আত্মা জ্ঞাতুর্জ্ঞেয়ো বিষয়ঃ স্যাৎ তদা সোঽ-বিদ্যাকল্পিতঃ স্বাজ্ঞানকল্পিতো হি নিশ্চিতং স্যাত্তো জ্ঞাতো বিষয়িজ্ঞানবিষয়স্য রজ্জুসর্পবদবিদ্যাকল্পিতত্বনিয়মাৎ স আত্মৈব ন ভবতীত্যর্থঃ। তথা চ তস্মিন্ আত্মনঃ পরত্বজ্ঞেয়ত্বাদিকে বিদ্যয়া আত্মবিদ্যয়াঽপোঢ়ে বাধিতে সতি জ্ঞাতৃজ্ঞেয়-বিভাগাভাবাদদ্বয় এবাত্মা ভবতীত্যর্থঃ। তত্র দৃষ্টান্তো রজ্জ্বাং সর্প ইবেতি। যথা রজ্জুবিদ্যয়া সর্পে বাধিতে রজ্জুরেবাবশিষ্যতে তদ্বদিত্যর্থঃ ॥ ১৭ ॥

> কর্তৃকর্ম্মফলাভাবাৎ সবাহ্যাভ্যন্তরং হ্যজম্।
> মমাহং বেত্তি যো ভাবস্তস্মিন্ কস্য কুতো ভবেৎ ॥ ১৮

পদান্বয়। কর্তৃকর্ম্মফলাভাবাৎ (কর্তৃপ্রভৃতি কারক, ক্রিয়া এবং ফলের অভাববশতঃ) হি (যেহেতু) সবাহ্যাভ্যন্তরম্ (বাহ্য ও অভ্যন্তরের সহিত বর্ত্ত-মান) অজম্ (জন্মরহিত) [আত্মস্বরূপ] [অতঃ—অতএব] তস্মিন্ (তাহাতে সেই আত্মাতে) মম (আমার) অহং বা (কিংবা আমি) ইতি (এইরূপ) যঃ (যে) ভাবঃ (প্রতিভাস) কস্য (কাহার) কুতঃ (কি হেতু) ভবেৎ (হইবে, অর্থাৎ হয় না) ॥ ১৮

অনুবাদ। যেহেতু কর্ত্তা, ক্রিয়া এবং ফলের অভাববশতঃ বাহ্য ও অভ্য-ন্তরের সহিত বর্ত্তমান, জন্মরহিতই আত্মার স্বরূপ, অতএব আত্মাতে 'অহং মম' ইত্যাদি রূপ প্রতিভাস কোথা হইতে হইবে? ॥ ১৮

টীকা। প্রত্যগাত্মনো বস্তুতোঽদ্বিতীয়ত্বেঽপি তস্মিন্ মমাহমিত্যাদি-সংসার-প্রতিভাসাৎ তন্নিবৃত্তয়ে কর্মাপি কর্তব্যং ভবিষ্যতীত্যত আহ—কর্তৃকর্ম্মেতি।

---

* তাৎপর্য্য—যে সমস্ত বস্তু জ্ঞানের বিষয়, তাহা অবিদ্যাকল্পিত, পরমাত্মা যদি জ্ঞেয়—জ্ঞান-বিষয় হ'ন, তবে অবিদ্যাকল্পিত অর্থাৎ মিথ্যা হইয়া পড়েন, সুতরাং আত্মাতে জ্ঞেয়ত্বাদি কল্পিত, আত্মার তত্ত্বজ্ঞান হইলে সে সমস্ত বাধিত হইয়া যায়।

কর্তৃকর্ম্মফলভেদাভাবাৎ সবাহ্যাভ্যন্তরমজমেবাত্মস্বরূপং হি যতো তস্মিন্নাত্মনি মমাহমিত্যাদিরূপো যো ভাবঃ প্রতিভাসঃ স কস্য ভবেৎ কুতো বা হেতোর্ভবেৎ? ন ভবেদেবেতি যোজনা। তস্মাৎ তজ্জ্ঞানোৎপত্তেঃ প্রাগেব সর্ব্বকর্ত্তব্যতা নোর্দ্ধমিতি ভাবঃ ॥ ১৮

আত্মা হ্যাত্মীয় ইত্যেষ ভাবোঽবিদ্যাপ্রকল্পিতঃ।
আত্মৈকত্বে হ্যসৌ নাস্তি বীজাভাবে কুতঃ ফলম্ ॥ ১৯

পদান্বয়। আত্মা (আত্মা) আত্মীয় (আত্মসম্বন্ধীয়) ইতি এষঃ (এইরূপ) ভাবঃ (প্রতিভাস) অবিদ্যাপ্রকল্পিতঃ (অজ্ঞানবিলসিত) হি (নিশ্চিত), হি (যেহেতু) আত্মৈকত্বে (আত্মার একত্ব জ্ঞাত হইলে) অসৌ (এই) ভাবঃ (প্রতিভাস) ন অস্তি (নাই), বীজাভাবে (কারণের অভাব হইলে) ফলম্ (ফল, কার্য্য) কুতঃ (কোথা হইতে হইবে, অবিদ্যাই কারণ, কিন্তু অবিদ্যা-রূপ কারণ নাশে আত্মা আত্মীয়াদি কার্য্য হইতে পারে না) ॥ ১৯

অনুবাদ। দেহাদি আত্মা, আত্মীয় সুখাদি—এইরূপ ভাব অবিদ্যাবশতঃ হইয়া থাকে, আত্মার একত্ব জ্ঞাত হইলে এই সকল ভাব থাকে না, কারণের অভাবে কার্য্য কোথা হইতে সম্ভব হইবে ॥ ১৯

টীকা। আত্মবিদো দেহাদাবহঙ্কারমমকারাভাবে হেতুমাহ—আত্মা হ্যাত্মীয় ইতি। আত্মৈকত্বে জ্ঞাতে সতীতি শেষঃ ॥ ১৯

দ্রষ্টৃ শ্রোতৃ তথা মন্তৃ বিজ্ঞাত্রেব তদক্ষরম্।
দ্রষ্ট্রাদ্যন্যন্ন তদ্ যস্মাৎ তস্মাদ্দ্রষ্টাহমক্ষরম্ ॥ ২০

পদান্বয়। দ্রষ্টৃ (দ্রষ্টা) শ্রোতৃ (শ্রোতা) তথা (সেইরূপ) মন্তৃ (মন্তা, মননকর্ত্তা) বিজ্ঞাতৃ এব (বিজ্ঞাতাই) তদ্ অক্ষরম্ (সেই অক্ষরস্বরূপ, সর্ব্বাধিষ্ঠান ব্রহ্মস্বরূপ), যস্মাৎ (যেহেতু) তৎ (সেই) দ্রষ্ট্রাদি (দ্রষ্টৃ-শ্রোতৃ-প্রভৃতি) অন্যৎ ন (ব্রহ্ম হইতে ভিন্ন নহে) তস্মাৎ (তজ্জন্য) অহম্ (আমি) দ্রষ্টা (দ্রষ্টৃস্বরূপ) অক্ষর (ব্রহ্ম) ॥ ২০

অনুবাদ। দ্রষ্টৃ, শ্রোতৃ, মন্তৃ, ও বিজ্ঞাতৃই অক্ষর-ব্রহ্মের স্বরূপ, যেহেতু দ্রষ্টৃ প্রভৃতি ব্রহ্ম হইতে ভিন্ন নহে, অতএব আমি দ্রষ্টৃস্বরূপ অক্ষর ব্রহ্ম ॥ ২০

টীকা। কেন প্রমাণেন তদাত্মকত্বং জ্ঞাতুং শক্যমিত্যপেক্ষায়াং বেদান্ত-প্রমাণবলাদিত্যাহ—দ্রষ্টৃশ্রোত্রিতি দ্বাভ্যাম্। যদ্দ্রষ্টৃ শ্রোতৃ মন্তৃ বিজ্ঞাতৃ

প্রসিদ্ধং প্রত্যাগ্‌রূপং তদক্ষরমেব সর্বাধিষ্ঠানং ব্রহ্মেবেতি যোজনা। তথা চ শ্রুতিঃ অক্ষরং প্রকৃত্য 'অদৃষ্টং দ্রষ্টৃ শ্রুতং শ্রোতৃ অমতং মন্তৃ অবিজ্ঞাতং বিজ্ঞাতৃ' ইতি। তথা 'নান্যদতোঽস্তি দ্রষ্টৃ, নান্যদতোঽস্তি শ্রোতৃ, নান্যদতোঽস্তি বিজ্ঞাতৃ' ইত্যুত্তরবাক্যার্থমাহ—দ্রষ্ট্রাদীতি। তদ্‌ দ্রষ্ট্রাদিপ্রত্যক্‌স্বরূপং তস্মাদক্ষরাৎ অন্যৎ ন ভবতীত্যর্থঃ। যস্মাদেবমবিষয়ভূতমেবাদ্বয়মাত্মতত্ত্বং শ্রুতিসিদ্ধং তস্মাৎ দ্রষ্টাহমক্ষরমিত্যুপসংহারঃ॥ ২০

স্থাবরং জঙ্গমঞ্চৈব দ্রষ্টৃত্বাদিক্রিয়াযুতম্‌।
সর্ব্বমক্ষরমেবাতঃ সর্ব্বস্যাত্মাক্ষরং ত্বহম্‌॥ ২১

পদান্বয়। স্থাবরম্‌ (স্থিতিশীল, বৃক্ষ-পর্ব্বতাদি) জঙ্গমং চ এব (এবং গমনশীল-মনুষ্য-পশু-প্রভৃতি) দ্রষ্টৃত্বাদিক্রিয়াযুতম্‌ (দ্রষ্টৃত্ব, শ্রোতৃত্ব প্রভৃতি-ক্রিয়াযুক্ত), অতঃ (এই নিমিত্ত) সর্ব্বম্‌ (সমস্ত বস্তু) অক্ষরম্‌ এব (অক্ষর-ব্রহ্মস্বরূপই), অহং তু (কিন্তু আমি) সর্ব্বস্য (সকলের) আত্মা (আত্মা) অক্ষরঃ (ক্ষররহিত, ব্রহ্ম)॥ ২১

অনুবাদ। স্থাবর এবং জঙ্গম, দ্রষ্টৃত্ব শ্রোতৃত্ব-প্রভৃতি ক্রিয়াযুক্ত, অতএব সমস্তই অক্ষর—ব্রহ্মস্বরূপই; অতএব আমি সকলের আত্মা অক্ষরস্বরূপ॥ ২১

টীকা। প্রত্যগাত্মনোঽক্ষরব্রহ্মাত্মত্বেঽপি কথমদ্বয়াত্মসিদ্ধিরিত্যাশঙ্ক্য 'এতস্মিন্‌ খল্বক্ষরে গার্গ্যাকাশ ওতশ্চ প্রোতশ্চ' ইতি শ্রুত্যর্থং বদন্‌ অদ্বয়াত্মত্বং সাধয়তি—স্থাবরমিতি। উপাধিরূপহিতমুপাধ্যাধারশ্চেতি সর্ব্বমক্ষরমেবাতোঽহমক্ষরং সর্ব্বস্যাত্মস্বরূপং ন মদন্যৎ কিমপ্যস্তীত্যর্থঃ॥ ২১

অকার্য্যশেষমাত্মানমক্রিয়াত্মক্রিয়াফলম্‌।
নির্ম্মমং নিরহঙ্কারং যঃ পশ্যতি স পশ্যতি॥ ২২

পদান্বয়। যঃ (যিনি) অকার্য্যশেষম্‌ (কার্য্যের অঙ্গ নহে) অক্রিয়াত্মক্রিয়াফলম্‌ (ক্রিয়াস্বরূপ কিংবা ক্রিয়াফলস্বরূপ নহে) নির্ম্মমম্‌ (মমত্ববিহীন) নিরহঙ্কারম্‌ (অহঙ্কারশূন্য) আত্মানম্‌ (আত্মাকে) যঃ (যিনি) পশ্যতি (দেখেন, প্রত্যক্ষ করেন) সঃ (তিনি) পশ্যতি (দেখেন, সম্যক্‌ জানেন)॥ ২২

অনুবাদ। যিনি কার্য্যের অঙ্গ নহেন, যিনি ক্রিয়া কিংবা ক্রিয়াফলস্বরূপ

আত্মৈকঃ সর্ব্বভূতেষু তানি তস্মিংশ্চ খে যথা।
পর্য্যগাদ্ব্যোমবৎ সর্ব্বং শুক্রং দীপ্তিমদিষ্যতে ॥ ৯

পদান্বয়। সর্ব্বভূতেষু ( ক্ষিতি, জল, তেজঃ, বায়ু ও আকাশ এই পাঁচটি ভূতে, অথবা সমস্ত প্রাণীতে ) একঃ ( এক ) আত্মা ( আত্মা ) তানি ( সমস্তভূত ) তস্মিন্ চ ( তাহাতে, আত্মাতে ) [ এ পক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে ] যথা খে ( যেমন আকাশে অপর ভূতসমূহ আছে এবং সকল ভূতে আকাশ আছে, সেইরূপ ) [ সঃ = আত্মা ] ব্যোমবৎ ( আকাশের ন্যায় ) সর্ব্বম্ ( সমস্ত ) পর্য্যগাৎ ( ব্যাপিয়া আছেন ) শুক্রম্ ( শুদ্ধ ) দীপ্তিমৎ ( প্রকাশস্বভাব ) ইষ্যতে ( ইষ্ট হয় ) ॥ ৯

অনুবাদ। আত্মা আকাশের ন্যায় সমস্ত ভূতে এক এবং সেই সমস্ত ভূত আত্মাতেই অধ্যস্ত; কারণ [ কারণ ] আত্মা আকাশের ন্যায় সর্ব্বব্যাপী শুদ্ধ এবং স্বয়ংপ্রকাশস্বরূপ বলিয়া কথিত হয় ॥ ৯

টীকা। শাস্ত্রমেবোদাহরন্ সর্ব্বব্যমাত্মরূপং বিশদয়তি—আত্মৈক ইত্যাদিনা। 'যস্তু সর্ব্বাণি ভূতান্যাত্মন্যেবানুপশ্যতি। সর্ব্বভূতেষু চাত্মানং ততো ন বিজুগুপ্সত' ইতি মন্ত্রার্থঃ পূর্ব্বার্দ্ধেনোচ্যতে। 'স পর্য্যগাচ্ছুক্রমকায়মব্রণমস্নাবিরং শুদ্ধমপাপবিদ্ধম্' ইতি মন্ত্রার্থং সার্দ্ধশ্লোকেনাহ—পর্য্যগাদিতি। এষাক্ষরযোজনা। সর্ব্বভূতেষ্বহমেক আত্মা, ন চেতনভেদোঽস্তি। তর্হি কিং ভূতান্যধিকরণমাত্মনো নেত্যাহ—তানীতি। তানি চ ভূতানি তস্মিন্নাত্মন্যেবাধ্যস্তানি ন ততঃ পৃথগ্ বর্ত্তন্তে, তথা চ স্বাধ্যস্তসকলবিকারানুস্যূতসত্তাস্ফূর্ত্তিরূপো বিকারোপমর্দ্দেনানুসন্ধেয় ইত্যর্থঃ। খে যথেতি। অন্তঃসুষিররূপেণ বহিরবকাশরূপেণ বর্ত্তমানে আকাশে যথা ভূতসম্বন্ধস্তথেত্যর্থঃ। পর্য্যগাদাত্মা ব্যোমবৎ স্বসত্তামাত্রেণ পরিসমন্তাদগাদ্ গতবান্। সর্ব্বমশেষমাত্মনা ন কিঞ্চিদব্যাপ্তমস্তীত্যর্থঃ। তথা চ ব্রাহ্মণং 'নৈনেন কিঞ্চনানাবৃতং নৈনেন কিঞ্চনাসংবৃতম্' ইতি। শুক্রমিতি মন্ত্রপদং তস্য ব্যাখ্যানং দীপ্তিমদিতি প্রকাশস্বভাবং শুদ্ধং তদাত্মস্বরূপমিষ্যত ইত্যর্থঃ ॥৯

ব্রণস্নাব্বোরভাবেন স্থূলং দেহং নিবারয়েৎ।
শুদ্ধাপাপতয়ালেপং লিঙ্গঞ্চাকায়মিত্যুত ॥ ১০

পদান্বয়। ব্রণস্নাব্বোঃ ( ব্রণ এবং শিরার ) অভাবেন ( অভাববশতঃ ) স্থূলং দেহম্ ( স্থূলশরীর ) নিবারয়েৎ (নিবারণ করিবেন ), শুদ্ধাপাপতয়া (রাগাদি-

দোষহীন এবং পাপাদিরাহিত্য-বশতঃ ) অলেপম্ ( সংস্কার লেপরহিত ) অকায়ম্ ( শরীররহিত ) ইতি উক্ত ( ইহা দ্বারা ) লিঙ্গং ( সূক্ষ্মদেহ ) [ নিবারয়েৎ = নিবারণ করিবে ]॥ ১০

অনুবাদ। ব্রণ এবং স্নায়ু না থাকায় স্থূল দেহকে নিরাস করিবে, এবং রাগাদিদোষরহিত, পুণ্যপাপ শূন্য, সুখদুঃখাদি অনুভবজনিত সংস্কারলেপ বিরহিত, শরীররহিত,—এইরূপে সূক্ষ্মদেহ নিবারণ করিবে॥ ১০

টীকা। 'অব্রণমস্নাবিরম্' ইতি পদয়োরর্থমাহ—ব্রণেতি। ক্ষতশিরাজালনিরাসেন স্থূলদেহাত্মত্বমাত্মনোঽপোহ্যমিত্যর্থঃ। 'শুদ্ধমপাপবিদ্ধম্' ইত্যনয়োরর্থমাহ—শুদ্ধেতি। শুদ্ধং রাগাদিদোষহীনম্ অতএবাপাপং পুণ্যপাপহীনং তস্মাৎ কারণাভাবাদেব সুখদুঃখাদিতদনুভবসংস্কারলেপহীনমিত্যর্থঃ। অকায়মিতি মন্ত্রপদেন সূক্ষ্মদেহাত্মতা নিরসনীয়েত্যাহ—লিঙ্গমিতি। নিবারয়েদিতি সর্ব্বত্রানুষঙ্গঃ। স্থূলসূক্ষ্মদেহতৎকার্য্যতদ্বাসনাভ্যো ব্যাবৃত্তঃ সম একোঽপরিচ্ছিন্ন আত্মেতি সদাচিন্তয়েদিত্যর্থঃ॥ ১০

বাসুদেবো যথাশ্বত্থে স্বদেহে চাব্রবীৎ সমম্।
তদ্বদ্বেত্তি য আত্মানং সমং স ব্রহ্মবিত্তমঃ॥ ১১

পদান্বয়। বাসুদেবঃ ( ভগবান্ কৃষ্ণ ) অশ্বত্থে ( অশ্বত্থবৃক্ষে—নিকৃষ্ট উপাধিতে ) স্বদেহে চ ( এবং নিজের দেহে, উৎকৃষ্ট উপাধিতে ) যথা ( যেরূপ ) সমম্ ( তুল্য ) অব্রবীৎ ( বলিয়াছিলেন ) তদ্বৎ ( সেইরূপ ) যঃ ( যিনি ) আত্মানম্ ( আত্মাকে) সমম্ ( তুল্য, উপাধিকৃতবৈষম্যরহিত ) বেত্তি ( জানেন ) সঃ ( তিনি ব্রহ্মবিত্তমঃ ( ব্রহ্মজ্ঞশ্রেষ্ঠ )॥ ১১

অনুবাদ। বাসুদেব অশ্বত্থে এবং স্বদেহে আত্মাকে যেমন তুল্য বলিয়াছেন, যিনি সেইরূপ আত্মাকে সমান দেখেন, তিনিই ব্রহ্মজ্ঞগণের মধ্যে শ্রেষ্ঠ॥ * ১১

টীকা। য এবং যথোক্তমাত্মানং বেত্তি স ব্রহ্মবিদামুত্তম ইত্যাহ—বাসুদেব ইতি। বাসুদেবো ভগবান্ কৃষ্ণোঽশ্বত্থে নিকৃষ্টোপাধৌ স্বদেহে চাবির্ভূতবিজ্ঞানৈশ্বর্য্যশক্তিমদাত্মাধিষ্ঠিতে উৎকৃষ্টোপাধৌ চ যথা সমমবিশিষ্টমাত্মানমব্রবীৎ 'অশ্বত্থঃ

* তাৎপর্য্য—অশ্বত্থ বৃক্ষ শব্দ দ্বারা নিকৃষ্ট উপাধি এবং স্বদেহ—শব্দ দ্বারা উৎকৃষ্ট উপাধি বুঝাইতেছে। মলিন দর্পণে প্রতিবিম্বিতমুখ দেখিয়া লোক মলিন বিবেচনা করে এবং স্বচ্ছদর্পণে প্রতিবিম্বিত মুখ দেখিয়া স্বচ্ছ বিবেচনা করে। বস্তুতঃ মুখের কোন পার্থক্য নাই; সেইরূপ জ্ঞানীরা সমস্ত উপাধিতে তুল্যরূপ আত্মাকে দর্শন করেন।

সর্ব্ববৃষ্ণাণাম্' ইতি, 'বৃষ্ণীনাং বাসুদেবোঽস্মি' ইতি চ, তদ্বৎ য আত্মানং সমমুপাধিকৃতবৈষম্যাপোহেনৈকরূপং বেত্তি সোঽতিশয়েন ব্রহ্মবিদিত্যর্থঃ॥ ১১

যথা হ্যন্যশরীরেষু মমাহংতা নচেষ্যতে।
অস্মিংশ্চাপি তথা দেহে ধীসাক্ষিত্বাবিশেষতঃ॥ ১২

পদান্বয়। যথা (যেমন) ধীসাক্ষিত্বাবিশেষতঃ (বুদ্ধিসাক্ষিত্বের অবিশিষ্টত্ববশতঃ, বহির্দৃশ্যমান শরীর এবং স্বাভিমত শরীরে বুদ্ধিসাক্ষীর কোনরূপ বিশেষ নাই) অন্যশরীরেষু (বহিঃ শরীরসমূহে) মমাহংতা (মমত্ব এবং অহংতা) ন চ ইষ্যতে (অভিপ্রেত হয় না) হি (নিশ্চিত); তথা (সেইরূপ) অস্মিন্ দেহে চাপি (এই দেহেও)॥ ১২

অনুবাদ। যেমন নিকৃষ্টদেহে মমত্ব এবং অহংতা ইষ্ট নহে, স্বাভিমত দেহেও সেইরূপ; কারণ উভয় শরীরেই বুদ্ধিসাক্ষিত্বের কোনরূপ বৈলক্ষণ্য (পার্থক্য) নাই॥ * ১২

টীকা। বাসুদেবস্য যুক্তং সর্ব্বত্র সমাত্মদর্শনং তস্যোপাধিষু মমাহঙ্কাররহিতত্বাত্তু মুমুক্ষোস্তস্য তদ্বৈপরীত্যাদিত্যাত আহ—যথাহীতি। অন্যশরীরেষু বহির্দৃশ্যমানেষু দেহেষু যথা মমাহংতা মমাঽহমো ভাবো ন চেষ্যতে, তস্য দৃশ্যত্বেনানাত্মত্বনিশ্চয়াৎ তথাস্মিংশ্চাপি স্বস্বাভিমতে দেহে মমাহংতা নেষ্যতে, কুতঃ ধীসাক্ষিত্বাবিশেষতঃ। উভয়ত্র দেহাকারপরিণতবুদ্ধিসাক্ষিত্বাবিশেষাদিত্যর্থঃ। তথা চ আত্মতত্ত্বালোচনায়াম্ অহঙ্কারাদেরনবসরত্বাদ্বাসুদেববৎ সমাত্মদর্শনং যুক্তমেবেতি ভাবঃ॥ ১২

রূপসংস্কারতুল্যাধী রাগদ্বেষৌ ভয়ঞ্চ যৎ।
গৃহ্যতে ধীশ্রয়ং তস্মাজ্ জ্ঞাতা শুদ্ধোঽভয়ঃ সদা॥ ১৩

পদান্বয়। রূপসংস্কারতুল্যাধী (নীলাদিরূপের সংস্কারের তুল্য আশ্রয় যাহাদের—রাগ ও দ্বেষের) রাগদ্বেষৌ (অনুরাগ এবং দ্বেষ) যৎ চ (এবং যে) ভয়ম্ (ভীতি) [তৎ=তাহা] ধীশ্রয়ম্ (বুদ্ধি যাহাদের আশ্রয় এরূপভাবে, বুদ্ধিতে আশ্রিতস্বরূপে) গৃহ্যতে (গৃহীত হয়, জ্ঞাত হয়), তস্মাৎ (তজ্জন্য)

---

* তাৎপর্য্য—'অহমঃ সর্ব্ববৃষ্ণাণাম্'—এই গীতাবাক্য দ্বারা ভগবান্ নিকৃষ্ট উপাধিতেও বিদ্যমান আছেন, 'বৃষ্ণীণাং বাসুদেবোঽস্মি'—এই বাক্যদ্বারা উৎকৃষ্ট উপাধিতেও তিনি আছেন, ইহা অবগত হওয়া যাইতেছে। ভগবান্ যে কোন উপাধিতে থাকুন না কেন, উপাধিদোষ দ্বারা লিপ্ত হয় না এবং সকল উপাধিতে সাক্ষিত্বের একরূপতাই আছে।

জ্ঞাতা ( আত্মা, ইহাদের জ্ঞাতা ) সদা ( সর্ব্বদা ) শুদ্ধঃ ( রাগাদিদোষরহিত ) অভয়ঃ ( ভয়রহিত ) ॥ ১৩

অনুবাদ। [ মুমুক্ষুর রাগ দ্বেষ থাকায় অভিমান আছে, ইহা যদি বল, তাহার উত্তরে বলা যাইতেছে ] রাগ, দ্বেষ এবং ভয় রূপাদি সংস্কারের তুল্যাশ্রয়, যে হেতু ইহারা বুদ্ধিতে আশ্রিত, এইরূপে জ্ঞাত হওয়া যায় ; অতএব জ্ঞাতা— আত্মা সর্ব্বদা শুদ্ধ এবং অভয় * ॥ ১৩

টীকা। রাগদ্বেষভয়োপলম্ভাৎ নাস্তি মুমুক্ষোরভিমানাভাব ইতি চেৎ নেত্যাহ —রূপেতি। নীলাদিরূপসংস্কারেণ তুল্যঃ সমান আধিরাশ্রয়ো যয়োস্তৌ রাগদ্বেষৌ রূপ-সংস্কারতুল্যাধী যচ্চ ভয়ং তদপি তৎসমানাশ্রয়মিতি। সংস্কারো নাম স্বাশ্রয়স্য প্রাগুদ্ভূতাবস্থাসমানাবস্থান্তরাপাদকোঽতীন্দ্রিয়ো ধর্ম্মঃ, ততশ্চায়মর্থঃ রূপাদ্যাকার-পরিণতান্তঃকরণে হি রূপাদিসংস্কারঃ পুনরপি রূপাদ্যাকারপরিণামহেতুর্বস্তুতে, তত্রৈব চ রাগদ্বেষৌ রূপাদিদর্শননিমিত্তৌ। তন্নিমিত্তকঞ্চ ভয়ং তত্রৈব 'কামঃ সঙ্কল্পো বিচিকিৎসা শ্রদ্ধাঽশ্রদ্ধা ধৃতিরধৃতি হ্রীর্ধীর্ভীরিত্যেতৎ সর্ব্বং মন এব' ইতি শ্রুতেঃ। যস্মাদ্ধীশব্দং বুদ্ধিসংশ্রয়মেব রাগদ্বেষৌ ভয়ঞ্চেতি ত্রয়মাত্মনা গৃহ্যতে, নাত্মসংশ্রয়ং, তস্মাজ্জ্ঞাতা শুদ্ধো রাগাদিরহিতোঽভয়শ্চ সদেতি॥ ১৩

যন্মনাস্তন্ময়োঽন্যত্বে নাত্মত্বপ্তৌ ক্রিয়াত্মনি।
আত্মত্বে চানপেক্ষত্বাৎ সাপেক্ষং হি ন তৎ স্বয়ম্ ॥ ১৪

পদান্বয়। যন্মনাঃ ( যাহাতে—ধ্যেয়-দেবাদিতে মনঃ যাহার, এইরূপ ) [ তন্ময়ঃ = লোক সঃ = সে ] তন্ময়ঃ ( ধ্যেয় দেবাদিময় ) [ভবতি = হয়] অন্যত্বে ( ধ্যাতা ও ধ্যেয়ের ভিন্নত্ব হইলে ) [ ধ্যানক্রিয়ায়াস্তত্র সম্ভবাৎ = তাহাতে ধ্যান ক্রিয়া সম্ভব বলিয়া ] আত্মত্বে চ ( ব্রহ্মস্বরূপের আত্মত্ব স্থির হইলে ) অনপেক্ষত্বাৎ ( ক্রিয়ার অপেক্ষারাহিত্যহেতু ) আত্মত্বাপ্তৌ ( আত্মস্বরূপপ্রাপ্তিতে ) আত্মনি ( আত্মাতে ) ক্রিয়া ( ধ্যানাদি ক্রিয়া ) ন ( অপেক্ষা নাই ), হি ( যেহেতু ) তৎ ( আত্মস্বরূপ ) স্বয়ং ( আপনি ) ন সাপেক্ষম ( ক্রিয়ানিরপেক্ষ ) ॥ ১৪

অনুবাদ। [ পূর্ব্বে আত্মা অশুদ্ধ ছিল, পরে ব্রহ্মধ্যান দ্বারা শুদ্ধ হইয়া ব্রহ্মস্বরূপ হইয়াছে, এই আশঙ্কায় বলিতেছেন ] পুরুষ যে উপাস্য দেবতায়

---

* তাৎপর্য্য নীল পীত প্রভৃতি রূপ দর্শন করিলে অচিরে তাহা নষ্ট হইয়া যায়, পরে তাহার স্মৃতি হয় কিরূপে ? এইজন্য মধ্যে একটি ব্যাপার মানিতে হয়, তাহার নাম সংস্কার। রাগ, দ্বেষ ও ভয় প্রভৃতি যাহাতে উপলব্ধ হয়, রূপাদির সংস্কার তাহাতেই হয়, আত্মাতে নহে। সুতরাং আত্মা শুদ্ধ।

মনঃস্থাপন করেন, তিনি সেই দেবতাময় হ'ন ; ধ্যাতা ও ধ্যেয় ভিন্ন হইলে ধ্যান-ক্রিয়া ফলবতী হইয়া থাকে, আত্মস্বরূপপ্রাপ্তিতে আত্মাতে কোন ক্রিয়ার অপেক্ষা নাই ; কারণ আত্মা যদি ব্রহ্মস্বরূপ হইলেন, তাহা হইলে ক্রিয়ার অপেক্ষা করে না ; যেহেতু আত্মস্বরূপ ক্রিয়ানিরপেক্ষ * ॥ ১৪

টীকা। নমু সদা শুদ্ধ আত্মা, কিন্তু "যথাক্রতুরস্মিন্ লোকে পুরুষো ভবতি তথেতঃ প্রেত্য ভবতি" ইতিশ্রুতেঃ, "যং যং বাপি স্মরন্ ভাবং ত্যজত্যন্তে কলেবরং, তং তমেবৈতি কৌন্তেয় সদা তদ্ভাবভাবিতঃ" ইতি স্মৃতেশ্চ পূর্ব্বমশুদ্ধোঽপি পুরুষো ব্রহ্মভাবনয়া শুদ্ধঃ পশ্চাদ্‌ব্রহ্ম ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—যন্মনা ইতি। যস্মিন্ ধ্যেয়ে দেবাদৌ মনো যস্য স যন্মনা ধ্যায়ী পুরুষঃ স তন্ময়ো ধ্যেয়-দেবাদিময়ো ভবতি, ধ্যাতৃধ্যেয়য়োরন্যত্বে সতি ধ্যানক্রিয়ায়াস্তত্রার্থবত্ত্বসম্ভবাদিত্যর্থঃ। ন পুনরাত্মপ্রাপ্তৌ আত্ম-স্বরূপাবস্থানপ্রাপ্ত্যর্থমাত্মনি ক্রিয়া ধ্যানাদিরূপাপেক্ষ্যত ইত্যর্থঃ। তত্র হেতুঃ—আত্মত্বেতি। মোক্ষরূপস্য ব্রহ্মণঃ আত্মত্বে সতি তস্য চতুর্ব্বিধক্রিয়াফলবিলক্ষণত্বাৎ ক্রিয়ায়া অনপেক্ষত্বাদিত্যর্থঃ। মোহমাত্রব্যবধানাচ্চ অত্র ন ক্রিয়াপেক্ষেতি চকারার্থঃ। বিপক্ষে দোষমাহ—সাপেক্ষং হীতি। যদি ক্রিয়াসাপেক্ষং কৈবল্যং ভবেৎ তর্হি তৎস্বরমাত্মরূপং ন স্যাৎ। ক্রিয়া-সাধ্যস্যানাত্মত্বাদনিত্যত্বাচ্চেত্যর্থঃ। তস্মাৎ সদা শুদ্ধ এবাত্মা তস্মিন্নশুদ্ধ্যাভাসো মিথ্যাধ্যাস ইতি ভাবঃ॥ ১৪

স্বমিবৈকরসা জ্ঞপ্তিরবিভক্তাঽজরাঽমলা।
চক্ষুরাদ্যুপধানাৎ সা বিপরীতা বিভাব্যতে॥ ১৫

পদান্বয়। জ্ঞপ্তিঃ ( জ্ঞান ) স্বম্ ইব ( আত্মার ন্যায় ) একরসা ( একরূপ, একসার ) অবিভক্তা ( বিভাগরহিত ) অজরা ( জরারহিত ) অমলা ( রাগদ্বেষাদি-মলরহিত ) সা ( সেইজ্ঞপ্তি—জ্ঞান ) চক্ষুরাদ্যুপধানাৎ ( চক্ষুরাদি-উপাধিবশতঃ )

---

* তাৎপর্য্য—ক্রিয়াজন্য ফল চারিপ্রকার দেখা যায়,—উৎপাদ্য, বিকার্য্য, সংস্কার্য্য ও আপ্য। 'কটং করোতি দেবদত্তঃ'—এস্থলে কট উৎপাদ্য, ব্রহ্মস্বরূপ আত্মা স্বতঃসিদ্ধ বলিয়া উৎপাদ্য হইতে পারে না। 'তণ্ডুলান্ ওদনং পচতি'—এস্থলে ওদন তণ্ডুলের বিকার হেতু বিকার্য্য, আত্মা বিকার্য্য হইতে পারেন না, কারণ কূটস্থ। 'দর্পণং সংস্কুরুতে'—এস্থলে দর্পণ সংস্কার্য্য, আত্মা সংস্কার্য্য হইতে পারেন না, কারণ আত্মা একরূপ। দেবদত্তঃ গ্রামং গচ্ছতি—এস্থলে গ্রাম আপ্য, ব্রহ্ম সর্ব্বত্র বিরাজমান থাকায়—কোথায় ও তাহার অপ্রাপ্তি নাই। সুতরাং আত্মা এই চতুর্ব্বিধ ক্রিয়াফল হইতে বিলক্ষণ ( পৃথক্ ) ; যদি ক্রিয়াসাধ্য আত্মস্বরূপ, তাহা হইলে আত্মার অনিত্যত্ব অবশ্যম্ভাবী।

বিপরীতা (বিলক্ষণ, বিভক্ত, জরাযুক্ত, মল সংযুক্ত ইত্যাদি নানারূপে) বিভাব্যতে (পরিজ্ঞাত হয়) ॥ ১৫

অনুবাদ। জ্ঞান আত্মার ন্যায় অদ্বিতীয় চিৎস্বরূপ, বিভাগ-রহিত, জরাবিহীন, মলশূন্য, চক্ষুঃ প্রভৃতি উপাধি বশতঃ বিপরীতভাবে জ্ঞাত হইয়া থাকে * ॥ ১৫

টীকা। বিভাগাদিমলাভাবাৎ চিদেকরসত্বাচ্চ আত্মা সদা শুদ্ধ এবাভ্যুপেয় ইত্যাহ—স্বমিবেতি। যদ্যেবংস্বভাবৈষা জ্ঞপ্তিস্তর্হি তস্যা জন্মবিনাশভেদপ্রতিভাসাঃ কথমিত্যাশঙ্ক্য চক্ষুরাদ্যুপাধিসংসর্গদোষাদিত্যাহ—চক্ষুরাদীতি ॥ ১৫

দৃশ্যত্বাদহমিত্যেষ নাত্মধর্ম্মো ঘটাদিবৎ।
তথান্যে প্রত্যয়া জ্ঞেয়া দোষাশ্চাত্মাঽমলো হ্যতঃ † ॥ ১৬

পদান্বয়। অহম্ ইতি এষঃ (অহম্—এই প্রত্যয়) দৃশ্যত্বাৎ (দৃশ্যত্বহেতু) ঘটাদিবৎ (ঘটাদির ন্যায়) ন আত্মধর্ম্মঃ (আত্মার ধর্ম্ম নহে), তথা (সেইরূপ) অন্যে (অপর) প্রত্যয়াঃ (জ্ঞান সমূহ) দোষাঃ চ (রাগদ্বেষাদি দোষ, অনাত্মধর্ম্ম) জ্ঞেয়াঃ (জানিবে), অতঃ (এইহেতু) আত্মা (আত্মা) অমলঃ (মলরহিত) হি (নিশ্চিত) ॥ ১৬

অনুবাদ। অহংপ্রত্যয় দৃশ্যত্ববশতঃ ঘটাদির ন্যায় আত্মার ধর্ম্ম নহে, সেইরূপ অন্য প্রত্যয় এবং রাগদ্বেষাদি দোষসমূহ আত্মধর্ম্ম নহে; অতএব আত্মা নির্ম্মল, ইহাতে সন্দেহ নাই ‡ ॥ ১৬

টীকা। আত্মনঃ প্রতিপাদিতমমলত্বং বিশদয়তি—দৃশ্যত্বাদিতি। অহমিত্যেষোঽহমিতি প্রত্যয়োঽনাত্মধর্ম্মো নাত্মনিষ্ঠো দৃশ্যত্বাদ্ ঘটাদিবৎ, তথান্যেঽপি প্রত্যয়াঃ পরিণামা দোষাঃ দোষরূপা রাগদ্বেষাদয়োঽনাত্মধর্ম্মা জ্ঞেয়াঃ। হি যস্মাদত আত্মা অমলো হি নির্ম্মল এবেত্যর্থঃ ॥ ১৬

---

* তাৎপর্য্য—যেমন স্বচ্ছ স্ফটিক, জবাকুসুম প্রভৃতি উপাধিভেদে রক্তাদিবর্ণ প্রতীত হইয়া থাকে, সেইরূপ একই আত্মা চক্ষুঃপ্রভৃতি উপাধিভেদে নানারূপে প্রতীয়মান হয়। আকাশ একও অপরিচ্ছিন্ন হইলেও ঘটাদি ভেদে যেমন তাহার ভেদ হয়, আত্মা সম্বন্ধেও সেইরূপ।

† অহম্—ইতি ক্বচিৎ পাঠঃ।

‡ তাৎপর্য্য—অহং সুখী, অহং দুঃখী ইত্যাকার জ্ঞান আত্মাকে অবগাহন করিয়া উৎপন্ন হয়,—এইরূপ অবিবেক লোকের ধারণা; বস্তুতঃ এইরূপ জ্ঞান অন্তঃকরণের সহিত আত্মার অবিবেক বশতঃ হইয়া থাকে; যখন অহংপ্রত্যয় আত্মধর্ম্ম নহে, তখন অন্যপ্রত্যয়ও আত্মধর্ম্ম নহে। কারণ আত্মাতে কোন ধর্ম্ম নাই।

সর্ব্বপ্রত্যয়সাক্ষিত্বাদবিকারী চ সর্ব্বগঃ।
বিক্রিয়েত যদি দ্রষ্টা বুদ্ধ্যাদীবাল্পবিদ্ভবেৎ ॥ ১৭

পদান্বয়। [আত্মা] সর্ব্বপ্রত্যয়সাক্ষিত্বাৎ (সমস্তজ্ঞানের সাক্ষিত্ব-বশতঃ) অবিকারী (বিকাররহিত) সর্ব্বগশ্চ (এবং সর্ব্বব্যাপী), যদি (যদি) দ্রষ্টা (আত্মা) বিক্রিয়েত (বিকৃত হয়), বুদ্ধ্যাদীব (বুদ্ধি প্রভৃতির ন্যায়) অল্পবিৎ (অল্পজ্ঞ, অল্পবিষয়াবভাসক) ভবেৎ (হয়) ॥ ১৭

অনুবাদ। আত্মা সমস্ত জ্ঞানের সাক্ষী বলিয়া বিকারশূন্য এবং সর্ব্বব্যাপী; দ্রষ্টৃস্বরূপ আত্মা যদি বিকার প্রাপ্ত হন, তাহা হইলে বুদ্ধি প্রভৃতির ন্যায় অল্পবিষয়াবভাসক হইয়া পড়েন * ॥ ১৭

টীকা। অহঙ্কারাদীনামাত্মধর্ম্মত্বাভাবেঽপি নাত্মনো বিশুদ্ধিঃ সিধ্যতি বিকারিত্বাৎ পরিচ্ছিন্নত্বাচ্চ ইত্যাশঙ্ক্যাহ—সর্ব্বপ্রত্যয়েতি। বিপক্ষে দোষমাহ—বিক্রিয়েতেতি। বিক্রিয়েত পরিচ্ছিন্নো বা যদ্যাত্মা তদাল্পবিদ্‌বিষয়মাত্রাব-ভাসকো ভবেৎ, বুদ্ধ্যাদীব বুদ্ধিচিত্তমনোবদিত্যক্ষরার্থঃ। বুদ্ধ্যাদিশব্দেন তদগতা-ভাসো লক্ষ্যতে, অন্যথা স্বরূপতঃ অচেতনত্বাদবেদনযোগবত্ত্বেনাল্পবিত্ত্ববচনমনুপপন্নং স্যাৎ। তত্র বুদ্ধেঃ সাভাসায়া বিষয়াবভাসনমাত্রে উপক্ষীণপরিণামায়া যথা—পূর্ব্বাপরানুভূতিতদবস্থাতৎপ্রচারানুসন্ধানাভাবো বিক্রিয়াবত্ত্বাৎ, তথা দ্রষ্টুরপি বিক্রিয়াবত্ত্বেঽনুসন্ধানাভাবপ্রসঙ্গাৎ সর্ব্বব্যবহারবিলোপপ্রসঙ্গ ইতি ভাবঃ ॥ ১৭

ন দৃষ্টির্লুপ্যতে দ্রষ্টুশ্চক্ষুরাদের্যথৈব তৎ।
ন হি দ্রষ্টুরিতি হ্যুক্তং তস্মাদ্দ্রষ্টা সদৈক-দৃক্ † ॥ ১৮

পদান্বয়। যথা এব (যেমন) চক্ষুরাদেঃ (চক্ষুঃ প্রভৃতি দ্বারক দৃষ্টি লোপ-প্রাপ্ত হয়), তৎ [তথা, সেইরূপ] দ্রষ্টুঃ (দ্রষ্টারঃ, আত্মার) দৃষ্টিঃ (দর্শন) ন লুপ্যতে (লোপপ্রাপ্ত হয় না), নহি দ্রষ্টুরিতি হি (দ্রষ্টার দৃষ্টির লোপ হয় না এই শ্রুতি দ্বারা) তৎ (তাহা, দৃষ্টির নিত্যত্ব) উক্তম্ (কথিত হইয়াছে), তস্মাৎ (অতএব) দ্রষ্টা (আত্মা) সদা (সর্ব্বদা) একদৃক্ (একরূপ দৃষ্টি-স্বভাব; একরূপদৃষ্টি বিশিষ্ট) ॥ ১৮

---

* তাৎপর্য্য—আত্মা সর্ব্বদাই স্বয়ং প্রকাশ ও নিত্য, সেই আত্মার যদি বিকার ঘটে তবে সহ ব্যক্তির অকস্মাৎ চৈতন্যলোপ হইতে পারে এবং জগৎ অন্ধ হইয়া পড়ে।

† সদৈকতুক্—ইতি কচিৎ পাঠঃ।

অনুবাদ। যেমন চক্ষুরাদির দৃষ্টিশক্তি নাশ প্রাপ্ত হয়, সেইরূপ দ্রষ্টৃস্বরূপ আত্মার দৃষ্টি নাশ প্রাপ্ত হয় না, 'অবিনাশিত্বহেতু দ্রষ্টার দৃষ্টির লোপ হয় না,'— এই শ্রুতিদ্বারা দৃষ্টির নিত্যত্ব কথিত হইয়াছে, অতএব দ্রষ্টা আত্মা সর্ব্বদা একরূপ দৃষ্টিস্বভাব * ॥ ১৮

টীকা। দ্রষ্টুরাত্মনোঽপি বুদ্ধিবদস্ত্রবিত্বমেব জ্ঞানস্য সাধনাধীনস্যোৎপত্তিবিনাশবত্ত্বাদিতি চেন্নেত্যাহ—ন দৃষ্টিরিতি। যথৈব চক্ষুরাদিদ্বারকদৃষ্টিলুপ্যতে পরিণামিত্বাৎ ন তথা দ্রষ্টুরাত্মনো দৃষ্টিলুপ্যতে. অপরিণাম্যাত্মস্বরূপত্বাৎ তস্যা ইত্যর্থঃ। তদ্দৃষ্টে নিত্যত্বং 'নাহি দ্রষ্টুর্দৃষ্টের্বিপরিলোপো বিদ্যতেঽবিনাশিত্বাৎ' ইতি হি শ্রুত্যোক্তমিত্যর্থঃ। যস্মাৎ প্রমাণাসিদ্ধমিদং তস্মাদিত্যর্থঃ। সদৈকদৃক্ একরূপদৃষ্টিস্বভাব ইত্যর্থঃ। "সদৈকভুক্" ইতি পাঠে ভুঙক্তে পশ্যতীতি ভুক্ সাক্ষীত্যর্থঃ॥ ১৮॥

সংঘাতো বাস্মি ভূতানাং করণানাং তথৈব চ।
ব্যস্তং বাহন্যতমো বাস্মি কো বাস্মীতি বিচারয়েৎ॥ ১৯

পদান্বয়। [অহম্ = আমি, আত্মা] ভূতানাং সংঘাতঃ (ক্ষিতি প্রভৃতি-ভূতপঞ্চকের সম্মিলন স্থূলদেহ) অস্মি (হই), তথা এব চ (সেইরূপই) করণানাম্ (ইন্দ্রিয় সমূহের সমষ্টি) বা (কিংবা) [অস্মি = হই], ব্যস্তং বা (কিংবা পৃথক্ এক একটি ইন্দ্রিয় হই) অন্যতমঃ বা (কিংবা অন্য হই, ইন্দ্রিয়াদির অধিষ্ঠাতা হই) কঃ বা অস্মি (ইন্দ্রিয়াদির অন্যতম কিংবা তাহাদের সাক্ষী) ইতি (ইহা) বিচারয়েৎ (বিচার করিবে)॥ ১৯

অনুবাদ। [মুমুক্ষু কিরূপভাবে পদার্থ বিবেক করিবেন, তাহা উপদিষ্ট হইতেছে—] আমি পঞ্চভূতসংঘাত—স্থূলদেহ কি? কিংবা ইন্দ্রিয় সমূহই আমি? কিংবা ভিন্ন ভিন্ন ইন্দ্রিয় আমি? অথবা দেহ, ইন্দ্রিয় এবং তাহাদের অধিষ্ঠাতার অন্যতম আমি? অথবা আমি কে—মুমুক্ষু এইরূপ বিচার করিবেন † ॥ ১৯

---

* তাৎপর্য্য—চক্ষুরাদি দ্বারা যে বৃত্তিরূপ জ্ঞান উৎপন্ন হয় তাহা অনিত্য, কিন্তু আত্মা জ্ঞানস্বরূপ বলিয়া আত্মস্বরূপভূত জ্ঞান নিত্য।

† তাৎপর্য্য—পঞ্চভূতের সম্মিলনে স্থূল দেহ উৎপন্ন হয়, সেই স্থূলদেহ—আত্মা কিনা পূর্ব্বে বিচার করিবে, পরে ইন্দ্রিয় আত্মা কিনা তাহা বিচার করিবে, পৃথক্ পৃথক্ ইন্দ্রিয়ে অভিমান দেখা যায় বলিয়া আত্মা এক একটি ইন্দ্রিয় স্বরূপ কিনা বিচার করিবে, দেহ, ইন্দ্রিয়, অন্তঃকরণের অন্যতম কিনা বিচার করিবে, পরে যদি অন্যতম ভবে দেহ, ইন্দ্রিয়াদি কিংবা তাহাদের সাক্ষী—ইহা বিচার করিবে। বিচারের দ্বারা পূর্ব্ব পূর্ব্ব ত্যাগ করিয়া তৎ সাক্ষিস্বরূপকে জানিবে।

টীকা। যস্মাদেবমাত্মা শুদ্ধস্বভাবোঽপি সন্ উপাধিসম্বন্ধাদন্যথা প্রতীয়তে তস্মাদাত্মানং ব্রহ্মত্বেন প্রতিপত্তুং পদার্থবিবেকং কুর্য্যান্মুমুক্ষুরিত্যাহ—সংঘাতো বেতি। অয়মর্থঃ—অহমিতি তাবদাত্মাবভাসতে, স ভাসমানোঽহং মনুষ্যঃ কৃশঃ স্থূল ইত্যাদৌ ভূতসংঘাতাত্মকদেহরূপঃ স্ফুরতি। তদিদমুচ্যতে—সংঘাতো বাস্মি ভূতানামিতি। তথাহং দ্রষ্টা শ্রোতা রসয়িতা কাণো বধির ইতি করণেষ্বপি অহমুল্লেখো দৃশ্যতে, অতঃ করণসংঘাতো বাঽহমিতি। তত্রাপি পৃথক্পৃথগেবাহঙ্কারদর্শনাদ্ব্যস্তমেকৈকং চেন্দ্রিয়মহমস্মি। অথবৈকস্মিন্ দেহেঽনেকাত্মত্বে কদাচিদ্বৈমত্যসম্ভবাদ্দেহব্যবস্থানুপপত্তেঃ অন্যতমো বাস্মীন্দ্রিয়সংঘাতাদন্যো বা তদধিষ্ঠাতাস্মি। যদান্যতম ইতি স কো বাহন্তঃকরণপ্রাণাদ্যন্যতমঃ কিংবা তৎসাক্ষী তদ্বিলক্ষণস্বভাব ইতি বিচারয়েৎ ॥ ১৯

ব্যস্তং নাহং সমস্তং বা ভূতমিন্দ্রিয়মেব বা।
জ্ঞেয়ত্বাৎ করণত্বাচ্চ জ্ঞাতান্যোঽস্মাদ্ ঘটাদিবৎ ॥ ২০

পদান্বয়। অহম্ ( আমি, আত্মা ) ভূতম্ ( পৃথিব্যাদি পঞ্চভূত ) ইন্দ্রিয়মেব বা ( অথবা ইন্দ্রিয়ই ) ন ( না, নহি ) ব্যস্তম্ ( বিভক্ত, ব্যষ্টিস্বরূপ ) সমস্তং বা ( অথবা সমষ্টিস্বরূপ ) [ ন = না, নহি ] জ্ঞেয়ত্বাৎ ( অচেতনত্ববশতঃ ) ঘটাদিবৎ ( ঘটাদির ন্যায় ) করণত্বাৎ ( এবং ইন্দ্রিয়ত্ব হেতু ) [ কুঠারবৎ = কুঠারের ন্যায় ] অস্মাৎ ( একন্য ) জ্ঞাতা ( দ্রষ্টা ) অন্যঃ ( ভিন্ন দেহ ইন্দ্রিয়াদিবিলক্ষণ ) ॥ ২০

অনুবাদ। আমি ভূত কিংবা ইন্দ্রিয় নহি, ব্যস্ত কিংবা সমস্ত নহি; কারণ, অচেতনত্ববশতঃ ঘটাদির ন্যায় এবং ইন্দ্রিয়ত্বহেতু কুঠারাদির ন্যায়—অনিত্য হইয়া পড়ে; অতএব জ্ঞাতা-আত্মা দেহাদি হইতে ভিন্ন * ॥ ২০

টীকা। বিচারফলং পদার্থবিবেকং কথয়তি—ব্যস্তংনাহমিতি। ভূতং চেন্দ্রিয়ং বা সমস্তং ব্যস্তং বা নাহমস্মি জ্ঞেয়ত্বাদচেতনত্বাৎ ঘটাদিবৎ, করণত্বাৎ কুঠারাদিবদিতি যথাযোগং যোজ্যম্। তস্মাৎ জ্ঞাতা চেতনোঽন্যোঽন্তঃকরণপ্রাণাদিভ্যোঽপি অচেতনেভ্য ইতি দ্রষ্টৃদৃশ্যান্বয়ব্যতিরেকালোচনেন বিবেকঃ কার্য্য ইত্যর্থঃ ॥ ২০

---

* তাৎপর্য্য—আত্মা ভিন্ন সমস্ত বস্তু দৃশ্য বলিয়া জ্ঞেয়, আত্মা দেহরূপ হইলে ঘটাদির ন্যায় জড় হইয়া পড়েন; বাস্যাদির করণত্ব থাকায় যেমন তাহা অনিত্য, সেইরূপ ইন্দ্রিয়াদি আত্মস্বরূপ হইলে তাহারও অনিত্যত্ব বুঝায়।

আত্মাগ্নেরিন্ধনা বুদ্ধিরবিদ্যাকামকর্ম্মভিঃ।
দীপিতা প্রজ্বলত্যেষা দ্বারৈঃ শ্রোত্রাদিভিঃ সদা ॥ ২১

পদান্বয়। আত্মাগ্নেঃ ( আত্মারূপ অগ্নির ) ইন্ধনা ( প্রবর্দ্ধিনী, দীপ্তি-জননী ) এষা ( এই ) বুদ্ধিঃ ( বুদ্ধি ) অবিদ্যাকামকর্ম্মভিঃ ( অজ্ঞান, কাম এবং কর্ম্ম সমূহের দ্বারা ) দীপিতা ( উত্তেজিত হইয়া ) শ্রোত্রাদিভিঃ ( কর্ণ প্রভৃতি ) দ্বারৈঃ ( দ্বার সমূহ দ্বারা ) সদা ( সর্ব্বদা ) প্রজ্বলতি ( প্রজ্বলিত হয় ॥ ২১

অনুবাদ। এই বুদ্ধি আত্মারূপ অগ্নির অভিব্যক্তিকারিণী, অবিদ্যা, কাম এবং কর্ম্ম সমূহের দ্বারা উত্তেজিত হইয়া শ্রবণ প্রভৃতি ইন্দ্রিয় দ্বারা প্রজ্বলিত হয় * ॥ ২১

টীকা। ইদানীং সাক্ষিসাক্ষ্যান্বয়ব্যতিরেকালোচনেনাবস্থাত্রয়বিবেকদ্বারা তৎ-সাক্ষিণঃ তুরীয়স্যাধিগমপ্রকারমাহ—আত্মাগ্নেরিত্যাদিনা। তত্রৈবং সতীত্যতঃ প্রাক্তনৈঃ শ্লোকৈঃ। আত্মৈবাগ্নিঃ তস্যেন্ধনা ইধ্যতে প্রকাশ্যতে ব্যবহার-যোগ্যঃ ক্রিয়তে অনয়েতীন্ধনা বুদ্ধিরাত্মচৈতন্যস্য বিশেষাকারতয়াভিব্যক্তিকারণ-ভূতেত্যর্থঃ। সাবিদ্যাকামকর্ম্মভির্দীপিতা উত্তেজিতা :বায়ুনেবাগ্নিস্থমিন্ধনমাধ্মাতা সতী প্রজ্বলতি চৈতন্যগ্রস্ততয়া প্রকাশমানা জায়তেঽভিব্যক্তাগ্নিনা দহ্যমানমিন্ধন-মিবেত্যর্থঃ। গবাক্ষেভ্যো নিঃসৃতদীর্ঘপ্রভান্যায়েন শ্রোত্রাদিভির্দ্বারৈর্নিঃসৃতা সতী সদা প্রজ্বলত্যেবেতি যোজনা। অত্রাগ্নীন্ধনাদিরূপকনির্দ্দেশপ্রয়োজনং ব্যবহারকালে বিষয়গ্রহণস্য হোমত্বভাবনা তৎফলঞ্চ বিষয়েষ্বাসক্তিনিবৃত্তিরিতি দ্রষ্টব্যম্ ॥ ২১

দক্ষিণাক্ষিপ্রধানেষু যদা বুদ্ধির্ব্বিচেষ্টতে।
বিষয়ৈর্হবিষা দীপ্তা আত্মাগ্নিঃ স্থূলভুক্ তদা ॥ ২২

পদান্বয়। দক্ষিণাক্ষিপ্রধানেষু ( দক্ষিণনেত্র যাহাদের মধ্যে প্রধান রূপ ইন্দ্রিয়দের মধ্যে ) বুদ্ধিঃ ( মতি ) যদা ( যখন ) বিচেষ্টতে ( ব্যাপারবতী হয় ) হবিষা বিষয়ৈঃ ইব ( হবিঃ স্থানীয় বিষয় সমূহ দ্বারা ) দীপ্তা ( প্রদীপ্ত হইয়া ) তদা ( তৎকালে ) আত্মাগ্নি ( আত্মারূপ অগ্নি ) স্থূলভুক্ ( স্থূলবিষয় ভোক্তা, জাগ্রদ-বস্থা কথিত হয় ) ॥ ২২

---

* তাৎপর্য্য—আত্মা - অগ্নি, বুদ্ধি—ইন্ধন, অবিদ্যাকামধর্ম্ম প্রভৃতি বায়ু, শ্রোত্রাদিইন্দ্রিয়—দ্বারা। এইরূপ রূপককল্পনার কারণ, ব্যবহার অবস্থায়—আত্মারূপ অগ্নিতে হোমচিন্তন এবং তাহার ফল বিষয়ে আসক্তিনিবৃত্তি।

অনুবাদ। যখন বুদ্ধি হবিঃস্থানীয় বিষয়সমূহ দ্বারা প্রদীপ্ত হইয়া দক্ষিণ নেত্র প্রধান ইন্দ্রিয় সমূহে ব্যাপারবতী হয়, তখন আত্মারূপ অগ্নি সর্ব্বদা স্থূল বিষয় ভোগ করিয়া থাকেন, [ অর্থাৎ ইহাকে জাগ্রদবস্থা বলে ॥ ২২

টীকা। এবংবিধবুদ্ধ্যবস্থা জাগরণং, তস্যামাত্মা স্থূলপদার্থভুগ্ ভবতী-ত্যাহ—দক্ষিণাক্ষীতি। দক্ষিণস্যাঙ্গস্য পুরুষে শ্রেষ্ঠত্বপ্রসিদ্ধেরিদং বিশেষণম্। দক্ষিণমক্ষি প্রধানং মুখ্যং যেষামিন্দ্রিয়াণাং তেষু বুদ্ধির্যদা বিচেষ্টতে ব্যাপারবতী ভবতি, হবিঃস্থানীয়ৈর্ব্বিষয়ৈর্দীপ্তা বিষয়ং ব্যাপ্য তদাকারেণ দীপ্যমানা সতীতি যাবৎ, তদাত্মাগ্নিঃ স্থূলভুক্, স্থূলবিষয়াণাং ভোক্তা জাগর্ত্তীত্যুচ্যত ইত্যর্থঃ ॥ ২২

হূয়ন্তে তু হবীংষীতি রূপাদিগ্রহণে স্মরন্।
অরাগদ্বেষ আত্মাগ্নৌ জাগ্রদ্দোষৈর্ন লিপ্যতে ॥ ২৩

পদান্বয়। রূপাদিগ্রহণে তু ( রূপ, রস প্রভৃতি বিষয় গ্রহণ সময়ে ) আত্মাগ্নৌ ( আত্মস্বরূপ অগ্নিতে ) হবীংষি ( হবিঃ সমূহ ) হূয়ন্তে ( হুত হয় ) ইতি ( এইরূপ ) স্মরন্ ( ধ্যানকারী ) অরাগদ্বেষঃ ( রাগ ও দ্বেষ শূন্য পুরুষ ) জাগ্রদ্দোষৈঃ ( জাগরণ অবস্থার দোষসমূহের দ্বারা ) ন লিপ্যতে ( লিপ্ত হয় না )॥ ২৩

অনুবাদ। রূপ, রস, গন্ধ প্রভৃতি বিষয় গ্রহণকালে আত্মারূপ অগ্নিতে হবিঃ দ্বারা হোম করা হইতেছে,—এইরূপ ধ্যানশীল রাগ-দ্বেষ-শূন্য পুরুষ জাগ্রৎ দোষের দ্বারা লিপ্ত হন না ॥ ২৩

টীকা। রূপকনিরূপণফলং স্পষ্টয়তে—হূয়ন্ত ইতি। রূপাদি-গ্রহণে বিষয়গ্রহণসময়ে অরাগদ্বেষঃ শোভনাশোভনাধ্যাসেন রাগদ্বেষাবকুর্ব্বন্ হবীংষীমান্যাত্মাগ্নৌ হূয়ন্ত ইতি স্মরন্ ধ্যায়ন্নাত্মা জাগ্রদ্দোষৈর্ব্বিষয়োপলব্ধি নিবন্ধনৈঃ পুণ্যাপুণ্যলক্ষণৈর্ন লিপ্যতে ন সংশ্লিষ্যত ইত্যর্থঃ ॥ ২৩

মানসে তু গৃহে ব্যক্তঃ সোঽবিদ্যাকর্ম্মবাসনাম্।
পশ্যংস্তৈজস আত্মোক্তঃ স্বয়ংজ্যোতিঃ প্রকাশিতা ॥ ২৪

পদান্বয়। মানসে গৃহে তু ( মনঃসম্বন্ধীয় গৃহে, মনের পরিণামভূত গৃহে) ব্যক্তঃ ( অভিব্যক্ত, প্রকাশিত ) আত্মা ( আত্মা ) অবিদ্যা-কর্ম্মবাসনাম্ ( অবিদ্যা-জনিত কর্ম্ম দ্বারা উদ্বুদ্ধ সংস্কারকে ) পশ্যন্ ( দেখিয়া ) [ বিবক্ষিঃ—বিবদগণ

কর্তৃক ] তৈজসঃ [ তেজে অভিব্যক্ত তৈজস ] উক্তঃ ( কথিত হইয়া থাকে ) সঃ ( সেই আত্মা ) স্বয়ং জ্যোতিঃ (স্বয়ং প্রকাশ) প্রকাশিতা (সাক্ষিস্বরূপ)॥ ২৪

অনুবাদ। আত্মা মানসগৃহে অভিব্যক্ত হইয়া অবিদ্যা প্রযুক্ত কর্ম্ম দ্বারা উদ্বুদ্ধ বাসনাকে দর্শনপূর্ব্বক তৈজস বলিয়া অভিহিত হইয়া থাকেন; সেই আত্মা স্বয়ংপ্রকাশ ও সাক্ষিস্বরূপ॥ ২৪

টীকা। ইদানীং স্বপ্নাবস্থামাহ—মানসে স্থিতি। মনসঃ পরিণামো-পাধির্মানসং গৃহং স তত্রাভিব্যক্ত আত্মা অবিদ্যাপ্রযুক্ত-কর্ম্মোদ্বুদ্ধা বাসনা অবিদ্যা-কর্ম্মবাসনেত্যুচ্যতে, তাং বিষয়াকারাং পশ্যংস্তৈজস ইত্যুক্তো বিদ্বদ্ভিঃ। তেজসি বাসনাময়ে বিষয়েঽভিব্যক্ত ইতি ব্যুৎপত্তেরিত্যর্থঃ। তত্র ভাসমান-কর্ম্ম-সুখ-দুঃখাদীনাং মনোমাত্রত্বাৎ তস্য চ দৃশ্যত্বেনৈব তদাবস্থানাদাত্মন উপাধ্যন্তরা-ভাবে সতি বাহ্যস্য চাদিত্যাদিজ্যোতিষস্তদানীমুপরমাদাত্মৈব স্বয়ংজ্যোতিঃ সন্ প্রকাশিতা সাক্ষী ভবতীত্যর্থঃ। তথা চ শ্রুতিঃ 'দৃষ্ট্বৈব পুণ্যঞ্চ পাপঞ্চ' ইতি। 'অত্রায়ং পুরুষঃ স্বয়ং জ্যোতির্ভবতি' ইতি চ॥ ২৪

অনুবাদ। আত্মা মানসগৃহে অভিব্যক্ত হইয়া অবিদ্যাপ্রযুক্ত কর্ম্ম দ্বারা উদ্বুদ্ধ বাসনাকে দর্শনপূর্ব্বক তৈজস বলিয়া অভিহিত হইয়া থাকেন; সেই আত্মা স্বয়ং প্রকাশ ও সাক্ষিস্বরূপ॥ ২৪

বিষয়া বাসনা বাপি চোদ্যন্তে নৈব কর্ম্মভিঃ।
যদা বুদ্ধৌ তদা জ্ঞেয়ঃ প্রাজ্ঞ আত্মাহনন্যদৃক্॥ ২৫

পদান্বয়। যদা ( যৎকালে ) বুদ্ধৌ ( অন্তঃকরণে ) বিষয়াঃ (স্থূলশব্দাদি বিষয় সমূহ ) বাসনা বা অপি ( কিংবা বাসনা ও সূক্ষ্মরূপে অবস্থিত বিষয় সমূহ ) কর্ম্মভিঃ ( কর্ম্মসমূহের দ্বারা ) ন এব চোদ্যন্তে ( উদ্বুদ্ধ না হয় ) তদা ( তৎকালে) [ আত্মা=আত্মা ] প্রাজ্ঞঃ ( প্রাজ্ঞসংজ্ঞক ) জ্ঞেয়ঃ ( জানিবে ), হি ( যে হেতু ) আত্মা ( আত্মা ) অনন্যদৃক্ ( অন্য পদার্থদর্শী নহে )॥ ২৫

অনুবাদ। যখন অন্তঃকরণে শব্দ স্পর্শাদি বিষয় কিংবা বাসনা সমূহ কর্ম্ম সমূহের দ্বারা উদ্বুদ্ধ না হয়, তদানীং আত্মা প্রাজ্ঞসংজ্ঞক হয়, কারণ—আত্মা অবিচ্ছিন্ন জ্ঞানশালী॥ ২৫

টীকা। সুষুপ্তিমাহ—বিষয়া ইতি। যদা বুদ্ধাবন্তঃকরণে বিষয়াঃ স্থূলাঃ বাসনাশ্চ সূক্ষ্মাঃ স্বপ্নদৃশ্যাশ্চ কর্ম্মভি র্ন চোদ্যন্তে নোদ্ভুতাঃ ক্রিয়ন্তে, তদাত্মা প্রাজ্ঞো

জ্ঞেয়ঃ তৎসংজ্ঞকস্তদা ভবতীত্যর্থঃ। প্রজ্ঞাতিশয়াৎ তদা প্রাজ্ঞ ইতি ব্যুৎপত্তিমভিপ্রেত্য বিশিনষ্টি—অনন্যদৃগিতি। অন্যদাত্মব্যতিরিক্তং বিষয়ং বাসনাং বা ন পশ্যতীত্যনন্যদৃক্ অপরিচ্ছিন্নপ্রজ্ঞ ইত্যর্থঃ॥ ২৫

মনোবুদ্ধীন্দ্রিয়াণাং যা অবস্থাঃ কর্ম্মচোদিতাঃ।
চৈতন্যেনৈব ভাস্যন্তে রবিণেব ঘটাদয়ঃ॥ ২৬

পদান্বয়। মনোবুদ্ধীন্দ্রিয়াণাম্ (মনঃ, বুদ্ধি এবং ইন্দ্রিয় সমূহের) যা অবস্থাঃ (যে বৃত্তি) কর্ম্মচোদিতাঃ (কর্ম্ম দ্বারা উদ্বুদ্ধ) চৈতন্যেন এব (চৈতন্য কর্তৃক) ভাস্যন্তে (প্রকাশিত হয়) [এ পক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে] রবিণা (সূর্য্য কর্তৃক) ঘটাদয়ঃ ইব (ঘটাদির ন্যায়)॥ ২৬

অনুবাদ। মনঃ, বুদ্ধি ও ইন্দ্রিয় সমূহের, জাগ্রত, স্বপ্ন ও সুষুপ্তি রূপ অবস্থা—কর্ম্ম দ্বারা উদ্বুদ্ধ হয়; সূর্য্যকর্তৃক ঘটাদি বিষয় প্রকাশের ন্যায় তাহারা চৈতন্য কর্তৃক প্রকাশিত হয়॥ ২৬

টীকা। এবমবস্থাত্রয়ং তদবস্থঞ্চ আত্মানং দ্রষ্টৃদৃশ্যভাবেন বিবিচ্যেদানীম্ অভিমানি-সহিতাবস্থাত্রয়সাক্ষিতয়া বিশ্বাদিত্রয়াপেক্ষয়া তুরীয়ং পত্যঞ্চমাত্মানং নিত্যবিজ্ঞপ্তিস্বভাবমুপলক্ষয়তি—মনোবুদ্ধীতি। ইন্দ্রিয়াণামবস্থা জাগরণম্, মনোঽবস্থা স্বপ্নঃ। বুদ্ধ্যবস্থা কারণাবস্থা সা সুষুপ্তিরিতি বিভাগঃ। স্পষ্টমন্যৎ॥ ২৬

তত্রৈবং সতি বুদ্ধীজ্ঞ আত্মভাসাবভাসয়ন্।
কর্ত্তা তাসাং যদর্থাস্তা মূঢ়ৈরেবাভিধীয়তে॥ ২৭

পদান্বয়। তত্র (সেই আত্মাতে) এবং সতি (স্বপ্ন, সুষুপ্তি ও জাগ্রৎরূপ অবস্থাত্রয় অধ্যস্ত হইলে) বুদ্ধীঃ (অবস্থাযুক্ত অন্তঃকরণবৃত্তি-সমূহ) আত্মভাসা (আত্ম প্রকাশের দ্বারা) অবভাসয়ন্ (প্রকাশিত করিয়া) জ্ঞঃ (জ্ঞাতা, আত্মা) তাসাং (তাহাদের) কর্ত্তা (কর্ত্তা) [ইতি = ইহা] যদর্থাঃ (সুখদুঃখ প্রতিভাসার্থ) তাঃ (সেই) মূঢ়ৈরেব (মূঢ়গণ কর্তৃক) অভিধীয়তে (অভিহিত হয়)॥ ২৭

অনুবাদ। আত্মাতে অবস্থাত্রয় অধ্যস্ত হইলে আত্মা স্বকীয় প্রকাশের দ্বারা আত্মার সুখদুঃখ প্রতিভাসের নিমিত্তীভূত বুদ্ধি সমূহকে অবভাসিত করিয়া বুদ্ধ্যাদির কর্ত্তা বলিয়া মূঢ়ধীগণ কর্তৃক অভিহিত হয়॥ ২৭

টীকা। ননু যদি আত্মা নির্ব্বিকার এব সাক্ষী, কথং তর্হি বুদ্ধ্যাদীনাং কর্ত্তোচ্যতে তত্রাহ—তত্রৈবং সতীতি। তত্র তস্মিন্নাত্মনি এবং সতি অবস্থাত্রয়েঽধ্যস্তে

সতি সাবস্থাঃ বুদ্ধীঃ আত্মভাসা স্বচৈতন্যাভাসেনাবভাসয়ন্ স্ব আত্মা তাসাং কর্ত্তেতি মূঢ়ৈঃ শাস্ত্রাচার্য্যোপদেশরহিতৈরভিধীয়তে ব্যপদিশ্যতে ইতি যোজনা। তথা ব্যবহারপ্রবৃত্তৌ নিমিত্তং সূচয়ন্ বুদ্ধীর্বিশিনষ্টি। যদর্থা স্তা ইতি যস্যাত্মনঃ সুখদুঃখপ্রতিভাসার্থা স্তা ভাসয়ন্নিতি কর্ম্মোদ্ভাসিত-বুদ্ধ্যবস্থানুগতঃ চিদাভাসাবিবেকাদাত্মা দর্শনকর্ত্তেত্যুচ্যতে মূঢ়ৈরিত্যর্থঃ ॥ ২৭

সর্ব্বজ্ঞোঽপ্যত এব স্যাৎ স্বেন ভাসাবভাসয়ন্।
সর্ব্বং সর্ব্বক্রিয়াহেতোঃ সর্ব্বকৃত্ত্বং তথাত্মনঃ ॥ ২৮

পদান্বয়। অত এব (এই জন্য) [ সঃ=আত্মা ] স্বেন (স্বকীয়) ভাসা (দীপ্তি দ্বারা) সর্ব্বম্ (সমস্ত বস্তু) অবভাসয়ন্ (প্রকাশিত করিয়া) সর্ব্বজ্ঞঃ অপি স্যাৎ (সর্ব্বজ্ঞও হইতে পারে) তথা (সেইরূপ) আত্মনঃ (আত্মার) সর্ব্বক্রিয়াহেতোঃ (সন্নিধিমাত্রে সমস্ত প্রবৃত্তির কারণত্ব বশতঃ) সর্ব্বকৃত্ত্বম্ (সকলের কর্ত্তৃত্ব) ॥২৮

অনুবাদ। অতএব আত্মা স্বকীয় প্রকাশের দ্বারা সমস্ত বস্তু অবভাসিত করিয়া সর্ব্বজ্ঞও হইয়া থাকেন, এবং সন্নিধিসত্তামাত্রে সকলের প্রবৃত্তি হেতুত্ব বশতঃ আত্মার সর্ব্বকর্ত্তৃত্বও হয় ॥২৮

টীকা। এবমজ্ঞানে তৎকার্য্যে চ প্রতিবিম্বিতস্য চিদাত্মনো জ্ঞাতৃত্বমুপাধিনিবন্ধনং ব্যুৎপাদ্য সর্ব্বজ্ঞত্বং সর্ব্বকর্ত্তৃত্বঞ্চ তস্যৈব মায়োপাধিপ্রতিবিম্বশাদিতি ব্যুৎপাদয়তি—সর্ব্বজ্ঞোঽপীতি। অতএবেত্যুক্তমেব বিশদয়তি—স্বেনেতি। স্বাত্মাশ্রয়-বিষয়ক-মায়াবিবর্ত্তং সর্ব্বং স্বচৈতন্যেনাদিত্যপ্রকাশবদবিকৃতেন ভাসয়ন্ সর্ব্বজ্ঞ উচ্যতে, ন পুনঃ সর্ব্ববিষয়জ্ঞানকর্ত্তৃত্বেনেত্যর্থঃ। তথা তদ্বৎ মায়ানিবন্ধনমেবাত্মনঃ সর্ব্বকৃত্ত্বং সর্ব্বকর্ত্তৃত্বং, তদেবাহ—সর্ব্বক্রিয়াহেতোরিতি। সন্নিধি সত্তামাত্রেণ ভ্রামকবৎ সর্ব্বকারকপ্রবৃত্তিহেতুত্বাদিত্যর্থঃ ॥ ২৮

সোপাধিশ্চৈবমাত্মোক্তো নিরুপাখ্যোঽনুপাধিকঃ।
নিষ্কলো নির্গুণঃ শুদ্ধস্তং মনোবাক্ চ নাপ্নুতঃ ॥ ২৯

পদান্বয়। এবং চ (এইরূপ) সোপাধিঃ (বুদ্ধি প্রভৃতি উপাধি বিশিষ্ট) আত্মা (আত্মা) উক্তঃ (কথিত হইয়াছে) [ যঃ=যে ] নিরুপাখ্যঃ (অনুল্লেখ্য, বিষয়স্বরূপে উল্লেখযোগ্য নহে) [ সঃ=সেই ] অনুপাধিকঃ (উপাধিশূন্য, নিরুপাধিক) নিষ্কলঃ (অংশরহিত) নির্গুণঃ (গুণশূন্য) শুদ্ধঃ (কেবল), মনঃ

(মন) বাক্ চ (এবং বাক্য) তম্ (তাহাকে, নিরুপাধিক আত্মাকে) ন আপ্নুতঃ (প্রাপ্ত হয় না) ॥ ২৯

অনুবাদ। বুদ্ধ্যাদি—উপাধিবিশিষ্ট আত্মার বিষয় পূর্ব্বে অভিহিত হইয়াছে, যাহা উল্লেখযোগ্য নহে, সেই আত্মা উপাধিশূন্য, অংশরহিত, নির্গুণ ও শুদ্ধ; মনঃ ও বাক্ তাহাকে প্রাপ্ত হয় না ॥ * ২৯

টীকা। তদেবমবস্থাত্রয়সাক্ষিতয়া বিবিক্তশুদ্ধচিদ্রূপস্যাত্মনঃ কার্য্যকারণাত্মকমায়োপাধিবশাৎ জ্ঞাতৃত্বকর্ত্তৃত্বসর্ব্বজ্ঞত্বাদিব্যবহারাস্পদত্বং ন স্বভাবত ইত্যুক্তমর্থমনূদ্য কিং তৎ স্বাভাবিকং বিম্বতুল্যমাত্মস্বরূপমিতাপেক্ষায়াং তদ্বাহ—সোপাধিশ্চেতি। যস্ত্ব নিরুপাখ্যো বিষয়স্তয়োল্লেখযোগ্যো ন ভবতি সোঽনুপাধিকঃ সর্ব্বব্যবহারাতীত ইত্যর্থঃ। গুণাবয়বশূন্যত্বাচ্ছুদ্ধঃ কূটস্থ ইত্যর্থঃ। নিরুপাখ্যত্বমুক্তং ব্যনক্তি—তমিতি ॥ ২৯

চেতনোঽচেতনো বাপি কর্ত্তাকর্ত্তা গতোঽগতঃ।
বদ্ধো মুক্তস্তথা চৈকোঽনেকঃ শুদ্ধোঽন্যথেতি বা ॥ ৩০

পদান্বয়। [আত্মা] চেতনঃ (চেতন) অচেতনঃ বা অপি (কিংবা অচেতন, জড়) কর্ত্তা (কর্ত্তা) অকর্ত্তা (কর্ত্তৃত্বরহিত) গতঃ (গমনশীল, অব্যাপক) অগতঃ (ব্যাপক) বদ্ধঃ (বদ্ধ) মুক্তঃ (বন্ধনরহিত) তথা চ (সেইরূপ) একঃ (এক) অনেকঃ (বহু) শুদ্ধঃ (কেবল) অন্যথা (অন্য প্রকার, অশুদ্ধ) ইতি বা (কিংবা এইরূপ) [লোকাঃ বিপ্রতিপদ্যন্তে=লোক সমূহ বিপ্রতিপন্ন হয়] ॥ ৩০

অনুবাদ। [বাদিগণ আত্মাকে] চেতন, কিংবা জড়, কর্ত্তা অথবা অকর্ত্তা, ব্যাপক অথবা অব্যাপক, বদ্ধ অথবা মুক্ত, এক অথবা অনেক, শুদ্ধ অথবা রাগাদিদোষযুক্ত বলিয়া থাকেন ॥ † ৩০

টীকা। মনোবাগগম্যত্বং সাধয়তি—চেতন ইতি। অয়মর্থঃ—অহ-

* তাৎপর্য্য—আত্মা স্বভাবতঃ উপাধিরহিত, সেই আত্মা বাক্য ও মনের অবিষয়।

† তাৎপর্য্য—চার্ব্বাকেরা জড় দেহ, ইন্দ্রিয়, মনঃ ও বুদ্ধিকে আত্মা বলিয়া থাকে। নৈয়ায়িক প্রভৃতি আত্মাকে কর্ত্তা বলেন, সাংখ্যাদি অকর্ত্তা বলেন। জৈনগণ আত্মার দেহ পরিমাণ স্বীকার করেন, রামানুজ অণু পরিমাণ বলেন। নৈয়ায়িক সাংখ্যগণ আত্মার বহুত্ব এবং বেদান্তিগণ একত্ব স্বীকার করেন। বেদান্তী ও সাংখ্যগণ আত্মাকে শুদ্ধ বলেন, নৈয়ায়িক প্রভৃতি তাহার বিপরীত বলিয়া থাকেন।

মিতি শব্দপ্রত্যয়ৌ তাবৎ পরাগ্ব্যাবৃত্তত্তমাত্মানং প্রত্যঞ্চমবগাহেতে ইত্যবিবাদম্। তৌ চেৎ শুদ্ধমেবাত্মানং গোচরয়েতাং তদা প্রত্যক্ষোপলব্ধের্ঘটাদাবিব বিবাদিনাং বিপ্রতিপত্ত্যভাব এব স্যাৎ। বিপ্রতিপদ্যন্তে তু তে দেহেন্দ্রিয়মনোবুদ্ধীনামন্ত-তমোঽচেতন এব চেতনবানাত্মেতি বেদবাহ্যাঃ। তদন্যশ্চেতন ইতি বেদবাদিন-স্তেষ্বপি কেচিৎ কর্ত্তেতি, কেচিৎ অকর্ত্তেতি গতো ব্যাপকোঽগতোঽব্যাপকোঽণু পরিমাণো দেহপরিমাণো বেতি কেচিৎ বদ্ধো জীবো মুক্তোঽন্য ঈশ্বরস্তথা সর্ব্ব-শরীরেষু একোঽনেকো বা শুদ্ধো রাগাদিগুণরহিতোঽন্যথা তদ্যুক্তশ্চেতি॥ ৩০

অপ্রাপ্যৈব নিবর্ত্তন্তে বাচো ধীভিঃ সহৈব তু।
নির্গুণত্বাৎ ক্রিয়াভাবাদ্বিশেষাণামভাবতঃ॥ ৩১

পদান্বয়। [আত্মনঃ=আত্মার] নির্গুণত্বাৎ (গুণহীনতা হেতু) ক্রিয়া-ভাবাৎ (ক্রিয়ার অভাববশতঃ) বিশেষাণাম্ অভাবতঃ (বাহ্য গোহিরণ্যাদিরূপ বিশেষ এবং স্বগত জাত্যাদিরূপ বিশেষের অভাববশতঃ) বাচঃ (বাক্যসমূহ) ধীভিঃ সহ এব তু (মনঃ প্রভৃতির সহিত) অপ্রাপ্য এব (আত্মাকে না পাইয়াই) নিবর্ত্তন্তে (নিবৃত্ত হয়)॥ ৩১

অনুবাদ। আত্মার নির্গুণত্ব ও ক্রিয়ারাহিত্যবশতঃ এবং [বাহ্য গো-সুবর্ণাদিরূপ এবং স্বগত জাত্যাদিরূপ] বিশেষের অভাব পযুক্ত শব্দ সমূহ মনের সহিত আত্মাকে প্রাপ্ত না হইয়া নিবৃত্ত হয়॥* ৩১

টীকা। অতো বিপ্রতিপত্তেরবধাভূতাত্মমাত্রগোচরত্বাদসমর্থৌ শব্দ-প্রত্যয়ৌ শুদ্ধাত্মনীত্যাহ—অপ্রাপ্যৈবেতি। কথমাত্মপ্রাপ্তির্বাচাং ধিয়ামিতি চেৎ পরমার্থতঃপ্রবৃত্তিবীজাভাবাদিত্যাহ—নির্গুণত্বাদিতি। রূপাদিগুণহীনত্বাদ্বাহ্যে-ন্দ্রিয়দ্বারকধীভিস্তাবদাত্মা ন প্রাপ্যতে। মনসশ্চ বাহ্যেন্দ্রিয়দ্বারোপলব্ধবিষয়াতিরেকেণ স্বতন্ত্রস্য বিষয়স্যানিরূপণাৎ তদগোচরমাত্মানং তত্র প্রাপ্নোতি ক্রিয়াভাবাদাত্মনো মনোগোচরত্বাভাবঃ। নহি ক্রিয়াহীনেঽনবচ্ছিন্নে বস্তুনি ক্রিয়াবৎ অনুগতিমাত্রেণ অপূর্ব্বধর্ম্মোপজনিঃ সম্ভবতি। ঘটাদিনানুগতে গগনে তদদর্শনাৎ তস্মাত্মনঃ-সংযোগজ-জ্ঞানাসম্ভবান্মনসাঽপি প্রাপ্য আত্মেত্যর্থঃ। তথা বিশেষাণাং গোধন-রূপাণাং বাহ্যানাং স্বগতানাং বা জাত্যাদীনাং প্রবৃত্তিনিমিত্তানামভাবাৎ ন শব্দোঽপি প্রাপ্নোত্যাত্মানমিত্যর্থঃ। তথা চ শ্রুতিঃ—"যতো বাচো নিবর্ত্তন্তে অপ্রাপ্য

---

* তাৎপর্য্য—আত্মা বাক্ ও মনের অগোচর; কারণ আত্মা নির্গুণ, নিষ্ক্রিয় ও বিশেষ-রহিত।

মনসা সহ" ইতি। "ন চক্ষুষা গৃহ্যতে নাপি বাচা নাগ্যৈর্দেবৈ স্তপসা কর্ম্মণা বা" ইতি চ" ॥ ৩১

ব্যাপকং সর্ব্বতো ব্যোম মূর্ত্তৈঃ সর্বৈর্বিযোজিতম্।
যথা তদ্বদিহাত্মানং বিন্দ্যাৎ শুদ্ধং পরং পদম্ ॥ ৩২

পদান্বয়। যথা (যেমন) সর্বৈঃ (সমস্ত) মূর্ত্তৈঃ (মূর্ত্ত পদার্থ সমূহের দ্বারা) সর্ব্বতঃ (সর্ব্ব প্রকারে) বিযোজিতম্ (সম্বন্ধ রহিত) ব্যাপকং (ব্যাপক) ব্যোম (আকাশ) তদ্বৎ (সেইরূপ) ইহ (ইহাতে, বেদান্তশাস্ত্রে) শুদ্ধম্ (কেবল) আত্মানম্ (আত্মাকে) পরং পদং (উৎকৃষ্ট প্রাপ্তব্য ব্রহ্ম) বিন্দ্যাৎ (লাভ করিবে) ॥ ৩২

অনুবাদ। আকাশ যেরূপ সমস্ত মূর্ত্ত পদার্থের সহিত সর্ব্বতোভাবে সম্বন্ধ রহিত, ব্যাপক, সেইরূপ বেদান্ত শাস্ত্রে শুদ্ধ আত্মাকে পরব্রহ্মরূপে প্রাপ্ত হইবে ॥ ৩২

টীকা। অবিষয়স্যাত্মনঃ কথং বেদান্তবেদনীয়ত্বমিত্যাশঙ্ক্য লক্ষণাবর্ত্মনৈত্য-ভিপ্রেত্যাহ—ব্যাপকমিতি। সর্বৈঃ মূর্ত্তৈঃ সর্ব্বতো বিযোজিতং পরিচ্ছেদ-প্রতিভাসহেতূপাধিবর্জ্জিতং ব্যাপকং স্বরূপতোঽপরিচ্ছিন্নঞ্চ ব্যোম যথা তদ্বদেব শুদ্ধমবস্থাত্রয়োপাধিবিযোজিতমবস্থাত্রয়সাক্ষিতয়া লক্ষিতং শুদ্ধমাত্মানমিহ বেদান্ত-সময়ে পরং পদং পরমাত্মানং ব্রহ্ম বিন্দ্যাদিতি যোজনা ॥ ৩২

দৃষ্টং হিত্বা স্মৃতিং তস্মিন্ সর্ব্বগ্রশ্চ তমস্ত্যজেৎ।
সর্ব্বদৃগ্জ্যোতিষা যুক্তো দিনকৃচ্ছার্ব্বরং যথা ॥ ৩৩

পদান্বয়। যথা (যেমন) দিনকৃৎ (সূর্য্য) [জ্যোতিষা যুক্তঃ=তেজের দ্বারা যুক্ত হইয়া] শার্ব্বরম্ তমঃ (রাত্রির অন্ধকার) [ত্যজতি=ত্যাগ করেন] [তথা=সেইরূপ] [আত্মা] দৃষ্টম্ (জাগরণকে) হিত্বা (ত্যাগ করিয়া) তস্মিন্ (তাহাতে, দৃষ্টপদার্থে) স্মৃতিম্ (স্মৃতিকে ত্যাগ করিয়া) সর্ব্বদৃগ্-জ্যোতিষা (ব্রহ্মস্বরূপ প্রকাশে) যুক্তঃ (একীভূত হইয়া) সর্ব্বগ্রঃ চ (সর্ব্বক্রমী) [তমঃ=অজ্ঞানকে] ত্যজেৎ (ত্যাগ করেন) ॥ ৩৩

অনুবাদ। সূর্য্য যেমন স্বকীয় তেজের দ্বারা রাত্রির অন্ধকারকে দূরীভূত করে, সেইরূপ আত্মা জাগ্রদবস্থা পরিত্যাগ করতঃ দৃষ্ট পদার্থে স্মৃতি ত্যাগ করিয়া

ব্রহ্মজ্যোতিতে একীভূত হইয়া—সর্ব্বগ্রাসী—অজ্ঞানকে ( সুষুপ্তিকে ) পরিত্যাগ করিবে ॥* ৩৩

টীকা। এবমাত্মতত্ত্বেঽবধারিতে পুনরবস্থাত্রয়াভিমানং ন কুর্য্যাদিত্যাহ—দৃষ্টমিতি। দৃষ্টং জাগরিতং তদ্বিত্বা দ্রষ্টা শ্রোতা মন্তেত্যেবমেকৈক ক্রিয়োপরক্ত-তয়াত্মাভিমানং ত্যক্তে্ত্যর্থঃ। দর্শনাদ্যবস্থায়ামপি নির্ব্বিশেষমেবাত্মানং মন্বীতেতি ভাবঃ। তস্মিন্ দৃষ্টেঽর্থে স্মৃতিং স্বপ্নং হিত্বা সংস্কারদ্বারকত্বাৎ স্বপ্ন এবেহ স্মৃতি-রুচ্যতে, অহং স্বপ্নে দেবোঽভূবং ব্যাঘ্রো বাভূবমিতি তদভিমানং হিত্বেত্যর্থঃ। দৃশ্যস্য সবাসনস্য মনসো বিকারোঽসৌ নাত্মন ইত্যসঙ্গতামাত্মনোঽনুসন্ধীতেতি ভাবঃ। তথা তমঃ সুষুপ্তিং ত্যজেৎ। তমসো বিশেষণং—সর্ব্বগ্র ইতি। সর্ব্বং গ্রসতীতি সর্ব্বগ্রঃ সান্তমিদং পদম্। সুষুপ্তেরপ্যবভাসকত্বাঽলুপ্তপ্রকাশস্বভাব এবাত্মা ন তু মূঢ়ো জ্ঞানবান্ বেতি মন্বীতেত্যর্থঃ। কোসাববস্থাত্রয়ত্যক্তেতিতমাহ—সর্ব্বদৃগিতি। সর্ব্বদৃক্ সর্ব্বসাক্ষী প্রত্যগাত্মা জ্যোতিষাযুক্তো জ্যোতিষাং জ্যোতিরিত্যুক্তেন ব্রহ্মণৈকীভূত ইত্যর্থঃ। যথা দিনকৃৎ সবিতা শর্ব্বর্য্যাং ভবং শার্ব্বরং তমঃ স্বতেজসা গ্রসিত্বা নিস্তমস্ক এবাবতিষ্ঠতে। তথাবস্থাবিকারহেত্ব-জ্ঞানং ব্রাহ্মেব্রহ্মপ্রত্যগাত্মৈক্যরূপেণজ্যোতিষাভিভূয়াদ্বয়ানন্দস্বভাব এবাবতিষ্ঠতে-ত্যর্থঃ ॥ ৩৩

রূপস্মৃত্যন্ধকারার্থাঃ প্রত্যয়া যস্য গোচরাঃ।
স এবাত্মা সমো দ্রষ্টা সর্ব্বভূতেষু সর্ব্বগঃ ॥ ৩৪

পদান্বয়। রূপস্মৃত্যন্ধকারার্থাঃ ( রূপ—জাগ্রৎ; স্মৃতি—স্বপ্ন; অন্ধকার—তমঃ, সুষুপ্তি; অর্থ—বিষয় যাহাদের—যে প্রত্যয় সমূহের এরূপ) প্রত্যয়াঃ ( জ্ঞানসমূহ ) যস্য ( যাঁহার, সাক্ষীর ) গোচরাঃ ( বিষয়, প্রতিভাস্য ) স এব আত্মা ( সেই আত্মা ) সর্ব্বভূতেষু ( সমস্ত ভূতে, সকল প্রাণীতে ) দ্রষ্টা ( দর্শক, সাক্ষী ) সমঃ ( তুল্য ) সর্ব্বগঃ ( সর্ব্বত্রগ, অপরিচ্ছিন্ন ) ॥ † ৩৪

---

* তাৎপর্য্য—জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি এই তিনটি অবস্থা। কিন্তু যাহার আত্মজ্ঞ পুরুষের এই অবস্থাত্রয়ে অভিমান করা উচিত নহে। এখানে দৃষ্ট-শব্দ দ্বারা জাগ্রদবস্থা, স্মৃতিম্ এই পদদ্বারা স্বপ্নাবস্থা এবং তমঃ—শব্দ দ্বারা সুষুপ্তি অবস্থা বলা হইয়াছে। কারণ—তমঃ শব্দের অর্থ অজ্ঞান, সুষুপ্তি কেবল অজ্ঞান বৃত্তি থাকে বলিয়া তাহাকে তমঃ—শব্দ দ্বারা নির্দেশ করা হইয়াছে।

† তাৎপর্য্য—জাগ্রৎকালে রূপাদি বিষয় প্রতিভাসমান হয় বলিয়া রূপ শব্দ দ্বারা জাগ্রৎকে বলিয়াছেন, স্বপ্নাবস্থায় কেবল বিষয়ের স্মরণ হয়; সুতরাং স্মৃতি-শব্দ দ্বারা স্বপ্নকে বলা হই-

অনুবাদ। জাগ্রৎ—স্বপ্ন—সুষুপ্তি বিষয়ক জ্ঞান সমূহ যাঁহার গোচর হয়, নির্ব্বিশেষ ব্যাপক সেই আত্মাই সমস্ত ভূতে দ্রষ্টা ॥ ৩৪

টীকা। উক্তমেব ত্যাগপ্রকারং প্রকটয়তি—রূপস্মৃতীতি। রূপস্মৃত্যন্ধকারা জাগ্রৎস্বপ্নসুষুপ্তয়োঽর্থা বিষয়া যেষাং প্রত্যয়ানাং তে তথোক্তাঃ, তে যস্য সাক্ষিণো গোচরাঃ প্রতিভাস্যাঃ স এবাত্মা সর্ব্বভূতেষু দ্রষ্টা তথাপি সমো নির্ব্বিশেষো যতঃ সর্ব্বগঃ পরিচ্ছেদকরহিত ইত্যর্থঃ ॥ ৩৪

আত্মবুদ্ধিমনশ্চক্ষুর্ব্বিষয়ালোকসঙ্গমাৎ।
বিচিত্রো জায়তে বুদ্ধেঃ প্রত্যয়োঽজ্ঞানলক্ষণঃ ॥৩৫

পদান্বয়। আত্মবুদ্ধিমনশ্চক্ষুর্বিষয়ালোকসঙ্গমাৎ (আত্মা অথবা দেহ, বুদ্ধি, মনঃ, চক্ষুঃ, ঘটাদি বিষয় এবং আলোক সম্বন্ধ বশতঃ) বুদ্ধেঃ (বুদ্ধি হইতে) অজ্ঞানলক্ষণঃ (অবিদ্যারূপ উপাধি নিবন্ধন) বিচিত্রঃ (নানাবিধ) প্রত্যয়ঃ (জ্ঞান) জায়তে (জন্মে) ॥ ৩৫

অনুবাদ। [যদি আত্মা নির্ব্বিকার, তবে বিচিত্র জ্ঞান কোথা হইতে উৎপন্ন হয়, এই আশঙ্কায় বলিতেছেন—] আত্মা, বুদ্ধি, মনঃ, চক্ষুঃ, বিষয় এবং আলোকের সম্বন্ধ বশতঃ অজ্ঞানরূপ উপাধি-নিবন্ধন বুদ্ধি হইতে নানাবিধ জ্ঞান উৎপন্ন হইয়া থাকে ॥ * ৩৫

টীকা। যদ্যেবমুক্তস্বভাব এবাত্মা কুতস্তস্মিন্ বিচিত্রসংসারপ্রত্যয়োদয়স্তত্রাহ—আত্মবুদ্ধীতি। অজ্ঞানলক্ষণোঽজ্ঞানোপাধিনিবন্ধন ইত্যর্থঃ ॥ ৩৫

বিবিচ্যাস্মাৎ স্বমাত্মানং বিন্দ্যাচ্ছুদ্ধং পরং পদম্।
দ্রষ্টারং সর্ব্বভূতস্থং সমং সর্ব্বভয়াতিগম্ ॥ ৩৬

পদান্বয়। [মুমুক্ষুঃ—মুমুক্ষু ব্যক্তি] অস্মাৎ (বুদ্ধি প্রভৃতি হইতে) বিবিচ্য

---

য়াছে। অন্ধকার শব্দের অর্থ তমঃ, সুষুপ্তিতে কেবল তমঃ—অজ্ঞান থাকে; সুতরাং তাহা দ্বারা সুষুপ্তি বুঝিতে হইবে।

* তাৎপর্য্য—আত্মার সহিত কাহারও সম্বন্ধ নাই বলিয়া এখানে আত্মা শব্দে 'দেহ' লওয়া যাইতে পারে, অথবা অবিবেক বশতঃ কল্পিত সম্বন্ধ বশতঃ প্রসিদ্ধ আত্মারও গ্রহণ হইতে পারে। চিৎস্বরূপ আত্মাকে ত্যাগ করিয়া জ্ঞান হইতে পারে না; বুদ্ধি জ্ঞানের আশ্রয়, মনঃ তাহার সাধারণ কারণ, চক্ষুরাদি অসাধারণ কারণ, ঘটাদি বিষয় নিমিত্ত কারণ, অন্ধকারে বস্তু প্রকাশ হয় না বলিয়া আলোকও কারণ; এই সমুদায় পদার্থের সংসর্গে বিচিত্র জ্ঞান উৎপন্ন হয়; সুতরাং ইহা দ্বারা আত্মার কূটস্থত্বের হানি হইল না।

(বিবেচনা করিয়া, বিচারদ্বারা পৃথক্ করিয়া) শুদ্ধম্ (নির্ব্বিকার) পরম্ (কেবল) পদম্ (প্রাপ্তব্য, গম্য) সর্ব্বভূতস্থম্ (সমস্ত ভূতে স্থিত) সমম্ (তুল্য, নির্ব্বিশেষ) সর্ব্বভয়াতিগম্ (যিনি সমস্ত সংসারভয়কে অতিক্রম করিয়াছেন এতাদৃশ) দ্রষ্টারম্ (দ্রষ্টৃস্বরূপ) স্বম্ আত্মানং (স্বকীয় আত্মাকে) বিন্দ্যাৎ (লাভ করিবে, প্রাপ্ত হইবে) ॥ ৩৬

অনুবাদ। মুমুক্ষু বুদ্ধ্যাদি হইতে আত্মাকে বিবেক দ্বারা পৃথক্ করিয়া শুদ্ধ, একমাত্র প্রাপ্তব্য সমস্ত ভূতে অবস্থিত নির্ব্বিশেষ, সমস্ত সংসার ভয় অতিক্রমকারী দ্রষ্টৃস্বরূপ—স্বীয় আত্মাকে প্রাপ্ত হইবে ॥ ৩৬

টীকা। অবিদ্যাতৎকার্য্যোপাধীনামাত্মনশ্চ বিবেকানুপলম্ভাদেব সংসার-প্রতিভাস ইতি স্থিতে মুমুক্ষোঃ কর্ত্তব্যমুপদিশতি—বিবিচ্যেতি। অস্মাদ্বুদ্ধ্যাদি-সংঘাতাদ্বিবিচ্য স্বমাত্মানং বিন্দ্যাদিতি সম্বন্ধঃ স্পষ্টমন্যৎ ॥ ৩৬

সমস্তং সর্ব্বগং শান্তং বিমলং ব্যোমবৎ স্থিতম্।
নিষ্কলং নিষ্ক্রিয়ং সর্ব্বং নিত্যং দ্বন্দ্বৈর্বিবর্জ্জিতম্ ॥ ৩৭

পদান্বয়। সমস্তম্ (সম্পূর্ণ) সর্ব্বগম্ (ব্যাপক) শান্তম্ (শান্ত) বিমলম্ (নির্ম্মল) ব্যোমবৎ (আকাশের ন্যায়) স্থিতম্ (অবস্থিত) নিষ্কলম্ (অংশরহিত) নিষ্ক্রিয়ম্ (ক্রিয়াশূন্য) সর্ব্বম্ (সর্ব্বাত্মক) নিত্যম্ (ধ্বংসহীন) দ্বন্দ্বৈঃ (সুখদুঃখ, শীতোষ্ণ প্রভৃতি দ্বারা) বিবর্জ্জিতম্ (রহিত) [ব্রহ্ম বিন্দ্যাৎ = ব্রহ্মকে জানিবে] ॥ ৩৭

অনুবাদ। মুমুক্ষু, সম্পূর্ণ, ব্যাপক, শান্ত, মলরহিত, আকাশের ন্যায় সর্ব্বত্র অবস্থিত, অংশশূন্য, ক্রিয়াবিহীন, সর্ব্বাত্মক, নিত্য, সুখদুঃখাদি দ্বন্দ্ববিহীন ব্রহ্মস্বরূপ আত্মাকে জানিবে ॥ ৩৭

টীকা। বেদ্যমেবাত্মরূপং পুনর্বিশিনষ্টি—সমস্তমিতি। সমস্তমাত্মানং সর্ব্বং পরং পদং ব্রহ্মেতি পৃথক্ যোজ্যমপুনরুক্তত্বায়। অত্র বিধিমুখেন প্রতিষেধ-মুখেন চ যে বিশেষা নির্দ্দিষ্টা স্তানশেষান্ সাক্ষিণি ত্বংপদার্থে তৎপদার্থে চ ব্রহ্মণ্যনুসন্ধায়ানয়োস্তুল্যলক্ষণত্বং নিশ্চিত্য তত্ত্বমসি ব্যাক্যাদহং ব্রহ্মেতি নিশ্চিনুয়াদিতি তাৎপর্য্যার্থঃ ॥ ৩৭

সর্ব্বপ্রত্যয়সাক্ষী জ্ঞঃ কথং জ্ঞেয়ো ময়েত্যুত।
বিমৃশ্যৈবং বিজানীয়াৎ জ্ঞানকর্ম্ম ন বেত্তি বা ॥ ৩৮

পদান্বয়। [ মুমুক্ষুঃ=মুমুক্ষু ] সর্ব্বপ্রত্যয়সাক্ষী ( সমস্ত জ্ঞানের সাক্ষী ) জ্ঞঃ ( জ্ঞানস্বরূপ ) কথম্ ( কিরূপ ), [ সঃ=সেই আত্মা ] ময়া ( মৎকর্তৃক ) জ্ঞেয়ঃ ( জ্ঞাতব্য ) উত ( অথবা ) ন ( না ), জ্ঞানকর্ম্ম ( জ্ঞানের প্রতি কর্ম্ম ) ন বা (নাই, কিংবা আছে ) ইতি এবং বা ( কিংবা এইরূপ ) বিমৃশ্য ( বিচার করিয়া ) বিজানীয়াৎ ( জানিবে ) ॥ ৩৮

অনুবাদ। সমস্ত জ্ঞানের সাক্ষিস্বরূপ জ্ঞান-স্বভাব আত্মা কিরূপ? মৎকর্তৃক জ্ঞেয়, কিংবা নহে? অথবা জ্ঞানের প্রতি কর্ম্ম কি না, মুমুক্ষু এইরূপ বিচার করিয়া আত্মাকে জানিবে ॥ ৩৮

টীকা। এবং ব্রহ্মাত্মরূপেণৈব জ্ঞাতব্যমিত্যুক্তে পুনর্ম্মুমুক্ষুং শিক্ষয়তি—সর্ব্বেতি। সর্ব্বপ্রত্যয়সাক্ষী জ্ঞানৈকস্বভাবো য উক্তঃ স কথং কীদৃক্স্বভাব ইতি বিমৃশেদিতি যোজনীয়ম্। কথং শব্দসূচিতং বিমর্শমেব বিভজতে—জ্ঞেয় ইতি। ময়া জ্ঞেয় উত ন জ্ঞেয় ইতি শেষঃ। যদি জ্ঞেয়স্তদাপি জ্ঞানং প্রতি কর্ম্ম বা নবেত্যেবং বিমৃশ্য বিজানীয়াৎ তত্ত্বমাত্মন ইত্যর্থঃ ॥ ৩৮

অদৃষ্টং দ্রষ্টৃ বিজ্ঞাতং দভ্রমিত্যাদিশাসনাৎ।
নৈব জ্ঞেয়ং ময়ান্যৈর্ব্বা পরং ব্রহ্ম কথঞ্চন ॥ ৩৯

পদান্বয়। অদৃষ্টম ( দৃষ্ট না হইয়াও ) দ্রষ্টৃ ( দ্রষ্টা ) অবিজ্ঞাতম্ (জ্ঞানের অবিষয় ) দভ্রম্ ( অল্প ) ইত্যাদি শাসনাৎ ( এইরূপ অনুশাসন বশতঃ, শাস্ত্রবাক্য থাকায় ) ময়া ( মৎকর্তৃক ) অন্যৈঃ বা ( অথবা অন্য কর্তৃক ) পরম্ ব্রহ্ম ( পর-ব্রহ্ম ) কথঞ্চন ( কোন প্রকারে ) ন এব জ্ঞেয়ম্ ( জ্ঞেয় নহে ) ॥ ৩৯

অনুবাদ। ব্রহ্ম অদৃষ্ট হইয়া দ্রষ্টৃ, জ্ঞানের অবিষয়, অল্পই ব্রহ্মের স্বরূপ জানে—এইরূপ শ্রুতিবাক্য থাকায় আমি কিংবা অন্য কেহ জ্ঞানের কর্ম্মস্বরূপে ব্রহ্মকে জানিতে পারি না ॥ ৩৯

টীকা। এবং বিমর্শে বিজ্ঞেয়ত্বপক্ষস্তাবন্ন সঙ্গচ্ছত ইত্যাহ—অদৃষ্টমিতি। 'যদি মন্যসে সুবেদেতি দভ্রমেবাপি নূনং ত্বং বেত্থ ব্রহ্মণো রূপম্' ইতি জ্ঞেয়ত্বাভ্যুপগমোপদেশাদব্রহ্মত্বাপত্তেরদৃষ্টমবিজ্ঞাতমিতি চ শ্রুতিশাসনান্ন ব্রহ্মাত্মতত্ত্বং জ্ঞানকর্ম্মত্বেন ময়া অন্যৈর্ব্বা কথঞ্চন জ্ঞেয়মিত্যর্থঃ ॥ ৩৯

স্বরূপাব্যবধানাভ্যাং জ্ঞানালোকস্বভাবতঃ।
অন্যজ্ঞানানপেক্ষত্বাৎ জ্ঞাতশ্চৈব সদা ময়া ॥ ৪০

পদান্বয়। জ্ঞানালোকস্বভাবতঃ ( জ্ঞানজ্যোতিঃস্বরূপত্ব হেতু ) স্বরূপা-ব্যবধানাভ্যাম্ ( ব্রহ্ম আত্মার স্বরূপ বলিয়া এবং কোন ব্যবধান না থাকায় ) অন্যজ্ঞানানপেক্ষত্বাৎ ( এবং অন্য জ্ঞানের অপেক্ষা রাহিত্য বশতঃ ) সদা (সর্ব্বদা) [ ব্রহ্মস্বরূপাত্মতত্বম্ ] জ্ঞাতং চ এব ( জ্ঞানবিষয়ীভূতই, অজ্ঞাত নাই ) ॥ ৪০

অনুবাদ। আত্মা জ্ঞান প্রকাশ স্বরূপ বলিয়া জ্ঞানস্বরূপত্ব হেতু এবং অব্যবধান বশতঃ অন্য জ্ঞানের অপেক্ষা না থাকায় ব্রহ্মাত্মস্বরূপ সর্ব্বদা জ্ঞাতই আছে * ॥ ৪০

টীকা। যদ্যেবং জ্ঞেয়ত্বং ন সম্ভবতি কথং তর্হি আত্মন্যেবাত্মানং পশ্যে-দিত্যাদ্যুপদেশ ইত্যাশঙ্ক্যাবিষয়ত্বেনাবির্ভাবমাত্রমেবাত্মতত্ত্বজ্ঞানং ন বিষয়ত্বেন 'যস্যা-মতং তস্য মতং মতং যস্য ন বেদ সঃ' ইতি শ্রুতিরিতি মন্বানোঽজ্ঞেয়ত্বপক্ষমপি প্রতিক্ষিপতি—স্বরূপেতি। যৎ জ্ঞানস্বরূপাদন্যৎ জড়ং যচ্চ ব্যবহিতং জ্ঞানদেশাৎ তদাগন্তুকজ্ঞানসাপেক্ষসিদ্ধিকত্বাৎ জ্ঞানবিষয়তয়া জ্ঞেয়ং ভবতি। ন তথেদমাত্ম-তত্ত্বম্। কথং তর্হি শৃণু। জ্ঞানালোকস্বভাবতো জ্ঞানপ্রকাশস্বরূপত্বাৎ স্বরূপাব্যব-ধানাভ্যাং হেতুভ্যাম্ অন্যজ্ঞানানপেক্ষত্বাদবিষয়ত্বেন বিজ্ঞাতং ভবত্যাত্মতত্ত্বমিতি যোজনা। জ্ঞাতুরেব ব্রহ্মত্বোপদেশাৎ জ্ঞাতুশ্চ স্বজ্ঞেয়ত্বানুপপত্তেরবিজ্ঞাতত্বা-ভাবাচ্চ সদা ময়া জ্ঞাতঞ্চ ব্রহ্মাত্মতত্ত্বমিত্যর্থঃ ॥ ৪০

নান্যেন জ্যোতিষা কার্য্যং রবেরাত্মপ্রকাশনে।
স্ববোধান্নান্যবোধেচ্ছা বোধস্যাত্মপ্রকাশনে ॥ ৪১

পদান্বয়। রবেঃ ( সূর্য্যের ) আত্মপ্রকাশনে ( স্বপ্রকাশ বিষয়ে ) অন্যেন ( অন্য ) জ্যোতিষা ( প্রকাশের দ্বারা ) ন কার্য্যম্ (কর্ত্তব্য নাই), বোধস্য ( বোধের ) আত্মপ্রকাশনে ( আত্মার প্রকাশ বিষয়ে ) স্ববোধাৎ ( আত্মজ্ঞান অপেক্ষা ) অন্যবোধেচ্ছা ( অন্য জ্ঞানের ইচ্ছা ) ন ( নাই ) ॥ ৪১

অনুবাদ। [ জ্ঞানস্বরূপ বস্তুর অন্য জ্ঞানের অপেক্ষা নাই—এ বিষয়ে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে—] যখন সূর্য্যের স্ব স্ব রূপ প্রকাশের জন্য অন্য প্রকা-

---

* তাৎপর্য্য—যে বস্তু জ্ঞান ভিন্ন অর্থাৎ জড় এবং জ্ঞানদেশ হইতে ব্যবহিত, তাহা জ্ঞেয় হইয়া থাকে, যেমন ঘটাদি পদার্থ ; আত্মা সেরূপ নহে ; সুতরাং জ্ঞেয়ও নহে। অন্য জ্ঞানকে অপেক্ষা করিয়া আত্মার প্রকাশের কোন আবশ্যকতা নাই, কারণ আত্মা স্বয়ং প্রকাশ-স্বরূপ, এই জন্য অন্য জ্ঞানাপেক্ষায় অনবস্থা হইয়া পড়ে। অপিচ শ্রুতিতে আত্মাকে ব্রহ্মস্বরূপ বলায়, কর্ম্ম কর্ত্তৃবিরোধ ঘটায় নিজে নিজের জ্ঞেয় হইতে পারে না এবং অজ্ঞেয়ত্ব না থাকায় সর্ব্বদা আত্মতত্ত্ব জ্ঞাতই আছে।

শের অপেক্ষা করে না, সেইরূপ জ্ঞানের আত্মস্বরূপ-প্রকাশের জন্য অন্য জ্ঞানের অপেক্ষা নাই ॥ ৪১

টীকা। জ্ঞানস্বরূপস্য নান্যজ্ঞানাপেক্ষা ইত্যেতৎ দৃষ্টান্তেন সাধয়তি—নান্যেনেতি স্পষ্টার্থঃ ॥ ৪১

न तस्यैवान्यतोऽपेक्षा स्वरूपं यस्य यद्भवेत्।

प्रकाशान्तरदृश्यो न प्रकाशो ह्यस्ति कश्चन ॥ ৪২

পদান্বয়। যস্য (যাহার) যৎ (যাহা) স্বরূপম্ (স্বভাব) ভবেৎ (হয়) তস্য (তাহার) অন্যতঃ (অন্যের) অপেক্ষা (অপেক্ষা) ন এব (নাই), হি (যেহেতু) কশ্চন (কোন) প্রকাশঃ (আলোক) প্রকাশান্তরদৃশ্যঃ (অন্য প্রকাশ কর্তৃক প্রকাশ্য) ন অস্তি (হয় না) ॥ ৪২

অনুবাদ। যাহার যেটি স্বরূপ, তাহার সিদ্ধির জন্য অন্যের অপেক্ষা করে না, কারণ কোন প্রকাশ অন্য প্রকাশের দ্বারা প্রকাশ্য হয় না * ॥ ৪২

টীকা। দৃষ্টান্তস্য দার্ষ্টান্তিকস্য চ নৈরপেক্ষ্যমুক্তং সাধয়তি—ন তস্যেতি। আত্মা নান্যতো জ্ঞানমপেক্ষতে তৎস্বরূপত্বাৎ, যদ্ যস্য স্বরূপং তন্নান্যতস্তদপেক্ষতে। যথা প্রকাশরূপঃ সবিতা ন প্রকাশমন্যতোঽপেক্ষতে, তথাচায়ং; তস্মাদেবমিত্যর্থঃ। কিঞ্চ নাত্মা প্রকাশান্তরদৃশ্যঃ প্রকাশরূপত্বাৎ আদিত্যবদিত্যাহ—প্রকাশান্তরেতি * ॥৪২

व्यक्तिः स्यादप्रकाशस्य प्रकाशात्म-समागमात्।

प्रकाशस्त्वर्ककार्य्यः स्यादिति मिथ्या वचो ह्यतः ॥ ৪৩

পদান্বয়। অপ্রকাশস্য (প্রকাশহীন বস্তুর) প্রকাশাত্ম-সমাগমাৎ (প্রকাশ স্বরূপ সংসর্গবশতঃ) ব্যক্তিঃ (অভিব্যক্তি) স্যাৎ (হয়), অতঃ (এজন্য) প্রকাশস্য (প্রকাশ) অর্ককার্য্যঃ স্যাৎ (সূর্য্যের কার্য্য হয়) হি (নিশ্চিত) ইতি (ইহা) মিথ্যাবচঃ (মিথ্যাবাক্য) ॥ ৪৩

অনুবাদ। [যদ্যপি আত্মা অন্যপ্রকাশ্য নহে, তথাপি স্ব স্বরূপ প্রকাশ দ্বারা প্রকাশ হইতে পারেন, যেমন সূর্য্য জগৎ প্রকাশ করিয়া আপনাকেও

---

* তাৎপর্য্য—অগ্নির স্বভাব উষ্ণ্য, অগ্নির উষ্ণ্য সিদ্ধির জন্য উষ্ণ্যের আবশ্যক করে না, সেইরূপ আত্মা জ্ঞান-স্বরূপ, তাহার সিদ্ধির জন্য জ্ঞানান্তরের প্রয়োজন হয় না।

প্রকাশ করেন—এই আশঙ্কায় বলিতেছেন—] প্রকাশহীন বস্তুর প্রকাশস্বভাব বস্তুর সংসর্গবশতঃ অভিব্যক্ত হইয়া থাকে ; অতএব সূর্য্যের কার্য্য প্রকাশ—এই বাক্যটি নিশ্চয়ই মিথ্যাবাক্য * ॥ ৪৩

টীকা। নম্ন প্রকাশান্তরদৃশ্যত্বাভাবেঽপি স্বরূপ-প্রকাশদৃশ্য এব কিং ন স্যাৎ? যথা সবিতা ঘটাদি প্রকাশয়ন্ স্বাত্মানমপি প্রকাশয়ত্যেব, তথাত্মাপি দৃশ্যমবভাসয়ন স্বাত্মানমপি ভাসয়েদিতি চেন্নেত্যাহ—ব্যক্তিঃ স্যাদিতি। অপ্রকাশস্য স্বরূপতঃ প্রকাশহীনস্য প্রকাশাত্ম-সমাগমাৎ প্রকাশ-স্বভাব-সংসর্গ-মাত্রাৎ ব্যক্তিরভিব্যক্তিঃ তমোনিবৃত্তিলক্ষণা স্যাৎ, ন তত্র প্রকাশগুণোদয় ইত্যর্থঃ। অতঃ প্রকাশোঽর্ককার্য্য ইতি মৃষা ব্যপদেশঃ। প্রকাশাবগুণ্ঠিতে বস্তুনি প্রকাশোদয়াভাবেঽভিব্যক্ত্যভাবাদর্শনাদিত্যর্থঃ। তস্মাৎ ভাসমানস্বরূপ-সংসর্গ এব ভাস্যস্য অভিব্যক্তিরিতি। প্রকাশস্বভাবস্য সবিতুর্নান্যপ্রকাশ্যতা স্বপ্রকাশ্যতা বাস্তীতি ন দৃষ্টান্তত্বসিদ্ধিঃ অতো ন দার্ষ্টান্তিকসিদ্ধিস্তৎপক্ষ ইতি ভাবঃ ॥ ৪৩

যতোঽভূত্বা ভবেদ্ যচ্চ তস্য তৎ কার্য্যমিষ্যতে।
স্বরূপত্বাদভূত্বা ন প্রকাশো জায়তে রবেঃ ॥ ৪৪

পদান্বয়। যৎ চ (যাহা) অভূত্বা (পূর্ব্বে না থাকিয়া) যতঃ (যাহা হইতে) ভবেৎ (উৎপন্ন হয়), তৎ (তাহা), তস্য (তাহার) কার্য্যম্ (কার্য্য) ইষ্যতে (অভিপ্রেত হয়), রবেঃ (সূর্য্যের) প্রকাশঃ (প্রকাশ, দীপ্তি) স্বরূপত্বাৎ (স্বভাবত্ব হেতু) অভূত্বা (পূর্ব্বে না থাকিয়া) ন জায়তে (উৎপন্ন হয় না) ॥ ৪৪

অনুবাদ। যে বস্তুটি পূর্ব্বে ছিল না, তাহা যাহা হইতে উৎপন্ন হয়, সেটি তাহার কার্য্য বলা যায়, প্রকাশ সূর্য্যের স্বরূপ, অতএব উহা পূর্ব্বে ছিল না, এখন উৎপন্ন হইয়াছে এরূপ নহে † ॥ ৪৪

টীকা। ঘটাদিপ্রকাশঃ কস্মাদর্ককার্য্যো ন ভবতীতি চেৎ তত্রাহ—

---

* তাৎপর্য্য—ঘটাদি বস্তুর সত্তা আছে, কিন্তু অন্ধকারে তাহা স্ফূর্ত্তি পায় না, কিন্তু প্রকাশ স্বরূপ সূর্য্যের সম্পর্ক বশতঃ ঘট অভিব্যক্ত হয়। অতএব সূর্য্য অন্যপ্রকাশ্য বা স্বপ্রকাশ্য নহে। ব্রহ্মস্বরূপ আত্মাতেও সেইরূপ।

† তাৎপর্য্য—ঘট পূর্ব্বে না থাকিয়া মৃত্তিকা হইতে উৎপন্ন হয়, সুতরাং ঘট মৃত্তিকার কার্য্য। কিন্তু সূর্য্যের প্রকাশ সেরূপ নহে। যদ্যপি সৎকার্য্যবাদ বশতঃ ঘট কারণরূপে ছিল, তথাপি সূর্য্যের প্রকাশের ন্যায় উদ্ভূত ছিল না।

যতোহভূত্বেতি। যত্তু প্রাগভূত্বা যতো ভবেৎ তৎতস্য কার্য্যমিষ্যত ইতি সম্বন্ধঃ। স্পষ্টমন্যৎ ॥ ৪৪

সত্তামাত্রে প্রকাশস্য কর্ত্তাদিত্যাদিরিষ্যতে।
ঘটাদিব্যক্তিতো যদ্বৎ তদ্বদ্‌বোধাত্মনীষ্যতাম্ ॥ ৪৫

পদান্বয়। যদ্বৎ (যেমন) সত্তামাত্রে (সন্নিধিস্থিতিমাত্রে) ঘটাদিব্যক্তিতঃ (ঘটাদির অভিব্যক্তিবশতঃ) আদিত্যাদিঃ (সূর্য্য প্রভৃতি) প্রকাশস্য (প্রকাশের) কর্ত্তা (কর্ত্তা) ইষ্যতে (ইষ্ট হয়), তদ্বৎ (সেইরূপ) বোধাত্মনি (জ্ঞানস্বরূপ আত্মাতে) ইষ্যতাম্ (ইচ্ছা কর) ॥ ৪৫

অনুবাদ। যেমন প্রকাশের সন্নিধিসত্তামাত্রে ঘটাদিবস্তুর অভিব্যক্তি বশতঃ সূর্য্যাদি প্রকাশের কর্ত্তা বলিয়া অভিহিত হয়, সেইরূপ—বোধস্বরূপ আত্মাতে অধ্যস্ত বস্তুসমূহের সন্নিধি সত্তামাত্রে বোদ্ধৃত্ব বলা হয় ॥ ৪৫

টীকা। কথং তর্হি প্রকাশস্বরূপস্য আদিত্যস্য প্রকাশয়িতৃত্বমাত্মনশ্চ বোধমাত্রস্বভাবস্য বোদ্ধৃত্বং ব্যপদিশ্যতে? তত্রাহ—সত্তামাত্র ইতি। প্রকাশস্য সন্নিধিসত্তামাত্রে সতি ঘটাদিব্যক্তিতো ঘটাদ্যভিব্যক্তের্দর্শনাৎ আদিত্যাদিঃ প্রকাশস্য কর্ত্তেষ্যতে যদ্বৎ তদ্বদ্‌বোধরূপেহপ্যাত্মনি স্বাধ্যস্তবস্তুসন্নিধিসত্তামাত্রে সতি বোদ্ধৃত্বমিষ্যতামঙ্গীক্রিয়তামিতি যোজনা ॥ ৪৫

বিলাৎ সর্পস্য নির্যাণে সূর্য্যো যদ্বৎ প্রকাশকঃ।
প্রযত্নেন বিনা তদ্বৎ জ্ঞাতাত্মা বোধরূপতঃ ॥ ৪৬

পদান্বয়। সর্পস্য (সাপের) বিলাৎ (গর্ত্ত হইতে) নির্যাণে (গমনে) যদ্বৎ (যেমন) সূর্য্যঃ (রবি) প্রযত্নেন বিনা (প্রযত্ন ব্যতিরেকে, কেবলমাত্র পূর্ব্বসিদ্ধ জ্যোতিঃ দ্বারা) প্রকাশকঃ (অবভাসক) [ব্যপদিশ্যতে = ব্যপদিষ্ট হয়] তদ্বৎ (সেইরূপ) আত্মা (আত্মা) বোধরূপতঃ (জ্ঞানস্বরূপত্ব হেতু) [প্রযত্নেন বিনা = প্রযত্ন ব্যতিরেকে] জ্ঞাতা (অবগন্তা) [ব্যপদিশ্যতে = ব্যবহারভাগী হয়] ॥ ৪৬

অনুবাদ। গর্ত্ত হইতে সর্পের নির্গমনকালে সূর্য্য যেমন প্রযত্ন ব্যতিরেকে তাহাকে প্রকাশ করিয়া প্রকাশক বলিয়া ব্যপদিষ্ট হইয়া থাকেন, সেইরূপ আত্মা জ্ঞানস্বরূপ বলিয়া বিকার ব্যতীতও জ্ঞাতা বলিয়া ব্যবহৃত হ'ন * ॥ ৪৬

---

* তাৎপর্য্য—যখন সর্প কোন গর্ত্তদ্বার হইতে বাহিরে যাইতেছে, ইহা জানা যায়—তখন সূর্য্য কেবল মাত্র পূর্ব্বসিদ্ধ জ্যোতিঃ দ্বারা তাহাকে প্রকাশ করে, তাহাকে প্রকাশ করিতে অন্য

টীকা। স্বগতবিকারমন্তরেণৈব আত্মনোঽর্থপ্রকাশকত্বমিত্যেতদপি রবি-দৃষ্টান্তেন স্পষ্টয়তি—বিলাদিতি। সর্পস্ত বিলদ্বারান্নির্গমে জায়মানে যদ্বৎসূর্য্যঃ প্রযত্নেন বিনা পূর্ব্বসিদ্ধেনৈব স্বজ্যোতিষা তং ভাসয়ন্ প্রকাশকো ব্যপদিশ্যতে, তদ্বদাত্মা বোধরূপত্বাৎ প্রযত্নেন বিনা বিকারমন্তরেণ জ্ঞাতা ব্যপদিশ্যতে ইত্যর্থঃ ॥ ৪৬

দগ্ধেবমুষ্ণঃ সত্তায়াং তদ্বদ্বোদ্ধাত্মনীষ্যতাম্।
সত্যেব যদুপাধৌ তু জ্ঞাতে সর্প ইবোত্থিতে ॥ ৪৭

পদান্বয়। [ যথা=যেমন ] উষ্ণঃ ( উষ্ণস্বভাব অগ্নি ) সত্তায়াং ( সত্তামাত্রে, স্বরূপমাত্রে ) দগ্ধা এব ( দাহকই ) বোদ্ধাত্মনি ( বোধস্বরূপ আত্মায় বোধ্যপদার্থ-সন্নিধিমাত্রে বোদ্ধৃত্ব ) ইষ্যতাম্ ( অভিপ্রেত হউক ) যৎ ( যেহেতু ) উত্থিতে ( গর্ত্ত হইতে উত্থিত ) উপাধৌ তু সর্পে জ্ঞাতে ইব ( উপাধিভূত সর্প যেমন জ্ঞাত হইলে) [ সূর্য্য যেমন প্রকাশক বলিয়া ব্যপদিষ্ট হন, উপাধৌ তু জ্ঞাতে ] সতি এব (উপাধি জ্ঞাত হইলে আত্মা জ্ঞাতা বলিয়া ব্যপদিষ্ট হন ) ॥ ৪৭

অনুবাদ। উষ্ণস্বভাব অগ্নি যেমন [ দাহ্যবস্তু সন্নিধানে ] স্বীয় সত্তামাত্রে দাহক বলিয়া ব্যবহৃত হন, সেইরূপ [ বোধ্যসন্নিধানে ] আত্মাতে জ্ঞাতৃত্ব ইচ্ছা-কর; যেমন গর্ত্ত হইতে উত্থিত উপাধিভূত সর্প পরিজ্ঞাত হইলে সূর্য্য প্রকাশক বলিয়া কথিত হ'ন, সেইরূপ উপাধি জ্ঞাত হইলে, আত্মা জ্ঞাত বলিয়া ব্যবহৃত হ'ন [ সুতরাং আত্মার জ্ঞাতৃত্ব উপাধিক, স্বাভাবিক নহে ] ॥ ৪৭

টীকা। ইদানীমুপাধিভাবে জ্ঞাতৃত্বব্যপদেশাৎ তদভাবে তদভাবাদৌ-পাধিকমেব জ্ঞাতৃত্বমিতি দর্শয়িতুং পরমুদাহরণমাহ—দগ্ধেবমিতি। যথা দাহ্যসন্নিধাবুষ্ণস্বরূপস্যাগ্নেঃ সত্তামাত্রেণ দাহকত্বং তথা বোধস্বরূপস্যাপি আত্মনো বোধ্যসন্নিধিমাত্রেণ বোদ্ধৃত্বমিষ্যতাং, যদ্ যস্মাদুপাধৌ জ্ঞাতে সত্যেবাত্মা জ্ঞাতো-চ্যতে। যথা বিলাদুত্থিতে সর্পে উপাধৌ জ্ঞাতে সত্যেব সবিতা প্রকাশকঃ কথ্যতে ন তদভাবে। তস্মাদৌপচারিক এবাত্মনো জ্ঞাতৃত্বব্যপদেশ ইত্যর্থঃ ॥ ৪৭

জ্ঞাতাঽন্যত্বোঽপি তদ্বজ্‌জ্ঞঃ কর্ত্তা ভ্রামকবদ্ভবেৎ।
স্বরূপেণ স্বয়ং নাত্মা জ্ঞেয়োঽজ্ঞেয়োঽথবা ততঃ ॥ ৪৮

---

প্রযত্ন করিতে হয় না; আত্মাও স্বয়ং জ্ঞানস্বরূপ বলিয়া বিকার প্রাপ্ত না হইয়া স্বরূপভূত জ্ঞান দ্বারা বস্তু প্রকাশ করিয়া সূর্য্যের প্রকাশকত্বের ন্যায় আত্মা জ্ঞাতা বলিয়া ব্যপদেশভাগী হ'ন।

পদান্বয়। [যদ্বৎ=যেমন] জ্ঞঃ (আত্মা) অযত্নঃ অপি (প্রযত্ন রহিত হইলেও) জ্ঞাতা (জ্ঞাতা) তদ্বৎ (সেইরূপ) ভ্রামকবৎ (সূর্য্যের ন্যায়) কর্ত্তা ভবেৎ (কর্ত্তা হ'ন), ততঃ (তজ্জন্য) আত্মা (আত্মা) স্বয়ম্ (নিজে) স্বরূপেণ (স্বরূপেতে) জ্ঞেয়ঃ (জ্ঞানের বিষয়) অথবা (কিংবা) অজ্ঞেয়ঃ (জ্ঞানের অবিষয়) ন (নহেন) ॥ ৪৮

অনুবাদ। আত্মা যেমন প্রযত্নরহিত হইয়াও জ্ঞাতা, সেইরূপ [স্বগতবিশেষ রহিত হইয়া সন্নিধিমাত্রে কারক সমূহকে প্রবর্ত্তিত করিয়া] সূর্য্যের ন্যায় কর্ত্তা বলিয়া ব্যপদেশভাগী হ'ন, অতএব আত্মা স্বয়ং স্বরূপতঃ জ্ঞেয় কিংবা অজ্ঞেয় নহেন ॥ ৪৮

টীকা। ঔপাধিকং জ্ঞাতৃত্বমাত্মনো রবিদৃষ্টান্তেন প্রতিপাদ্য তেনৈব দৃষ্টান্তেন কর্ত্তৃত্বমপ্যৌপাধিকং প্রতিপাদয়তি—জ্ঞাতেতি। যদ্বদয়ং জ্ঞ আত্মা যত্নরহিতোঽপি জ্ঞাতা ব্যাখ্যাতস্তদ্বৎ স্বগতবিশেষশূন্যোঽপি সন্নিধিমাত্রেণ কারকাণি প্রবর্ত্তয়ন্ ক্রিয়াণাং কর্ত্তেতি ব্যপদিশ্যতে ভ্রামকবদিত্যর্থঃ। ভ্রাময়তি প্রবর্ত্তয়তি প্রাক্সুপ্তং জনসমূহমিতি ভ্রামকঃ সূর্য্যঃ, যদ্বা ভ্রামকোঽয়স্কান্তঃ, স যথা স্বয়ং চলনাদিব্যাপাররহিতোঽপি লোহকীলাদীনাং চালকো দৃষ্টস্তথায়মপীত্যর্থঃ। তদেবং ব্যক্তিঃ স্যাদপ্রকাশস্যেত্যারভ্যোক্তং প্রাসঙ্গিকমাত্মনো জ্ঞাতৃত্বং কর্ত্তৃত্বঞ্চৌপাধিকং ব্যবস্থাপ্য প্রক্রান্তমাত্মনো জ্ঞানকর্ম্মত্বাকর্ম্মত্বাভ্যামজ্ঞেয়জ্ঞেয়ত্বপক্ষদ্বয়সমর্থনমুপসংহরতি—স্বরূপেণেতি। যতোঽয়মাত্মা নির্ব্বিশেষঃ স্বভাবতো লুপ্তপ্রকাশস্বরূপশ্চ ততঃ স্বয়ং স্বরূপেণাসাধারণস্বভাবেন ন জ্ঞেয়ো জ্ঞানক্রিয়য়া ব্যাপ্তো ন ভবতি। তথা নাজ্ঞেয়ো ব্যবহিতবস্তুবন্ন জ্ঞানপ্রকাশরহিত ইত্যর্থঃ। অথবেত্যনেন জ্ঞাতা বান্যস্যাজ্ঞাতা বা ন ভবত্যাত্মা, নির্ব্বিকারত্বাৎ চৈতন্যযোগাচ্চ। তথা কর্ত্তা কারকাধ্যাসাধিষ্ঠানত্বান্ন কর্ত্তা চ নির্ব্যাপারত্বাদিত্যাদি বিরুদ্ধপ্রতিভাসব্যবস্থোপসংহার উক্তো বোদ্ধব্যঃ ॥ ৪৮

বিদিতাবিদিতাভ্যাং তদন্যদেবেতি শাসনাৎ।
বন্ধমোক্ষাদয়ো ভাবাস্তদ্বদাত্মনি কল্পিতাঃ ॥ ৪৯

পদান্বয়। তৎ (সেই ব্রহ্ম) বিদিতাবিদিতাভ্যাম্ (কার্য্য ও কারণ হইতে, বেদনের বিষয় এবং অবেদনের বিষয় হইতে) অন্যৎ এব (ভিন্ন) ইতি (এইরূপ) শাসনাৎ (অনুশাসন থাকায়, উপদেশ থাকায়) তদ্বৎ (তাহার ন্যায়, জ্ঞাতৃত্ব-

কর্ত্তৃত্বাদির ন্যায়) বন্ধমোক্ষাদয়ঃ ভাবাঃ (বন্ধন, মুক্তি প্রভৃতি পদার্থ) আত্মনি (আত্মাতে) কল্পিতাঃ (আরোপিত) ॥ ৪৯

অনুবাদ। ব্রহ্ম বিদিত ও অবিদিত হইতে ভিন্ন, এইরূপ শ্রুতির শাসন থাকায় কর্ত্তৃত্ব ভোক্তৃত্বাদির ন্যায় বন্ধমোক্ষ প্রভৃতি পদার্থসমূহ আত্মাতে আরোপিত হইয়া থাকে ॥ ৪৯

টীকা। আত্মন উক্তে জ্ঞেয়ত্বাস্তভাবে প্রমাণমাহ—বিদিতাবিদিতাভ্যাং তদিতি। 'অন্যদেবতদ্‌বিদিতাদথো অবিদিতাদধি' ইতি শ্রুত্যা বিদিতাবিদিতাভ্যাং কার্য্যকারণাভ্যামন্যদাত্মতত্ত্বং ব্রহ্মেতি শাসনাৎ কার্য্যকারণধর্ম্মবিলক্ষণস্বভাব এবায়মাত্মেত্যর্থঃ। তথা চ যথাত্মনি জ্ঞাতৃত্বং কর্ত্তৃত্বমকর্ত্তৃত্বং কারণত্বমিত্যাদি সর্ব্বমবিদ্যাবশাদেব কল্পিতং, তথা বন্ধোমোক্ষশ্ছিন্নো ভিন্নঃ সুখী দুঃখীত্যাদয়োঽপি ভাবা আত্মনি কল্পিতা এবেত্যাহ—বন্ধেতি ॥ ৪৯

নাহোরাত্রে যথা সূর্য্যে প্রভারূপাবিশেষতঃ।
বোধরূপাবিশেষান্ন বোধাবোধৌ তথাত্মনি ॥ ৫০

পদান্বয়। যথা (যেমন) সূর্য্যে (তপনে) প্রভারূপাবিশেষতঃ (প্রভাস্বরূপের বিশেষ না থাকায়, প্রভা এবং রূপের অবিশেষ বশতঃ) অহোরাত্রে ন (রাত্রি ও দিন নাই), তথা (সেইরূপ) আত্মনি (আত্মাতে) বোধরূপাবিশেষাৎ (জ্ঞানস্বরূপের বিশেষ না থাকায়) বোধাবোধৌ (জ্ঞান এবং অজ্ঞান) ন (নাই) ॥ ৫০

অনুবাদ। সূর্য্যে যেমন প্রভাস্বরূপের বিশেষ না থাকায় দিন ও রাত্রি নাই, সেইরূপ জ্ঞানস্বরূপের বিশেষ না থাকায় আত্মাতে জ্ঞান এবং অজ্ঞান নাই * ॥ ৫০

টীকা। বন্ধাদীনামাত্মনি কল্পিতত্বে সদৃষ্টান্তং হেতুমাহ—নাহোরাত্রে ইতি অবোধনিবন্ধনো বন্ধঃ, বোধনিবন্ধনো মোক্ষস্তয়োরভাবে তত্র তয়োরপ্যভাব ইত্যর্থঃ ॥ ৫০

---

* তাৎপর্য্য আলোক ও অন্ধকার দুইটি বিরুদ্ধ ধর্ম্ম; দিবাতে আলোক আছে, রাত্রিতে নাই, রাত্রিতে অন্ধকার আছে, আলোক নাই; সূর্য্য প্রভাস্বরূপ তাহার ধর্ম্ম দিন বা রাত্রি নহে, আত্মা ও জ্ঞানস্বরূপ; সুতরাং জ্ঞান ও অজ্ঞান তাহার ধর্ম্ম নহে। অজ্ঞান বশতঃ বন্ধ এবং জ্ঞাননিবন্ধন মোক্ষ, উভয়ই আত্মাতে নাই।

যথোক্তং ব্রহ্ম যো বেদ হানোপাদান-বর্জ্জিতম্।
যথোক্তেন বিধানেন স সত্যং নৈব জায়তে ॥ ৫১

পদান্বয়। যঃ (যিনি) যথোক্তং ব্রহ্ম (যথা কথিত ব্রহ্ম) যথোক্তেন বিধানেন (যথা কথিত বিধি দ্বারা) বেদ (জানেন) সঃ (তিনি) ন জায়তে এব (জন্মেন না) [ইতি=ইহা] সত্যম্ (যথার্থ)॥ ৫১

অনুবাদ। যিনি যথোক্তবিধি দ্বারা হানোপাদানরহিত পূর্ব্বোক্ত ব্রহ্মকে জানেন, তিনি [আর] জন্মগ্রহণ করেন না, ইহা সত্য ॥ ৫১

টীকা। উক্তেনোপায়েনোক্তস্বরূপং ব্রহ্ম বিজানতঃ ফলমাহ—যথোক্তমিতি। হানোপাদানবর্জ্জিতমিতি—হানোপাদানকর্তৃত্বং কর্ম্মত্বঞ্চ ব্যাবর্ত্ততে। অনেন সর্ব্ব এব বিশেষাঃ প্রতিষিদ্ধা ভবন্তি পরিগ্রহপরিত্যাগাত্মকত্বাৎ সর্ব্ববিশেষাণামিত্যর্থঃ। যথোক্তবিধানং পদার্থপরিশোধনপ্রকারঃ স নৈব জায়ত ইতি সত্যমিতি সম্বন্ধঃ। 'ন স ভূয়োঽভিজায়তে' ইতি স্মৃতেরিত্যর্থঃ ॥ ৫১

জন্মমৃত্যুপ্রবাহেষু পতিতো নৈব শক্নুয়াৎ।
ইত উদ্ধর্ত্তুমাত্মানং জ্ঞানাদন্যেন কেনচিৎ ॥ ৫২

পদান্বয়। জন্মমৃত্যুপ্রবাহেষু (জনন মরণরূপ প্রবাহে) পতিতঃ (পতিত) [আত্মা=পুরুষ] ইতঃ (জন্মমৃত্যু প্রবাহ হইতে) জ্ঞানাৎ (জ্ঞান হইতে) অন্যেন (অপর) কেনচিৎ (কোন সাধন দ্বারা) আত্মানম্ (আত্মাকে) উদ্ধর্তুম্ (উদ্ধার করিতে) ন এব শক্নুয়াৎ (পারে না)॥ ৫২

অনুবাদ। পুরুষ জন্মমৃত্যুপ্রবাহে পতিত হইয়া জন্মমৃত্যুপ্রবাহ হইতে জ্ঞান ব্যতিরেকে অন্য সাধনের দ্বারা আত্মাকে উদ্ধার করিতে সমর্থ হয় না ॥ ৫২

টীকা। যথোক্তব্রহ্মবেদনেন বিনাপি যথোক্তফলসিদ্ধেঃ কৃতং জ্ঞানেনেত্যাশঙ্ক্য 'নান্যঃ পন্থা বিদ্যতেঽয়নায়' ইতি শ্রুতিবিরোধান্নৈবমিত্যাহ—জন্মেতি। ইত এভ্যো জন্মমৃত্যুপ্রবাহেভ্যঃ কেনচিৎ সাধনান্তরেণ ॥ ৫২

ভিদ্যতে হৃদয়গ্রন্থিশ্ছিদ্যন্তে সর্ব্বসংশয়াঃ।
ক্ষীয়ন্তে চাস্য কর্ম্মাণি তস্মিন্ দৃষ্ট ইতিশ্রুতেঃ ॥ ৫৩

---

* তাৎপর্য্য—ব্রহ্ম আত্মস্বরূপ বলিয়া ত্যাজ্য বা গ্রাহ্য নহেন।

পদান্বয়। তস্মিন্ (সেই) [পরাপরে (ব্রহ্ম)] দৃষ্টে (দৃষ্ট হইলে) অস্য (এই পুরুষের) হৃদয়গ্রন্থিঃ (হৃদয়ের গাঁইট অর্থাৎ হৃদয়স্থ কামাদি) ভিদ্যতে (ভেদ প্রাপ্ত হয়) সর্ব্বসংশয়াঃ (সমস্ত সন্দেহ) ছিদ্যন্তে (ছিন্ন হয়, নষ্ট হয়) কর্ম্মাণি চ (এবং কর্ম্মসমূহ) ক্ষীয়ন্তে (ক্ষয় প্রাপ্ত হয়) ইতি (এইরূপ) শ্রুতেঃ (শ্রুতি প্রমাণ থাকায়) ॥ ৫৩

অনুবাদ। সেই ব্রহ্ম দৃষ্ট হইলে এই পুরুষের হৃদয়স্থ কামাদি নাশ প্রাপ্ত হয়, সমস্ত সন্দেহ দূরীভূত হয় এবং কর্ম্মসমূহ ক্ষয়প্রাপ্ত হয়,—এ বিষয়ে এরূপ শ্রুতি প্রমাণ আছে ॥ ৫৩

টীকা। উক্তেঽর্থে আথর্ব্বনোপনিষদ্বাক্যং প্রমাণয়তি—ভিদ্যত ইতি। স্পষ্টম্ ॥ ৫৩

মমাহমিত্যেতদপোহ্য সর্ব্বতো
বিমুক্তদেহং পদমম্বরোপমম্।
সুদৃষ্টশাস্ত্রানুমিতিভ্য ঈরিতং
বিমুচ্যতেঽস্মিন্ যদি নিশ্চিতো নরঃ ॥ ৫৪

পদান্বয়। বিমুক্তদেহম্ (স্থূল, সূক্ষ্ম শরীর সম্বন্ধ রহিত) অম্বরোপমং (আকাশ তুল্য) পদং (পদনীয়, ব্রহ্ম) সুদৃষ্টশাস্ত্রানুমিতিভ্যঃ (সুবিচারিত, আগম ও অনুমান বশতঃ) ঈরিতম্ (কথিত), সর্ব্বতঃ (সর্ব্বতোভাবে) মম (আমার) অহম্ (আমি) ইতি (এইরূপ) এতৎ (ইহা, বিষয়যুক্ত) অপোহ্য (ত্যাগ করিয়া) নরঃ (মনুষ্য) অস্মিন্ (ইহাতে, ব্রহ্মে) যদি (যদি) নিশ্চিতঃ (নিশ্চিত মতি হয়) [তর্হি সঃ=তাহা হইলে তিনি] বিমুচ্যতে (বিমুক্ত হন) ॥ ৫৪

অনুবাদ। সুবিচারিত শাস্ত্র এবং অনুমান দ্বারা স্থূল-সূক্ষ্ম দেহদ্বয়-সম্বন্ধ-রহিত আকাশতুল্য যে ব্রহ্ম কথিত হইয়াছে, ইহাতে যদি মনুষ্য সর্ব্বতোভাবে 'মম' 'অহং' ইত্যাদি পরিত্যাগ করিয়া নিশ্চিতমতি হ'ন, তাহা হইলে মুক্ত হইয়া থাকেন ॥ ৫৪

ইতি পঞ্চদশং নান্যদন্যৎ প্রকরণম্ ॥ ১৫

টীকা। প্রকরণার্থং সংক্ষিপ্য উপসংহরতি—মমাহমিতি। সর্ব্বতঃ সর্ব্বাত্মনা মমাহমিত্যেতৎ সবিষয়মপোহ্য ত্যক্ত্বা নরো মনুষ্যোঽস্মিন্ যদি নিশ্চিতো নিশ্চিতমতিঃ স্যাৎ তদা স বিমুচ্যত ইতি যোজনা। অস্মিন্ কস্মিন্ বিনিশ্চিত

ইতি তদাহ—বিমুক্তদেহমিতি। দেহদ্বয়সম্বন্ধশূন্যং প্রত্যক্‌তত্ত্বং পরং ব্রহ্মাদ্বয়োপমং নিরতিশয়ং নিষ্প্রপঞ্চমিতি যাবৎ। কুত এবংবিধং ব্রহ্মাত্মস্বরূপমিত্যপেক্ষায়াং শ্রুতিযুক্তিভ্যাং নির্দ্ধারিতত্বাৎ অত্র অসম্ভাবনা নাস্তীত্যভিপ্রেত্য তদ্‌বিশিনষ্টি—সুদৃষ্টেত্যাদি ঈরিতমিত্যন্তেন। যদেবংবিধং সম্যগ্‌ বিচারিতশাস্ত্রানুমানেভ্যোঽস্মাভিরীরিতমস্মিন্নিতি সম্বন্ধঃ॥ ৫৪

ইতি পঞ্চদশং নাস্তদন্যৎ প্রকরণম্॥ ১৫

---

# পার্থিব-প্রকরণম্।

পার্থিবঃ কঠিনো ধাতুর্দ্রবো দেহে স্মৃতোঽম্ময়ঃ।
পক্তিশ্চেষ্টাবকাশাঃ স্যুর্বহ্নিবায়্বম্বরোদ্‌ভবাঃ॥ ১

পদান্বয়। দেহে (স্থূলদেহে) কঠিনঃ ধাতুঃ (মাংসাদিরূপ কঠিন ধাতু) পার্থিবঃ (পৃথিবীর বিকার), দ্রবঃ (গলিত) অম্ময়ঃ (জলীয়) স্মৃতঃ (কথিত) পক্তিঃ (পাক) চেষ্টা (স্পন্দন) অবকাশাঃ (দেহগত ছিদ্র) বহ্নিবায়্বম্বরোদ্‌ভবাঃ (অগ্নি, বায়ু এবং আকাশ হইতে আবির্ভূত) স্যুঃ (হইয়া থাকে)॥ ১

অনুবাদ। স্থূল দেহে মাংসাদিরূপ কঠিন ধাতু পার্থিব, দ্রব ধাতু জলীয়, পাক চেষ্টা ও অবকাশ যথাক্রমে অগ্নি, বায়ু ও আকাশের কার্য্য বলিয়া কথিত হয় *॥ ১

টীকা। পূর্ব্বস্মিন্ প্রকরণে একদেশিমতপ্রতিক্ষেপমুখেন ব্রহ্মৈকত্বজ্ঞানমেব স্বরূপাবস্থানলক্ষণমোক্ষসাধনং ন ভেদাভেদজ্ঞানমিতি প্রতিপাদিতম্। অধুনা সর্ব্বতার্কিকমতপ্রতিষেধেন মুমুক্ষুং স্বারাজ্যেঽভিষেক্তুং প্রকরণান্তরমারভমাণঃ প্রথমং স্থূলশরীরাত্মবাদিমতং নিরাকরোতি—পার্থিব ইতি। যঃ স্থূলদেহে কঠিনো ধাতুর্মাংসাদিরূপঃ স পার্থিবঃ পৃথিব্যংশঃ পৃথিবীপরিণামাত্মকঃ স্মৃতো জ্ঞাতো বিদ্বদ্ভিরিত্যর্থঃ। এবং দ্রবোঽম্ময়োঽপাং পরিণামঃ। পক্তিঃ পাকঃ, চেষ্টা স্পন্দনমবকাশা অন্নপানমনসাং সঞ্চারমার্গা দেহগতসুষয়ো যে স্যুঃ, এতে ক্রমেণ বহ্নিবায়্বম্বরোদ্ভবা

---

* তাৎপর্য্য—আত্মজ্ঞান মুক্তির উপায়, কিন্তু আত্মার স্বরূপ কি তাহা পূর্ব্বে জানা আবশ্যক। এই শ্লোকে দেহাত্মবাদীর মত নিরাকৃত হইয়াছে। দেহ ভূতবিকার বলিয়া ঘটাদির ন্যায় আত্মা নহে।

দেহানুগতবহুল্যাত্মংশকার্য্যাভূতাঃ স্মৃতা ইত্যক্ষরার্থঃ। দেহো নাত্মা ভূতপরিণামত্বাদ্ বল্মীকাদিবদিতি ভাবঃ॥ ১

ঘ্রাণাদীনি তদর্থাশ্চ পৃথিব্যাদিগুণাঃ ক্রমাৎ।
রূপালোকবদিষ্টং হি সজাতীয়ার্থমিন্দ্রিয়ম্॥ ২

পদান্বয়। ঘ্রাণাদীনি ( ঘ্রাণ প্রভৃতি ইন্দ্রিয়সমূহ ) তদর্থাশ্চ ( এবং ঘ্রাণাদির বিষয় গন্ধাদি ) ক্রমাৎ ( ক্রমে, যথাক্রমে ) পৃথিব্যাদিগুণাঃ ( পৃথিবী প্রভৃতির গুণ—কার্য্য ), হি ( যে হেতু ) ইন্দ্রিয়ম্ ( ইন্দ্রিয় ) রূপালোকবৎ ( রূপ-প্রকাশক দীপাদির ন্যায় ) সজাতীয়ার্থম্ ( তুল্যজাতীয় বিষয়ক ) ইষ্টম্ ( অভিপ্রেত হয় ) ॥ ২

অনুবাদ। ঘ্রাণ প্রভৃতি ইন্দ্রিয়সমূহ এবং তাহাদের বিষয় শব্দ প্রভৃতি যথাক্রমে পৃথিব্যাদি ভূতের গুণ; কারণ, পণ্ডিতেরা রূপপ্রকাশক দীপের ন্যায় ইন্দ্রিয়কে তুল্যজাতীয় বিষয়ক বলিয়া থাকেন *॥ ২

টীকা। ইন্দ্রিয়াত্মবাদিনং প্রত্যাহ—ঘ্রাণাদীনীতি। ঘ্রাণাদীনীন্দ্রিয়াণি তদর্থাস্তেষাং বিষয়াঃ গন্ধাদয়শ্চ ক্রমাৎ পৃথিব্যাদীনাং গুণাঃ কার্য্যাণীত্যর্থঃ। গন্ধরসরূপস্পর্শশব্দাস্তাবৎ পৃথিব্যপ্তেজোবায্বাকাশানাং ক্রমেণ ধর্ম্মাঃ প্রসিদ্ধাস্তেষাং ঘ্রাণাদ্যেকৈকেন্দ্রিয়গ্রাহ্যতান্বয়ব্যতিরেকসিদ্ধা তথা চ যদিন্দ্রিয়ং যস্য ধর্ম্মং গ্রাহয়তি তদিন্দ্রিয়ং তস্য সজাতীয়ং ভবিতুমর্হতি। যথা তৈজসস্য রূপস্য প্রকাশকো দীপাদিস্তৈজসো দৃষ্টঃ তথা ইন্দ্রিয়াণ্যপি ভৌতিকানাং প্রকাশকত্বাদ্ভৌতিকান্যেব ইত্যনুমানমাহ—রূপালোকবদিতি। এবমিন্দ্রিয়াণাং ভৌতিকত্বে সিদ্ধে দেহবদেষামপ্যনাত্মত্বমিতি ভাবঃ॥ ২

বুদ্ধ্যর্থান্যাহুরেতানি বাক্পাণ্যাদীনি কর্ম্মণে।
তদ্বিকল্পার্থমন্তঃস্থং মন একাদশং ভবেৎ॥ ৩

পদান্বয়। এতানি ( এই সকল ইন্দ্রিয়, ঘ্রাণাদি ) বুদ্ধ্যর্থানি ( জ্ঞানার্থ, জ্ঞানেন্দ্রিয় ) [ পণ্ডিতাঃ=বুধগণ ] আহুঃ ( বলিয়া থাকেন ) বাক্পাণ্যাদীনি

* তাৎপর্য্য—ঘ্রাণ, রসন, চক্ষুঃ, ত্বক্ ও শ্রোত্র এই পাঁচটি জ্ঞানেন্দ্রিয়, যথাক্রমে ইহাদের বিষয়—গন্ধ, রস, রূপ, স্পর্শ ও শব্দ। ইহারা যথাক্রমে পৃথিবী, জল, তেজঃ, বায়ু ও আকাশ হইতে উৎপন্ন হয়। যেমন রূপ—তৈজস, তাহার প্রকাশক দীপও তৈজস, সেইরূপ ইন্দ্রিয়গুলির বিষয়সমূহও ইন্দ্রিয়ের তুল্যজাতীয়। ঘ্রাণেন্দ্রিয় পার্থিব, তাহার বিষয় গন্ধ ও পার্থিব, এইরূপ অন্য কয়টিতে জানিবে। সুতরাং ভূতবিকার ভূত ইন্দ্রিয়সমূহ আত্মা নহে, ইহা দ্বারা সাংখ্যসম্মত ইন্দ্রিয়ের অহঙ্কারকার্য্যত্ব নিরাকৃত হইয়াছে।

( বাক্‌পাণি প্রভৃতি ) কর্ম্মণে ( কর্ম্মের নিমিত্ত, কর্ম্মেন্দ্রিয় ), তদ্‌বিকল্পার্থম্ ( তাহাদের অর্থাৎ দশটি ইন্দ্রিয়ের বিকল্পের নিমিত্ত, এককালে বিষয় সন্নিধানে সেই সেই বিষয়ের জ্ঞানের নিয়মের নিমিত্ত ) অন্তঃস্থম্ ( অন্তঃকরণস্থিত ) মনঃ ( মন ) একাদশম্ ( একাদশ ) ভবেৎ ( হয় ) ॥ ৩

অনুবাদ। পণ্ডিতেরা ঘ্রাণ, রসন, চক্ষুঃ, ত্বক্ ও শ্রোত্র,—এই পাঁচটিকে জ্ঞানেন্দ্রিয় এবং বাক্, পাণি, পাদ, পায়ু ও উপস্থ এই পাঁচটিকে কর্ম্মেন্দ্রিয় বলিয়া থাকেন; এই দশটি ইন্দ্রিয়ের বিকল্পের নিমিত্ত অভ্যন্তরস্থিত মনঃ একাদশ ইন্দ্রিয় নামে অভিহিত হয় * ॥ ৩

টীকা। কিঞ্চ, ইন্দ্রিয়াণি নাত্মনঃ করণত্বাৎ কুঠারবদিত্যনুমানান্তরং সূচয়ন্ কার্য্যবশাদিন্দ্রিয়াণামেকাদশত্বনিয়মমাহ—বুদ্ধ্যর্থানীতি। এতানি ঘ্রাণাদীনি বুদ্ধ্যর্থানি জ্ঞানকরণানি আহুঃ। বাক্‌পাণিপাদপায়ূপস্থাখ্যানি ইন্দ্রিয়াণি কর্ম্মণে কর্ম্মার্থং বচনাদানগমনবিসর্গানন্দার্থং তৎকরণান্যাহুরিত্যর্থঃ। তেষাং দশানামিন্দ্রিয়াণাং বিকল্পার্থং যুগপদ্‌বিষয়সন্নিধানে ক্রমেণ তৎতদ্‌বিষয়জ্ঞানাদিনিয়মার্থং যদিন্দ্রিয়ং তন্মন উক্তদশাপেক্ষয়া একাদশং ভবেৎ, মনশ্চৈকং সাধারণং করণমবশ্যমঙ্গীকার্য্যম্। অন্যথা আত্মনো যুগপদনেকেন্দ্রিয়বিষয়সংযোগে সতি যুগপদেবানেকজ্ঞানানি জায়েরন্, ন চৈবমস্তি। তথা চ তস্যাপি মনসঃ করণত্বাদনাত্মত্বমিন্দ্রিয়বদিতি সিদ্ধম্ ॥ ৩

নিশ্চয়ার্থা ভবেদ্‌বুদ্ধিস্তাং সর্ব্বার্থানুভাবিনাম্।
জ্ঞাতাত্মোক্তঃ স্বরূপেণ জ্যোতিষা ব্যঞ্জয়ন্ সদা ॥ ৪

পদান্বয়। নিশ্চয়ার্থা ( নিশ্চয় যাহার প্রয়োজন এরূপ অন্তঃকরণ বৃত্তিই ) বুদ্ধিঃ ( বুদ্ধি ) ভবেৎ ( হয় ), আত্মা ( আত্মা ) স্বরূপেণ ( স্বরূপভূত ) জ্যোতিষা ( জ্ঞান দ্বারা, প্রকাশ দ্বারা ) সর্ব্বার্থানুভাবিনাম্ ( সমস্ত বস্তুর অনুভবকারিণী ) তাম্ ( বুদ্ধিকে ) সদা ( সর্ব্বদা ) ব্যঞ্জয়ন্ ( প্রকাশিত করিয়া ) জ্ঞাতা ( জ্ঞাতৃত্বযুক্ত ) উক্তঃ ( কথিত হয় ) ॥ ৪

---

* তাৎপর্য্য—তত্তৎ জ্ঞানোৎপত্তির প্রতি তৎ তৎ ইন্দ্রিয় অসাধারণ কারণ, মনঃ সাধারণ কারণ; আত্মা ব্যাপক—যুগপৎ সকল বিষয়ের সহিত এবং সমস্ত ইন্দ্রিয়ের সহিত সন্নিকর্ষ থাকায় একদা সমস্ত জ্ঞান হইতে পারে। বস্তুতঃ তাহা হয় না, তাহার কারণ মনঃ, মনঃ যে ইন্দ্রিয়ের ও বিষয়ের সহিত সম্বদ্ধ হয়; সেই জ্ঞান উৎপন্ন হয়। অন্য জ্ঞান হয় না। মনঃ অণু বলিয়া সকলের সহিত যুগপৎ সম্বদ্ধ হয় না। মনঃ করণ বলিয়া আত্মা নহে।

অনুবাদ। নিশ্চয়াত্মিকা অন্তঃকরণবৃত্তিকে বুদ্ধি বলে, আত্মা স্বরূপভূত প্রকাশের দ্বারা সমস্ত পদার্থের অনুভবকারিণী বুদ্ধিকে সর্ব্বদা প্রকাশ করিয়া জ্ঞাতা বলিয়া কথিত হ'ন * ॥ ৪

টীকা। বুদ্ধিরপি নাত্মা করণবিশেষত্বাৎ মনোবদিতি বৌদ্ধমতং নিরাকুর্ব্বন্ তস্যাঃ স্বভাবং দর্শয়তি—নিশ্চয়ার্থেতি। নিশ্চয়ঃ অর্থপরিচ্ছেদঃ সোঽর্থঃ প্রয়োজনং যস্যাঃ অন্তঃকরণবৃত্তেঃ সা নিশ্চয়ার্থা বুদ্ধির্ভবেৎ। নিশ্চয়কারণং বুদ্ধিরিত্যর্থঃ। অন্তদৃশ্যত্বাদপি তস্যাঃ অনাত্মত্বমিত্যাহ—তামিতি। বুদ্ধিজ্ঞাতুরপি বুদ্ধিবদন্যজ্ঞেয়ত্বাশঙ্কাং বারয়তি—স্বরূপেণ জ্যোতিষেতি। তথা চ ভাস্যভাসকয়োঃ রূপালোকয়োরিব ভেদাদ্ভাস্যায়া বুদ্ধেরন্যো ভাসক আত্মা ইত্যর্থঃ ॥৪

ব্যঞ্জকস্তু যথালোকো ব্যঙ্গ্যস্যাকারতাং গতঃ।
ব্যতিকীর্ণোঽপ্যসংকীর্ণস্তদ্বৎ জ্ঞঃ প্রত্যয়ৈঃ সদা ॥ ৫

পদান্বয়। যথা (যেমন) ব্যঞ্জকঃ (প্রকাশক) আলোকস্তু (দীপালোক প্রভৃতি) ব্যঙ্গ্যস্য (প্রকাশ্য ঘটাদির) আকারতাম্ (আকৃতিতুল্যতাকে) গতঃ (প্রাপ্ত হইয়া) ব্যতিকীর্ণঃ অপি (মিশ্রিতভাবে প্রকাশিত হইয়াও) অসঙ্কীর্ণঃ (অমিশ্রিত, অবিবিক্ত), তদবৎ (সেইরূপ) জ্ঞঃ (আত্মা) সদা (সর্ব্বদা) প্রত্যয়ৈঃ (বুদ্ধিবৃত্তি সমূহের দ্বারা) [ব্যতিকীর্ণঃ অপি অসঙ্কীর্ণঃ=মিশ্রিত থাকিয়াও বিবিক্ত]॥ ৫

অনুবাদ। যেমন ব্যঞ্জক দীপালোকাদি ব্যঙ্গ্য—ঘটাদির সমানাকার প্রাপ্ত হইয়া পরস্পর মিশ্রিতরূপে প্রকাশমান হইলেও অসঙ্কীর্ণ থাকে, সেইরূপ আত্মা সর্ব্বদা বুদ্ধিবৃত্তিসমূহের দ্বারা সঙ্কীর্ণ হইলেও [বাস্তবিক পক্ষে] অসঙ্কীর্ণ থাকেন ॥ ৫

টীকা। যদি বুদ্ধেরাত্মা ভাসকস্তর্হি তয়া সংসর্গাদশুদ্ধিরাপদ্যেতেত্যাশঙ্ক্য দৃষ্টান্তেন প্রত্যাহ—ব্যঞ্জকমিতি। যথালোকো ব্যঞ্জকো দীপালোকাদিৰ্ব্যঙ্গ্যস্য ঘটাদেরাকারতাং গতঃ সন্ ব্যতিকীর্ণঃ অপি ব্যামিশ্রতয়া ভাসমানোঽপি বস্তুতোঽসংকীর্ণো বিবিক্তস্বভাবএব ভবতি তদ্বদেব জ্ঞ আত্মা সদা প্রত্যয়ৈর্বুদ্ধিবৃত্তিভিরিত্যর্থঃ। অতো নিত্যশুদ্ধ এবাত্মেতি ভাবঃ ॥ ৫ ॥

* তাৎপর্য্য—মনোবৎ বুদ্ধিও করণবিশেষ, অন্যপ্রকাশ্য বলিয়া বুদ্ধি আত্মা নহে।

স্থিতো দীপো যথাযত্নঃ প্রাপ্তং সর্ব্বং প্রকাশয়েৎ।
শব্দাদ্যাকারবুদ্ধীর্জ্ঞঃ প্রাপ্তাস্তদ্বৎ প্রপশ্যতি ॥ ৬

পদান্বয়। যথা (যেমন) অযত্নঃ (যত্নরহিত) স্থিতঃ (বিদ্যমান) দীপঃ (প্রদীপ) প্রাপ্তম্ (লব্ধ, সন্নিকৃষ্ট) সর্ব্বম্ (সমস্ত বস্তু) প্রকাশয়েৎ (প্রকাশিত করে), তদ্বৎ (সেইরূপ) জ্ঞঃ (আত্মা) প্রাপ্তাঃ (লব্ধ, সন্নিকৃষ্ট) শব্দাদ্যাকার-বুদ্ধীঃ (শব্দাদি বিষয়াকারে আকারিত বুদ্ধিবৃত্তিসমূহকে) প্রপশ্যতি (দেখেন,—দ্রষ্টা হ'ন) ॥ ৬

অনুবাদ। যেমন অযত্নে স্থিত প্রদীপ প্রাপ্ত সমস্ত বস্তুকে প্রকাশিত করে, সেইরূপ আত্মা শব্দস্পর্শাদি বিষয়াকারসমন্বিত প্রাপ্ত বুদ্ধিসমূহকে দর্শন (প্রকাশ) করেন * ॥ ৬

টীকা। যদি বুদ্ধ্যাদেরত্যন্তবিলক্ষণো নির্ব্যাপার আত্মা কথং তর্হি তস্য তদবভাসকত্বমিত্যাশঙ্ক্য তদপি দৃষ্টান্তেনাহ—স্থিত ইতি। স্পষ্টার্থঃ ॥ ৬

শরীরেন্দ্রিয়সংঘাত আত্মত্বেন গতাং ধিয়ম্।
নিত্যাত্মজ্যোতিষা দীপ্তাং বিশিংষন্তি সুখাদয়ঃ ॥ ৭

পদান্বয়। সুখাদয়ঃ (সুখদুঃখ প্রভৃতি) শরীরেন্দ্রিয়সঙ্ঘাতে (দেহ ও ইন্দ্রিয় দ্বারা মিলিত বস্তুতে, অনাত্মাতে) আত্মত্বেন (আত্মস্বরূপে) গতাং (প্রাপ্ত, প্রবৃত্ত) নিত্যাত্মজ্যোতিষা (নিত্য আত্মপ্রকাশের দ্বারা) দীপ্তাং (প্রকাশিত) ধিয়ং (বুদ্ধিকে) বিশিংষন্তি (বিশেষ করে) ॥ ৭

অনুবাদ। সুখদুঃখাদি দেহেন্দ্রিয়সঙ্ঘাতে আত্মস্বরূপে প্রবৃত্ত নিত্য আত্মপ্রকাশের দ্বারা প্রকাশিত বুদ্ধিকে বিশেষিত করে [আত্মাকে নহে] ॥ ৭

টীকা। তথাপি কথং শুদ্ধিঃ সুখিত্বাদিস্ফুরণাদিত্যাশঙ্ক্যাহ—শরীরেতি। সুখাদয়ঃ শরীরাদিসংঘাতে আত্মত্বেন প্রবৃত্তাং ধিয়ং বুদ্ধিং বিশিংষন্তি নতু আত্মানম্। কিং লক্ষণাং নিত্যাত্মজ্যোতিষা দীপ্তাং প্রকাশিতাং, তথা চ তাদৃগ্ভাসকবুদ্ধ্যাত্মনোরবিবেকাৎ আত্মা সুখাদিমানিতি ভ্রান্তিরিত্যর্থঃ ॥ ৭

---

* তাৎপর্য্য—সুখদুঃখাদি আত্মধর্ম্ম নহে, বুদ্ধির ধর্ম্ম, প্রকাশক আত্মা ও প্রকাশ্য বুদ্ধি প্রভৃতির পরস্পর বিবেক না থাকায় সুখিত্বাদি প্রত্যয় আত্মাতে উপলব্ধ হইয়া থাকে।

শিরোদুঃখাদিনাত্মানং দুঃখ্যস্মীতি হি পশ্যন্তি।
দ্রষ্টান্যো দুঃখিনো দৃশ্যাদ্দ্রষ্টৃত্বাচ্চ ন দুঃখ্যসৌ ॥ ৮

পদান্বয়। হি (যেহেতু) [পুরুষ] শিরোদুঃখাদিনা (মস্তকাদি দেহাবয়বগত দুঃখ দ্বারা) আত্মানং (আত্মাকে) দুঃখী অস্মি (আমি দুঃখী) ইতি (এইরূপ) পশ্যন্তি (দেখে, মনে করে), দ্রষ্টা (দর্শক) দুঃখিনঃ (দুঃখী) দৃশ্যাৎ (দৃশ্য হইতে) অন্যঃ (ভিন্ন) অসৌ (এই আত্মা) দ্রষ্টৃত্বাচ্চ (দ্রষ্টৃত্বহেতু) ন দুঃখী (দুঃখী নহেন) ॥ ৮

অনুবাদ। প্রাকৃত লোক মস্তকাদি দেহাবয়বগত দুঃখের দ্বারা 'আমি দুঃখী' এইরূপ আত্মাকে দেখিয়া থাকে, দ্রষ্টা দুঃখী—দৃশ্য হইতে ভিন্নস্বভাব, আত্মা দ্রষ্টা বলিয়া দুঃখী নহেন ॥ ৮

টীকা। কুত এবং নিশ্চয় ইত্যত আহ—শির ইতি। শির আদি দেহাবয়বগতেন দুঃখেন হি যস্মাৎ দুঃখ্যহমস্মীত্যাত্মানং পশ্যতি, তস্মাদ্দেহমাত্মত্বেন গতা বুদ্ধিরিতি যোজনা। অয়মাশয়ঃ— আত্মনো বিশেষবিজ্ঞানং বুদ্ধ্যাধ্যাসনিবন্ধনমিতি হি স্থিতঃ। তথা চ শিরোদুঃখেনোদরদুঃখেন বা দুঃখ্যহমস্মীতি অভিমানাত্মকবুদ্ধ্যবস্থাপন্নবিশেষস্তৈব দুঃখিত্বাৎ সুখদুঃখাদয়ো বুদ্ধিং বিশিংষন্তীতি যুক্তং বক্তুমিতি। দ্রষ্টা তু দুঃখিনো দৃশ্যাদন্যঃ আত্মত্বেনাভিমন্যমানদেহাবয়বোপঘাতাদিজনিতদুঃখাকারসাভাসবুদ্ধেদৃশ্যায়াঃ সাক্ষী তদন্য এবাসৌ দ্রষ্টৃত্বাদেব ন দুঃখীত্যর্থঃ ॥ ৮

দুঃখী স্যাৎ দুঃখ্যহংমানাৎ দুঃখিনো দর্শনান্ন বা।
সংহতেঽঙ্গাদিভির্দ্রষ্টা দুঃখী দুঃখস্য নৈব সঃ ॥ ৯

পদান্বয়। [আত্মা] দুঃখ্যহংমানাৎ (অহং অভিমানবশতঃ, দুঃখাকারে পরিণত অন্তঃকরণে অহং অভিমানবশতঃ) দুঃখী (দুঃখযুক্ত) স্যাৎ (হন); দুঃখিনঃ (দুঃখীর) দর্শনাৎ (দর্শনহেতু) ন বা (নহে) অঙ্গাদিভিঃ (হস্তাদি অঙ্গ এবং চক্ষুরাদি ইন্দ্রিয়সমূহের দ্বারা) সংহতে (মিলিত) [দেহে=শরীরে] দুঃখস্য (দুঃখের) দ্রষ্টা (দ্রষ্টা) সঃ (সেই আত্মা) দুঃখী ন এব (দুঃখী নহে) ॥ ৯

অনুবাদ। দুঃখাকারে পরিণত অন্তঃকরণে অহম্—অভিমানবশতঃ আত্মা দুঃখী হইয়া থাকেন, দুঃখাকারে পরিণত অন্তঃকরণাদির দর্শন হেতু নহে; হস্তাদি অঙ্গ এবং চক্ষুরাদি ইন্দ্রিয় দ্বারা সংহত দেহে যে দুঃখ হয়, আত্মা সেই দুঃখের দ্রষ্টা বলিয়া দুঃখী হ'ন না। ৯

টীকা। দ্রষ্টৃত্বাদসৌ ন দুঃখীত্যাক্রমেব' স্পষ্টয়তি—দুঃখী স্যাদিতি। অয়মাত্মা দুঃখ্যহংমানাৎ দুঃখাকারপরিণামবতি অন্তঃকরণে অহমিত্যভিমানাৎ দুঃখী স্যাৎ ন তু দুঃখিনো দুঃখাকারপরিণামবতো দর্শনাৎ, তথা সত্যুদাসীনানামপি দুঃখিনং পশ্যতাং দুঃখিত্বপ্রসঙ্গ ইত্যর্থঃ। প্রকৃত কিমায়াতং তদাহ—সংহত ইতি। অঙ্গাদিভির্হস্তাদ্যঙ্গৈশ্চক্ষুরাদীন্দ্রিয়ৈশ্চ সংহতে দেহে যৎ দুঃখং তস্য দুঃখস্য দ্রষ্টা য আত্মা সাক্ষী স নৈব দুঃখীতি সিদ্ধমিতি শেষঃ॥ ৯

চক্ষুর্বৎ কর্ম্মকর্ত্তৃত্বং স্যাচ্চেন্নানেকমেব তৎ।
সংহতঞ্চ ততো নাত্মা দ্রষ্টৃত্বাৎ কর্ম্মতাং ব্রজেৎ॥ ১০

পদান্বয়। [আত্মনঃ=আত্মার] চক্ষুর্বৎ (চক্ষুর ন্যায়) কর্ম্মকর্ত্তৃত্বং (কর্ম্মত্ব এবং কর্ত্তৃত্ব) স্যাৎ (হয়) চেৎ (যদি যদি ইহা বল) ন (না, তাহা বলিতে পার না) [তাহার প্রতি কারণ প্রদর্শিত হইতেছে] তৎ (চক্ষুঃ) অনেকম্ এব (অনেকাকার) সংহতম্ চ (এবং সংহত), ততঃ (সেই জন্য) দ্রষ্টৃত্বাৎ (দ্রষ্টৃত্ববশতঃ) আত্মা (আত্মা) কর্ম্মতাম্ (কর্ম্মতাকে) ন ব্রজেৎ (প্রাপ্ত হয় না)॥ ১০

অনুবাদ। চক্ষুঃ যেমন দর্পনস্থিত হইয়া দৃশ্য এবং মুখস্থিত থাকিয়া দ্রষ্টা হয়, সেইরূপ আত্মাও কর্ম্ম এবং কর্ত্তা হইবে, এ কথা বলিতে পার না, [কারণ] চক্ষুঃ অনেক রূপ এবং সংহত; আত্মা দ্রষ্টা বলিয়া কর্ম্মতাকে প্রাপ্ত হ'ন না (কর্ম্ম হ'ন না)॥ ১০

টীকা। দুঃখিনো দ্রষ্টৃত্বেঽপি দুঃখিত্বমাত্মনো যুজ্যতে ইতি দৃষ্টান্তেন শঙ্কতে—চক্ষুর্বদিতি। যথা চক্ষুষো দর্পণাদিনিষ্ঠতয়া দৃশ্যত্বং, তস্যৈব মুখদেশস্থতয়া দ্রষ্টৃত্বঞ্চ তথা আত্মনো দুঃখসংভিন্নতয়া দৃশ্যত্বং স্বরূপচৈতন্যাবস্থতয়া দ্রষ্টৃত্বঞ্চেতি কর্ম্মকর্ত্তৃত্বং ঘটত ইত্যর্থঃ। সিদ্ধান্তী পরিহরতি—নেতি। কুত ইত্যত আহ—অনেকমেব তদিতি। তচ্চক্ষুরনেকম্ অনেকাকারমেব সংহতঞ্চ ভবতীত্যতো ঘটতে তস্য কর্ম্মত্বং কর্ত্তৃত্বঞ্চাংশভেদোপপত্তেরিত্যাক্ষরার্থঃ। গোলকাংশস্য দর্পণস্থস্য দৃশ্যত্বং, তস্যৈব শক্তিমত্ত্বাংশস্য মুখনিবিষ্টস্য দ্রষ্টৃত্বমিতি যুক্তমুভয়রূপত্বমিতি বিবক্ষিতোঽর্থঃ। আত্মনস্তু নৈবমংশভেদোঽস্তি একরূপত্বাদসংহতত্বাচ্চ ইত্যভিপ্রেত্যাহ—তত ইতি। চিৎপ্রকাশৈকস্বভাবো হি আত্মা

দ্রষ্টৈব ন দৃশ্যাংশসংভিন্নো দৃশ্যাশজ্ঞানাত্মত্বাদতো দ্রষ্টৃত্বাৎ কর্ম্মতাং ন প্রাপ্নোতীত্যর্থঃ ॥ ১০

জ্ঞানযত্নাদ্যনেকত্বমাত্মনোঽপি মতং যদি।
নৈকজ্ঞানগুণত্বাৎ তু জ্যোতির্ব্বৎ তস্য কর্ম্মতা ॥ ১১

পদান্বয়। যদি (যদি) আত্মনঃ অপি (আত্মারও) জ্ঞানযত্নাদ্যনেকত্বম্ (জ্ঞান, প্রযত্ন, ইচ্ছা, দ্বেষ প্রভৃতির দ্বারা বহুত্ব) মতম্ (অভিমত), [তর্হি=তাহা হইলে] তস্য (সেই আত্মার) একজ্ঞানগুণত্বাৎ তু (একমাত্র জ্ঞানস্বভাবত্ব-বশতঃ) জ্যোতির্ব্বৎ (সূর্য্যজ্যোতির ন্যায়) কর্ম্মতা ন (কর্ম্মত্ব নহে) ॥ ১১

অনুবাদ। যদি জ্ঞান, যত্ন, ইচ্ছা, দ্বেষাদিগুণের দ্বারা আত্মার অনেকত্ব অভিমত হয়, তাহা হইলে একমাত্র জ্ঞানস্বরূপ বলিয়া আদিত্যজ্যোতির ন্যায় আত্মার কর্ম্মতা হইতে পারে না * ॥ ১১

টীকা। নন্বাত্মনোঽপি জ্ঞানাদিভিরনেকাত্মত্বসম্ভবাচ্চক্ষুর্বৎ ভাস্যভাসকত্বং স্যাদিত্যাশঙ্ক্য প্রত্যাহ—জ্ঞানযত্নাদীতি। জ্ঞানপ্রযত্নেচ্ছাদ্বেষাদিগুণভেদৈরনেকাত্মকত্বাদাত্মনোঽপি কেনচিদংশেন বিশিষ্টস্য গ্রাহ্যত্বমংশান্তরেণ গ্রাহকত্বঞ্চ যদি মতমিতি শঙ্কাগ্রন্থার্থঃ। তু শব্দঃ শঙ্কানিষেধার্থঃ। নৈবম্। একজ্ঞানগুণত্বাৎ 'কৃৎস্নঃ প্রজ্ঞানঘন এব' ইতি শ্রুত্যা জ্ঞানৈকস্বভাবত্বাবধারণাদনেকাত্মত্বাযোগাৎ জ্যোতির্ব্বৎ তস্য ন কর্ম্মতা, গ্রাহ্যতা তস্য ন সম্ভবতীতি পরিহারগ্রন্থার্থঃ ॥ ১১

জ্যোতিষো দ্যোতকত্বেঽপি যদ্বন্নাত্মপ্রকাশনম্।
ভেদেঽপ্যেবং সমত্বাৎ জ্ঞ আত্মানং নৈব পশ্যতি ॥ ১২

পদান্বয়। যদ্বৎ (যেমন) জ্যোতিষঃ (সূর্য্যজ্যোতির) দ্যোতকত্বে অপি (প্রকাশস্বভাবত্ব হইলেও) আত্মপ্রকাশনং ন (স্বপ্রকাশন নহে, জ্যোতির স্বরূপ প্রকাশন নহে) এবম্ (এইরূপ) ভেদে অপি (অংশভেদকল্পনা করিলেও) জ্ঞঃ (আত্মা) সমত্বাৎ (চৈতন্য স্বভাবের অবিশেষবশতঃ) আত্মানম্ (নিজকে) ন এব পশ্যতি (দেখেন না, বিষয়ীভূত করেন না) ॥ ১২

---

* তাৎপর্য্য—যদি বল আত্মার জ্ঞান, প্রযত্ন, ইচ্ছা দ্বেষ প্রভৃতি অনেক গুণ থাকায় আত্মাও অনেক, তাহার কোন অংশ গ্রাহক এবং অপরাংশ গ্রাহ্য হইবে; তাহা বলিতে পার না; কারণ শ্রুতি আত্মাকে একমাত্র জ্ঞানস্বরূপ বলিয়াছেন, সুতরাং সূর্য্যের জ্যোতিঃ যেমন কর্ম্ম নহে, সেইরূপ আত্মাও কর্ম্ম নহে।

অনুবাদ। সূর্য্যজ্যোতিঃ প্রকাশস্বভাব হইলেও যেমন আপনাকে (জ্যোতিঃকে) প্রকাশ করে না, সেইরূপ আত্মার অংশভেদ কল্পনা করিলেও চৈতন্যস্বভাবহেতু আত্মা আত্মাকে দর্শন করেন না * ॥ ১২

টীকা। দৃষ্টান্তং ব্যাচষ্টে—জ্যোতিষ ইতি। অয়মর্থঃ—যস্ত্বাত্মনো গ্রাহ্যগ্রাহকাংশভেদোঽভ্যুপগমাতে তদেদং বক্তব্যং গ্রাহ্যাংশোঽপি চেতনঃ কিংবা জড় ইতি? তত্রাদ্যং নিরাকরোতি দৃষ্টান্তেন—জ্যোতিষ ইতি। আদিত্যাদি জ্যোতিষো দ্যোতকত্বেঽপি প্রকাশনস্বভাবত্বেঽপি নাত্মপ্রকাশনং ন জ্যোতিঃ-স্বরূপপ্রকাশনং তদ্বদেবং যথা দৃষ্টান্তস্তথা ভেদেঽপি অংশভেদকল্পনেঽপি স আত্মা সমত্বাৎ চৈতন্যস্বভাবাবিশেষাদাত্মানং নৈব পশ্যতি, ন স্বাংশং বিষয়ী-করোতীত্যর্থঃ। ন দ্বিতীয়ো জড়াজড়য়োরংশাংশিত্বেনাভেদানুপপত্তেঃ ন গ্রাহ্যাংশ-স্যাত্মত্বমিতি নাত্মনঃ স্ববেদ্যত্বসিদ্ধিরিতি দূষণং স্ফুটমেব ইত্যুপেক্ষিতমিতি দ্রষ্টব্যম্ ॥ ১২

যদ্ধর্ম্মা যঃ পদার্থো ন তস্যৈবেয়াৎ স কর্ম্মতাম্।
ন হ্যাত্মানং দহত্যগ্নিস্তথা নৈব প্রকাশয়েৎ ॥ ১৩

পদান্বয়। যঃ পদার্থঃ (যে পদার্থ) যদ্ধর্ম্মা (যেরূপ ধর্ম্মবান) সঃ (সেই পদার্থ) তস্য (তাহার, সেই ধর্ম্মের) কর্ম্মতাম্ (কর্ম্মত্বকে) ন ইয়াৎ (প্রাপ্ত হয় না), হি (যেহেতু) অগ্নিঃ (বহ্নি) আত্মানম্ (নিজকে) ন দহতি (দগ্ধ করে না) তথা (সেইরূপ) ন এব প্রকাশয়েৎ (প্রকাশ করে না) ॥ ১৩

অনুবাদ। [স্বরূপতঃ কিংবা অংশ দ্বারা আত্মা আত্মাকে প্রকাশ না করুন, আত্মগুণ—জ্ঞানের কর্ম্ম ত হইতে পারেন, এই আশঙ্কায় বলিতেছেন—] যে পদার্থ যদ্ধর্ম্মবিশিষ্ট সে তাহার কর্ম্মতা প্রাপ্ত হয় না; কারণ, অগ্নি আপনাকে (অগ্নিকে) দগ্ধ করে না, কিংবা প্রকাশ করে না † ॥ ১৩

* তাৎপর্য্য—যদি আত্মার অংশভেদ স্বীকার করিয়া কোন্ অংশ গ্রাহ্য ও কোন্ অংশ গ্রাহক কল্পনা কর, তবে জিজ্ঞাস্য, গ্রাহ্য অংশ চেতন অথবা অচেতন। যদি চেতন বল, তবে সূর্য্য-জ্যোতির ন্যায় বিষয় হইতে পারে না। যদি জড় বল, তবে আত্মার কোন অংশ জড় কোন অংশ চেতন ইহা বলিতে হইবে। তাহা হইলে আলোক ও অন্ধকারের ন্যায় জড় ও চেতনের সামানাধিকরণ্য হইতে পারে না।

† তাৎপর্য্য—যদি বল আত্মার গুণ জ্ঞান, সেই জ্ঞানপ্রকাশ্য আত্মা হইবেন, সুতরাং আত্মা কর্ম্মভূত, তাহা বলিতে পার না: কারণ যেটি যাহার গুণ সে তাহার কর্ম্ম হয় না; বস্তুতঃ আত্মাতে কোন ধর্ম্ম নাই, জ্ঞান ত তাহার স্বভাব, সুতরাং কোনরূপে আত্মা কর্ম্ম হইতে পারেন না।

টীকা। স্বরূপেণাংশদ্বারেণ বা স্বস্বরূপ্যাত্মাত্মানং নৈব গচ্ছতি তথাপি স্বগুণস্ত জ্ঞানস্ত কর্ম্মত্বং গমিষ্যতীত্যাশঙ্ক্যাহ—যদ্ধর্ম্মেতি। যঃ পদার্থো যদ্ধর্ম্মা যেনাসাধারণধর্ম্মেণ ধর্ম্মবান্ স তস্যৈব ধর্ম্মস্ত কর্ম্মতাং নেয়াৎ, তথা চ জ্ঞানস্বভাব আত্মা ন জ্ঞানকর্ম্মতাং গন্তুমর্হতীত্যর্থঃ। দৃষ্টান্তভাগঃ স্পষ্টার্থঃ। আত্মা ন স্বীয়ধর্ম্মব্যাপ্যঃ পদার্থত্বাদগ্নিবদিত্যর্থঃ॥ ১৩

এতেনৈবাত্মনাত্মানো গ্রহো বুদ্ধের্নিরাকৃতঃ।
অংশোঽপ্যেবং সমত্বাদ্ধি নির্ভেদত্বান্ন যুজ্যতে॥ ১৪

পদান্বয়। এতেনৈব (পূর্ব্বোক্ত ন্যায় দ্বারা) আত্মনা (স্বয়ংকর্তৃক) বুদ্ধেঃ আত্মনঃ গ্রহঃ (বুদ্ধিরূপ আত্মার জ্ঞান) নিরাকৃতঃ (দূরীকৃত হইয়াছে). এবং (এইরূপ) সমত্বাৎ (তুল্যত্বহেতু, একমাত্র চৈতন্যস্বভাবের অবিশেষ হেতু) নির্ভেদত্বাৎ [চ] (এবং ভেদশূন্যত্বহেতু) অংশঃ অপি (ভাগও) ন যুজ্যতে (যুক্তি-যুক্ত নহে) হি (নিশ্চিত)॥ ১৪

অনুবাদ। [পূর্ব্বকথিত যুক্তি দ্বারা বিজ্ঞানবাদী বৌদ্ধমত নিরাকৃত হইল;—ইহাই উক্ত হইতেছে] পূর্ব্বোক্তযুক্তি দ্বারা আত্মার দ্বারা বুদ্ধিস্বরূপ আত্মার গ্রহণ (জ্ঞান) ও নিরাকৃত হইয়াছে, সেইরূপ চৈতন্যস্বভাববশতঃ এবং ভেদরাহিত্যহেতু আত্মার অংশ ও যুক্তিযুক্ত নহে *॥ ১৪

টীকা। উক্তন্যায়েন বিজ্ঞানবাদী বৌদ্ধোঽপি নিরাকৃত ইত্যাহ—এতেনৈবেতি। আত্মন ইত্যাস্মিন্নাত্মান ইতি ছান্দসঃ প্রয়োগঃ। বুদ্ধেরাত্মনঃ স্বরূপস্যাত্মনা স্বেনৈব গ্রহ ইতি বৌদ্ধপক্ষোঽপ্যেতেনৈবোক্তদৃষ্টান্তপ্রবন্ধেন নিরাকৃত ইত্যর্থঃ। স্বরূপস্ত স্বরূপেণৈব গ্রাহ্যত্বাভাবেঽপি একেনাংশেন গ্রাহ্যত্বমংশান্তরেণ গ্রাহকত্বমিতি কল্পনাপাত্র ন ঘটত ইত্যাহ—অংশোঽপ্যেবমিতি। এবং প্রাগুক্তবর্ত্মনা তদেবাহ—সমত্বাদ্ধি নির্ভেদত্বাদিতি॥ ১৪

শূন্যতাপি ন যুক্তং বৈ বুদ্ধেরন্যেন দৃশ্যতা।
যুক্তাতো ঘটবৎ তস্যাঃ প্রাক্‌সিদ্ধেশ্চ বিকল্পতঃ॥ ১৫

* তাৎপর্য্য—বৌদ্ধগণ বুদ্ধিকে আত্মা বলেন, এবং আত্মা স্বয়ংগ্রাহ্য, কিন্তু পূর্ব্বোক্ত দৃষ্টান্ত দ্বারা তাহাও নিরাকৃত হইয়াছে। আত্মা চৈতন্যস্বরূপ এবং দ্বৈতরহিত বলিয়া তাহাতে অংশাংশিভাব কল্পনা করা যাইতে পারে না। সুতরাং একাংশ গ্রাহ্য ও অপরাংশ গ্রাহক হইতে পারে না; অতএব আত্মা কোন মতে কর্ম্ম নহেন।

পদান্বয়। [এবং—এইরূপ হইলে, অথবা বুদ্ধির যেমন স্বগ্রাহ্যত্ব যুক্ত নহে, সেইরূপ] শূন্যতা অপি (শূন্যত্বও) ন যুক্তা (যুক্ত নহে) অতঃ (এইজন্য) ঘটবৎ (ঘটের ন্যায়) বুদ্ধেঃ অন্যেন (বুদ্ধি ভিন্ন পুরুষ কর্ত্তৃক) দৃশ্যতা (বুদ্ধির দৃশ্যতা) যুক্তা (যুক্তিযুক্ত), তস্যাঃ (তাহার, বুদ্ধির) বিকল্পতঃ (বিকল্পনের) প্রাক্ (পূর্ব্বে) সিদ্ধেশ্চ (সাক্ষীর সিদ্ধি থাকায়) [শূন্যতা ন যুক্তা=শূন্যত্ব যুক্তি-সহ নহে] ॥ ১৫

অনুবাদ। এইরূপ শূন্যত্ব ও যুক্তিযুক্ত নহে, অতএব বুদ্ধিভিন্ন পদার্থের দ্বারা ঘটের ন্যায় বুদ্ধির দৃশ্যতাই যুক্তিসহ; কারণ বুদ্ধির কল্পনার পূর্ব্বে তাহার সিদ্ধি আছে * ॥ ১৫

টীকা। এবং বুদ্ধেঃ স্বগ্রাহ্যত্বনিরাকরণেনাথাদন্যগ্রাহ্যত্বমুপক্ষিপ্তম্ অন্যথা তস্যাঃ ক্ষণিকত্বান্যসিদ্ধেঃ তত্র মাভূৎ স্বহি বুদ্ধিস্তদ্গ্রাহকশ্চাপরঃ শূন্যমেবাত্ম-তত্ত্বমাস্থিতি বাদিনং নিরাকরোতি—শূন্যতাপীতি। এবং সতি শূন্যতাপি ন যুক্তা, যদ্বা যথা বুদ্ধেঃ স্বগ্রাহ্যতা ন যুক্তা যুক্তিবিরোধাৎ এবং শূন্যতাপি বুদ্ধে-স্তদবভাসস্য চ ন যুক্তা, অপরোক্ষতয়া তস্যাঃ প্রতীয়মানত্বাদিত্যর্থঃ। অতো হেতোর্ঘটবদন্যেন সাক্ষিণা বুদ্ধের্গ্রাহ্যতা যুক্তা, সাক্ষিণি পর্য্যবসানাৎ তস্যাপি ন শূন্যতাশঙ্কেত্যর্থঃ। কিঞ্চ তস্যাঃ বুদ্ধেঃ বিকল্পতো বিকল্পনাৎ প্রাগেব তৎসাক্ষিণঃ সিদ্ধেঃ ন শূন্যতা কদাপীত্যর্থঃ। বুদ্ধিবিকল্পনাৎ পূর্ব্বমেব সুষুপ্তাবপ্যাত্মপ্রকাশ-সদ্ভাবোঽঙ্গীকর্ত্তব্যঃ অন্যথা সুষুপ্তেরসাক্ষিকত্বাদবস্থান্তরে পরামর্শানুদয়প্রসঙ্গাদিতি ভাবঃ ॥ ১৫

অবিকল্পং তদস্ত্যেব যৎ পূর্ব্বং স্যাদ্বিকল্পতঃ।
বিকল্পোৎপত্তিহেতুত্বাদ্ যদ্ যস্যৈব তু কারণম্ ॥ ১৬

পদান্বয়। যৎ (যে বস্তু, মৃদাদি) যস্য এব তু (যাহারই, ঘটাদিরই) কারণম্ (উপাদান কারণ) স্যাৎ (হয়), তৎ (সেই) অবিকল্পম্ (সর্ব্বকল্পনা-রহিত কূটস্থ ব্রহ্ম) বিকল্পোৎপত্তিহেতুত্বাৎ (কার্য্যাদি বিকল্পের উৎপত্তিকারণত্ব বশতঃ) বিকল্পতঃ (বিকল্পের) পূর্ব্বম্ (পূর্ব্বে) অস্তি এব (আছেই) [শ্লোকে একটি যৎ শব্দ অতিরিক্ত] ॥ ১৬

* তাৎপর্য্য—শূন্যবাদী বৌদ্ধগণ সমস্ত পদার্থ অপলাপ করিয়া একমাত্র শূন্যই তত্ত্ব, ইহা বলিয়া থাকেন। কিন্তু বুদ্ধি অচেতন বলিয়া বুদ্ধিব্যতীত চেতন একজন সাক্ষী যেমন আবশ্যক, সেইরূপ শূন্য তত্ত্বেরও জড়তাবশতঃ অপর কোন সাক্ষী থাকিবে। অপিচ, বুদ্ধিও সাক্ষীতে অধ্যস্ত, সুতরাং তাহার পূর্ব্বে সাক্ষী সিদ্ধ আছে।

অনুবাদ। যে পদার্থ যাহার কারণ, সেই সর্ব্বকল্পনারহিত কূটস্থ ব্রহ্ম বিকল্পরূপ কার্য্যবর্গের উৎপত্তির কারণত্বহেতু বিকল্পের পূর্ব্বেই বিদ্যমান আছে॥ ১৬

এই শ্লোকের অন্য প্রকারে অন্বয় ও ব্যাখ্যা হইতে পারে যথা :—

পদান্বয়। যৎ (যাহা) বিকল্পতঃ (বিকল্পের) পূর্ব্বম্ (কারণ) স্যাৎ (থাকে), তৎ (সেই) অবিকল্পম্ (সর্ব্বকল্পনা রহিত কূটস্থ ব্রহ্ম) বিকল্পোৎপত্তিহেতুত্বাৎ (বিকল্পরূপ কার্য্যবর্গের উৎপত্তির কারণতা হেতু) অস্তি এব (আছেই) যৎ (যাহা, মৃদাদি) যস্য এব তু (যাহারই) কারণম্ (উপাদান কারণ) [তৎ (তাহা) তদন্বিতম্ (কারণান্বিত) দৃশ্যতে (দৃষ্ট হয়)]॥ ১৬

অনুবাদ। যে বস্তু বিকল্পের কারণ সেই সর্ব্বকল্পনারহিত ব্রহ্ম বিকল্পসমূহের উপাদানকারণতাবশতঃ বিদ্যমান রহিয়াছে, যেটি যাহার কারণ তাহা তদন্বিত দৃষ্ট হয় [যেমন মৃদন্বিত ঘট] *॥ ১৬

টীকা। কিঞ্চ যৎ কার্য্যং যদন্বিতং দৃশ্যতে তৎ তস্য কারণং কার্য্যবিকল্পাৎ প্রাক্ সিদ্ধঞ্চ যথা ঘটান্বিতা মৃৎ, তথা বুদ্ধ্যাদেবিকল্পস্য সদর্থান্বিততয়োপলভ্যমানত্বাৎ প্রাক্ সিদ্ধং সৎকারণকত্বমেব যুক্তমিত্যাহ—অবিকল্পমিতি। সর্ব্ববিকল্পরহিতং কূটস্থমিত্যর্থঃ। অকারণকার্য্যোৎপত্তেরনুপপত্তেঃ কারণসত্ত্বমেষ্টব্যমন্যথা কার্য্যবিশেষার্থিনাং কারণবিশেষোপাদানপ্রবৃত্তিনিয়মানুপপত্তিঃ শূন্যস্য সর্ব্বত্র সুলভত্বাদিতি ভাবঃ॥ ১৬

অজ্ঞানং কল্পনামূলং সংসারস্য নিয়ামকম্।
হিত্বাত্মানং পরং ব্রহ্ম বিন্দ্যান্মুক্তং সদাভয়ম্॥ ১৭

পদান্বয়। কল্পনামূলম্ (কল্পনার মূল, কারণ) সংসারস্য (সংসারের) নিয়ামকম্ (স্থিতির হেতু) অজ্ঞানম্ (অনাদি—অবিদ্যাকে) হিত্বা (ত্যাগ করিয়া) মুক্তম্ (বন্ধনরহিত) সদা (সর্ব্বদা) অভয়ম্ (ভয়রহিত) পরং ব্রহ্ম (পরব্রহ্মস্বরূপ) আত্মানম্ (আত্মাকে) বিন্দ্যাৎ (প্রাপ্ত হইবে, লাভ করিবে)॥ ১৭

---

* তাৎপর্য্য—লোকে দেখা যায় ঘটাদিকার্য্য মৃদাদি কারণান্বিত, শূন্য যদি কারণ হয়, তাহা হইলে মৃৎ ঘটের কারণ, দুগ্ধ দধির কারণ—এরূপ নিয়ম থাকে না, লোকেও ঘটার্থী মৃৎসংগ্রহ করে না, কিন্তু করিতে দেখা যায়। শূন্য সর্ব্বত্র সুলভ; সুতরাং শূন্যবাদ অতীব হেয়।

অনুবাদ। অজ্ঞান [এই সমস্ত] কল্পনার কারণ, সংসারের নিয়ামক, তাহাকে ত্যাগ করিয়া মুক্তস্বরূপ সর্ব্বদা ভয়শূন্য পরব্রহ্মরূপ আত্মাকে প্রাপ্ত হইবে॥ ১৭

টীকা। কূটস্থস্য ব্রহ্মাত্মনঃ কথং কারণত্বম্? ব্যাপারবদ্ধি কারণং নামেত্যাশঙ্ক্য রজ্জুবৎ সর্পস্য বিবর্ত্তাধিষ্ঠানতয়া তস্য কারণত্বং ঘটত ইত্যভিপ্রেত্যাহ—অজ্ঞানমিতি। অজ্ঞানমনাদ্যবিদ্যাকূটস্থে প্রত্যগাত্মনি ব্রহ্মণি সর্ব্বকল্পনায়া মূলমতদ্রূপপ্রতিভাসহেতুরিত্যর্থঃ। তথাচ চিদবিদ্যাবিবর্ত্তেষু কার্য্যেষু সত্তাত্মনা ভাসমানতয়া কারণত্বং কূটস্থস্যাপি ঘটত ইতি ভাবঃ। সংসারস্য নিয়ামকমিতি বিশেষণেন সর্ব্ববিকল্পনায়া অজ্ঞানমূলত্বেঽন্বয়ব্যতিরেকাখ্যং প্রমাণমনুমানং সূচয়তি। তর্হি অজ্ঞানবিশিষ্টমেব কিং ব্রহ্ম প্রত্যক্ত্বেনানুসন্ধেয়ং নেত্যাহ—হিত্বেতি। সকার্য্যমজ্ঞানং হিত্বা সাক্ষ্যত্বেন তস্য সাক্ষিধর্ম্মতাং বাধিত্বাত্মানং প্রত্যঞ্চং সাক্ষিত্বেনোবরিতং সাক্ষ্যবাধয়া পরং ব্রহ্ম পরিপূর্ণং মুক্তং কার্য্যকারণপ্রপঞ্চসংসর্গরহিতমভয়মদ্বয়মহং ব্রহ্মাস্মীতি মহাবাক্যার্থভূতং সদা বিন্দ্যাদনুসন্দধ্যাদিত্যর্থঃ॥ ১৭

জাগ্রৎস্বপ্নৌ তয়োর্বীজং সুষুপ্ত্যাখ্যং তমোময়ম্।
অন্যোন্যস্মিন্নসত্ত্বাচ্চ নাস্তীত্যেতত্ত্রয়ং ত্যজেৎ॥ ১৮

পদান্বয়। জাগ্রৎস্বপ্নৌ (জাগ্রদবস্থা এবং স্বপ্নাবস্থা অর্থাৎ স্থূল ও সূক্ষ্ম বিষয় ভোগ) [সংসারঃ = সংসার] তয়োঃ (তাহাদের, জাগ্রৎ ও স্বপ্নের) বীজম্ (কারণ) তমোময়ম্ (অজ্ঞান-প্রচুর) সুষুপ্ত্যাখ্যম্ (সুষুপ্তি নামক) অন্যোন্যস্মিন্ (পরস্পরে, জাগ্রদবস্থায়, স্বপ্ন, জাগ্রৎ ও সুষুপ্তি, স্বপ্নাবস্থায় জাগ্রৎ ও সুষুপ্তি সুষুপ্তিকালে জাগ্রৎ ও স্বপ্নের) অসত্ত্বাৎ চ (অভাব বশতঃ) ন অস্তি (নাই), ইতি (এই হেতু) এতৎ ত্রয়ম্ (এই তিনটিকে অর্থাৎ জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তিকে) ত্যজেৎ (ত্যাগ করিবে)॥ ১৮

অনুবাদ। জাগ্রৎ ও স্বপ্ন অর্থাৎ স্থূলসূক্ষ্মবিষয়ভোগরূপ সংসার, অজ্ঞানবহুল সুষুপ্তি উভয়ের কারণ, স্বপ্ন, জাগরণ ও সুষুপ্তিতে পরস্পরের অভাববশতঃ ইহারা নাই, অতএব এই তিনটি অবস্থাকে ত্যাগ করিবে *। ১৮

* তাৎপর্য্য—জাগ্রৎকালে স্থূল বিষয়ের ভোগ হয়, কারণ তখন বিষয় ও ইন্দ্রিয় থাকে, স্বপ্নাবস্থায় সংস্কাররূপে বিদ্যমান সূক্ষ্ম বিষয়ের ভোগ হয়; এই উভয় অবস্থাকেই সংসার, যে অবস্থায় কেবলমাত্র অবিদ্যা বিদ্যমান থাকে, তাহাকে সুষুপ্তি বলে। জাগ্রৎ অবস্থায় স্বপ্ন বা সুষুপ্তি নাই, স্বপ্নকালে জাগ্রৎ কিংবা সুষুপ্তি নাই এবং সুষুপ্তিকালে স্বপ্ন কিংবা জাগরণ নাই; যখন একের সত্তায় অপরের সত্তা নাই, তখন ইহা মিথ্যা, সুতরাং সর্ব্বথা অবস্থাত্রয় ত্যাজ্য।

টীকা। সংসারনিদানকমজ্ঞানং হিত্বাত্মানং ব্রহ্ম বিদ্যাদিত্যুক্তং, তত্র কঃ সংসারঃ, কথং বা তস্যাজ্ঞানং, কারণং ততো বা কথমাত্মনো বিবেকঃ স্যাদিত্যপেক্ষায়ামাহ—জাগ্রদিতি। জাগ্রৎস্বপ্নৌ স্থূলসূক্ষ্মবিষয়ভোগলক্ষণৌ সংসার ইতি শেষঃ; তয়োর্বীজং কারণং তমোময়মজ্ঞানপ্রায়ং সুষুপ্ত্যাখ্যং সুষুপ্তিসংজ্ঞিতং তমোবীজমিতি বক্তব্যে ময়ট্ প্রয়োগাদজ্ঞানস্য স্বাতন্ত্র্যং বার্য্যতে সাভাসং তমোবীজমিত্যর্থঃ। এবং কার্য্যকারণস্বরূপমুক্ত্বা তয়োস্ত্যাগপ্রকারমাহ—অন্যোন্যস্মিন্নিতি। স্থূলসূক্ষ্মকারণাবস্থানামন্যোন্যস্মিন্নসত্ত্বাৎ সত্ত্বব্যভিচারাচ্চকারাৎ দৃশ্যত্বাচ্চ এতত্ত্রয়ং রজ্জ্বাং দৃষ্টসর্পধারাদিবদাত্মনি ততোঽন্যত্র নাস্তীতি জ্ঞাত্বা ত্যজেদ্বিলাপয়েদাত্মানং শোধয়েদিত্যর্থঃ॥ ১৮

আত্মবুদ্ধিমনশ্চক্ষুরালোকার্থাদিসঙ্করাৎ।
ভ্রান্তিঃ স্যাদাত্মকর্ম্মেতি ক্রিয়াণাং সন্নিপাততঃ॥ ১৯

পদান্বয়। আত্মবুদ্ধিমনশ্চক্ষুরালোকার্থাদিসঙ্করাৎ (দেহ, বুদ্ধি, মনঃ চক্ষুঃ, আলোক, বিষয় এবং দেশ, কাল প্রভৃতির পরস্পর গুণ প্রধানভাবে অধ্যাসবশতঃ) ক্রিয়াণাং সন্নিপাততঃ (কর্ম্মসমূহের উদ্ভব হওয়ায়) আত্মকর্ম্ম (আত্মার ক্রিয়া) ইতি (ইহা, এইরূপ) ভ্রান্তিঃ (ভ্রম) স্যাৎ (হইয়া থাকে)॥ ১৯

অনুবাদ। দেহ, বুদ্ধি, মনঃ, চক্ষুঃ, আলোক, বিষয় এবং কাল, দেশ প্রভৃতির পরস্পর অধ্যাসবশতঃ ক্রিয়াসমূহের উদ্ভব হওয়ায়, আত্মারই ক্রিয়া এইরূপ লোকের ভ্রান্তি হইয়া থাকে॥ ১৯

টীকা। ত্যজেদিত্যুক্তে কর্তৃত্বপ্রতীতেঃ কথমস্যাত্মনো ব্রহ্মত্বমিত্যত আহ—আত্মবুদ্ধীতি। আত্মা দেহ অর্থাদীত্যাদিপদাদ্দেশকালাদিগ্রহঃ। আত্মাদীনাং সঙ্করান্মিথো গুণপ্রধানভাবেনাধ্যাসাদ্ধেতোঃ ক্রিয়াণাং সন্নিপাততা সমুদ্ভবাদাত্মকর্ম্ম আত্মনঃ কর্ম্ম ক্রিয়া ইত্যাত্মা তদধিষ্ঠানভূতঃ কূটস্থোঽপি করোতীতি ভ্রান্তিঃ স্যাৎ। তস্মাদাত্মনঃ স্বতো নিষ্ক্রিয়ত্বান্নিষ্ক্রিয়ং ব্রহ্মত্বমবিরুদ্ধমিত্যর্থঃ॥ ১৯

নিমীলোন্মীলনে স্থানে বায়ব্যে তে ন চক্ষুষঃ।
প্রকাশত্বাত্মনস্ত্বেবং বুদ্ধৌ ন স্তঃ প্রকাশতঃ॥ ২০

পদান্বয়। [যে—যে] স্থানে (নেত্রগোলক স্থানে) নিমীলোন্মীলনে (নিমীলন ও উন্মীলন, চক্ষুর মুদ্রণ ও প্রকাশ) তে (তাহারা) বায়ব্যে (বায়ু

কার্য্য) প্রকাশত্বাৎ (প্রকাশস্বরূপত্ব হেতু) চক্ষুর্বঃ (চক্ষুর) ন (নহে), এবম্ (এইরূপ) প্রকাশতঃ (প্রকাশস্বরূপত্ববশতঃ) মনসি (মনে) বুদ্ধৌ (বুদ্ধিতে) ন স্তঃ (নাই) ॥ ২০

অনুবাদ। নেত্রগোলকস্থ যে নিমীলন ও উন্মীলন পরিদৃষ্ট হয়, তাহা বায়ুকার্য্য, চক্ষুর নহে, কারণ চক্ষুঃ প্রকাশস্বরূপ; সেইরূপ মনঃ এবং বুদ্ধিতেও নাই, কারণ তাহারাও প্রকাশস্বরূপ * ॥ ২০

টীকা। অন্তর্ধর্ম্মস্ত অপ্যস্তত্রারোপে দৃষ্টান্তমাহ—নিমীলেতি। যে নেত্রগোলকস্থানে নিমীলোন্মীলনে দৃষ্টে তে বায়ব্যে বায়ুকার্য্যে ক্রিয়াত্মকস্ত বায়োস্তদাশ্রয়ত্বান্ন চক্ষুরিন্দ্রিয়স্ত তস্ত প্রকাশরূপত্বাৎ ক্রিয়াশ্রয়ত্বানুপপত্তেস্তথাপি চক্ষুষোব তে ব্যপদিশ্যেতে অধ্যাসাদ্ যথা, এবং মনসি বুদ্ধৌ চ চলনাচলনে ন স্তঃ, প্রকাশত্বাদেব স্বতো ন বিদ্যেতে তথাপি প্রাণব্যাপাররূপে তে তয়োরারোপ্যেতে চঞ্চলং মনঃ স্থিরা বুদ্ধিরিতি ব্যপদেশদর্শনাদিত্যর্থঃ ॥ ২০

সংকল্পাধ্যবসায়ৌ তু মনোবুদ্ধ্যোর্যথাক্রমাৎ।
নেতরেতরধর্ম্মত্বং সর্ব্বং চাত্মনি কল্পিতম্ ॥ ২১

পদান্বয়। সঙ্কল্পাধ্যবসায়ৌ তু (সঙ্কল্প এবং অধ্যবসায়—নিশ্চয়) যথাক্রমাৎ (যথাক্রমে, ক্রমকে অতিক্রম না করিয়া) মনোবুদ্ধ্যোঃ (মনঃ এবং বুদ্ধির) ন ইতরেতরধর্ম্মত্বম্ (পরস্পরের ধর্ম্ম পরস্পরে নাই, সাঙ্কর্য্য দোষ নাই) সর্ব্বঞ্চ (সমস্তই) আত্মনি (আত্মাতে) কল্পিতম্ (আরোপিত) ॥ ২১

অনুবাদ। সঙ্কল্প এবং অধ্যবসায় যথাক্রমে মনঃ ও বুদ্ধির ধর্ম্ম [মনের ধর্ম্ম সঙ্কল্প ও বুদ্ধির ধর্ম্ম অধ্যবসায়] সুতরাং সাঙ্কর্য্য দোষ ঘটে না, সমস্তই আত্মাতে কল্পিত ॥ ২১

টীকা। মনোবুদ্ধ্যোরসাধারণধর্ম্মকথনপূর্ব্বকং প্রাসঙ্গিকমুপপাদিতম্ উপসংহরতি—সংকল্পেতি। সঙ্কল্পধর্ম্মকং মনোঽধ্যবসায়ধর্ম্মিকা বুদ্ধিরিতি ব্যবস্থৈব

---

* তাৎপর্য্য—দেহ, বুদ্ধি, মনঃ, ইন্দ্রিয়, আলোক, বিষয়, দেশ, কাল, প্রভৃতির পরস্পর প্রধান অপ্রধান ভাবে অধ্যাস হওয়ায় ক্রিয়ার উৎপত্তি হয় এবং সেই ক্রিয়া ভ্রান্তিবশতঃ আত্মাতে আরোপিত হয়, ইহা পূর্ব্বে উক্ত হইয়াছে। একের ধর্ম্মের অপরে অধ্যাস হয়—এ বিষয়ে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে। চক্ষুতে যে নিমীলন (বুজান) উন্মীলন (মেলান) ক্রিয়া হয়, বস্তুতঃ তাহা বায়ুর কার্য্য, কারণ চক্ষুঃ প্রকাশস্বভাব বলিয়া তাহাতে ক্রিয়া থাকিতে পারে না। কিন্তু লোক বায়ুর ধর্ম্ম নিমীলন, উন্মীলন, প্রভৃতি ক্রিয়া চক্ষুতে আরোপ করিয়া থাকে; সেইরূপ মনঃ এবং বুদ্ধিতে ক্রিয়া নাই, প্রাণের ক্রিয়া তাহাতে আরোপিত হয়, সেইরূপ আত্মাতে কোন ক্রিয়া নাই, অবিবেকবশতঃ অপরের ক্রিয়া তাহাতে আরোপ করিয়া থাকে।

ন্যা..সাংকর্য্যমিত্যর্থঃ। তস্মাৎ কূটস্থস্যাত্মনঃ স্বতঃ কর্ত্তৃত্বাসম্ভবাদবিদ্যাদেশ্চ জড়স্য স্বাতন্ত্র্যেণ প্রবৃত্ত্যসম্ভবাৎ অজাজড়য়োশ্চ পরমার্থতঃ সম্বন্ধানিরূপণাৎ সর্ব্বং সহেতুকং সংসারবন্ধনমাত্মনি কল্পিতমধ্যস্তং ন পরমার্থত ইতি সদৈবাত্মাদ্বয়ং ব্রহ্মেতি সিদ্ধমিত্যর্থঃ ॥ ২১

স্থানাবচ্ছেদদৃষ্টিঃ স্যাদিন্দ্রিয়াণাং তদাত্মতাম্।
গতা ধীস্তাং হি পশ্যন্ জ্ঞো দেহমাত্র ইবেক্ষ্যতে ॥ ২২

পদান্বয়। ইন্দ্রিয়াণাম্ (চক্ষুরাদি ইন্দ্রিয়সমূহের) স্থানাবচ্ছেদদৃষ্টিঃ (দেহাবয়বগোলোকস্থান অবচ্ছেদে উপলব্ধি হয়, ইন্দ্রিয়সমূহের দেহ ভিন্ন অন্যত্র বৃত্তি হইতে পারে না। সুতরাং দেহের মধ্যে সেই সেই গোলকাবচ্ছেদে তাহাদের উপলব্ধি হইয়া থাকে) স্যাৎ (হয়), তদাত্মতাম্ (ইন্দ্রিয় দেহতাদাত্ম্য) গতা (প্রাপ্ত) ধীঃ (বুদ্ধি) [স্যাৎ—হয়], জ্ঞঃ (আত্মা) তাম্ (তাহাকে, বুদ্ধিকে) পশ্যন্ (দেখিয়া) দেহমাত্র ইব (দেহ পরিমাণের ন্যায়, বস্তুতঃ দেহ পরিমাণ নহে) ঈক্ষ্যতে হি (দৃষ্ট হয়) ॥ ২২

অনুবাদ। ত্বক্ প্রভৃতি ইন্দ্রিয়সমূহ শরীরাবয়ব গোলকস্থানাবচ্ছেদে উপলব্ধ হইয়া থাকে, বুদ্ধি ও দেহ, ইন্দ্রিয়ের সহিত তাদাত্ম্য প্রাপ্ত হয়; আত্মা সেই বুদ্ধিকে দর্শন করিয়া দেহ পরিমাণের ন্যায় পরিদৃষ্ট হইয়া থাকে * ॥ ২২

টীকা। পূর্ব্বং দেহেন্দ্রিয়মনোবুদ্ধিশূন্যাত্মবাদানিরাকরণেন তদ্বিলক্ষণ আত্মা বিবেচিতঃ, ইদানীং দেহাদিবিলক্ষণোঽপ্যাত্মা দেহসমপরিমাণ ইতি জৈনমতেনাত্মনঃ পরিচ্ছিন্নত্বশঙ্কায়াং ন তস্য ব্রহ্মত্বমুপপদ্যতে, ন চ তত্র সর্ব্বং কল্পিতমিতি যুজ্যতে কল্পকাভাবাদিত্যাশঙ্ক্যাহ—স্থানেতি। ইন্দ্রিয়াণাং দেহাদ্বহি-

* তাৎপর্য্য—আত্মার ব্রহ্মত্ব প্রতিপাদিত হইয়াছে, কিন্তু জৈনগণ আত্মার দেহ পরিমাণ—মধ্যম পরিমাণ স্বীকার করিয়া থাকেন, তাহা হইলে আত্মার ব্রহ্মত্ব সিদ্ধ হয় না, এই আশঙ্কা নিরাকরণ করিতেছেন। চক্ষুরাদি ইন্দ্রিয়সমূহ দেহাবয়ব—গোলককে পরিত্যাগ করিয়া বাহিরদেশে বৃত্তিমান্ হয় না, সুতরাং তত্তৎ গোলকাবচ্ছেদে ইন্দ্রিয়সমূহের উপলব্ধি হয়। বুদ্ধি, ইন্দ্রিয় ও দেহাদির সহিত তাদাত্ম্য প্রাপ্ত হয়, আত্মা তাদৃশী বুদ্ধির দ্রষ্টা হইয়া দেহ পরিমাণের মত হ'ন। অবিবেকিগণ আত্মার এরূপ স্বরূপ দর্শন করে। আত্মা যদি দেহ পরিমাণ হ'ন, তাহা হইলে সাবয়ব প্রযুক্ত ঘটাদির ন্যায়, আত্মার অনিত্যত্ব দুর্ব্বার হইয়া পড়ে। অপিচ, হস্তিদেহাস্থিত আত্মা কর্ম্মবশতঃ কৃমিশরীরে গেলে তন্মধ্যে সমস্ত আত্মাবয়ব প্রবেশ করিতে পারে না, সেইরূপ কৃমিদেহাস্থিত আত্মা হস্তিদেহে প্রবেশ করিলে একাংশে থাকে, সর্ব্বাঙ্গব্যাপী সুখদুঃখাদির উপলব্ধি হয় না। এই দোষ অপনোদনের জন্য যদি আত্মাকে প্রদীপের ন্যায় সঙ্কোচবিকাশশীল বলিতে হয়, তবে আত্মার অনিত্যত্ব দুর্ব্বার হইয়া উঠে; সুতরাং দেহপরিমাণ প্রভৃতির অজ্ঞের কল্পনা। আত্মা সর্ব্বব্যাপী ব্রহ্মস্বরূপ ইহা নিশ্চিত।

বৃত্ত্যভাবাদ্দেহাবয়বগোলকস্থানাবচ্ছেদেন দৃষ্টিরূপলম্ভঃ স্যাৎ, তবতীত্যর্থে স্যাচ্ছন্দঃ ; তথা চ ত্বগাদীনামিন্দ্রিয়াণাং যথাযোগং দেহপরিমাণত্বাৎ তদাত্মতাং গতা ধীঃ সেন্দ্রিয়দেহতাদাত্ম্যং প্রাপ্তা বুদ্ধিঃ স্যাদিতি যোজনা। তাং বুদ্ধিং পশ্যন্ অবভাসয়ন্ জ্ঞ আত্মা স্বতোঽপরিচ্ছিন্নোঽপি দেহমাত্র ইব দেহপরিমাণাবচ্ছিন্ন ইবেক্ষ্যতে জ্ঞায়তে ভ্রান্ত্যা প্রতিভাসতে। অন্যথা মধ্যমপরিমাণস্য ঘটাদিবৎ সাবয়বত্বেন অনিত্যত্বাপত্তেঃ পারলৌকিকসাধনপ্রবৃত্ত্যসম্ভবপ্রসঙ্গ ইতি দিক্। উক্তোপাধিমন্তরেণ আত্মনঃ স্বতঃ পরিচ্ছেদানুপলম্ভাদ্যুক্তং তস্য ব্রহ্মত্বং নিরবয়বস্য চ পরমার্থত উপাধিসংসর্গাযোগাদ্ যুক্তং তস্মিন্ সর্ব্বস্য কল্পিতত্বং চেতি ভাবঃ ॥২২

ক্ষণিকং হি তদত্যর্থং ধর্ম্মমাত্রং নিরন্তরম্।

সাদৃশ্যাদ্দীপবত্তদ্ধীস্তচ্ছান্তিঃ পুরুষার্থতা ॥২৩

পদান্বয়। তৎ ( তাহা, জ্ঞান ও জ্ঞেয় উভয়ই ) ক্ষণিকম্ (ক্ষণস্থায়ী ) হি ( নিশ্চিত ), অত্যর্থম্ ( স্বভাবতঃ ভঙ্গুর ) ধর্ম্মমাত্রম্ ( বস্তুমাত্র ) নিরন্তরম্ ( সর্ব্বদা উৎপদ্যমান ) সাদৃশ্যাৎ ( সাদৃশ্যবশতঃ ) দীপবৎ ( দীপের ন্যায় ) তদ্ধীঃ ( সেইটি এই এরূপ জ্ঞান, অর্থাৎ প্রত্যভিজ্ঞা ) তচ্ছান্তিঃ ( স্থায়িত্বপ্রতিভাস এবং অবিবেকের নিবৃত্তি ) পুরুষার্থতা ( মুক্তি ) ॥ ২৩

অনুবাদ। জ্ঞান এবং জ্ঞেয় উভয়ই ক্ষণিক, স্বভাবতঃ ভঙ্গুর, বস্তুমাত্র এবং সর্ব্বদা উৎপদ্যমান ; সাদৃশ্যবশতঃ দীপের ন্যায় প্রত্যভিজ্ঞা হইয়া থাকে, তাহার নিবৃত্তিকে মুক্তি বলা হয় * ॥ ২৩

টীকা। দিগম্বরমতনিরাকরণেন যদনন্তমাত্মন উক্তং তদসূয়মানাঃ শাক্যাঃ প্রত্যবতিষ্ঠন্তে—ক্ষণিকং হীতি। তজ্জ্ঞানং জ্ঞেয়ঞ্চেত্যুভয়ং ক্ষণিকং হি নিশ্চিতং কতিপয়ানেকক্ষণবর্ত্তিত্বশঙ্কাং বারয়তি—অত্যর্থমিতি। স্বরসভঙ্গুরমিত্যর্থঃ। ধর্ম্মমাত্রং বস্তুমাত্রং ন স্থায়ি, কিঞ্চ তস্যাধিষ্ঠানমস্তীতি মাত্রস্যার্থঃ। তর্হি কথং বিচ্ছেদো নোপলভ্যতে তত্রাহ—নিরন্তরমিতি। নৈরন্তর্য্যেণোৎপদ্যমানমিত্যর্থঃ। যদি সর্ব্বং ক্ষণিকমেব কথং তর্হি তদেবেদমিতি সোঽহমিতি চ

---

* তাৎপর্য্য—বৌদ্ধমতে সমস্তপদার্থ ক্ষণিক, সুতরাং আত্মাও ক্ষণিক—ক্ষণস্থায়ী। তথাপি নদী প্রবাহের ন্যায় নিরন্তর—অবিচ্ছিন্নভাবে চলিতেছে; যেমন দীপশিখা কিংবা নদীর জল ক্ষণে ক্ষণে পরিবর্ত্তিত হইতেছে, তথাপি তৎসদৃশ দীপশিখায় কিংবা তৎসদৃশ নদীজলে যেমন সেই এই—এইরূপ প্রত্যভিজ্ঞা হয়, সেইরূপ এখানেও তৎসদৃশ বস্তুতে সেই এই—এইরূপ প্রত্যভিজ্ঞা হইয়া থাকে। যখন জ্ঞান ও বিষয়গত স্থায়িত্ব প্রতিভাস এবং তাহার মূল অবিবেকের নিবৃত্তি হয়, তখনই মুক্ত হইয়া থাকে, ইহাই বৌদ্ধের অভিমত।

দৃষ্টদ্রষ্টৃবিষয়ং প্রত্যভিজ্ঞানং ঘটত ইত্যাশঙ্ক্যাতিসাদৃশ্যাদিত্যাহ—সাদৃশ্যাদিতি। তদীত্তদেবেদমিতি মতিস্তচ্ছায়িস্বস্য স্বায়িত্বপ্রতিভাসস্য জ্ঞানজ্ঞেয়গতস্য তন্মূলস্য অবিবেকস্য চ শান্তিরসম্ভবঃ প্রতিভাসনিবৃত্তিরেব পুরুষার্থতা মোক্ষ ইত্যর্থঃ॥ ২৩

স্বাকারান্যাবভাসঞ্চ যেষাং রূপাদি বিদ্যতে।
যেষাং নাস্তি ততশ্চান্যৎ পূর্ব্বাসঙ্গতিরুচ্যতে॥ ২৪

পদান্বয়। যেষাম্ (যাহাদের মতে, বৌদ্ধগণের মতে) স্বাকারান্যাবভাসঞ্চ (স্বাকারের—জ্ঞানাকারের, অন্য—জ্ঞান দ্বারা অবভাস—প্রকাশ) রূপাদি (রূপ, রস প্রভৃতি বাহ্যবস্তু) বিদ্যতে (আছে, হয়) যেষাম্ (যাহাদের মতে) ততশ্চ (তাহা হইতে, জ্ঞান হইতে) অন্যৎ (অন্যবস্তু) ন অস্তি (নাই), [তেষাং=তাহাদের মতে] পূর্ব্বাসঙ্গতিঃ (পূর্ব্বের—বাহ্যার্থবাদের অসঙ্গতি—অযুক্ততা) উচ্যতে (কথিত হয়)॥ ২৪

অনুবাদ। যে বৌদ্ধগণের মতে রূপাদি বাহ্যপদার্থ জ্ঞানাকারের অন্য জ্ঞান দ্বারা অবভাস মাত্র, এবং [জ্ঞান মাত্রসত্তাবাদী] যাহাদের মতে তদ্ভিন্ন অন্য কিছুই নাই [জ্ঞান ও শূন্য], তাঁহাদের মতে বাহ্যার্থসত্ত্ববাদ সঙ্গত হয় না *॥২৪

টীকা। সিদ্ধান্তী দূষণবিভাগজ্ঞানায় বৌদ্ধমতভেদং বিবিচ্য দর্শয়তি—স্বাকারেতি। স্বাকারস্তান্যেন জ্ঞানেনাবভাসোঽস্যাস্তীতি স্বাকারান্যাবভাসং রূপাদিবাহ্যং বস্তু যেষাং বৌদ্ধানাং মতে বিদ্যতে। যেষাঞ্চ জ্ঞানমাত্রাস্তিত্ববাদিনাং মতে ততোঽবভাসাৎ জ্ঞানাদন্যদ্বাহ্যং রূপাদি নাস্তি, পূর্ব্বার্দ্ধগতচকারাদ্‌যেষাং মতে বিজ্ঞানমপি নাস্তি, শূন্যমেব সর্ব্বমিতি তত্র পূর্ব্বাসঙ্গতির্বাহ্যার্থসত্ত্ববাদস্যাসঙ্গতিরঘটমানতা ভাবঽচ্যতে ইতি প্রাক্তনানীত ইতি যোজনা॥ ২৪

বাহ্যাকারস্ততো জ্ঞপ্তেঃ স্মৃত্যভাবঃ সদা ক্ষণাৎ।
ক্ষণিকত্বাচ্চ সংস্কারং নৈবাধত্তে কাচিত্তু ধীঃ॥ ২৫

---

* বিজ্ঞানবাদী বৌদ্ধগণ রূপাদি বাহ্য পদার্থ স্বীকার করে না, তাহারা বলে—বাস্তবিক পক্ষে বাহ্য কোন পদার্থ নাই, অনাদিকাল হইতে ঘট, পট, রূপ, রস প্রভৃতি পদার্থের সংস্কার চিত্তে বিদ্যমান আছে, জ্ঞানই সেই সেই বস্তুরূপে প্রতিভাসমান হয়, সেই জ্ঞান জ্ঞানান্তর-প্রকাশ্য। শূন্যবাদী বৌদ্ধগণ সকল পদার্থকে শূন্য বলিয়া জ্ঞানকেও শূন্য বলেন; উভয় বৌদ্ধের মতে বাহ্যপদার্থের সত্তা সিদ্ধ হয় না।

পদান্বয়। জপ্তেঃ (জ্ঞানের) বাহ্যাকারত্বতঃ (বাহ্যবস্তুর আকার প্রসঙ্গবশতঃ) সদা (সর্ব্বদা) ক্ষণাৎ (ক্ষণিকত্বপ্রযুক্ত) স্মৃত্যভাবঃ (স্মৃতির অভাব) [প্রসজ্যেত = ঘটে] ক্ষণিকত্বাৎ চ (এবং ক্ষণিকত্ব হেতু) ধীঃ (বুদ্ধি) ক্বচিৎ তু (কোথায়ও) সংস্কারং (সংস্কারকে) ন এব আধত্তে আধান করে না) ॥ ২৫

অনুবাদ। জ্ঞানের বাহ্যবস্তুর আকারত্ব প্রসঙ্গ বশতঃ এবং অনুভবিতার সর্ব্বদা ক্ষণিকত্বহেতু স্মৃতির অভাব ঘটিয়া থাকে; এবং ক্ষণিকত্ববশতঃ বুদ্ধি কখনও সংস্কার আধান করিতে পারে না * ॥ ২৫

টীকা। তন্মতস্যাসঙ্গতিং প্রতিপাদয়তি—বাহ্যেতি। জপ্তের্জ্ঞানস্যৈব বাহ্যাকারত্বতো বাহ্যবস্ত্বাকারত্বপ্রসঙ্গাদিত্যক্ষরার্থঃ। জ্ঞেয়স্যোৎপত্তেঃ প্রাক্ তাবৎ জ্ঞানসম্বন্ধো নাস্তি, উৎপন্নস্য চ স্বরসভঙ্গুরত্বাৎ কর্ম্মকারকতয়া জ্ঞানাৎ প্রাগবস্থানাভাবাৎ জ্ঞানেন সম্বন্ধানিরূপণাচ্চ প্রত্যক্ষানুভববিরোধান্নিত্যানুমেয়ত্বকল্পনানুপপত্তেশ্চ পরিশেষাৎ জ্ঞানস্যৈবাকারো বিষয় ইতি বিজ্ঞানমাত্রাস্তিত্ববাদিমতপ্রবেশ ইতি ভাবঃ। কিঞ্চানুভবিতুরপি তে মতে ক্ষণিকত্বাদন্যানুভূতেঽন্যস্য স্মৃত্যাদর্শনাদননুভূতবিষয়স্মৃত্যভাবশ্চ প্রসজ্যেত ইত্যাহ। স্মৃত্যভাব ইতি। ক্ষণাৎ ক্ষণিকত্বাৎ সদা স্মৃত্যভাবঃ প্রসজ্যেতেত্যর্থঃ। স্মৃতিহেতুসংস্কারোঽপি তে দুর্লভ ইত্যাহ—ক্ষণিকত্বাদিতি। ধীঃ ক্বচিদপি সংস্কারং নৈবাধত্তে ন নিক্ষিপতি। সর্ব্বস্য ক্ষণিকত্বাদিত্যর্থঃ। চ শব্দান্ন স্বাত্মন্যপি স্বস্যাপি ক্ষণিকত্বাদিত্যর্থঃ॥ ২৫

আধারস্যাপ্যসত্ত্বাচ্চ তুল্যতা নির্নিমিত্ততঃ।
স্থানে বা ক্ষণিকত্বস্য হানং স্যান্ন তদিষ্যতে ॥ ২৬

পদান্বয়। আধারস্য অপি (অধিকরণেরও; যাহাতে সংস্কার থাকিবে,

---

* তাৎপর্য্য—এখন সিদ্ধান্তী সমস্ত বৌদ্ধমতের অসারতা প্রতিপাদন করিতেছেন। বিষয় যদি জ্ঞানেরই আকার হইল, তবে বিষয়ের উৎপত্তির পূর্ব্বে জ্ঞানের সহিত সম্বন্ধ নাই, উৎপন্ন বস্তুত ক্ষণিক; সুতরাং জ্ঞানের সহিত বিষয়ের সম্বন্ধ সিদ্ধ না হওয়ায় প্রত্যক্ষানুভব হইতে পারে না, ইহা দ্বারা বৈভাষিক মত খণ্ডিত হইল। প্রত্যক্ষানুভববিরুদ্ধ হইলে নিত্যানুমেয়ত্ব কল্পনা ও যুক্তিসহ নহে—ইহা দ্বারা সৌত্রান্তিক মত খণ্ডিত হইল। বিজ্ঞানবাদী বৌদ্ধমত ও সমীচীন নহে, কারণ অনুভবিতা ক্ষণিক বলিয়া অনুভবাভাবে স্মৃতি হইতে পারে না, স্মৃতি না হইলে তজ্জন্য সংস্কারও হইতে পারে না; শূন্যবাদী বৌদ্ধমত প্রত্যক্ষাদি সর্ব্ব প্রমাণবিরুদ্ধ বলিয়া অতীব হেয়। অতএব বৌদ্ধমত সর্ব্বথা অনাদেয়

তাহার ও) অসত্ত্বাৎ চ (অভাববশতঃ) [স্মৃত্যভাবঃ—স্মৃতির অভাব ঘটে] তুল্যতা নির্নিমিত্তত্বং (পূর্ব্বাপরক্ষণের সাদৃশ্যের কোন কারণ না থাকায়), স্থানে বা (অথবা পূর্ব্বাপরক্ষণদ্রষ্টা থাকিলে) ক্ষণিকত্বস্য (ক্ষণিকত্বের) হানং (হানি, নাশ,) স্যাৎ (হয়) তৎ (তাহা, ক্ষণিকত্বের হানি) ন ইষ্যতে (ক্ষণিকত্ববাদী বৌদ্ধ ইচ্ছা করে না) ॥ ২৬

অনুবাদ। আধারের৭ অভাববশতঃ স্মৃতির অভাব প্রসঙ্গ হয়, [সাদৃশ্য নিবন্ধন প্রত্যভিজ্ঞা ভ্রম তাহাও বলিতে পার না] পূর্ব্ব ও পর ক্ষণের সাদৃশ্যের কোন হেতু নাই, যদি পূর্ব্বোত্তরক্ষণদ্রষ্টা স্থায়ী পদার্থ স্বীকার কর, তাহা হইলে ক্ষণিকত্বের হানি হয়, ইহা ক্ষণিকত্ববাদী বৌদ্ধের অভিপ্রেত নহে * ॥ ২৬

টীকা। কচিদিত্যাক্তং স্ফুটয়তি—আধারস্যেতি। যত্র সংস্কার আধাতব্য আত্মন্তঃকরণে বা তস্যাপ্যাধারস্য সংস্কারাধানকালেঽসত্ত্বাচ্চ স্মৃত্যভাব ইত্যন্বয়ঃ। যত্তুক্তং সাদৃশ্যনিবন্ধনো ভ্রম এব প্রত্যভিজ্ঞানমিতি তদ্দূষয়তি—তুল্যতেতি। ইত আরভ্য ক্রিয়মাণং দূষণং ক্ষণিকবিজ্ঞানমাত্রবাদেঽপি সমানং জ্ঞেয়ম্। তুল্যতানির্নিমিত্তত্ত ইত্যেকং পদং, তুল্যতায়াঃ পূর্ব্বাপরক্ষণয়োঃ সদৃশত্বস্য নিমিত্তাভাবাদিত্যর্থঃ। গুণৈরবয়বৈর্ব্বাপি সামান্যং সাদৃশ্যব্যবহারনিমিত্তং তদবিজ্ঞানানাং নাস্তি নির্গুণত্বান্নিরবয়বত্বাচ্চ। তথা পূর্ব্বোত্তরক্ষণয়োর্দ্রষ্টুরেকস্যাসত্ত্বাচ্চ ন সাদৃশ্যসিদ্ধিরতস্তুল্যতায়া অসিদ্ধেন তন্নিবন্ধনং প্রত্যভিজ্ঞানমিত্যর্থঃ। অথ পূর্ব্বাপরক্ষণসাদৃশ্যদ্রষ্টা স্থায়ী কশ্চিদাস্থীয়তে তত্রাহ—স্থানে বেতি। তৎক্ষণিকত্বহানং নেষ্যতে ত্বয়েতি শেষঃ ॥ ২৬

শাস্ত্রেশ্চাযত্নসিদ্ধত্বাৎ সাধনোক্তিরনর্থিকা।
একৈকস্মিন্ সমাপ্তত্বাচ্ছাস্ত্রেরন্যানপেক্ষতা ॥ ২৭

* তাৎপর্য্য—অনুভবজন্যসংস্কার, তজ্জন্য স্মৃতি হয়। বৌদ্ধগণ সমস্ত পদার্থের ক্ষণিকত্ব (একক্ষণস্থায়িত্ব) স্বীকার করেন। সমস্ত পদার্থ ক্ষণিক হইলে সমস্তের অন্তর্গত আধার অর্থাৎ যাহাকে সংস্কার থাকিবে তাহাও ক্ষণিক, সুতরাং স্মৃতি হইতে পারে না; সুতরাং যে আমি গত দিবসে দর্শন করিয়াছিলাম, সেই আমি অদ্য স্পর্শসুখ অনুভব করিতেছি—এইরূপ পূর্ব্বাপর জ্ঞানের অনুসন্ধানরূপ প্রত্যভিজ্ঞা হইতে পারে না। বৌদ্ধ যদি বলে,—পূর্ব্বক্ষণ সদৃশ উত্তরক্ষণ,—এজন্য প্রত্যভিজ্ঞা হয়, কিন্তু তাহা ভ্রম, যেমন সেই দীপশিখা—অর্থাৎ ক্ষণে ক্ষণে দীপশিখার পরিবর্ত্তন ঘটিতেছে, তথাপি সাদৃশ্যবশতঃ প্রত্যভিজ্ঞা হয়। ইহার উত্তরে সিদ্ধান্তী বলিতেছেন—ইহাও নির্যুক্তিক, কেন না, পূর্ব্ব ও উত্তরক্ষণের সাদৃশ্যের কোন হেতু নাই, গুণ কিংবা অবয়বের দ্বারা সাদৃশ্য ব্যবহার হয়, কিন্তু ক্ষণিক বিজ্ঞানে তাহা নাই, চন্দ্রতুল্য মুখ—এস্থলে চন্দ্রগত কমনীয়ত্বাদি গুণের দ্বারা মুখে সাদৃশ্য ব্যবহার হয়, 'গোসদৃশ গবয়'—এস্থলে অবয়ব দ্বারা সাদৃশ্য ব্যবহার হয়। যদি সাদৃশ্যব্যবহারের জন্য স্থায়ী কোন দ্রষ্টা স্বীকার কর, তবে ক্ষণিকত্বহানি; সুতরাং ক্ষণিকপদার্থবাদীর মত অতীব হেয়।

পদান্বয়। শান্তেঃ চ ( স্থায়িত্বাদিভ্রান্তির নিবৃত্তির ) অযত্ন-সিদ্ধত্বাৎ ( যত্ন-ব্যতীত সিদ্ধিহেতু ) সাধনোক্তিঃ ( উপায় কথন ) অনর্থিকা ( বৃথা ), একৈককস্মিন্ ( এক একটি ক্ষণে ) সমাপ্তত্বাৎ ( সমাপ্তত্ব হেতু ) শান্তেঃ ( নিবৃত্তির ) অন্যান-পেক্ষতা ( অন্যের অপেক্ষা নাই ) ॥ ২৭

অনুবাদ। স্থায়িত্বাদি ভ্রান্তির নিবৃত্তি অযত্নসিদ্ধ বলিয়া তাহার উপায়ের উপদেশ অনর্থক হইয়া পড়ে, এক একটি ক্ষণে বিজ্ঞানের নিবৃত্তি হওয়ায়, তাহার নিবৃত্তির জন্য অন্যের অপেক্ষা নাই * ॥ ২৭

টীকা। যত্তু ক্ষণিকত্বাদিভাবনয়া স্থায়িত্বাদিভ্রান্তিশান্তির্মুক্তিরিত্যুচ্যতে বৌদ্ধৈস্তদপি নোপপদ্যতে ইত্যাহ—শান্তেশ্চেতি। শান্তেরযত্নসিদ্ধত্বমেব সাধয়তি—একৈককস্মিন্নিতি। ভাবনানামেকৈককস্মিন্ ক্ষণে সমাপ্তত্বাৎ সন্তানস্য চাবস্তুত্বাদেকৈককস্মিংশ্চ ভ্রান্ত্যভাবাচ্ছান্তেরন্যানিরপেক্ষতা সিদ্ধা অতস্তৎসাধনবিধানোক্তিনিরবকাশেত্যর্থঃ ॥ ২৭

অপেক্ষা যদি ভিন্নেঽপি পরসন্তান ইষ্যতাম্।
সর্ব্বার্থে ক্ষণিকে কস্মিংস্তথাপ্যন্যানপেক্ষতা ॥ ২৮

পদান্বয়। যদি ( যদি ) ভিন্নে অপি ( ভিন্ন পদার্থে, দুগ্ধাদিতে ) অপেক্ষা ( দধি প্রভৃতির অপেক্ষা ) [ তর্হি=তাহা হইলে ] পরসন্তানে ( অন্য সন্তানে, বালি প্রভৃতিতে ) ইষ্যতাম্ ( অভিলষিত হউক ), সর্ব্বার্থে ( সকলের প্রার্থনীয় বস্তু) ক্ষণিকে ( ক্ষণিক হইলে ) কস্মিন্ ( কোনটিতে, দুগ্ধে ) [ দধ্নঃ অপেক্ষা= দধির অপেক্ষা ], তথাপি ( তাহা হইলেও, লোকপ্রসিদ্ধির স্বীকার করিলেও ) অন্যানপেক্ষতা ( অপরের অপেক্ষা নাই ) ॥ ২৮

অনুবাদ। যদি অত্যন্ত ভিন্ন দুগ্ধ প্রভৃতিতেও দধি প্রভৃতির অপেক্ষা হয়, তবে ভিন্ন সন্তানে ( সিকতাদিতে ইচ্ছা কর ) ; [ যদি বল ] সকল পদার্থ ক্ষণিক হইলেও কোন পদার্থে ( দুগ্ধে ) দধির অপেক্ষা আছে, [ তাহা বলিতে পার না ] তথাপি ক্ষণিক বলিয়া অন্যের অপেক্ষা নাই † ॥ ২৮

* তাৎপর্য্য—বৌদ্ধমতে সমস্ত পদার্থ ক্ষণিক বলিয়া—স্থায়িত্বজ্ঞান ভ্রান্তিরূপ ; সুতরাং তাহার নিবৃত্তি হইলে মুক্তি হয় এবং সেই মুক্তির নিমিত্ত নানাবিধ উপায় বৌদ্ধশাস্ত্রে বর্ণিত আছে। যখন বিজ্ঞান—( আত্মা ) এক এক ক্ষণস্থায়ী, তখন তাহার নিবৃত্তির জন্য সাধনা উপদেশ ব্যর্থ হয়। যদি স্থায়ী কোন পদার্থ থাকে, তবে তাহাকে নির্বিষয় করিলে মুক্তি হয়, কিন্তু ক্ষণিক চিত্তের মুক্তির জন্য যোগাদির অনুষ্ঠান বৃথা ; কারণ একক্ষণেই সে নিবৃত্ত হইবে।

† তাৎপর্য্য—যদি সমস্ত পদার্থ ক্ষণিক হয় তাহা হইলে সর্ব্বলোকপ্রসিদ্ধ কার্য্যকারণ-

টীকা। কিঞ্চ অস্মিন্ মতে লোকেঽপি সাধ্যসাধনভাবো ন ঘটেত ইত্যাহ—অপেক্ষা যদীতি। কার্য্যকারণলক্ষণানামত্যন্তবিলক্ষণত্বাদ্ভিন্নেঽপি অত্যন্তং ব্যাবৃত্তেঽপি ক্ষীরে যদি দধ্নোঽপেক্ষা তথা পরসন্তানে সিকতাদাবপি দধ্নোঽপেক্ষা ইষ্যতাম্, অত্যন্তভেদাবিশেষাৎ কথং নেষ্যতে ইত্যর্থঃ। তথা চ সিকতাভ্যোঽপি দধি জায়েত ইত্যতিপ্রসঙ্গ ইতি ভাবঃ। প্রসিদ্ধ্যবষ্টম্ভেনাতিপ্রসঙ্গপরিহারশঙ্কাং তদীয়ামনূদ্য নিরাকরোতি—সর্ব্বার্থ ইতি। সর্ব্বস্য জনস্যার্থেঽর্থ্যমানে কার্য্যকারণভাবেন স্থিতে দধি-ক্ষীরাদৌ বস্তুনি ক্ষণিকেঽপি কস্মিংশ্চিৎক্ষীর এব কস্যচিদ্দধ্নোঽপেক্ষা ন সর্ব্বত্রেতি লোকপ্রসিদ্ধের্নাতিপ্রসঙ্গ ইতি চেদিতি শঙ্কানুবাদার্থঃ। তথাপি প্রসিদ্ধ্যাশ্রয়ণেঽপি ক্ষণিকপক্ষেঽন্যানপেক্ষতৈবেতি পরিহারভাগার্থঃ ॥ ২৮

তুল্যকালসমুদ্ভূতাবিতরেতরযোগিনৌ।
যোগাচ্চ সংস্কৃতো যস্তু সোঽন্যং হীক্ষিতুমর্হতি ॥ ২৯

পদান্বয়। [যৌ ভাবৌ=যে দুইটি পদার্থ] তুল্যকালসমুদ্ভূতৌ (এক সময়ে উৎপন্ন) ইতরেতর-যোগিনৌ (পরস্পর সম্বদ্ধ) [তয়োঃ=তাহাদের মধ্যে] যঃ তু (যে) যোগাৎ চ (সম্বন্ধবশতঃ) সংস্কৃতঃ (অতিশয় প্রাপ্ত) সঃ হি (সে) অন্যম্ (অন্যকে, উপকারীকে) ঈক্ষিতুম্ (অপেক্ষা করিতে) অর্হতি (সমর্থ হয়) ॥ ২৯

অনুবাদ। যে দুইটি-পদার্থ এক সময়ে উৎপন্ন ও পরস্পর সম্বদ্ধ; তাহাদের মধ্যে যেটি [অপরের] সম্বন্ধবশতঃ সংস্কৃত হইয়াছে, তাহার অন্যের [উপকারীর] অপেক্ষা করা উচিত * ॥ ২৯

টীকা। তত্র হেতুমাহ—তুল্যকালেতি। যৌ ভাবৌ তুল্যকালসমুদ্ভূতাবেককালেন লব্ধাত্মকৌ ইতরেতরযোগিনৌ পরস্পরং সম্বদ্ধৌ চ যথা পর্জ্জন্যা-

---

ভাব নষ্ট হয়। লোকে দেখা যায়, দধির কারণ দুগ্ধ, ঘটের কারণ মৃত্তিকা, কিন্তু সমস্ত পদার্থ ক্ষণিক হইলে নিয়ত পূর্ব্ববর্ত্তিরূপ কারণত্ব দুগ্ধে বা মৃত্তিকায় থাকে না। যদি বল, পদার্থ ক্ষণিক হইলেও তাহার সন্তান বিদ্যমান থাকে, তদ্দ্বারা কার্য্যকারণভাব ঠিক হইবে। তাহা হইলে দুগ্ধ-সন্তান হইতে দধিসন্তান ভিন্ন, ভিন্ন পদার্থের কার্য্যকারণত্ব স্বীকার করিলে বালুকা প্রভৃতি হইতেও দধির উৎপত্তি হইতে পারে।

* তাৎপর্য্য—অঙ্কুরও মেঘ এক সময়ে উৎপন্ন হইয়াছে এবং পরস্পরের সম্বন্ধ বিদ্যমান আছে; উভয়ের মধ্যে মেঘ উপকারক, অঙ্কুর উপকার্য্য; অঙ্কুর মেঘের সম্বন্ধবশতঃ ক্রমে বৃদ্ধি প্রাপ্ত হইতেছে, সুতরাং উপকারী মেঘের অপেক্ষা আছে। ইহা স্থায়িত্ব পক্ষে যেরূপ সঙ্গত হয়, ক্ষণিকত্ব পক্ষে তাহা হয় না।

স্থুরৌ তয়োর্মধ্যে যস্ত ভাবোঽঙ্কুরলক্ষণঃ পর্জ্জন্যযোগাৎ সংস্কৃতশ্চ লব্ধাতিশয়শ্চ ভবেৎ স হি ধ্বস্বরূপমুপকারিণমীক্ষিতুমপেক্ষিতুমর্হতি ন ক্ষণিকস্তথা প্রসিদ্ধ্যভাবাৎ- অতঃ ক্ষণিকানাং ভিন্নকালতয়া পরস্পরসম্বন্ধাভাবেনোপকার্য্যোপকারকত্বা- যোগান্নাপেক্ষা ঘটয়িতুং শক্যত ইতি ভাবঃ ॥ ২৯

মৃষাধ্যাসস্তু যত্র স্যাৎ তন্নাশস্তত্র নো মতঃ।
সর্ব্বনাশো ভবেদ্ যস্য মোক্ষঃ কস্য ফলং বদ ॥ ৩০

পদান্বয়। যত্র ( যাহাতে, ব্রহ্মে ) অধ্যাসস্তু ( কর্ত্তৃত্বাদি অধ্যাস ) মৃষা ( মিথ্যা ) স্যাৎ ( হয় ), তত্র ( তাহাতে ) তন্নাশঃ ( অধ্যাসের হানি ) নঃ ( আমাদের, বেদান্তীদিগের ) মতঃ ( অভিমত ), যস্য ( যাহার ) সর্ব্বনাশঃ ভবেৎ ( সমস্ত নাশ হয় ), কস্য ( কাহার ) ফলং ( ফল ) মোক্ষঃ ( মুক্তি ) [ তৎ=তাহা ] বদ ( বল ) ॥ ৩০

অনুবাদ। যে অধিষ্ঠানে ( ব্রহ্মে ) যাহার ( কর্ত্তৃত্বাদির ) মিথ্যা অধ্যাস হয়, তাহাতে তাহার নাশ আমাদের ( বেদান্তীদিগের ) মত ; যাহার সমস্ত নাশ হয়, তাহার মোক্ষ ফল কিরূপে হইবে, তাই বল * ॥ ৩০

টীকা। তদেবং ক্ষণিকমতং নিরাকৃত্য শূন্যমতং নিরাকরিষ্যন্নাদৌ স্বমত- সামঞ্জস্যমুপন্যস্যতি—মৃষেতি। যদ্বা বেদান্তমতেঽপি ব্রহ্মাত্মনোঽনাধেয়াতি- শয়ত্বাৎ ক্ষণিকমত ইব তুল্যা মোক্ষানুপপত্তিরিত্যাশঙ্ক্য পরমার্থতোঽতিশয়া- যোগেঽপি স্থায়িত্বাৎ ফলস্যোপপত্তের্নৈবমিত্যাহ—মৃষেতি। যত্রাধিষ্ঠানে ব্রহ্মা- ত্মনি কর্ত্তৃত্বাদিসংসারাধ্যাসো মৃষা মিথ্যা। অথবা মৃষাধ্যাসোঽবিদ্যানিবন্ধনো ভ্রমঃ কর্ত্তৃত্বাদিসংসারপ্রতিভাসো যত্র স্যাদিতি যোজনা। তত্রাহং ব্রহ্মাস্মীতি বিদ্যয়া তত্রৈব তন্নাশোঽধ্যস্তনাশ ইতি নোমতোঽস্মাকং মতমিত্যর্থঃ। তথা চ যোঽজ্ঞানাদ্বন্ধানুভববাংস্তস্য জ্ঞানাদ্বন্ধনিবৃত্ত্যা শুদ্ধস্বরূপানুভবঃ পুরুষার্থ ইতি বেদান্তিমতং সমঞ্জসমিতি ভাবঃ। ইদানীং শূন্যমতে দোষমাহ—সর্ব্বনাশ ইতি। অনুভবিতুরভাবাৎ কস্য পুরুষার্থঃ। অধিষ্ঠানারোপ্যয়োরুভয়োরপি নাশে ফলা- ভাবাৎ ফলসিদ্ধের্মোক্ষাসিদ্ধিরিতি ভাবঃ ॥ ৩০

---

* তাৎপর্য্য—ক্ষণিকত্ববাদী বৌদ্ধমতে মুক্তি হইতে পারে না ; কারণ ; অজ্ঞানবশতঃ সত্য অধিষ্ঠানভূত ব্রহ্মে কর্ত্তৃত্বাদির অধ্যাস হয়, ইহাকে বন্ধ এবং জ্ঞানের দ্বারা অধ্যাসের নিবৃত্তিকে মুক্তি বলা যায়, ইহা বেদান্তসিদ্ধান্ত। বৌদ্ধমতে অধিষ্ঠান এবং আরোপ্যের সর্ব্বতোভাবে নাশ হওয়ায় মোক্ষফল কোন্ পদার্থে থাকিবে ? অপিচ, আত্মার উচ্ছেদের জন্য কেহই চেষ্টা করে না ; সুতরাং মোক্ষরূপ ফলের অধিকরণ কোন স্থায়ী পদার্থ স্বীকার্য্য।

অস্তি তাবৎ স্বয়ং নাম জ্ঞানং বাত্মান্যদেব বা।
ভাবাভাবজ্ঞতস্তস্য নাভাবস্ত্বধিগম্যতে ॥ ৩১

পদান্বয়। স্বয়ং নাম ( নিজে, আত্মা ) অস্তি (আছে ) তাবৎ ( বাক্যালঙ্কারে ), আত্মা ( আত্মা ) জ্ঞানং বা ( জ্ঞানরূপ ) অন্যদ্ এব বা ( অথবা শূন্যই ), ভাবাভাবজ্ঞতঃ ( আত্মার সত্তা এরূপ, এরূপ নহে,—এইরূপ বিকল্প বিষয়ের জ্ঞানবান্ ) তস্য ( আত্মার ) অভাবঃ তু ( অভাব ) ন অধিগম্যতে ( জ্ঞাত হওয়া যায় না ) ॥ ৩১

অনুবাদ। আত্মা বিদ্যমান আছেন, [ ইহা সর্ব্ববাদিসম্মত ], আত্মা জ্ঞানস্বরূপ কিংবা শূন্য ? ভাব ও অভাব বিষয়ে জ্ঞানবান্ আত্মার অভাব জ্ঞাত হওয়া যায় না * ॥ ৩১

টীকা। সর্ব্বনাশ এব মোক্ষো বলাদাপততি, পরমার্থস্বভাবস্যাস্তিত্বে প্রমাণাভাবাদিত্যাশঙ্ক্যাহ—অস্তীতি। স্বয়ং নামাস্তীত্যবিবাদং সর্ব্ববাদিনাম্। স চ জ্ঞানং বা আত্মা বান্যচ্ছূন্যং বেতি পরং বিকল্পস্তস্যাভাবস্তু নাধিগম্যতে শূন্যতা তু ন প্রামাণিকীত্যর্থঃ। কুত ইতি তত্রাহ—ভাবাভাবজ্ঞত ইতি। লোকব্যবহারসিদ্ধার্থানাং ভাবাভাবাভিজ্ঞত্বাদন্যথা স্থিরস্য কস্যচিৎ সাক্ষিণোঽভাবে সর্ব্বব্যবহারলোপপ্রসঙ্গ ইত্যর্থঃ ॥ ৩১

যেনাধিগম্যতেঽভাবস্তৎ সৎ স্যাৎ তন্ন চেদ্ভবেৎ।
ভাবাভাবানভিজ্ঞত্বং লোকস্য স্যান্ন চেষ্যতে ॥ ৩২

পদান্বয়। যেন ( যৎকর্ত্তৃক ) অভাবঃ ( অসত্তা ) অধিগম্যতে ( জ্ঞাত হইতেছে ) তৎ ( তাহা ) সৎ স্যাৎ ( সত্তাযুক্ত হইবে ), ন চেদ্ ভবেৎ ( যদি তাহা না হয় ) লোকস্য ( লোকের ) ভাবাভাবানভিজ্ঞত্বম্ ( ভাব এবং অভাববিষয়ে অজ্ঞত্ব ) স্যাৎ ( হয় ), ন চ ইষ্যতে ( তাঁহাতে ইহা—অভিপ্রেত নহে ) ॥ ৩২

অনুবাদ। যৎকর্ত্তৃক অভাব জ্ঞাত হয়, তাহা সৎ হইবে, যদি তাহা না

* তাৎপর্য্য—সামান্যতঃ আত্মসিদ্ধিতে কাহারও বিবাদ নাই কিন্তু সেই আত্মা কিরূপ—এ বিষয়ে বাদিগণের বিপ্রতিপত্তি দেখা যায়। বিজ্ঞানবাদী বৌদ্ধগণ বিজ্ঞানকে এবং শূন্যবাদী বৌদ্ধগণ শূন্যকে আত্মা বলে, যদি স্থায়ী কোন পদার্থ ( আত্মা ) স্বীকার না করা হয়, তবে কাহাকে অপেক্ষা করিয়া ভাবাভাব বিকল্প হইবে ? যদি কোন স্থায়ী সাক্ষী স্বীকার না করা হয়, তবে লৌকিক ব্যবহারও নষ্ট হয়।

হয়, তবে লোকের ভাব এবং অভাব বিষয়ে অজ্ঞতা আসিয়া পড়ে, তাহা ত ইষ্ট নহে ॥ ৩২

টীকা। তস্যাপ্যভাবঃ কস্যচিত্তাতীত্যাশঙ্ক্য যস্য ভাতি ব্যৈব সত্ত্বপ্রাপ্তের্ন শূন্যত্বশঙ্কাবকাশ ইতি পরিহরতি—যেনেতি। অথবা উক্তমেবার্থং প্রপঞ্চয়তি—যেনেতি। যেনাভাবোঽধিগম্যতে সর্ব্বস্য তৎসদেব স্যাৎ। বিপক্ষে দোষমাহ—তন্ন চেদিত্যাদিনা। অস্তু লোকস্য ভাবাভাবানভিজ্ঞত্বমিতি চেন্নেত্যাহ—ন চেষ্যত ইতি। কেনাপি সোঽভিজ্ঞো নিরাকর্ত্তুং ন শক্যতে নিরাকর্ত্তুরেব তদ্ব্যস্বরূপত্বাৎ তস্য চ সত্ত্বাত্তস্যাপহ্নববচনং স্বানুভববিরুদ্ধমেবেত্যর্থঃ ॥ ৩২

সদসৎ সদসচ্চেতি বিকল্পাৎ প্রাগ্যদিষ্যতে।
তদদ্বৈতং সমত্বাৎ তু নিত্যং চান্যদ্বিকল্পিতাৎ ॥ ৩৩

পদান্বয়। [ জগৎ ] সৎ ( সৎস্বরূপ ) অসৎ ( তুচ্ছরূপ অথবা মিথ্যাস্বরূপ ) সদসচ্চ ( সৎ ও অসৎস্বরূপ ) ইতি ( এইরূপ ) বিকল্পাৎ প্রাক্ ( বিবাদের পূর্ব্বে ) যৎ ( যাহা ) ইষ্যতে ( অভিলষিত হইতেছে ) তৎ ( তাহা ) অদ্বৈতম্ (অদ্বিতীয়) সমত্বাৎ তু ( তুল্যস্বভাব বলিয়া ) নিত্যম্ ( ক্ষয়োদয়রহিত ) বিকল্পিতাৎ অন্যৎ চ (বিকল্পবিষয়ীভূত পদার্থ হইতে ভিন্ন, সত্য) ॥ ৩৩

অনুবাদ। জগৎ সৎ, অসৎ এবং সদসৎস্বরূপ, এইরূপ বিবাদের পূর্ব্বে যেটি অভিপ্রেত হয়, তাহা অদ্বিতীয়, তুল্যস্বভাব বলিয়া নিত্য, মিথ্যাপদার্থ হইতে ভিন্ন অর্থাৎ সত্য * ॥ ৩৩

টীকা। যদ্যপি ভাবাভাববিভাগজ্ঞং কিঞ্চিদস্তীত্যবগতং তথাপি তৎ কীদৃশমিতি বিশেষতো নির্দ্ধারণে কারণং নাস্তীত্যাশঙ্ক্য তৎস্বরূপমুপপাদয়তি—সদসদিতি। সাক্ষিস্বরূপং জগচ্চ সৎ অসৎ সদসদ্রূপমিতি চ যো বিকল্পো বিবাদস্তস্মাৎ প্রাগেব সিদ্ধং নিরালম্বনবিকল্পানুপপত্তের্যৎ স্বরূপমিষ্যতে তদদ্বৈতং তত্র হেতুঃ—সমত্বাদিতি। বিকল্পাৎ প্রাগ্বৈষম্যাহেত্বভাবাদিত্যর্থঃ। দ্বৈতজড়বিলক্ষণত্বং তৎস্বরূপমভিধায়াবিনাশিত্বং বিশেষান্তরমাহ—নিত্যঞ্চেতি। অনৃতবিলক্ষণত্বেন সত্যত্বঞ্চ বিশেষান্তরমাহ—অন্যদ্বিকল্পিতাদিতি। বিকল্পাৎ প্রাগ্যদিষ্যতে ইত্যত্র স্বতঃসিদ্ধত্বোক্ত্যা জ্ঞানানন্তানন্দরূপত্বমুক্তং অদ্বৈত-

* তাৎপর্য্য—সমস্ত বস্তুর অভাব অঙ্গীকার করিলে, তাহার দ্রষ্টা প্রয়োজন, সেই দ্রষ্টার অভাব স্বীকার করিতে পার না; কারণ, তাহা হইলে স্বস্বরূপের অপহ্নব করা হয়।

মিত্যানন্ত্যমুক্তম্। নিত্যমিতি কূটস্থত্বোক্ত্যা দুঃখাভাবস্য সূচিতত্বাত্তদবিনাভূতানন্দরূপতা ধ্বনিতা। তথাচ সত্যজ্ঞানানন্তানন্দরূপমাত্মতত্ত্বমিত্যনুভবাদেব সিদ্ধমিতি ন তত্র কারণান্তরং মৃগ্যমিতি ভাবঃ ॥ ৩৩

বিকল্পোদ্ভবতোঽসত্ত্বং স্বপ্নদৃশ্যবদিষ্যতাম্।
দ্বৈতস্য প্রাগসত্ত্বাচ্চ সদসত্ত্বাদিকল্পনাৎ ॥ ৩৪

পদান্বয়। বিকল্পোদ্ভবতঃ (বিকল্পের আবির্ভাব বশতঃ) সদসত্ত্বাদিকল্পনাৎ প্রাক্ (সৎ, অসৎ কিংবা সদসৎ—এইরূপ কল্পনার পূর্ব্বে) অসত্ত্বাচ্চ (অভাব বশতঃ) দ্বৈতস্য (দ্বৈতের) স্বপ্নদৃশ্যবৎ (স্বপ্নদৃষ্ট পদার্থের ন্যায়) অসত্ত্বম্ (মিথ্যাত্ব) ইষ্যতাম্ (ইচ্ছা কর) ॥ ৩৪

অনুবাদ। বিকল্পের আবির্ভাববশতঃ এবং সৎ, অসৎ—ইত্যাদি বিকল্পের পূর্ব্বে অসত্ত্বহেতু স্বপ্নকালে দৃশ্য ঘটপটাদির ন্যায় দ্বৈতের মিথ্যাত্ব অভিপ্রেত * ॥ ৩৪

টীকা। নানাবিধে দ্বৈতে প্রতীয়মানে কথমদ্বৈতমাত্মতত্ত্বমনুভূয়ত ইত্যত আহ—বিকল্পোদ্ভবত ইতি। যদ্বা দ্রষ্টুঃ সত্যত্বমুপপাদ্য দৃশ্যস্য বিকল্পাত্মকত্বয়ানৃতত্বং প্রতিপাদয়তি—বিকল্পোদ্ভবত ইতি। দ্বৈতস্যাসত্ত্বং পরমার্থত্বাভাব ইষ্যতাং, কুতো বিকল্পোদ্ভবতো বিকল্পরূপেণোদ্ভূতত্বাৎ স্বপ্নদৃশ্যবদিতি যোজনা; দ্বৈতং ন পরমার্থং সৎ দৃশ্যত্বাৎ স্বপ্নদৃশ্যবদিত্যর্থঃ। হেত্বন্তরমাহ—প্রাগিতি। সদসত্ত্বাদিবিকল্পনাৎ প্রাগসত্ত্বাচ্চ স্বপ্নদৃশ্যবদিতি সম্বন্ধঃ। নহি দ্বৈতস্যাজ্ঞাত সত্বে প্রমাণমস্তীতি ভাবঃ ॥ ৩৪

বাচারম্ভণশাস্ত্রাচ্চ বিকারাণাং হ্যভাবতা।
মৃত্যোঃ স মৃত্যুমিত্যাদের্ম্ম মায়েতি চ স্মৃতেঃ ॥ ৩৫

পদান্বয়। বাচারম্ভণশাস্ত্রাৎ চ (এবং ঘটপট প্রভৃতি বিকারজাত বাক্যের দ্বারা আরম্ভ হয়, অর্থাৎ মিথ্যা—এইরূপ শাস্ত্র থাকায়) মৃত্যোঃ স মৃত্যুম্ (সে মৃত্যু হইতে মৃত্যু অর্থাৎ পুনঃ পুনঃ মৃত্যুকে প্রাপ্ত হয়) ইত্যাদেঃ (এইরূপ শ্রুতি-

---

* তাৎপর্য্য—যে বস্তু একভাবে অবস্থিত, তাহা সত্য; কিন্তু দ্বৈতের স্বরূপ নানারূপে প্রতীয়মান হয়। দ্বৈত সৎ, অসৎ, কিংবা সদসৎ—এইরূপ বিকল্পিত হইয়া থাকে; এই বিকল্পের পূর্ব্বে দ্বৈতের সত্তা না থাকায় দ্বৈত মিথ্যা।

বশতঃ) মম মায়া ( আমার মায়া দুরতিক্রম্যা ) ইতি স্মৃতেশ্চ ( এবং এইরূপ স্মৃতি থাকায় ) বিকারাণাম্ ( বিকার সমূহের, কার্য্য সমূহের ) অভাবতা (অসত্ত্ব) হি ( নিশ্চিত ) ॥ ৩৫

অনুবাদ। ঘট-পটাদি-বিকার বাক্যের দ্বারা আরম্ভ হয়, অর্থাৎ মিথ্যা— এইরূপ শাস্ত্র থাকায়, সে পুনঃ পুনঃ মৃত্যু লাভ করে, এইরূপ শ্রুতিবশতঃ এবং আমার মায়া দুরতিক্রম্যা—এইরূপ স্মৃতি থাকায় ঘটপটাদি বিকার সমূহের অভাব নিশ্চিত * ॥ ৩৫

টীকা। ন্যায়তো দ্বৈতমিথ্যাত্বমুপপাদ্য শাস্ত্রাদপি তন্মিথ্যাত্বমুপপাদয়মিত্যাহ—বাচারম্ভণেতি। "বাচারম্ভণং বিকারো নামধেয়ম্" ইতি শ্রুতিশাস্ত্রাদ্বিকারাণামভাবতা সিদ্ধেতি শেষঃ। বাচারম্ভণশব্দো হ্যনৃতত্ববচনোঽবগম্যতে মৃত্তিকেত্যেব সত্যমিতি কারণে সত্যত্বাবধারণাদিত্যর্থঃ। মৃত্যোঃ স মৃত্যুমিতি শাস্ত্রেণ দ্বৈতদর্শনস্য নিন্দিতত্বাৎ সত্যত্বে দ্বৈতস্য তদযোগাদর্থাদনৃতত্বং তস্যোক্তমিত্যর্থঃ। আদিশব্দান্নেহ নানাস্তি কিঞ্চনেত্যাদি সাক্ষাৎ দ্বৈতাপবাদকং শাস্ত্রং গৃহ্যতে। মম মায়েত্যত্র "মামেব যে প্রপদ্যন্তে মায়ামেতাং তরন্তি তে" ইতি গুণময্যাঃ সকার্য্যায়া মায়ায়াঃ পরমাত্মজ্ঞাননিবর্ত্ত্যত্বস্য ভগবতোঽনুশাসনাৎ সত্যত্বে তদনুপপত্তের্মায়িকত্বং দ্বৈতস্য সিদ্ধমিত্যর্থঃ॥ ৩৫

বিশুদ্ধিশ্চাত এবাস্য বিকল্পাচ্চ বিলক্ষণঃ।
উপাদেয়ো ন হেয়োঽত আত্মা নান্যৈরকল্পিতঃ॥ ৩৬

পদান্বয়। অতএব ( এই নিমিত্ত, দ্বৈতের মিথ্যাত্ববশতঃ ) অস্য ( ইহার, আত্মার ) বিশুদ্ধিঃ ( শুদ্ধতা, ধর্ম্মাধর্ম্ম তৎফল সংস্পর্শ রাহিত্য ) বিকল্পাৎ চ ( এবং বিকল্প হইতে, দ্বৈত হইতে ) বিলক্ষণঃ ( বিপরীত ) আত্মা ( আত্মা ) অতঃ ( এইজন্য ) ন উপাদেয়ঃ ( গ্রাহ্য নহে ) ন হেয়ঃ (ত্যাজ্য নহে) অন্যৈঃ অকল্পিতঃ ( অন্য কর্ত্তৃক কল্পিত নহে ) ॥ ৩৬

অনুবাদ। অতএব আত্মা শুদ্ধস্বভাব এবং দ্বৈত পদার্থ হইতে বিপরীত; তজ্জন্য আত্মা উপাদেয় কিংবা ত্যাজ্য নহে এবং ইহা কোন পুরুষ কর্ত্তৃক কল্পিতও নহে ॥ ৩৬

টীকা। তদেবং শ্রুতিযুক্তিভ্যাং দ্বৈতমিথ্যাত্বপ্রতিপাদনেনাত্ম-

---

* তাৎপর্য্য—নিজের স্বরূপ কেহ গ্রহণ করিতে কিংবা ত্যাগ করিতে পারে না; আত্মা সমস্ত কল্পনার অধিষ্ঠান বলিয়া তাঁহাকে কেহ কল্পনা করিতে সমর্থ হয় না।

নোঽদ্বিতীয়ত্বে দৃঢ়ীকৃতে সত্ত্বশুদ্ধিকারণাভাবাৎ তস্য বিশুদ্ধিরপি সিধ্যতীত্যাহ—বিশুদ্ধিরিতি। অস্যাত্মনো বিশুদ্ধিধর্ম্মাধর্ম্মতৎফলসংস্পর্শাভাবোঽত এব চৈতন্যানৃতত্বাদেব স চ যতো বিকল্পাদ্‌বিলক্ষণস্তদ্বিপরীতস্বভাবোঽতএবাত্মা নোপাদেয়ো হেয়ো বা ভবতি। হানোপাদানে হি মূর্ত্তবিষয়েণামূর্ত্তে প্রত্যগাত্মনি তে সম্ভবত ইত্যর্থঃ। কিঞ্চান্যৈরকল্পিতোঽন্যৈঃ কল্পয়িতুমশক্যত্বাদপি বিশুদ্ধ এবাত্মেত্যর্থঃ। নহি সর্ব্বকল্পনাধিষ্ঠানং কেনচিৎ কল্পয়িতুং শক্যতে। অতো নিত্যশুদ্ধ ইতি ভাবঃ ॥ ৩৬

অপ্রকাশো যথাদিত্যে নাস্তি জ্যোতিঃস্বভাবতঃ।
নিত্যবোধস্বরূপত্বান্নাজ্ঞানং তদ্‌বদাত্মনি ॥ ৩৭

পদান্বয়। যথা (যেমন) জ্যোতিঃস্বভাবতঃ (প্রকাশস্বভাবত্ব হেতু) আদিত্যে (সূর্য্যে) অপ্রকাশঃ (অন্ধকার) নাস্তি (নাই), তদ্‌বৎ (সেইরূপ) নিত্যবোধস্বরূপত্বাৎ (নিত্যজ্ঞানস্বভাবত্ববশতঃ) আত্মনি (আত্মাতে) অজ্ঞানং ন (অজ্ঞান নাই) ॥ ৩৭

অনুবাদ। যেমন প্রকাশস্বভাব বলিয়া সূর্য্যে অন্ধকার নাই, সেইরূপ নিত্যজ্ঞানস্বরূপত্ব হেতু আত্মাতে অজ্ঞান নাই * ॥ ৩৭

টীকা। কস্মাদাত্মা কল্পিতো ন ভবতীত্যাশঙ্ক্য কল্পনাহেতোরজ্ঞানস্য বস্তুত আত্মন্যভাবাদিত্যাহ—অপ্রকাশ ইতি অনাত্মনোঽজ্ঞানকল্পিতত্বাদেব তত্র তদভাব ইতি দ্রষ্টব্যম্ ॥ ৩৭

তথাবিক্রিয়রূপত্বান্নাবস্থান্তরমাত্মনঃ।
অবস্থান্তরবত্ত্বে হি নাশোঽস্য স্যান্ন সংশয়ঃ ॥ ৩৮

পদান্বয়। তথা (নিত্যজ্ঞানস্বরূপ বলিয়া আত্মাতে যেমন অজ্ঞান নাই, সেইরূপ) অবিক্রিয়রূপত্বাৎ (বিকাররহিত স্বরূপত্বহেতু) আত্মনঃ (আত্মার) অবস্থান্তরম্ (ভিন্ন ভিন্ন অবস্থা) ন (নাই), হি (যেহেতু) অস্য অবস্থান্তরবত্ত্বে (অবস্থান্তর বিশিষ্টত্ব) [অতঃ=এই হেতু] নাশঃ (ধ্বংস) স্যাৎ (হয়), সংশয়ঃ ন (ইহাতে সন্দেহ নাই) ॥ ৩৮

অনুবাদ। সেইরূপ অবিকারি স্বভাবত্বহেতু আত্মার ভিন্ন ভিন্ন অবস্থা নাই, যদি আত্মা অবস্থাবান্ হ'ন, তাহা হইলে ইহার নাশ নিঃসন্দেহ ॥ ৩৮

---

* তাৎপর্য্য—দেহাদির বাল্য যৌবনাদি অবস্থান্তর ঘটে বলিয়া নাশ অবশ্যম্ভাবী, আত্মার যদি কোন অবস্থা থাকে, তবে কূটস্থতার হানি ঘটে।

টীকা। যথা নিত্যবোধস্বরূপত্বাদজ্ঞানমাত্মনি বস্তুতো নাস্তি তথা সর্ব্ববিক্রিয়ারহিতস্বভাবত্বাদবস্থান্তরং কূটস্থতাপ্রচ্যুতিরূপং তস্য নাস্তীত্যাহ—তথা বিক্রিয়েতি। বিপক্ষে দোষমাহ—অবস্থান্তরবত্ত্বে হীতি॥ ৩৮

মোক্ষোঽবস্থান্তরং যস্য কৃতকঃ স চলো হ্যতঃ।
ন সংযোগো বিয়োগো বা মোক্ষো যুক্তঃ কথঞ্চন॥ ৩৯

পদান্বয়। যস্য (যাহার মতে) মোক্ষঃ (মুক্তি) অবস্থান্তরম্ (আত্মার অবস্থাবিশেষ) সঃ (সেই মোক্ষ) হি (নিশ্চিত) কৃতকঃ (কৃত্রিম) চলঃ (অনিত্য) অতঃ (এ জন্য) সংযোগঃ (ব্রহ্মের সংযোগ) বিয়োগঃ বা (কিংবা প্রকৃতির বিয়োগ) কথঞ্চন (কোন প্রকারে) মোক্ষঃ (মুক্তি) ন যুক্তঃ (উচিত নহে)॥ ৩৯

অনুবাদ। [যদি বল মোক্ষই আত্মার অবস্থান্তর, তাহার উত্তরে বলিতেছেন—] যাহার মতে মোক্ষ আত্মার অবস্থান্তর, তাহার মতে সেই মোক্ষ কৃত্রিম ও অনিত্য হইয়া পড়ে;—যেহেতু ব্রহ্মের সংযোগ কিংবা মায়ার বিয়োগ কোন প্রকারে মোক্ষ হইতে পারে না॥ ৩৯

টীকা। মোক্ষস্যাবস্থান্তরত্বাৎ কথমবস্থান্তরাভাব ইতি তত্রাহ—মোক্ষ ইতি। যস্য বাদিনো মতে মোক্ষোঽবস্থান্তরমাত্মনঃ স্যাৎ তস্য মতে কৃতকো মোক্ষঃ স্যাৎ প্রাগবস্থাযোগিত্বামুপপত্তেঃ, অতঃ স মোক্ষশ্চলোঽনিত্য এব স্যাদিত্যপুরুষার্থতাপত্তিরিত্যর্থঃ। মাভূদবস্থান্তরং মোক্ষস্তথাপি ব্রহ্মণঃ সংযোগো বা প্রকৃতের্বিয়োগো বা মোক্ষো ভবিষ্যতীতি মতান্তরমাশঙ্ক্য প্রত্যাহ—ন সংযোগ ইতি॥ ৩৯

সংযোগস্যাপ্যনিত্যত্বাদ্বিয়োগস্য তথৈব চ।
গমনাগমনে* চৈব স্বরূপন্তু ন হীয়তে॥ ৪০

পদান্বয়। সংযোগস্য অপি (সংযোগেরও) অনিত্যত্বাৎ (অনিত্যত্বহেতু) বিয়োগস্য (বিয়োগের) তথা এব চ (সেইরূপ বলিয়া, অনিত্যত্বহেতু) গমনাগমনে চৈব (গমন এবং আগমন) [ন মোক্ষঃ=মুক্তি নহে], [কেন না] স্বরূপং তু (কিন্তু স্বরূপ) ন হীয়তে (বিনাশ প্রাপ্ত হয় না)॥ ৪০

---

* তাৎপর্য্য—অপ্রাপ্ত বস্তুদ্বয়ের প্রাপ্তিকে সংযোগ বলে, যেমন কুণ্ড ও বদর; সংযোগ পূর্ব্বক বিয়োগ ঘটিয়া থাকে, কিন্তু আত্মা কিংবা ব্রহ্মের যদি অপ্রাপ্তি থাকিত, তাহা হইলে সংযোগ বা বিয়োগ কল্পনা করা যাইত, অপিচ গমনাগমনও সম্ভব নহে; সুতরাং অপ্রচ্যুত আত্মস্বরূপ মুক্তি, অন্য মুক্তি নহে।

অনুবাদ। ব্রহ্মের সহিত সংযোগ, মায়ার বিয়োগ কিংবা জীবের সংসারদেশ হইতে পরমাত্মদেশে গমন মুক্তি নহে; কারণ, আত্মস্বরূপের নাশ হয় না ॥ ৪০

টীকা। অযুক্তত্বে হেতুমাহ—সংযোগস্যেতি। কৃতকস্যানিত্যস্য নিয়মাদিত্যর্থঃ। নমু জীবস্য সংসারদেশাৎ পরমাত্মদেশগমনং বা পরমাত্মনো বা স্বোপাসকানুগ্রহায় তং প্রত্যাগমনং মোক্ষ ইত্যাশঙ্ক্যাহ—গমনাগমনে চেতি। ন মোক্ষো যুক্ত ইতি পূর্ব্বেণানুষঙ্গঃ। জীবপরয়োর্দ্বয়োরপ্যবিক্রিয়ত্বাদ্ গমনাগমনাযোগাদিত্যর্থঃ। পরমতে দোষমুক্ত্বা স্বমতে নির্দ্দোষতামাহ—স্বরূপস্যেতি। ন হীয়তে ন বিনশ্যতি অত আত্মস্বরূপমেব মোক্ষো যুক্ত ইত্যর্থঃ ॥ ৪০

স্বরূপস্যানিমিত্তত্বাৎ সনিমিত্তা হি চাপরে।
অনুপাত্তং স্বরূপং হি স্বেনাত্যক্তং তথৈব চ ॥ ৪১

পদান্বয়। স্বরূপস্য (স্বরূপের, আত্মার) অনিমিত্তত্বাৎ (কারণরাহিত্যহেতু অকার্য্যত্বহেতু) অপরে চ (অন্য বস্তু, অবস্থান্তরাদি) সনিমিত্তা (সকারণক) হি (যেহেতু) [অতঃ অনিত্যাঃ স্যুঃ=অতএব অনিত্য হইবে] স্বরূপং, (স্বরূপ) স্বেন (স্বকর্ত্তৃক) অনুপাত্তং হি (গৃহীত হয় না) তথা এব চ (সেইরূপ) অত্যক্তম্ (পরিত্যক্তও নহে) ॥ ৪১

অনুবাদ। স্বরূপের অকার্য্যত্বহেতু এবং তদ্ভিন্ন অবস্থান্তরাদির সকারণতা যুক্তিযুক্ত, কারণ স্বরূপ কখনও গৃহীত বা পরিত্যক্ত হয় না ॥ ৪১ *

টীকা। আত্মস্বরূপস্য মোক্ষস্য নিত্যত্বেঽকার্য্যত্বে হেতুমাহ—স্বরূপস্যেতি। নাস্তি নিমিত্তং কারণং যস্য তদনিমিত্তং তস্য ভাবোঽনিমিত্তত্বং তস্মাদকার্য্যত্বাদিত্যর্থঃ। অপরে অবস্থান্তরাদয়ঃ সনিমিত্তা হীত্যতোঽনিত্যাঃ স্যুরিত্যর্থঃ। স্বরূপস্যানিমিত্তত্বং তল্লক্ষণোক্ত্যা সাধয়তি—অনুপাত্তমিতি। স্বরূপং হি নাম তদ্‌যৎ স্বেনাত্মনা বা নোপাত্তমুপার্জ্জিতং ন ভবতি, তথা স্বেনাত্মনা বা ত্যক্তমপি ন ভবতি নহ্যুপাদেয়স্য হেয়স্য বা বস্ত্রাদেঃ স্বরূপত্বং দৃষ্টমতো নাগন্তুকং বস্তু স্বরূপং কিন্তু নিত্যমেবেত্যর্থঃ ॥ ৪১

* তাৎপর্য্য—আত্মা—স্বরূপ, ইহার কোন কারণ নাই, সুতরাং নিত্য; সংযোগ, বিয়োগ ও গমনাগমনরূপ অবস্থা আত্মভিন্ন এবং তাহাদের কারণ আছে, সুতরাং তাহা অনিত্য; যাহা স্বরূপ তাহা কেহ গ্রহণ করিতে কিংবা ত্যাগ করিতে পারে না। বস্ত্রাদি নিজের স্বরূপ নহে, সুতরাং তাহা ত্যাজ্য বা গ্রাহ্য হইয়া থাকে।

স্বরূপত্বান্ন সর্ব্বস্য ত্যক্তুং শক্যো হ্যনন্যতঃ।
গ্রহীতুং বা ততো নিত্যোঽবিষয়ত্বাৎ পৃথক্‌ত্বতঃ ॥ ৪২

পদান্বয়। সর্ব্বস্য (আকাশাদি সমস্ত পদার্থের) স্বরূপত্বাৎ (স্বরূপত্বহেতু) ন ত্যক্তুং শক্যঃ (ত্যাগ করিতে পারা যায় না) [এ পক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] হি (যে হেতু) অনন্যতঃ (ভেদাভাববশতঃ, ভেদ নাই বলিয়া), ততঃ (তজ্জন্য) নিত্যঃ (শাশ্বত আত্মস্বরূপ) অবিষয়ত্বাৎ (অবিষয়ত্বহেতু) গ্রহীতুম (গ্রহণ করিতে) বা (কিংবা) পৃথক্ত্বতঃ (পৃথক্ ভাবে) [ত্যক্তুম্= ত্যাগ করিতে, ন শক্যঃ=পারে না] ॥ ৪২

অনুবাদ। আত্মা সমস্ত পদার্থের স্বরূপ বলিয়া তাহা কেহ পরিত্যাগ করিতে পারে না, কারণ তাহার সহিত অন্য বস্তুর কোন ভেদ নাই; অতএব অবিষয়ত্বহেতু নিত্য আত্মস্বরূপ কেহ গ্রহণ করিতে পারে না কিংবা পৃথক্‌ভাবে ত্যাগ করিতেও পারে না * ॥ ৪২

টীকা। উক্তং স্বরূপলক্ষণমাত্মনি লক্ষ্যে যোজয়তি—স্বরূপত্বাদিতি। সর্ব্বস্যাকাশাদেঃ স্বরূপত্বাদারোপিতসর্পাদেঃ রজ্জ্বাদিবৎ সর্ব্বস্যাত্মভূতত্বাৎ ত্যক্তুং গ্রহীতুং বা ন শক্যঃ শক্য আত্মা। কুতঃ, হি যস্মাদনন্যতো ভেদাভাবাদিত্যর্থঃ। হেয়োপাদেয়ত্বাভাবে সিদ্ধে ফলিতমাহ-গ্রহীতুমিতি। আত্মন উপাদান হানয়োরযোগে পুনরপি ক্রমেণ হেতুদ্বয়মাহ—অবিষয়ত্বাৎ পৃথক্ ত্বত ইতি। নহ্যবিষয় উপাদীয়তে স্বরূপং বা ত্যজ্যত ইতি যুজ্যত ইত্যর্থঃ ॥ ৪২

আত্মার্থত্বাচ্চ সর্ব্বস্য নিত্য আত্মৈব কেবলঃ।
ত্যজেৎ তস্মাৎ ক্রিয়াঃ সর্ব্বাঃ সাধনৈঃ সহ মোক্ষবিৎ ॥৪৩

পদান্বয়। সর্ব্বস্য (সমস্ত বস্তুর) আত্মার্থত্বাৎ চ (আত্মভোগ্যত্বহেতু, আত্মশেষত্ববশতঃ) আত্মা (আত্মা) নিত্য এব (নিত্যই) কেবলঃ (উপাধি বিহীন), তস্মাৎ (অতএব) মোক্ষবিৎ (মোক্ষজ্ঞানবান্) সাধনৈঃ সহ (সাধন সমূহের সহিত) সর্ব্বাঃ ক্রিয়াঃ (সমস্ত ক্রিয়া) ত্যজেৎ (ত্যাগ করিবে) ॥ ৪৩

---

* তাৎপর্য্য—যেমন রজ্জুতে অধ্যস্ত সর্পের রজ্জু ভিন্ন আর সত্তা নাই; সেইরূপ আত্মাতে আরোপিত আকাশাদি যাবতীয় পদার্থের আত্মা ভিন্ন সত্তা নাই; যদ্যপি আত্মার সহিত বিকারের অভেদ নহে, তথাপি আত্মসত্তার অতিরিক্ত আকাশাদির সত্তা নাই বলিয়া অভেদ বলা হইয়াছে। "তদনন্যত্বমারম্ভণশব্দাদিভ্যঃ" এই ব্রহ্মসূত্রের ভাষ্য ও ভামতীতে এ বিষয় বিশেষরূপে প্রতিপাদিত হইয়াছে। তাহা দ্রষ্টব্য।

অনুবাদ। সমস্ত বস্তু আত্মার ভোগের নিমিত্ত, ভোক্তা আত্মা নিত্য এবং উপাধিরহিত; অতএব মোক্ষজ্ঞানশালী পুরুষ সাধনসমূহের সহিত সমস্ত ক্রিয়া পরিত্যাগ করিবে ॥ ৪৩

টীকা। আত্মনো নিত্যত্বে হেত্বন্তরমাহ—আত্মার্থত্বাচ্চেতি। সর্ব্বস্যা-গমাপায়িন আত্মার্থত্বাদাত্মভোগ্যত্বাৎ তেষমাগমাপায়্যভোক্তাত্মা নিত্য এবেতি যোজনা। কেবলো নিরুপাধিরিত্যর্থঃ। উপাধিতোঽপ্যস্য বিশেষো নাস্তী-ত্যর্থঃ। যস্মাদাত্মা নিত্যোঽন্যৎ সর্ব্বমনিত্যমাত্মার্থং সর্ব্বং চ স্বাত্মন্যবস্থানং মোক্ষ ইতি সিদ্ধম্, তস্মাৎ মুমুক্ষুণা সসাধনং সর্ব্বং কর্ম্ম ত্যাজ্যমিত্যাহ—ত্যজে-দিতি ॥ ৪৩

আত্মলাভঃ পরোলাভ ইতি শাস্ত্রোপপত্তয়ঃ।
অলাভোঽন্যাত্মলাভস্তু ত্যজেৎ তস্মাদনাত্মতাম্ ॥ ৪৪

পদান্বয়। আত্মলাভঃ (আত্মস্বরূপ প্রাপ্তি) পরঃ (উৎকৃষ্ট) লাভঃ (প্রাপ্তি) ইতি (এইরূপ) শাস্ত্রোপপত্তয়ঃ (শাস্ত্রের যুক্তি বা উপদেশ) অনাত্ম-লাভঃ তু (আত্ম ভিন্ন বস্তুর প্রাপ্তি) অলাভঃ (অপ্রাপ্তি), তস্মাৎ (তজ্জন্য) অনাত্মতাম্ (অহঙ্কারাদি—আত্মাভিমান) ত্যজেৎ (বর্জ্জন করিবে) ॥ ৪৪

অনুবাদ। আত্মলাভ অপেক্ষা অন্য লাভ নাই, ইহা শাস্ত্রের অভিমত; অন্যলাভ প্রকৃত লাভ নহে, সুতরাং অহঙ্কারাদি—আত্মাভিমান পরিত্যাগ করিবে ॥ ৪৪

টীকা। ইতোঽপি মুমুক্ষুণা ক্রিয়া ত্যাজ্যেত্যাহ—আত্মলাভ ইতি। আত্ম-লাভাৎ ন পরং বিদ্যত ইতি স্মৃতিঃ শাস্ত্রম্। সর্ব্বস্বত্যাগেনাপ্যাত্মসংরক্ষণপ্রবৃত্তি-দর্শনমুপপত্তিঃ। বহুবচনপ্রয়োগাদনেকত্বং শাস্ত্রোপপত্তীনাং সূচয়তি। আত্ম-লাভস্য নিত্যসিদ্ধত্বাৎ কিমিদমপূর্ব্বমিবোচ্যত ইত্যত আহ—অলাভ ইতি। অস্মিন্ স্বজ্ঞানপরিনিষ্পন্নেঽহংকারাদাবভেদেনাত্মস্ফুরণমন্যাত্মলাভ উচ্যতে, স তু লাভো ন ভবতি, সংসারদুঃখহেতুত্বাৎ, স্বতঃ সিদ্ধপরমানন্দাবির্ভাবপ্রতি-বন্ধকত্বাৎ প্রত্যুত ক্ষতিরেবেত্যর্থঃ। তস্মাদনাত্মতামহংকারাদ্যাত্মাভিমানিতাম-বিদ্যাধ্যারোপিতাং প্রমাণজনিতব্রহ্মাত্মজ্ঞানেনাজ্ঞানবাধনদ্বারা ত্যজেদিত্যর্থঃ ॥ ৪৪

গুণানাং সমভাবস্য ভ্রংশো ন হ্যুপপদ্যতে।
অবিদ্যাদেঃ প্রসুপ্তস্য চান্যো হেতুরুচ্যতে ॥ ৪৫

পদান্বয়। হি (যেহেতু) গুণানাং (গুণসমূহের, সত্ত্ব, রজঃ ও তমের)

সমভাবস্ত (সৃষ্টির পূর্ব্বে মেলনের) ভ্রংশঃ (প্রচ্যুতি, ধ্বংস) ন উপপদ্যতে (উপপন্ন হয় না) অবিদ্যাদেঃ (অবিদ্যা প্রভৃতির) প্রসুপ্তত্বাৎ (লীনত্ববশতঃ) অন্যঃ হেতুঃ (অপর কারণ) ন চ উচ্যতে (কথিত হয় না)॥ ৪৫

অনুবাদ। সত্ত্ব, রজঃ ও তমোগুণের সাম্যাবস্থার ধ্বংস উপপন্ন হয় না, অবিদ্যা প্রভৃতির লয় হেতু অন্য কোন কারণ বলিতে পার না *॥ ৪৫

টীকা। আত্মতত্ত্বব্রহ্মস্বরূপাবগমে আত্মলাভ এব পরমোলাভঃ পরমপুরুষার্থ ইত্যাদ্যৈক্যজ্ঞানং মোক্ষসাধনমাত্মা চাদ্বয়ানন্দরূপস্তস্মিন্নজ্ঞানমূলঃ সংসারো ন পরমার্থত ইতি স্বমতমভিধায় তত্রৈব মুমুক্ষূণাং মতিস্থৈর্য্যায় মতান্তরনিরাকরণং কর্ত্তুমারভমাণো ভগবান্ ভাষ্যকারঃ সাংখ্যকল্পনাং তাবন্নিরাকরোতি—গুণানামিতি। তত্র যৎপ্রধানং ত্রিগুণাত্মকং স্বতন্ত্রমচেতনং পুরুষস্য ভোগাপবর্গার্থং মহদাদিরূপেণ পরিণমত ইতি কল্পয়ন্তি। তৎতাবন্ন সম্ভবতি। যতো গুণানাং সত্ত্বরজস্তমসাং সমভাবস্ত সৃষ্টিপ্রাক্কালীনমেলনস্ত ভ্রংশঃ প্রচ্যুতিঃ পূর্ব্বাবস্থাত্যাগেনাবস্থান্তরাপত্তিরূপঃ পরিণামো দুর্ঘটত্বান্নোপপদ্যতে। কুত ইতি চেৎ? তত্র বক্তব্যং কিং নির্হেতুক এব গুণপরিণাম ইষ্যতে সহেতুকো বা? নাদ্যঃ, সদা পরিণামপ্রসঙ্গাৎ। দ্বিতীয়েঽপ্যবিদ্যা প্রাপাদৃষ্টপুরুষএব হেতুস্তদন্যো বা পরমেশ্বরঃ? নাদ্য ইত্যাহ—অবিদ্যাদেরিতি। তস্যামবস্থায়ামবিদ্যাদেঃ প্রসুপ্তত্বাল্লীনত্বাৎ পুরুষাণামুদাসীনত্বান্ন তন্নিমিত্তঃ সাম্যাবস্থাভ্রংশ ইত্যর্থঃ। ন দ্বিতীয় ইত্যাহ—ন চান্য ইতি। অবিদ্যাদিভ্যোঽন্যপরমেশ্বরাস্বীকারেঽপসিদ্ধান্তপ্রসঙ্গ ইত্যর্থঃ॥ ৪৫

ইতরেতরহেতুত্বে প্রবৃত্তিঃ স্যাৎ সদা ন বা।
নিয়মো ন প্রবৃত্তীনাং গুণেষ্বাত্মনি বা ভবেৎ॥ ৪৬

পদান্বয়। ইতরেতরহেতুত্বে (সত্ত্ব, রজঃ ও তমোগুণের পরস্পরের কারণত্বে) সদা (সর্ব্বদা) প্রবৃত্তিঃ (পরিণাম) স্যাৎ (হয়) ন বা স্যাৎ (হয়

---

* তাৎপর্য্য—সাংখ্যমতাবলম্বিগণ সত্ত্ব, রজঃ ও তমের সাম্যাবস্থাকে প্রকৃতি বলেন, সৃষ্টি সময়ে সাম্যাবস্থা নাই; সুতরাং লক্ষণপ্রভৃত অব্যাপ্তি দোষ হয়, এইজন্য সাম্যাবস্থোপলক্ষিতত্ব বলিতে হইবে। কিন্তু এই সাম্যাবস্থা হইতে বৈষম্যাবস্থা হইতে পারে না, যদি কারণ ব্যতীত এইরূপ পরিণাম হয়, তাহা হইলে সর্ব্বদা হইতে পারে, যদি অবিদ্যা, জীবের অদৃষ্ট, পুরুষ কিংবা পরমেশ্বরকে কারণ বল,—তাহা বলিতে পার না, কারণ তৎকালে অবিদ্যা, জীব প্রভৃতি কারণে লীন থাকে, পুরুষ উদাসীন, পরমেশ্বরকে সাংখ্যবাদী স্বীকার করেন না।

না ), [ সৃষ্টি, স্থিতি ও প্রলয় প্রত্যক্ষসিদ্ধ, সুতরাং সর্ব্বদা পরিণাম হইতে পারে না, ইহাই যদি বল, তাহা বলিতে পার না ] প্রবৃত্তীনাং ( পরিণাম সমূহের ) গুণেষু ( সত্ব, রজঃ ও তমোগুণে ) আত্মনি বা ( কিংবা আত্মাতে ) নিয়মঃ ( নিয়ামক কারণ ) ন ভবেৎ ( হয় না ) ॥ ৪৬

অনুবাদ। [ যদি বল তিনটি গুণ পরস্পর প্রবৃত্তির কারণ হইবে, তদুত্তরে বলিতেছেন — ] সত্ব, রজঃ ও তমঃ এই গুণ তিনটি পরস্পরের পরিণামের কারণ হইলে সর্ব্বদা পরিণাম হয়, কিংবা পরিণাম হয় না, কারণ, সত্বাদিগুণত্রয় কিংবা পুরুষপ্রবৃত্তির নিয়ামক কারণ হইতে পারে না * ॥ ৪৬

টীকা। গুণানামন্যোন্যং প্রবৃত্তিহেতুত্বং স্যাদিতি চেৎ তত্রাহ—ইতরেতরেতি। অস্মিন্ পক্ষে প্রযোজকান্তরপ্রতীক্ষানপেক্ষণাৎ সদা প্রবৃত্তিঃ পরিণামঃ স্যান্ন বা স্যাদ্‌বিশেষাভাবাদিত্যর্থঃ। অথ ক্রমেণোৎপত্তিস্থিতিসংহারাণাং প্রসিদ্ধত্বান্ন সদা তৎপ্রসঙ্গ ইতি তত্রাহ—নিয়ম ইতি। নিযম্যতেঽনেনেতি নিয়মো নিয়ামকো হেতুঃ। প্রবৃত্তীনাং গুণকার্য্যোৎপত্ত্যাদীনাং গুণেষু সত্ত্বাদিষ্বাত্মনি পুরুষে বা যতো ন ভবেৎ ন সম্ভবেদতঃ সদা প্রবৃত্তিরপ্রবৃত্তির্বা স্যাদিতি যোজনা। নহি গুণপুরুষাতিরিক্তং কিঞ্চিৎ তত্ত্বমভ্যুপগতমস্তি সাংখ্যৈর্যদ্‌গুণেষু বা পুরুষেষু বা স্থিত্বা প্রবৃত্ত্যাদিনিয়ামকং স্যাদিত্যর্থঃ ॥ ৪৬

বিশেষো মুক্তবদ্ধানাং তাদর্থ্যে ন চ যুজ্যতে।
অর্থার্থিনোস্ত্বসম্বন্ধো নার্থী জ্ঞো নেতরোঽপি বা ॥ ৪৭

পদান্বয়। তাদর্থ্যে ( প্রধানের পুরুষার্থত্ব হইলে ) মুক্তবদ্ধানাম্ ( মুক্ত এবং বদ্ধ লোকদিগের ) বিশেষঃ ( বৈলক্ষণ্য ) ন চ যুজ্যতে ( যুক্ত হয় না ), অর্থার্থিনোস্তু ( অর্থ এবং অর্থীর, অঙ্গ এবং অঙ্গীর ) অসম্বন্ধঃ ( সম্বন্ধের অভাব ), জ্ঞঃ ( জ্ঞানস্বভাব পুরুষ ) ন অর্থী ( অর্থযুক্ত নহে ) ইতরঃ অপি বা ( অথবা প্রধানও ) ন ( নহে ) ॥ ৪৭

অনুবাদ। প্রধান, পুরুষের ভোগ ও অপবর্গার্থ হইলেও মুক্ত এবং বদ্ধ

---

* তাৎপর্য্য—সাংখ্যমতে সত্ব, রজঃ, তমো গুণাত্মক প্রকৃতি এবং পুরুষ ব্যতীত পদার্থান্তর নাই, যদি গুণগুলি কাহাকে অপেক্ষা না করিয়া পরস্পর পরস্পরের প্রবৃত্তিকারণ হয়, তবে সর্ব্বদা প্রবৃত্তি হউক, কিংবা নাই হউক ; আত্মাও কূটস্থ বলিয়া কাহারও কারণ হয় না। সুতরাং সর্ব্বদা প্রবৃত্তি কিংবা অপ্রবৃত্তিরূপ দোষ অব্যাহত থাকে।

জীবের বিশেষ (ভেদ) যুক্তিযুক্ত নহে, [সাংখ্যমতে] অর্থ এবং অর্থীর সম্বন্ধ নাই, চেতন পুরুষ অর্থী নহেন, প্রধানও অর্থী হইতে পারেন না * ॥ ৪৭

টীকা। যথাকথঞ্চিদস্তু বা প্রধানপ্রবৃত্তিস্তথাপি দোষপ্রসক্তিং পরিহর্ত্তুং ন পার্য্যত ইত্যাহ—বিশেষ ইতি। তাদর্থ্যে প্রধানস্য পুরুষার্থত্বে সতি বদ্ধমুক্তানাং বিশেষো ন যুজ্যতে। ন হি সর্ব্বপুরুষান্ প্রতি সাধারণে প্রধানস্যৈকস্য ব্যাপারে কেচিদ্বদ্ধাঃ কেচিন্মুক্তা ইতি ব্যবস্থোপপদ্যতে। তথা চ সর্ব্ব এব সদা বদ্ধা মুক্তা বা স্যুরিত্যর্থঃ। কিঞ্চাস্মিন্মতেঽর্থার্থিনোঃ শেষশেষিণোঃ সম্বন্ধশ্চ ন যুজ্যত ইত্যন্বয়ঃ। অর্থ্যতে প্রার্থ্যত ইত্যর্থঃ। সুখতৎসাধনরূপঃ পদার্থঃ সোঽভিলষিতো বিদ্যতে যস্য সোঽর্থী তয়োঃ সম্বন্ধ উপকার্য্যোপকারকভাবলক্ষণঃ স প্রধানবাদে ন যুজ্যতে ন ঘটত ইত্যর্থঃ। কুত ইত্যত আহ—নেতি। জ্ঞো জ্ঞানৈকস্বভাবঃ পুরুষো নার্থযুক্তস্তস্যাসঙ্গত্বনির্ব্বিশেষত্বাভ্যুপগমান্নেতরোঽপি বা প্রধানাখ্যোঽপি নার্থী জড়ত্বাদেবেত্যর্থঃ। তস্মাৎ প্রধানস্য পরমার্থত্বকল্পনমযুক্তমিতি ভাবঃ ॥ ৪৭

প্রধানস্য চ পারার্থ্যং পুরুষস্যাবিকারতঃ।
ন যুক্তং সাংখ্যশাস্ত্রেঽপি বিকারেঽপি ন যুজ্যতে ॥ ৪৮

পদান্বয়। সাংখ্যশাস্ত্রে অপি (সাংখ্যশাস্ত্রেও) পুরুষস্য (পুরুষের, আত্মার) অবিকারতঃ (বিকাররাহিত্য প্রযুক্ত) প্রধানস্য (প্রধানের) পারার্থ্যম্ (পরার্থতা, পুরুষের ভোগাপবর্গার্থতা) ন চ যুক্তম্ (যুক্ত নহে) বিকারে অপি (পুরুষের বিকার স্বীকার করিলেও) ন যুজ্যতে (প্রধানের পারার্থ্যযুক্ত নহে) ॥ ৪৮

অনুবাদ। সাংখ্যশাস্ত্রেও পুরুষের বিকাররাহিত্যবশতঃ প্রধানের পরার্থতা যুক্তিযুক্ত নহে, পুরুষের বিকার স্বীকার করিলেও প্রধানের পরার্থতা যুক্তিসঙ্গত হয় না † ॥ ৪৮

---

* তাৎপর্য্য—সাংখ্যমতে অচেতন প্রধান, পুরুষের ভোগ ও অপবর্গ সম্পাদনের নিমিত্ত প্রবৃত্ত হয়। এক প্রধান সকল পুরুষের প্রতি তুল্যভাবে প্রবৃত্ত হয়, তাহা হইলে কোন পুরুষ বদ্ধ কোন পুরুষ মুক্ত—এরূপ ব্যবস্থা হইতে পারে না; সকলই বদ্ধ, অথবা সকলই মুক্ত হউক। অপিচ, সাংখ্যমতে উপকার্য্য উপকারক ভাব দুর্ঘট, কেন না; পুরুষ অসঙ্গ চিৎস্বরূপ, প্রধান (প্রকৃতি) জড়।

† তাৎপর্য্য—প্রধান, পুরুষের ভোগ ও অপবর্গ সম্পাদন করে, সুতরাং প্রধান উপকারক, পুরুষ উপকার্য্য; কিন্তু কূটস্থ অসঙ্গ চৈতন্যস্বরূপ পুরুষের কোন ফল হইতে পারে না। লোকে দেখা যায়, যাহাতে ফলাধান হয়, তাঁহা অনিত্য। এজন্য যদি পুরুষের বিকারিত্ব স্বীকার কর, তাহা হইলে পুরুষ অনিত্য হইয়া পড়েন, অনিত্যবস্তুর সত্তা সর্ব্বদা নহে; সুতরাং নিত্য প্রধানের স্বামিত্ব পুরুষে সম্ভব নহে; অতএব কোন প্রকারে প্রধানের পরার্থতা সিদ্ধ হয় না।

টীকা। এবং প্রধানস্য পুরুষান্ প্রতি প্রবৃত্তিমঙ্গীকৃত্যাব্যবস্থোক্তা সাপীদানীং ন ঘটত ইতি সাধয়তি—প্রধানস্যেতি। পুরুষস্যাবিকারিত্বতঃ প্রধানকৃতাতিশয়যোগিত্বলক্ষণবিকাররহিতত্ব'ৎ প্রধানস্য পারার্থ্যং ন চ যুক্তমিতি যোজনা। নহ্যনুবিধেঃকৃতাতিশয়াযোগিনি স্বামিত্বমুপপদ্যত ইত্যর্থঃ। যদি পুরুষস্য প্রধানং প্রতি স্বামোপপত্তয়ে বিকারোঽপ্যঙ্গীক্রিয়তে তদাঙ্গীকৃতেঽপি বিকারে প্রধানস্য পারার্থ্যং ন যুজ্যতে, বিকারবতোঽনিত্যত্বনিয়মান্নিত্যপ্রধানস্বাম্যাযোগাদিত্যর্থঃ। সাংখ্যশাস্ত্রেঽপীত্যপিশব্দাৎ বেদবাহ্যশাস্ত্রেষ্বেবাব্যবস্থা কিন্তু সাংখ্যশাস্ত্রেঽপীতি তস্যাপি পুংবুদ্ধিমূলত্বং ন সম্যগ্‌বেদমূলত্বমস্তীতি দ্যোত্যতে ॥ ৪৮

সম্বন্ধানুপপত্তেশ্চ প্রকৃতেঃ পুরুষস্য চ।
মিথোঽযুক্তং তদর্থত্বং প্রধানস্যাচিতিত্বতঃ ॥ ৪৯

পদান্বয়। প্রকৃতেঃ (প্রকৃতির, প্রধানের) পুরুষস্য চ (এবং পুরুষের) মিথঃ (পরস্পর) সম্বন্ধানুপপত্তেশ্চ (সম্বন্ধের অনুপপত্তিবশতঃ অর্থাৎ জড়া প্রকৃতির এবং অসঙ্গ চিৎপুরুষের পরস্পর সম্বন্ধ হইতে পারে না বলিয়া) প্রধানস্য (প্রধানের) অচিতিত্বতঃ (অচৈতন্য জড়স্বরূপত্বহেতু) তদর্থত্বম্ (পুরুষার্থত্ব) অযুক্তম্ (যুক্তিযুক্ত নহে) ॥ ৪৯

অনুবাদ। প্রকৃতি এবং পুরুষের পরস্পর সম্বন্ধের অনুপপত্তিবশতঃ এবং জড়তাহেতু প্রধানের পুরুষার্থত্ব যুক্ত নহে * ॥ ৪৯

টীকা। প্রধানপুরুষয়োঃ সম্বন্ধাভাবমুক্তং প্রপঞ্চয়তি—সম্বন্ধানুপপত্তেশ্চেতি। পুরুষস্যাসঙ্গোদাসীনস্বভাবত্বাৎ প্রকৃতের্জড়ত্বেন স্বতঃপ্রবৃত্ত্যনুপপত্তেস্তয়োর্মিথঃ সম্বন্ধানুপপত্তেঃ প্রধানস্য তাদর্থ্যং পুরুষার্থত্বমযুক্তং যুক্তিশূন্যং অচিতিত্বতো জড়ত্বাৎ। প্রধানস্য ভৃত্যবদুপকারকত্বাসম্ভবাদিত্যর্থঃ। অতঃ প্রধানপুরুষয়োরর্থার্থিত্বকল্পনা ন যুক্তেতিভাবঃ ॥ ৪৯

ক্রিয়োৎপত্তৌ বিনাশিত্বং জ্ঞানমাত্রে চ পূর্ববৎ।
নির্নিমিত্তে ত্বনির্মোক্ষঃ প্রধানস্য প্রসজ্যতে ॥ ৫০

পদান্বয়। [পুরুষে] ক্রিয়োৎপত্তৌ (ক্রিয়ার উৎপত্তি) [অভ্যুপগম্য-

---

* তাৎপর্য্য—প্রকৃতি ও পুরুষের পরস্পর সম্বন্ধ হইতে পারে না, তাহাই উপপাদিত হইতেছে,—প্রকৃতি জড়, পুরুষ অসঙ্গ চিৎস্বরূপ; তাহাদের পরস্পর সম্বন্ধও সম্ভবে না; অতএব প্রধান—পুরুষার্থ, ইহা সঙ্গত নহে।

মানায়াম্=স্বীকার করিলে] [পুরুষস্ত=পুরুষের] বিনাশিত্বম্ (ক্ষয়িত্ব) [প্রসজ্যেত=প্রাপ্তি হয়] জ্ঞানমাত্রে চ (পুরুষে জ্ঞানরূপ ক্রিয়া স্বীকার করিলেও) পূর্ব্ববৎ (পূর্ব্বের ন্যায় দোষ ঘটে), প্রধানস্য (প্রধানের) নির্নিমিত্তে (অকারণ) [ব্যাপারেঽভ্যুপগম্যমানে=ব্যাপার স্বীকার করিলে] অনির্মোক্ষস্ত (পুরুষের মুক্তির অভাব) প্রসজ্যতে (প্রসঙ্গ হয়) ॥ ৫০

অনুবাদ। পুরুষে ক্রিয়ার উৎপত্তি স্বীকার করিলে পুরুষের বিনাশত্ব প্রসঙ্গ হয়, জ্ঞানই ক্রিয়া—ইহা স্বীকার করিলেও পূর্ব্ববৎ দোষ ঘটে, প্রধানের অকারণ ব্যাপার স্বীকার করিলে পুরুষের মুক্তি হইতে পারে না * ॥ ৫০

টীকা। পুরুষস্যাবিকারত ইত্যুক্তমবিকারিত্বং স্পষ্টয়তে—ক্রিয়োৎপত্তাবিতি। পুরুষে যৎকিঞ্চিৎক্রিয়োৎপত্তৌ অভ্যুপগম্যমানায়াং বিনাশিত্বং তস্য প্রসজ্যেত, যৎ ক্রিয়াবৎ তদনিত্যং যথা ঘটাদীতি ব্যাপ্তিদর্শনাৎ নিত্যশ্চ পুরুষোঽভ্যুপগম্যতে সাংখ্যৈরিত্যর্থঃ। নমু পরিস্পন্দঃ পরিণামো বা পুরুষস্য ক্রিয়াভ্যুপগম্যতে যেনানিত্যত্বপ্রসঙ্গঃ, কিন্তু জ্ঞানমেব ক্রিয়াভ্যুপগম্যতে ইতি চেত্তর্হি জন্যমজন্যং বা জ্ঞানমভ্যুপেয়তে নোভয়থাপি ঘটত ইত্যাহ—জ্ঞানমাত্রে চ পূর্ব্ববদিতি। জন্যজ্ঞানযোগে বিকারিত্বাদনিত্যত্বাপত্তিঃ অজন্যজ্ঞানযোগিত্বেন প্রধানং প্রতি স্বাম্যসম্ভব ইত্যুক্তদোষাপত্তিরিত্যর্থঃ। তস্মাৎ পুরুষস্যাসঙ্গোদাসীনত্বাদনাধেয়াতিশয়ত্বাৎ প্রবর্ত্তকত্বানুপপত্তেরন্যস্য চ হেত্বন্তরস্য প্রধানবিকারাতিরিক্তস্যানভ্যুপগমাৎ প্রলয়ে চ প্রধানাবিকারাণামলব্ধাত্মলাভতয়া প্রবর্ত্তকত্বাযোগান্নির্নিমিত্তৈব প্রধানপ্রবৃত্তিরঙ্গীকার্য্যা তথা চাব্যবস্থা স্যাদেবেতি প্রতিপাদয়ন্নুপসংহরতি—নির্নিমিত্ত ইতি। প্রধানস্য ব্যাপারে নির্নিমিত্তেঽভ্যুপগম্যমানে তস্য সর্ব্বদা সর্ব্বান্ প্রতি প্রবৃত্তিসম্ভবাৎ দৃক্শক্তিমতাং পুরুষাণাং তদ্দর্শনস্যাবর্জ্জনীয়ত্বাদনির্মোক্ষঃ প্রসজ্যেত অত ইত্থমব্যবস্থিতং সাংখ্যশাস্ত্রং ন মুমুক্ষুভিঃ শ্রদ্ধেয়মিতি ভাবঃ ॥ ৫০

---

* তাৎপর্য্য—ক্রিয়াবৎ বস্তুমাত্রই বিকারশীল, পুরুষে কোনও ক্রিয়া স্বীকার করিলে পুরুষ বিনাশী হইলেন। সাংখ্যমতে পুরুষ জ্ঞানস্বরূপ, যদি জ্ঞানই ক্রিয়া স্বীকার করা যায়—তবে সে জ্ঞান জন্য অথবা অজন্য, জন্যজ্ঞান সম্বন্ধ ঘটিলে পুরুষ বিকারী হইয়া পড়েন, নিত্যজ্ঞান সম্বন্ধ হইলে পুরুষ প্রধানের স্বামী হইতে পারে না, কারণ কূটস্থ বস্তুতে কোন ফল আহিত হয় না। যদি বল, প্রধান কারণব্যতীত প্রবৃত্ত হয়, তাহা হইলে সর্ব্বদা প্রবৃত্তি থাকায় কদাচ পুরুষের মুক্তি হইতে পারে না।

ন প্রকাশ্যং যথোষ্ণত্বং জ্ঞানেনৈবং সুখাদয়ঃ।
একনীড়ত্বতোঽগ্রাহ্যাঃ স্যুঃ কণাদাদিবর্ত্মনাম্ ॥ ৫১

পদান্বয়। যথা (যেমন) উষ্ণত্বম্ (উষ্ণতা) ন প্রকাশ্যম্ (প্রকাশের দ্বারা অবভাস্য নহে) এবম্ (এইরূপ) কণাদাদিবর্ত্মনাম্ (কণাদাদি মতের) সুখাদয়ঃ (সুখ প্রভৃতি) একনীড়ত্বতঃ (এক আশ্রয়ত্বহেতু) জ্ঞানেন (জ্ঞানের দ্বারা) অগ্রাহ্যাঃ (অগ্রাহ্য) স্যুঃ (হইয়া থাকে) ॥ ৫১

অনুবাদ। [এক্ষণে বৈশেষিক মত নিরাকরণ করিতেছেন—] যেমন উষ্ণতা প্রকাশ্য নহে, সেইরূপ বৈশেষিক মতের সুখাদি একাশ্রয়ত্ববশতঃ জ্ঞানের দ্বারা গ্রাহ্য নহে * ॥ ৫১

টীকা। নির্গুণপুরুষমতপ্রক্রিয়াং নিরাকৃত্য সগুণাঃ পুরুষা ইতি বৈশেষিকমতপ্রক্রিয়াং দূষয়তি—ন প্রকাশ্যমিত্যাদিনা। আত্মগতেন জ্ঞানেনাত্মগতাঃ সুখাদয়ো গুণাঃ প্রকাশ্যন্ত ইতি হি তে মন্যন্তে, তন্নোপপদ্যতে। তথাহি—যথোষ্ণত্বমাগ্নিষ্ঠমাগ্নিনিষ্ঠেন প্রকাশেন ন প্রকাশ্যং, প্রকাশার্হং ন ভবতি। একাশ্রয়ত্বাদেবং সুখাদয়ো গুণা আত্মনিষ্ঠেন জ্ঞানেন অগ্রাহ্যাঃ ন গ্রাহ্যাঃ স্যুঃ। কুতঃ একনীড়ত্বতঃ একাশ্রয়ত্বাৎ। কণাদাদিবর্ত্মনাং মত ইত্যর্থঃ। বিষয়-বিষয়িণোঃ সমানদেশত্বে গ্রাহ্যমিদং গ্রাহকমিদমিতি চ ভেদনিয়মো ন সিধ্যেদিতি ভাবঃ ॥ ৫১

যুগপৎ সমবেতত্বং সুখবিজ্ঞানয়োরপি।
মনোযোগৈকহেতুত্বাদগ্রাহ্যত্বং সুখস্য চ ॥ ৫২

পদান্বয়। সুখবিজ্ঞানয়োঃ অপি (সুখ এবং বিজ্ঞানেরও) যুগপৎ (একদা, সমকালে) সমবেতত্বম্ (সমবায় সম্বন্ধে বৃত্তিত্ব) [ন = নহে], মনোযোগৈকহেতুত্বাৎ (আত্মগুণ সুখাদির প্রতি মনঃসংযোগের অসমবায়িকারণত্ববশতঃ) সুখস্য চ (এবং সুখের) অগ্রাহ্যত্বম্ (প্রত্যক্ষতা হয় না) ॥ ৫২

অনুবাদ। সুখ ও জ্ঞানের এক সময়ে [আত্মাতে] সমবায় সম্বন্ধে বৃত্তিত্ব সম্ভব নহে; কারণ, মনঃসংযোগ সুখের অসমবায়ি কারণ বলিয়া সুখ প্রত্যক্ষ হইতে পারে না † ॥ ৫২

* তাৎপর্য্য—বৈশেষিকগণ আত্মাতে সুখ, দুঃখ ও জ্ঞানাদি গুণ স্বীকার করেন এবং আত্মাতে জ্ঞানের দ্বারা সুখাদি গ্রাহ্য ইহা স্বীকার করিয়া থাকেন, ইহা ঠিক নহে, কারণ—সূর্য্যে কিংবা অগ্নিতে উষ্ণতা ও প্রকাশ আছে, কিন্তু প্রকাশের দ্বারা উষ্ণতা প্রকাশ্য নহে, সেইরূপ আত্মগত জ্ঞান দ্বারা সুখাদি প্রকাশ্য হইতে পারে না।

† তাৎপর্য্য—বৈশেষিক মতে জ্ঞান সুখাদির প্রতি মনঃসংযোগ—অসমবায়ি কারণ।

টীকা। ন কেবলমেকাশ্রয়ত্বাদেব জ্ঞানসুখাদীনাং তাত্তাত্ত্বিকত্বানুপপত্তিরপি তু যৌগপদ্যাসম্ভবাদপীত্যাহ—যুগপদিতি। নেতি পূর্ব্বশ্লোকাদনুবর্ত্তনীয়ম্। তথা চায়মর্থঃ—সুখবিজ্ঞানয়োর্ন যুগপৎ সমবেতত্বং সম্ভবতি। কুতঃ? মনোযোগৈকহেতুত্বাৎ মনঃসংযোগস্যাসমবায়িকারণস্যৈকমেবাত্মগুণং প্রতি হেতুত্বাভ্যুপগমাৎ, তথাচ সুখাসমবায়িকারণমনঃসংযোগনাশে সুখস্য নাশাৎ সংযোগান্তরাসমবায়িকারণজ্ঞানেন সুখস্য ন গ্রাহ্যত্বং প্রত্যক্ষত উপপদ্যতে ইতি, অপিশব্দাৎ সমবায়োঽপি ন প্রমাণযুক্তিপথমবতরতি ইতি দ্যোত্যতে। চ শব্দাদাত্মমনসোর্নিরবয়বয়োঃ প্রদেশাভাবাদাত্মনোরিব সংযোগানুপপত্তিঃ, সংযোগে বা বিভোরাত্মনো বিভাগানুপপাওস্তদভাবে সংযোগান্তরানুপপত্তৌ জ্ঞানাদিকার্য্যক্রমানুপপত্তিঃ কার্য্যাণাং অসমবায়িকারণদেশানতিবর্ত্তিত্বনিয়মদর্শনাদন্তত্রেহাপি তৎপ্রসঙ্গেঽনুপরিমাণমনঃসংযোগস্যাণুদেশমাত্রবর্ত্তিতয়া তৎকার্য্যস্যাপি তন্মাত্রবর্ত্তিত্বে সকলশরীরগতাত্মবেদনায়া অপ্রত্যক্ষত্বপ্রসঙ্গ ইত্যাদি দূষণগণঃ সমুচ্চীয়তে ॥ ৫২

তথান্যেষাঞ্চ ভিন্নত্বাদ্ যুগপজ্জন্ম নেষ্যতে।
গুণানাং সমবেতত্বং জ্ঞানং চেন্ন বিশেষণাৎ ॥ ৫৩

পদান্বয়। তথা চ (সেইরূপ) অন্যেষাম্ (অপর গুণসমূহের) ভিন্নত্বাৎ (পরস্পর বিলক্ষণত্ববশতঃ) যুগপৎ (এককালে) জন্ম (উৎপত্তি) ন ইষ্যতে (অভিপ্রেত নহে), [আত্মনি—আত্মাতে] গুণানাম্ (গুণ সমূহের) সমবেতত্বম্ (সমবায় সম্বন্ধের বৃত্তিত্ব) জ্ঞানম্ (জ্ঞান) চেৎ (যদি)? ন (না, তাহা বলিতে পার না), বিশেষণাৎ (সুখ জ্ঞাত, দুঃখ জ্ঞাত এইরূপ বিশিষ্ট ব্যবহার দেখা যায় বলিয়া) ॥ ৫৩

অনুবাদ। সেইরূপ অপর গুণসমূহের পরস্পর বৈলক্ষণ্যবশতঃ এককালে তাহার উৎপত্তি স্বীকার করিতে পার না; আত্মাতে গুণসমূহের সমবায় সম্বন্ধে বৃত্তিত্ব যদি জ্ঞান বল, তাহাও বলিতে পার না, কারণ সুখদুঃখাদির বিশেষণরূপে ব্যবহার হয় ॥ ৫৩

টীকা। সুখবদেব দুঃখেচ্ছাদ্বেষপ্রযত্নানামপ্যগ্রাহ্যত্বং ন্যায়সাম্যাদিত্যাহ—তথেতি। অন্যেষাং গুণানাং ভিন্নত্বাৎ পরস্পরবিলক্ষণত্বাৎ জ্ঞানসুখয়োরিব

---

সুখের অসমবায়ি কারণ মনঃসংযোগ বিনষ্ট হইলে সুখও নাশ প্রাপ্ত হয়; সুতরাং জ্ঞান দ্বারা তাহার প্রত্যক্ষ সম্ভব হয় না।

যুগপজ্জন্ম নেষ্যতে একস্তাত্মমনঃসংযোগস্তানেককার্য্যহেতুত্বাসম্ভবস্তোক্তত্বাদিত্যর্থঃ। চকারাদেকাশ্রয়য়োর্বিষয়বিষয়িত্বাযোগঃ পূর্ব্বোক্তঃ সংগৃহ্যতে। মাস্তু জ্ঞানত্বাস্তুত্বং সুখাদীনামেকস্মিন্নাত্মনি সমবেতত্বমেব তেষাং জ্ঞানং নামেত্যাশঙ্ক্য জ্ঞানেন তেষাং বিশেষিতত্বাৎস্বমিত্যাহ—গুণানামিতি। জ্ঞাতং সুখং জ্ঞাতং দুঃখমিতি বিশিষ্টব্যবহারদর্শনাদিত্যর্থঃ॥ ৫৩

জ্ঞানেনৈব বিশেষত্বাৎ জ্ঞানাপ্যত্বং স্মৃতেস্তথা।
সুখং জ্ঞাতং ময়েত্যেবং তবাজ্ঞানাত্মকত্বতঃ॥ ৫৪

পদান্বয়। জ্ঞানেন এব (জ্ঞানের দ্বারাই) বিশেষত্বাৎ (বিশেষিতত্বহেতু) তথা (সেইরূপ) ময়া (মৎকর্ত্তৃক) সুখম্ (সুখ) জ্ঞাতম্ (অনুভূত) ইতি এবম্ (এইরূপ) স্মৃতেঃ (স্মরণহেতু), তব (তোমার মতে) অজ্ঞানাত্মকত্বতঃ (আত্মার জ্ঞানভিন্নত্ববশতঃ) [সুখাদীনাম্=সুখদুঃখাদির] জ্ঞানাপ্যত্বম্ (জ্ঞানের দ্বারা প্রাপ্যত্ব জ্ঞানপ্রকাশ্যত্ব)॥ ৫৪

অনুবাদ। জ্ঞানের দ্বারা সুখাদি বিশেষিত হওয়ায় এবং আমি সুখ জানিয়াছি—এইরূপ স্মরণবশতঃ সুখাদি জ্ঞানের দ্বারা প্রাপ্য; তোমার (বৈশেষিকের) মতে আত্মার জ্ঞানভিন্নত্বহেতু সুখাদির সিদ্ধি হয় না॥ ৫৪

টীকা। এতদেব বিশদয়তি—জ্ঞানেনৈবেতি। জ্ঞানেন বিশেষত্বাদেব জ্ঞানাপ্যত্বং সুখাদীনামেষ্টব্যমিত্যর্থঃ। জ্ঞানাহিতসংস্কারজন্যস্মৃতিবিষয়ত্বাদপি জ্ঞানাপ্যত্বং সুখাদেরেষ্টব্যমিত্যাহ—স্মৃতেস্তথেতি। সুখং ময়া জ্ঞাতমিত্যেবং স্মৃতেরিতি সম্বন্ধঃ। কিঞ্চ জ্ঞানবিশিষ্টাত্মসমবেতত্বং সুখাদের্জ্ঞানমিষ্যতে কেবলাত্মসমবেতত্বং বা নাস্তঃ। যুগপৎক্ষণিকাত্মবিশেষগুণানাং সমবায়াসম্ভবস্তোক্তত্বাদাত্মগতসংখ্যাপরিমাণাদেরপি গ্রহণপ্রসঙ্গাচ্চেত্যভিপ্রেত্য দ্বিতীয়ং দূষয়তি—তবেতি। তব মতে আত্মনো জ্ঞানভিন্নত্বাদ্ ঘটবদ্ব্যামাত্রত্বাৎ তৎসমবেতত্বমাত্রেণ ন সুখাদিসিদ্ধিঃ সর্ব্বস্য জড়ত্বাদিত্যর্থঃ॥ ৫৪

সুখাদের্নাত্মধর্ম্মত্বমাত্মনস্তেঽবিকারতঃ।
ভেদাদন্যস্য কস্মান্ন মনসো বা বিশেষতঃ॥ ৫৫

পদান্বয়। তে (তোমার মতে) আত্মনঃ (আত্মার) অবিকারতঃ (বিকাররাহিত্যবশতঃ) সুখাদেঃ (সুখ প্রভৃতির) আত্মধর্ম্মত্বম্ (আত্মধর্ম্মত্ব) ন (নহে), অন্যস্য (আত্মান্তরের) মনসঃ বা (কিংবা মনের) কস্মাৎ (কোনটি হইতে)

ন ( সুখাদি গুণ হয় না ) [ এ পক্ষে হেতু প্রদর্শিত হইতেছে ] ভেদাদ্ অবিশেষতঃ ( ভেদের কোন বিশেষ না থাকায় ) ॥ ৫৫

অনুবাদ। তোমার মতে আত্মার অবিকারিত্ববশতঃ সুখাদি আত্মার ধর্ম্ম নহে, কারণ, ভেদের অবিশিষ্টত্বহেতু আত্মা কিংবা মনের কোনটি হইতে সুখাদিগুণ উৎপন্ন হইতে পারে না * ॥ ৫৫

টীকা। জ্ঞানসুখাদীনামাত্মগুণত্বাভ্যুপগমেন ভাস্যভাসকত্বাসম্ভব উক্তঃ ইদানীং তেষামাত্মগুণত্বমপি দুর্ঘটমিত্যাহ—সুখাদেরিতি। সুখাদেরাত্মধর্ম্মত্বং ন সম্ভবতি তে তব মতে আত্মনোঽবিকারিতোবিকারত্বাভাবাদ্‌বিভুত্বাঙ্গীকারেণ নিত্যত্বাভ্যুপগমাৎ, নহি নিত্যমনিত্যগুণকমিতি মাং প্রতি দৃষ্টান্তঃ কোঽপি বিদ্যতে অতো ন আত্মনো গুণবত্ত্বসিদ্ধিঃ, দূরে গ্রাহ্যগ্রাহকত্বকল্পনেতি ভাবঃ। কিঞ্চ গুণগুণিনোরত্যন্তভেদবাদিনস্তব মতেঽস্যৈবাত্মনোঽয়ং সুখাদিরিতি নিয়মোঽপি দুর্ঘট ইত্যাহ—ভেদাদিতি। অস্যান্যাত্মান্তরস্য মনসো বা কস্মাৎ সুখাদয়ো গুণা ন স্যুরবিশেষতো ভেদাবিশেষাদিত্যক্ষরার্থঃ। অয়মাশয়ঃ—সর্ব্বাত্মনাং বিভুত্বাঙ্গীকারাৎ যচ্ছরীরাবচ্ছেদেনাত্মনি সুখাদয়ো জায়ন্তে তত্র তদা সর্ব্বাত্মনাং সত্ত্বাৎ তদ্ভেদস্য চ তত্রানবগমাদস্যৈবাত্মনোঽয়ং সুখাদিধর্ম্মো নান্যস্যেতি নিয়ন্তুং ন শক্যতে, ন মনঃসংযোগভেদো নিয়ামকো মনসাপি সর্ব্বাত্মসম্বন্ধস্যাবিশেষাৎ নাপ্যদৃষ্টভেদো নিয়ামকস্তস্যাপ্যাত্মধর্ম্মত্বাসিদ্ধেরদৃষ্টহেতু প্রযত্নাদেরপি মনঃসংযোগনিমিত্তকত্বাৎ তস্য চ সর্ব্বাত্মসু বিশেষাসিদ্ধেরদৃষ্টস্যাপি নাশ্রয়বিশেষসিদ্ধিরিতি, যত্র কুত্রাপি জায়মানং সুখাদি যস্য কস্যাপি কস্মান্নস্যাৎ তথা মনসঃ ক্রিয়াবত্ত্বান্মূর্ত্তত্বাৎ সুখাদিদেশাব্যভিচারাচ্চ তস্যৈব কস্মাদ্ধর্ম্মাঃ সুখাদয়ো ন স্যুর্বিনিগমনাভাবাদিতি ॥ ৫৫

স্যান্মালাঽপরিহার্য্যা তু জ্ঞানঞ্চেৎ জ্ঞেয়তাং ব্রজেৎ।
যুগপদ্‌বাপি চোৎপত্তিরভ্যুপেতাত ইষ্যতে ॥ ৫৬

পদান্বয়। চেৎ ( যদি ) জ্ঞানম্ ( জ্ঞান ) জ্ঞেয়তাম্ ( জ্ঞানের বিষয়তা, জ্ঞানগ্রাহ্যতাকে ) ব্রজেৎ ( প্রাপ্ত হয় ) [ তদা=তাহা হইলে ] অপরিহার্য্যা ( অপরিহরণীয় ) মালা তু ( জ্ঞানপরম্পরা, জ্ঞানানবস্থা ) স্যাৎ ( হয় ), যুগপদ্

---

* তাৎপর্য্য— বৈশেষিকগণ আত্মার বহুত্ব স্বীকার করিয়াও বিভুত্ব স্বীকার করিয়া থাকেন, সুতরাং তন্মতেও আত্মা অবিকারী; সমস্ত আত্মা ব্যাপক হইলেও শরীরাবচ্ছেদে আত্মাতে জ্ঞানসুখাদি জন্মে, সকলের বিভু আত্মার সন্নিধানে শরীর হইতে উৎপন্ন সুখাদি ধর্ম্ম. এই আত্মার, আত্মান্তরের নহে,—ইহার কোন নিয়ামক নাই। যদি বল, মনঃসংযোগ নিয়ামক, তাহাও হইতে পারে না; কারণ মনের সহিত সকল আত্মার সম্বন্ধ অবিশিষ্ট।

বাপি ( কিংবা এককালে ) উৎপত্তিশ্চ ( জনন ) অভ্যুপেত [ চেৎ ] ( যদি স্বীকার কর ) [ তদা = তাহা হইলে ] অতঃ ( ইহা হইতে, এই সংযোগ হইতে ) ইষ্যতে ( যুগপৎ সন্নিকৃষ্টরূপ রসাদির জ্ঞান ইচ্ছা কর ) ॥ ৫৬

অনুবাদ। জ্ঞান যদি জ্ঞেয়ত্বকে প্রাপ্ত হয়, তাহা হইলে জ্ঞানের অনবস্থা অপরিহার্য্য হয়; অথবা যদি এক সংযোগ হইতে যুগপৎ পূর্ব্বোত্তর জ্ঞানের উৎপত্তি স্বীকার কর, তাহা হইলে যুগপৎ সন্নিকৃষ্টরূপ রসাদির জ্ঞানও স্বীকার কর *॥ ৫৬

টীকা। যদ্যপি বৈশেষিকৈর্জ্ঞানস্য জ্ঞানান্তরবেদ্যত্বমিষ্যতে তদপ্যযুক্তমনবস্থা-প্রসঙ্গাদিত্যাহ—স্যান্মালেতি। অয়মর্থঃ—যেনাত্মমনঃসংযোগেন প্রথমং জ্ঞানং জায়তে তদন্যেন সংযোগান্তরেণ তদ্বিষয়ং জ্ঞানান্তরং জায়তে কিংবা তেনৈব সং-যোগেন? আদ্যে দোষমাহ—স্যাদিতি। জ্ঞানঞ্চেৎ জ্ঞেয়তাং ব্রজেৎ তদাপরিহার্য্যা-জ্ঞানমালাপরম্পরা স্যাৎ জ্ঞানানবস্থা স্যাদিত্যর্থঃ। বিষয়াবভাসসময়ে যদি জ্ঞানং নাবভাসেত তদা বিষয়ঃ স্বয়মেব ভাসতে জ্ঞানাধীনতয়া বেতি বিবেক্তুমশক্যত্বাৎ তদৈব জ্ঞানভানং জ্ঞানান্তরমেষ্টব্যং তস্যাপ্যভানে পূর্ব্বজ্ঞানস্য জ্ঞানান্তরভাস্যত্বাসিদ্ধে-স্তজ্জানায় জ্ঞানান্তরমিতি দুর্নিবারানবস্থা স্যাদিতি ভাবঃ। তুশব্দশ্চার্থঃ। তেন চ প্রথমজ্ঞানোৎপত্ত্যনন্তরং মনসি ক্রিয়া ততো বিভাগস্ততঃ পূর্ব্বসংযোগনাশস্ততঃ সংযোগান্তরং ততোজ্ঞানান্তরমিতি বহুক্ষণবিলম্বেনোৎপদ্যমানমুত্তরজ্ঞানং পূর্ব্বজ্ঞানা-বভাসনং কথং কুর্য্যাৎ? তস্য তদানীমভাবাদিত্যাদিযুক্ত্যন্তরং সমুচ্চীয়তে। অথ দ্বিতীয়ং কল্পমনুপ্রাপ্তিপ্রসঙ্গেন দূষয়তি—যুগপদ্বেতি। অপিচানবস্থা-দোষপরিজিহীর্ষয়া পূর্ব্বোত্তরজ্ঞানয়োরেকস্মাদেব সংযোগাদ্যুগপদ্বা উৎপত্তি-রভ্যুপেতা চেদিত্যনুষজ্যতে তদাতোঽস্মাদেব সংযোগাদ্যুগপৎ সন্নিকৃষ্টরূপরসগন্ধ-স্পর্শজ্ঞানানামপি তদেবোৎপত্তিরিষ্যতে ইষ্যতাং তদা সংস্কারোদ্বোধসন্নিপাতে সহকারিলাভাৎ তদর্থস্মৃতীনামপ্যুৎপত্তিরিষ্যতামতো ন জ্ঞানস্য জ্ঞানান্তরবেদ্যত্ব-কল্পনা যুক্তিমতীতি স্থিতমিত্যর্থঃ॥ ৫৬

---

* তাৎপর্য্য—বৈশেষিকগণ জ্ঞানের জ্ঞানান্তরবেদ্যত্ব স্বীকার করিয়া থাকেন, তাহাও যুক্তিবিরুদ্ধ, ইহা প্রদর্শিত হইতেছে। যে আত্ম-মনঃসংযোগের দ্বারা প্রথম জ্ঞান উৎপন্ন হয়, তদ্ভিন্ন অন্য সংযোগের দ্বারা তদ্বিষয়ক অন্য জ্ঞান জন্মে অথবা সেই সংযোগ দ্বারা জ্ঞানান্তর জন্মে। যদি এক আত্মমনঃসংযোগের দ্বারা ভিন্ন ভিন্ন জ্ঞান জন্মে, সেই জ্ঞান অপর জ্ঞান-ভাস্য; তাহা হইলে অনবস্থা ঘটে। যদি অনবস্থা নিবারণের জন্য একটি আত্মমনঃসংযোগের দ্বারা যুগপৎ ভিন্ন ভিন্ন জ্ঞানের উৎপত্তি স্বীকার কর; তাহা হইলে সন্নিকৃষ্ট রূপ রসাদির জ্ঞান যুগপৎ হওয়া উচিত।

অনবস্থান্তরত্বাচ্চ বন্ধো নাত্মনি বিদ্যতে।
নাশুদ্ধিশ্চাপ্যসঙ্গত্বাদসঙ্গো হীতি চ শ্রুতেঃ ॥ ৫৭

পদান্বয়। [ আত্মনঃ = আত্মার ] অনবস্থান্তরত্বাৎ চ ( ভিন্ন ভিন্ন অবস্থার অভাববশতঃ ) আত্মনি ( আত্মাতে ) বন্ধঃ ( বন্ধন ) ন বিদ্যতে ( নাই ), অসঙ্গত্বাৎ ( সঙ্গরাহিত্যবশতঃ ) অশুদ্ধিশ্চ অপি (অশুদ্ধিও) ন (নাই) [ কেন ? এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে ] হি ( যেহেতু ) [ আত্মা ] অসঙ্গঃ ( সঙ্গরহিত ) ইতি ( এইরূপই ) শ্রুতেশ্চ ( শ্রুতি বিদ্যমান থাকায় ) ॥ ৫৭

অনুবাদ। ভিন্ন ভিন্ন অবস্থার অভাববশতঃ আত্মাতে বন্ধন নাই এবং আত্মার অসঙ্গত্ববশতঃ তাহাতে অশুদ্ধিও নাই, কারণ 'আত্মা' অসঙ্গই এইরূপ শ্রুতি বিদ্যমান আছে ॥ ৫৭

টীকা। কিঞ্চাত্মনশ্চৈতন্যং স্বরূপলক্ষণমিষ্যতে তটস্থলক্ষণং বা ? আদ্যে পৃথিব্যাদৌ গন্ধাদিবৎ সদাতনত্বাৎ তস্য চ স্বরূপানতিরেকাদনিত্যজ্ঞান আত্মেত্যুদ্‌বোধো মৃষৈব স্যাৎ। দ্বিতীয়ে তু স্বরূপলক্ষণমন্তদনাত্মাসাধারণং বক্তব্যং, তচ্চচেতনাতিরিক্তং ন কিমপি সম্ভাবিতং অস্তি অতো দেহাদিজড়বিলক্ষণমাত্মানমভ্যুপগচ্ছতা সদা নির্ব্বিশেষচিদ্রূপঃ কূটস্থ এবাত্মাভ্যুপেতব্যোঽন্যথা বিকারিণোঽনিত্যত্বনিয়মাদ্‌বন্ধমোক্ষাশ্রয়োক আত্মা ভবতীতি দুঃসম্পাদমিত্যেতৎসর্ব্বমভিপ্রেত্যাহ— অনবস্থান্তরত্বাচ্চেতি। নাস্ত্যবস্থান্তরং যস্য সোঽনবস্থান্তরস্তস্য ভাবোঽনবস্থান্তরত্বং তস্মাদিতিবিগ্রহঃ। আত্মন ইতি শেষঃ। তথা চাত্মনঃ কূটস্থত্বাৎ তস্মিন্নাত্মনি বন্ধো বিশেষগুণবত্ত্বলক্ষণঃ পরমার্থতো ন বিদ্যতে চকারাৎ তন্নিবৃত্তিরূপো মোক্ষোঽপি ন বিদ্যতে। ইতি যোজ্যম্। তস্মান্নিত্যশুদ্ধএবাত্মেত্যত্র প্রমাণং বদন্ পরকল্পনানিরাকরণফলমাহ—নাশুদ্ধিশ্চাপীতি। স্বগতধর্ম্মকৃতবন্ধাভাববদন্যসংসর্গকৃতাশুদ্ধিরপি ন চাস্ত্যসঙ্গত্বাদিত্যর্থঃ ॥ ৫৭

সূক্ষ্মৈকাগোচরেভ্যশ্চ ন লিপ্যত ইতি শ্রুতেঃ ॥ ৫৮

পদান্বয়। সূক্ষ্মৈকাগোচরেভ্যশ্চ ( আত্মার সূক্ষ্মত্ব, একত্ব এবং নির্বিশেষত্ববশতঃ ) [ আত্মা = আত্মা ] ন লিপ্যতে ( লিপ্ত হয় না ) ইতি ( এইরূপ ) শ্রুতেঃ ( শ্রুতি থাকায় ) ॥ ৫৮

অনুবাদ। সূক্ষ্মত্ব, অদ্বিতীয়ত্ব এবং অবিষয়ত্বহেতু আত্মা লিপ্ত হয় না,— এইরূপ শ্রুতি থাকায় [ আত্মার বন্ধ নাই ] ॥ ৫৮

টীকা। ইতশ্চ নাত্মনঃ পারমার্থিকো বন্ধ ইত্যাহ—সূক্ষ্মেতি। সূক্ষ্মত্বং মনোবাগগম্যত্বমেকত্বমদ্বিতীয়ত্বমগোচরত্বং নির্ব্বিশেষত্বমেভ্যশ্চ হেতুভ্যো নিত্যশুদ্ধ এবাত্মা, 'ন লিপ্যতে লোকদুঃখেন বাহ্য' ইতি শ্রুতেরিত্যর্থঃ। "যথা সর্ব্বগতং সৌক্ষ্ম্যাদাকাশং নোপলিপ্যতে, সর্ব্বত্রাবস্থিতো দেহে তথাত্মা নোপলিপ্যতে" ইতি ভগবদ্বচনঞ্চাত্রোদাহর্ত্তব্যম্। অর্দ্ধশ্লোকঃ॥ ৫৮

এবং তর্হি ন মোক্ষোঽস্তি বন্ধাভাবাৎ কথঞ্চন।
শাস্ত্রানর্থক্যমেব স্যান্ন বুদ্ধের্ভ্রান্তিরিষ্যতে।
বন্ধো মোক্ষশ্চ তন্নাশঃ স যথোক্তো ন চান্যথা॥ ৫৯

পদান্বয়। [পূর্ব্বপক্ষীয় শঙ্কা] এবম্ (যদি এরূপ, যদি স্বভাবতঃ আত্মার বন্ধন নাই) তর্হি (তাহা হইলে) বন্ধাভাবাৎ (বন্ধনের অভাববশতঃ) কথঞ্চন (কোন প্রকারে) মোক্ষঃ (মুক্তি) ন অস্তি (নাই) শাস্ত্রানর্থক্যম্ এব (মোক্ষাভাবে মোক্ষশাস্ত্রের বৈয়র্থ্যই) স্যাৎ (হয়), [উত্তর] ন (না, তাহা হয় না), বুদ্ধেঃ (বুদ্ধির) ভ্রান্তিঃ (ভ্রম) বন্ধঃ (বন্ধন) ইষ্যতে (ইষ্ট হয়) তন্নাশশ্চ (ভ্রান্তি নাশই) মোক্ষঃ (মুক্তি) সঃ (সেই মোক্ষ) যথোক্তঃ (পূর্ব্বে কথিত হইয়াছে) অন্যথা চ ন (অন্যরূপ মুক্তি নহে)॥ ৫৯

অনুবাদ। [প্রশ্ন] যদি আত্মা নিত্যশুদ্ধস্বরূপ, তাহা হইলে বন্ধনের অভাববশতঃ কোন রূপে মুক্তি হইতে পারে না, মোক্ষোপদেশক শাস্ত্রও অনর্থক হইয়া পড়ে; [উত্তর] তাহা বলিতে পার না, বুদ্ধিজাত ভ্রান্তিকে অর্থাৎ মিথ্যা-জ্ঞানকে বন্ধ এবং তাহার নাশকে মোক্ষ বলে; এইরূপ মোক্ষস্বরূপ পূর্ব্বে কথিত হইয়াছে, অন্যরূপ মোক্ষ নহে *॥ ৫৯

টীকা। এবমাত্মনো নিত্যশুদ্ধবুদ্ধমুক্তস্বভাবত্বং সাধয়তো বেদান্তিন আত্মোপদেশশাস্ত্রানর্থক্যমিত্যাক্ষিপতি পূর্ব্ববাদিনঃ। এবং তর্হীতি। যদীত্যধ্যাহার্য্যম্। যদ্যেবং নিত্যশুদ্ধ আত্মা তর্হি কথঞ্চন কেনাপি রূপেণ বন্ধাভাবান্মোক্ষোঽপি নাস্তি বন্ধপূর্ব্বকত্বান্মোক্ষস্য তদভাবেঽভাবাৎ তথাচ মোক্ষোপায়োপ-

---

* তাৎপর্য্য—যদি আত্মা স্বভাবতঃ মুক্ত, তাহা হইলে তাহাতে কোন সময়ে বন্ধন নাই, বন্ধনপূর্ব্বক মোক্ষ; যদি বন্ধন নাই, তাহা হইলে মোক্ষও নাই, মোক্ষ না থাকিলে মোক্ষ প্রতিপাদক শাস্ত্র ব্যর্থ হইয়া পড়ে।—এইরূপ পূর্ব্বপক্ষীয় শঙ্কা। সিদ্ধান্তী বলিতেছেন—মিথ্যাজ্ঞানই বন্ধ, তত্ত্বজ্ঞান দ্বারা মিথ্যাজ্ঞানের উচ্ছেদকে মোক্ষ বলে, সুতরাং আরোপিত মিথ্যাজ্ঞানের নাশার্থ শাস্ত্রের প্রয়োজন।

দেশশাস্ত্রানর্থক্যমেব স্যাদিতি, উত্তরমাহ—ন 'বুদ্ধেরিত্যাদিনা। বুদ্ধের্ভ্রান্তিঃ বন্ধ ইষ্যত ইত্যন্বয়ঃ। তন্নাশো ভ্রান্তিনাশো মোক্ষ ই'ত চোচ্যতে ন পরমার্থত ইত্যর্থঃ। সম্বন্ধো যথা পূর্ব্বমুক্তোঽজ্ঞানং কল্পনামূলং সংসারস্য নিয়ামকমিতি তথৈব ন চান্যথা, তথা চাজ্ঞানকল্পিতবন্ধভ্রমনিবৃত্ত্যর্থত্বাদুপদেশশাস্ত্রস্য ন বৈয়র্থ্যপ্রসঙ্গ ইত্যর্থঃ ॥ ৫৯

বোধাত্মজ্যোতিষা দীপ্তা বোধমাত্মনি মন্যতে।
বুদ্ধির্নান্যোঽস্তি বোদ্ধেতি সেয়ং ভ্রান্তির্হি ধীগতা ॥ ৬০

পদান্বয়। বোধাত্মজ্যোতিষা (জ্ঞানস্বরূপ আত্মার প্রকাশ দ্বারা, চিদাভাস দ্বারা) দীপ্তা (প্রকাশিত, ব্যাপ্ত) বুদ্ধিঃ (বুদ্ধি, অন্তঃকরণ) আত্মনি (আপনাতে, বুদ্ধিতে) বোধম্ (জ্ঞান, চৈতন্য) মন্যতে (মনে করে, অভিমান করে), অন্যঃ (অপর) বোদ্ধা (জ্ঞাতা) ন অস্তি (নাই) ইতি (এইরূপ) সা (সেই) ইয়ম্ (এই) ধীগতা (বুদ্ধিগত) ভ্রান্তিঃ (ভ্রম) হি (ই, নিশ্চিত) ॥ ৬০

অনুবাদ। [পূর্ব্বশ্লোকে বুদ্ধির ভ্রান্তিকে বন্ধন বলা হইয়াছে, এখন ভ্রান্তি কিরূপে হয় তাহা প্রদর্শিত হইতেছে] জ্ঞানস্বরূপ আত্মার প্রকাশের দ্বারা প্রকাশিত বুদ্ধি আপনাতে চৈতন্য মনে করে, অন্য বোদ্ধা সাক্ষী নাই, আমিই বোদ্ধা,—এইরূপ বুদ্ধিগত ভ্রান্তিই [আত্মাতে বন্ধন সম্পাদন করে] * ॥ ৬০

টীকা। অজ্ঞানমূলবুদ্ধিধর্ম্মাধ্যাসলক্ষণোবন্ধশ্চিদাত্মনীত্যুক্তমুপপাদয়তি—বোধাত্মেতি। বোধরূপস্যাত্মনো যজ্জ্যোতিঃপ্রকাশশ্চিদাভাসস্তেন দীপ্তা ব্যাপ্তা প্রকাশিতা বুদ্ধিরাত্মনি স্বস্যাং বোধং চৈতন্যং মন্যতে, অন্যো বোদ্ধা সাক্ষী নাস্তি, অহমেব বোদ্ধেতি সাভাসা বুদ্ধিঃ প্রকাশতে। তদবিবেকাদহমেব বোদ্ধা কর্ত্তেত্যাদিরাত্মনি সংসারো ধীগতা ভ্রান্তিরেবেত্যর্থঃ ॥ ৬০

বোধস্যাত্মস্বরূপত্বান্নিত্যং তত্রোপচর্য্যতে।
অবিবেকোঽপ্যনাদ্যোঽয়ং সংসারো নান্য ইষ্যতে ॥ ৬১

পদান্বয়। বোধস্য (জ্ঞানের, চৈতন্যের) নিত্যম্ (সর্ব্বদা) আত্ম-

---

* তাৎপর্য্য—আত্মা স্বয়ং প্রকাশ, বুদ্ধিতে আত্মপ্রকাশের দ্বারা প্রকাশিত হইয়া থাকে ; আত্মার চৈতন্য লইয়া বুদ্ধি নিজের চৈতন্য দেখায় এবং বুদ্ধির সহিত অবিবেকবশতঃ আত্মাতে কর্ত্তৃত্বভোক্তৃত্ব প্রভৃতির অধ্যাস বলিয়া আত্মা বদ্ধের ন্যায় হয়। এই আরোপিত বন্ধের কারণ মিথ্যাজ্ঞান, তাহার নাশের জন্য তত্ত্বজ্ঞানের আবশ্যকতা ; অবিদ্যা-নিবৃত্তিই মোক্ষ ; অবিদ্যা-নিবৃত্তির উপায় বেদান্ত শাস্ত্রে উপদিষ্ট হইয়াছে, সুতরাং মোক্ষোপদেশক শাস্ত্র সার্থক।

স্বরূপত্বাৎ (আত্মার স্বরূপত্বহেতু, অর্থাৎ জ্ঞানস্বরূপই আত্মা বলিয়া) তত্র (তাহাতে, বুদ্ধিতে) উপচর্য্যতে (আরোপিত হইয়া থাকে), অয়ম্ (এই) অবিবেকঃ অপি (ভেদভাব, অজ্ঞানও) অনাদ্যঃ (অনাদি, ইহার আদি নাই), সংসারঃ (জগৎ) অন্যঃ (অপর, অবিবেক ভিন্ন) ন ইষ্যতে (অভিপ্রেত নহে) ॥ ৬১

অনুবাদ। জ্ঞান নিত্যই আত্মস্বরূপ, অতএব অবিবেকবশতঃ বুদ্ধিতে জ্ঞানের উপচার করা হইয়া থাকে, এই অবিবেকও অনাদি, সংসারও অবিবেক ব্যতীত অন্য স্বীকার করা হয় না * ॥ ৬১

টীকা। বুদ্ধেরেব বোধাত্মত্বং যথাপ্রতীতি পরমার্থং কিং ন স্যাদিতি চেন্নেত্যাহ—বোধস্যেতি। বুদ্ধেরাগন্তুকত্বেন বোধব্যভিচারাৎ বোধস্য চ বিনাপি বুদ্ধিং সুষুপ্তে সত্ত্বাদাত্মস্বরূপত্বাৎ তত্র বুদ্ধৌ স উপচর্য্যতেঽধ্যস্য ব্যবহ্রিয়তেঽবিবেকাদিত্যর্থঃ। তর্হি সোঽবিবেকঃ সাদিরনাদির্বেতি বীক্ষায়ামাহ—অবিবেকোঽপীতি। যস্ত্ববিবেক এবানাত্মজ্ঞানকৃতত্বাদনাদিস্তর্হি তস্যৈব ব্রহ্মাত্মজ্ঞানান্নিবৃত্তিঃ স্যান্ন সংসারস্যেতি ভ্রমং বারয়তি—সংসারো নান্য ইষ্যতে ইতি। কর্ত্রাদিধর্ম্মকবুদ্ধ্যবিবেক এব সংসার ইত্যর্থঃ ॥ ৬১

মোক্ষস্তন্নাশ এব স্যান্নান্যথানুপপত্তিতঃ।
যেষাং বস্ত্বন্তরাপত্তির্মোক্ষো নাশস্তু তৈর্মতঃ ॥ ৬২

পদান্বয়। তন্নাশ এব (অবিবেক নাশই) মোক্ষঃ (মুক্তি) স্যাৎ (হয়) অন্যথা ন (অন্য প্রকার মুক্তি নহে) [এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] অনুপপত্তিতঃ (অনুপপত্তিবশতঃ, যুক্তি দ্বারা উপপাদন করা যায় না বলিয়া) যেষাম্ (যাহাদের মতে) বস্ত্বন্তরাপত্তিঃ (আত্মস্বরূপ হইতে, অন্যবস্তুস্বরূপ প্রাপ্তি) মোক্ষঃ (মুক্তি) তৈঃ (তাহাদের মতে) [আত্মনঃ=আত্মার] নাশস্তু (নাশই) মতঃ (অভিমত) ॥ ৬২

---

* তাৎপর্য্য জ্ঞান (চৈতন্য) বুদ্ধির স্বরূপ বলিতে পারা যায় না, কারণ সুষুপ্তিকালে বুদ্ধির লয় হয়, কিন্তু জ্ঞান থাকে ; যদি সুষুপ্তিকালে জ্ঞান থাকে বল, তাহা হইলে সুপ্তোত্থিত ব্যক্তির স্মৃতি হইতে পারে না। 'আমি সুখে নিদ্রা গিয়াছিলাম'—এইরূপ জ্ঞান স্মৃতিরূপ, সুতরাং তাহার পূর্ব্বানুভব চাই, তাহা সুষুপ্তিকালে হইয়াছে, বলিতে হইবে। সুষুপ্তির পূর্ব্বক্ষণেই জ্ঞান হইয়াছিল, এরূপ কল্পনায় কোন যুক্তি নাই। সুতরাং জ্ঞান আত্মস্বরূপ, অবিবেকবশতঃ বুদ্ধিতে ব্যবহার হয় মাত্র, এই অবিবেক অনাদিকাল হইতে আসিয়াছে। ব্রহ্মজ্ঞান দ্বারা নষ্ট হয়। সংসারও অবিবেকবশতঃ হয় বলিয়া তাহাও নাশ প্রাপ্ত হয়।

অনুবাদ। অজ্ঞাননাশই মোক্ষ, অন্য প্রকারে ইহার উপপত্তি হয় না; যাহাদের মতে আত্মস্বরূপ হইতে অন্যবস্তুস্বরূপ প্রাপ্তি মোক্ষ, তাহাদের মতে আত্মার নাশই অভিমত * ॥ ৭২

টীকা। বন্ধস্যাজ্ঞানাত্মকত্বে ফলিতমাহ—মোক্ষ ইতি। জ্ঞানাদজ্ঞাননিবৃত্ত্যা তৎকার্য্যবন্ধনিবৃত্তিরেব মুক্তির্নান্যথা হেয়স্যোপাদেয়স্য বা মোক্ষস্যানুপপত্তিতোঽনুপপত্তেরিত্যর্থঃ। অনুপপত্তিমেব দ্রঢয়ন্ পক্ষান্তরং নিরাকরোতি—যেষামিতি। যেষাং বাদিনাং স্বরূপাদন্যবস্তুস্বরূপাপত্তিরাত্মনো মোক্ষ ইতি মতা তৈরাত্মনাশ এব মোক্ষ ইতীষ্টঃ স্যাৎ, স্থিতস্য নষ্টস্য বান্যস্বরূপত্বাসম্ভবাৎ বস্তুস্বরূপাপত্তিশব্দেন যদি প্রাপ্তির্বিবক্ষ্যতে তথাপি 'সংযোগাবিপ্রয়োগান্তা' ইতি ন্যায়েন কৃতকস্যানিত্যত্বব্যাপ্তেশ্চানিত্যো মোক্ষঃ স্যাদিত্যর্থঃ ॥ ৭২

অবস্থান্তরমপ্যেবমবিকারান্ন যুজ্যতে।
বিকারোঽবয়বিত্বং স্যাৎ ততো নাশো ঘটাদিবৎ ॥ ৬৩

পদান্বয় । এবম্ (এইরূপ) অবিকারাৎ (আত্মার অবিকারিত্ববশতঃ) অবস্থান্তরম্ অপি (ভিন্ন ভিন্ন অবস্থা) ন যুজ্যতে (যুক্ত হয় না), [আত্মনশ্চেৎ =আত্মার যদি] বিকারঃ (বিকারিত্ব) [তর্হি=তাহা হইলে] অবয়বিত্বম্ (সাবয়বত্ব) স্যাৎ (হয়), ততঃ (সেই জন্য) ঘটাদিবৎ (ঘটাদির ন্যায়) নাশঃ (বিনাশ) [স্যাৎ=হয়] ॥৬৩

অনুবাদ। এইরূপ, আত্মার বিকারশূন্যতাহেতু অবস্থান্তরও যুক্তিযুক্ত নহে, আত্মার বিকার স্বীকার করিলে সাবয়বত্ব আসিয়া পড়ে, সেই জন্য ঘটাদির ন্যায় আত্মার নাশ ঘটে † ॥৬৩

টীকা। যথাবস্তুস্বরূপাপত্তির্মোক্ষ ইতি পক্ষেঽনুপপত্তিরনিত্যত্বাপত্তিশ্চ তথাত্মনোঽবস্থান্তরাপত্তির্মোক্ষপক্ষেঽপি স দোষস্তুল্য ইত্যাহ—অবস্থান্তরমপ্যে-

---

* তাৎপর্য্য—বেদান্তমতে আত্মস্বরূপই মোক্ষ, কেবলমাত্র অজ্ঞান ব্যবধান থাকায় বন্ধের ন্যায় ব্যবহার হয়, তত্ত্বজ্ঞান সেই অজ্ঞান দূরীভূত করিলে প্রকৃত আত্মস্বরূপ প্রকাশ পায়। আত্মস্বরূপ ব্যতিরিক্ত মোক্ষ স্বীকার করিলে আত্মার নাশই মোক্ষ বলিতে হয়, কোন পুরুষ নিজের নাশ ইচ্ছা করে না।

† তাৎপর্য্য—যে যে বস্তু বিকারী, তাহার ভিন্ন ভিন্ন অবস্থা দৃষ্ট হয়, যেমন দেহ বিকারী বলিয়া তাহার বাল্য, যৌবন, বার্দ্ধক্য প্রভৃতি অবস্থা ঘটিয়া থাকে। আত্মা নির্ব্বিকার; সুতরাং তাহার অবস্থান্তর নাই, অপিচ বিকারী পদার্থমাত্রই সাবয়ব হয়, কিন্তু আত্মা নিরবয়ব।

বন্নিতি। অবিকারিত্বাদাত্মনোঽবস্থান্তরমপি ন যুজ্যতে, যদি পুনর্বিকারোঽপ্যভ্যুপগম্যেত তথা সতি সাবয়বত্বমাত্মনঃ স্যাৎ ততঃ সাবয়বত্বাদ্ধ্বংস এব ঘটাদিবদপরিহার্য্যঃ স্যাদতো ভ্রান্তিনিবৃত্তিমাত্র এব মোক্ষো নান্যথা সম্ভবতীত্যর্থঃ॥ ৬৩

তস্মাদ্‌ভ্রান্তিরতোঽন্যা হি বন্ধমোক্ষাদিকল্পনাঃ।
সাংখ্যকাণাদবৌদ্ধানাং মীমাংসাহতকল্পনাঃ॥ ৬৪

পদান্বয়। অতঃ (বেদান্ত সিদ্ধান্ত হইতে) অন্যা (ভিন্ন) বন্ধমোক্ষাদিকল্পনাঃ (বন্ধ, মুক্তি প্রভৃতি কল্পনা) হি (যেহেতু) ভ্রান্তিঃ (ভ্রম, প্রমাণশূন্য) তস্মাৎ (সেই হেতু) [নাদর্ত্তব্যাঃ—আদরণীয় নহে]; সাংখ্যকাণাদবৌদ্ধানাং (সাংখ্য, বৈশেষিক এবং বৌদ্ধগণের) মীমাংসাহতকল্পনাঃ (বিচার-বিরুদ্ধ কল্পনা)॥৬৪

অনুবাদ। বন্ধমোক্ষ প্রভৃতি কল্পনা বেদান্তসিদ্ধান্ত বিরুদ্ধ, যেহেতু ইহা প্রমাণশূন্য, অতএব [আদরণীয় নহে]; কারণ, সাংখ্য, বৈশেষিক ও বৌদ্ধগণের কল্পনা বিচারবিরুদ্ধ॥৬৪

টীকা। বেদান্তসিদ্ধান্তাদন্যা বন্ধমোক্ষাদিকল্পনা বাদিভিরুৎপ্রেক্ষিতাঃ শ্রুতিস্মৃতিন্যায়বাধিতত্বান্নাদরণীয়া মুমুক্ষুভিরিত্যুপসংহরতি—তস্মাদিতি দ্বাভ্যাম্। ভ্রান্তিরেব পরিশেষাদাত্মনি বন্ধমোক্ষপ্রতিভাস ইতি কল্পনা শ্রুত্যাদ্যবিরুদ্ধা, অতোঽন্যা বন্ধমোক্ষাদিকল্পনাঃ আদিশব্দাৎ তদ্ধেতুকল্পনাশ্চ নাদর্ত্তব্যাঃ কদাচনেতি সম্বন্ধঃ। অতোঽস্মাৎ সিদ্ধান্তাদন্যা বন্ধমোক্ষাদিকল্পনা হি যস্মাদ্‌ভ্রান্তিঃ প্রমাণশূন্যা তস্মান্নাদর্ত্তব্যেতি বাক্যঃ। কেষাং বা কল্পনা নাদর্ত্তব্যা ইত্যত আহ—সাংখ্যেতি। মীমাংসাহতা বিচারবিরুদ্ধা বিচারাসহা বা কল্পনা মীমাংসাহতকল্পনেত্যর্থঃ॥ ৬৪

শাস্ত্রযুক্তিবিহীনত্বান্নাদর্ত্তব্যাঃ কদাচন।
শক্যন্তে শতশো বক্তুং দোষাস্তাসাং সহস্রশঃ॥ ৬৫

পদান্বয়। শাস্ত্রযুক্তিবিহীনত্বাৎ (শাস্ত্র এবং যুক্তিরাহিত্য হেতু) কদাচন (কখনও) [তাঃ—সেই সব কল্পনা] ন আদর্ত্তব্যাঃ (আদর করিবে না), তাসাং (সেই সমস্ত কল্পনার) শতশঃ (শত শত) সহস্রশঃ (সহস্র সহস্র) দোষাঃ (দোষ সমূহ) বক্তুং (বলিতে) শক্যন্তে (পারা যায়)॥৬৫

অনুবাদ। সেই সমুদায় কল্পনা শাস্ত্র ও যুক্তি বিরুদ্ধ বলিয়া কখনও আদরণীয় নহে। কারণ, তাহাদের শত সহস্র দোষ বলিতে পারা যায়॥৬৫

টীকা। অনাদরে হেতুমাহ—শাস্ত্রেতি। শাস্ত্রযুক্তিবিরুদ্ধাশ্চ তাঃ কল্পনা ইত্যাহ—শক্যন্ত ইতি ॥ ৬৫

অপি নিন্দোপপত্তেশ্চ যান্যতোঽন্যানি চেত্যতঃ।
ত্যক্ত্বাতো হ্যন্যশাস্ত্রোক্তীর্মতিং কুর্য্যাদ্দৃঢ়াং বুধঃ ॥ ৬৬

পদান্বয়। অতঃ (এই হেতু) নিন্দোপপত্তেশ্চ অপি (নিন্দাবাদহেতু, দ্বৈতের নিন্দা থাকায়ও) অতঃ (বেদান্ত হইতে) যানি (যে) অন্যানি চেতি (অন্যশাস্ত্র) [তানি নাদর্ত্তব্যানি=তাহা আদরণীয় নহে], অতঃ (এজন্য) বুধঃ (পণ্ডিত) অন্যশাস্ত্রোক্তীঃ (অন্যশাস্ত্রের উক্তি সমূহ) ত্যক্ত্বা (ত্যাগ করিয়া) [বেদান্তে=বেদান্তে] দৃঢ়াম্ (দৃঢ়) মতিম্ (বুদ্ধি) কুর্য্যাৎ (করিবেন) হি (নিশ্চিত) ॥৬৬

অনুবাদ। দ্বৈতের নিন্দাবাদহেতু বেদান্ত ভিন্ন সমস্ত শাস্ত্র মুমুক্ষুগণের আদরণীয় নহে; অতএব পণ্ডিতব্যক্তি অন্য শাস্ত্রের উক্তিসমূহ বর্জ্জন করিয়া বেদান্তে দৃঢ় মতি স্থাপন করিবেন ॥ ৬৬

টীকা। ইতশ্চ সাংখ্যাদিকল্পনা নাদর্ত্তব্যা ইত্যাহ—অপি নিন্দোপপত্তেরিতি। যান্যতোঽন্যানি শাস্ত্রাণি পৃথিব্যাং বিবিধানি বৈ শঙ্কনীয়ানি বিদ্বদ্ভির্দ্ধর্ম-শুদ্ধিমতীপ্সুভিঃ। "যা বেদবাহ্যাঃ স্মৃতয়ো যাশ্চ কাশ্চ কুদৃষ্টয়ঃ। সর্ব্বাস্তা নিষ্ফলাঃ প্রেত্য তমোনিষ্ঠা হি তাঃ স্মৃতাঃ" ইত্যাদি নিন্দাবচনাৎ নাদর্ত্তব্যা ইত্যর্থঃ। অতোঽন্যশাস্ত্রোক্তীস্ত্যক্ত্বা দৃঢ়াং মতিং বুধঃ কুর্য্যাদিত্যন্বয়ঃ ॥ ৬৬

শ্রদ্ধাভক্তী পুরস্কৃত্য হিত্বা সর্ব্বমনার্জ্জবম্।
বেদান্তস্যৈব তত্ত্বার্থে ব্যাসস্যাভিমতৌ তথা ॥ ৬৭

পদান্বয়। শ্রদ্ধাভক্তী (শ্রদ্ধা এবং ভক্তিকে) পুরস্কৃত্য (অগ্রে করিয়া) তথা (সেইরূপ) সর্ব্বম্ (সমস্ত) অনার্জ্জবম্ (অসরল ব্যবহার, কপটতা) হিত্বা (ত্যাগ করিয়া) ব্যাসস্য (ব্যাসের) অভিমতৌ (অনুমত) বেদান্তস্য এব (বেদান্তেরই) তত্ত্বার্থে (যথার্থ পদার্থে, ব্রহ্মে) [দৃঢ়াং মতিং কুর্য্যাৎ=দৃঢ় মতি করিবে] ॥ ৬৭

অনুবাদ। পণ্ডিত শ্রদ্ধাভক্তি পুরঃসর সমস্ত কপট ব্যবহারকে পরিবর্জ্জন করিয়া ব্যাসের অভিমত বেদান্তের প্রতিপাদ্য তত্ত্বে দৃঢ়মতি স্থাপন করিবে ॥৬৭

টীকা। কথং মতিং কুর্য্যাৎ কুত্র বা ইত্যাকাঙ্ক্ষায়ামাহ—শ্রদ্ধেতি। শ্রদ্ধাশ্রুত্যুক্তেঽর্থে বিশ্বাসো ভক্তিস্তৎপরতা তে পুরস্কৃত্য আদরেণ অবলম্ব্যেত্যর্থঃ। সুগমমন্যৎ ॥ ৬৭

ইতি প্রণুন্না দ্বয়বাদ-কল্পনা
নিরাত্মবাদাশ্চ তথাহি যুক্তিতঃ।
ব্যপেতশঙ্কাঃ পরবাদতঃ স্থিরা
মুমুক্ষবো জ্ঞানপথে স্যুরিত্যুত ॥ ৬৮

পদান্বয়। ইতি (এইরূপে) যুক্তিতঃ (যুক্তিদ্বারা) দ্বয়বাদকল্পনা (সাংখ্যাদি ভেদবাদকল্পনা) তথা (সেইরূপ) নিরাত্মবাদাশ্চ (বৌদ্ধবাদ) প্রণুন্নাঃ (নিরাকৃত হইয়াছে) হি (নিশ্চিত অথবা যেহেতু), মুমুক্ষবঃ (মুক্তিকাম ব্যক্তিগণ) পরবাদতঃ (পরশাস্ত্র সমূহ হইতে) ব্যপেতশঙ্কাঃ (সেই সমস্ত শাস্ত্রের প্রামাণ্যে শঙ্কা রহিত হইয়া) জ্ঞানপথে (বেদান্ত-কথিত জ্ঞানমার্গে) স্থিরাঃ (নিশ্চল) স্যুরিত্যুত (হইবেনই) ॥৬৮

অনুবাদ। এইরূপ সাংখ্যাদিদ্বৈতবাদ এবং বৌদ্ধমত যুক্তিদ্বারা নিরাকৃত হইয়াছে, মুমুক্ষুগণ পরশাস্ত্র সমূহে প্রামাণ্যশঙ্কা রহিত হইয়া বেদান্তোক্ত জ্ঞান মার্গে নিশ্চল হইবেন ॥ ৬৮

টীকা। এবমুক্তং পরপক্ষনিরাকরণং সংক্ষিপ্য তৎপ্রয়োজনং কথয়তি—ইতীতি। ইতি ইত্থং যুক্তিতঃ প্রণুন্না নিরাকৃতা দ্বয়বাদকল্পনা ভেদবাদকল্পনাঃ সাংখ্যাদিকল্পনা ইতি যাবৎ। তথা নিরাত্মবাদা বৌদ্ধবাদাশ্চ যুক্তিতঃ প্রণুন্না ইত্যর্থঃ। কিমর্থম্? তদাহ—ব্যপেতেতি। মুমুক্ষবঃ পরবাদতঃ পরশাস্ত্রেভ্যো ব্যপেতশঙ্কাস্তৎপ্রামাণিকত্বশঙ্কারহিতাঃ সন্তো জ্ঞানপথে বেদান্তোক্তজ্ঞানমার্গে স্থিরাঃ স্যুর্ভবেযুরিত্যুত অপীতি যোজনা ॥ ৬৮

স্বসাক্ষিকং জ্ঞানমতীব নির্ম্মলং
বিকল্পনাভ্যো বিপরীতমদ্বয়ম্।
অবাপ্য সম্যগ্ যদি নিশ্চিতো ভবে-
ন্নিরন্বয়ো নির্বৃতিমেতি শাশ্বতীম্ ॥ ৬৯

পদান্বয়। স্বসাক্ষিকম্ (আত্মমাত্রসাক্ষিক) অতীব (অত্যন্ত) নির্ম্মলম্ (স্বচ্ছ, ভ্রমাদি রহিত) বিকল্পনাভ্যঃ (বিকল্প সমূহ হইতে) বিপরীতম্ (বিলক্ষণ)

সম্যক্ ( সমীচীনরূপে ) অদ্বয়ম্ ( অদ্বিতীয় ) জ্ঞানম্ ( জ্ঞানকে ) অবাপ্য ( প্রাপ্ত হইয়া ) যদি ( যদি ), নিশ্চিতঃ ( স্থির, নিশ্চয়াত্মকজ্ঞানবান্ ) ভবেৎ ( হয় ) [ তর্হি—তাহা হইলে ] নিরন্বয়ঃ ( অজ্ঞান ও তৎকার্য্য সম্বন্ধবিহীন হইয়া ) শাশ্বতীম্ ( নিত্য ) নির্বৃতিম্ ( শান্তিকে ) এতি ( প্রাপ্ত হ'ন ) ॥ ৬৯

অনুবাদ। আত্মসাক্ষিক, অত্যন্ত নির্ম্মল, বিকল্প সমূহ হইতে বিপরীত সম্যক অদ্বৈত জ্ঞানকে প্রাপ্ত হইয়া মুমুক্ষু যদি নিশ্চিত হ'ন, তাহা হইলে অজ্ঞান ও তাহার কার্য্য সম্বন্ধবিহীন হইয়া নিত্য শান্তিকে লাভ করেন ॥ ৬৯

টীকা। বেদান্তবিহিতব্রহ্মাত্মজ্ঞানস্যৈব পরমপুরুষার্থসাধনত্বমিতি তৎস্বরূপকথনপূর্ব্বকং মুমুক্ষূণাং তন্নিষ্ঠত্বমাবশ্যকমিতি দর্শয়তি—স্বসাক্ষিকমিতি। অদ্বয়মখণ্ডবস্তুমাত্রাকারমিত্যর্থঃ। নিরন্বয়ো নিরস্তাজ্ঞানতৎকার্য্যসম্বন্ধঃ সন্নিত্যর্থঃ। শাশ্বতী নির্বৃতিরখণ্ডানন্দানুভবস্বরূপাবির্ভাবঃ ॥ ৬৯

ইদং রহস্যং পরমং পরায়ণং
ব্যপেতদোষৈরভিমানবর্জ্জিতৈঃ।
সমীক্ষ্য কার্য্যা মতিরার্জ্জবে সদা
ন তত্ত্বদৃক্স্বান্যমতির্হি কশ্চন ॥ ৭০

পদান্বয়। ইদম্ ( এই ) রহস্যম্ ( গোপনীয়তত্ত্ব, একমাত্র উপদেশ-লভ্য ) পরমম্ ( সর্ব্বোৎকৃষ্ট ) পরায়ণম্ ( পরমগতিরূপ ) [ আত্মতত্ত্ব ] সমীক্ষ্য ( সম্যক আলোচনা করিয়া ) ব্যপেতদোষৈঃ ( দোষশূন্য ) অভিমানবর্জ্জিতৈঃ ( পাণ্ডিত্যাদি দোষরহিত পুরুষগণ কর্ত্তৃক ) সদা ( সর্ব্বদা ) আর্জবে ( ঋজুস্বভাবে, ব্রহ্মাত্মতত্ত্বে ) মতিঃ ( মন, নিষ্ঠা ) কার্য্যা ( করিবেন ), কশ্চন ( যে কেহ ) স্বান্যমতিঃ ( আত্মাতিন্ন বস্তুতে যাহার বুদ্ধি ) তত্ত্বদৃক্ ( তত্ত্বদর্শী ) ন [ ভবতি ] ( হয় না ) হি ( নিশ্চিত ) ॥৭০

অনুবাদ। দোষশূন্য অভিমানরহিত ব্যক্তিগণ এই রহস্য উৎকৃষ্ট সর্ব্বাশ্রয় আত্মজ্ঞান সম্যক্‌রূপে আলোচনা করিয়া ব্রহ্মতত্ত্বে বুদ্ধি স্থাপন করিবেন, অনাত্মজ্ঞ কোন পুরুষই তত্ত্বদর্শী হইতে পারে না। ॥ ৭০

টীকা। যথোক্তজ্ঞানাধিকারিণং সংক্ষিপ্তবিশেষণসারং কথয়ংস্তন্নিষ্ঠালক্ষণমাহ—ইদং রহস্যমিতি। যদবাপ্য শাশ্বতীং নির্বৃতিমেতি তদিদং রহস্যমুপদেশৈকগম্যম্। পরমং পরমাত্মতত্ত্বপ্রকাশকত্বাৎ সর্ব্বোত্তমম্। পরায়ণং নিরবধিকসর্ব্বাশ্রয়ং পরমগতিরূপমিতি যাবৎ, এবংবিধমাত্মজ্ঞানং সমীক্ষ্য সম্যগালোচ্য দৃঢ়ী-

কৃত্যেতি যাবৎ। ব্যপেতদোষৈরপগতেন্দ্রিয়বহির্মুখৈরভিমানবর্জ্জিতৈঃ পাণ্ডিত্যাদি নিমিত্তচিত্তদোষরহিতৈঃ শান্তৈর্দান্তৈশ্চেতি যাবৎ। এবংবিধৈরধিকারিভিরার্জ্জবে ঋজুভাবে সর্ব্বসমে ব্রহ্মাত্মতত্ত্বে মতির্নিষ্ঠা সদা কার্য্যা ব্রহ্মাত্মতত্ত্বমেব ঋজু সর্ব্বদা-সর্ব্বত্রৈকরূপত্বাৎ তৎস্বরূপমেবার্জ্জবং নাম তত্র নির্ব্বিশেষত্বাদিতি দ্রষ্টব্যম্। তথাচ ব্রহ্মাভেদেনাত্মজ্ঞাননিষ্ঠা তত্ত্বনিষ্ঠেত্যুক্তং ভবতি, এতদেব ব্যতিরেককথনেন বিশদয়তি—ন তত্ত্বদৃগিতি। যঃ কশ্চন স্বাল্পমতিঃ প্রত্যগাত্মনোঽন্যস্মিন্ ব্রহ্মণি মতির্যস্য স স্বাল্পমতিঃ সন্ তত্ত্বদৃক্ তত্ত্বমতি র্ন ভবতীত্যর্থঃ। 'তদেব ব্রহ্ম ত্বং বিদ্ধি নেদং যদিদমুপাসতে'। 'অথ যোঽন্যাং দেবতামুপাস্তেঽন্যোঽসাবন্যোঽহমস্মীতি ন স বেদ' ইতি শ্রুতেঃ॥ ৭০

অনেকজন্মান্তরসঞ্চিতৈর্নরো
বিমুচ্যতেঽজ্ঞাননিমিত্তপাতকৈঃ।
ইদং বিদিত্বা পরমং হি পাবনং
ন লিপ্যতে ব্যোম ইবেহ কর্ম্মভিঃ॥ ৭১

পদান্বয়। নরঃ (মনুষ্য) অনেকজন্মান্তরসঞ্চিতৈঃ (বহু ভিন্ন ভিন্ন জন্মে উপচিত) অজ্ঞাননিমিত্তপাতকৈঃ (অজ্ঞান জন্য পাপের দ্বারা) বিমুচ্যতে (বিমুক্ত হয়), ইদম্ (এই আত্মতত্ত্ব, বা আত্মজ্ঞান) পরমম্ (অত্যন্ত) পাবনম্ (পবিত্র) বিদিত্বা (জানিয়া) ব্যোম ইব (আকাশের ন্যায়) ইহ (সংসারে) কর্ম্মভিঃ (কর্ম্মসমূহের দ্বারা) ন লিপ্যতে (লিপ্ত হন না)॥ ৭১

অনুবাদ। [জ্ঞান উৎপন্ন হইলে] মনুষ্য বহুজন্মসঞ্চিত অজ্ঞানজন্য পাপরাশি দ্বারা বিমুক্ত হয়, এই আত্মতত্ত্ব পরম পবিত্র জানিয়া [লোক] আকাশের ন্যায় সংসারে কর্ম্ম সমূহের দ্বারা লিপ্ত হ'ন না॥ ৭১

টীকা। এবমতিবন্ধলভ্যেন জ্ঞানেন কিংফলং সাধ্যতে তদাহ—অনেকেতি। স্পষ্টার্থঃ॥ ৭১

প্রশান্তচিত্তায় জিতেন্দ্রিয়ায় চ
প্রহীণদোষায় যথোক্তকারিণে।
গুণান্বিতায়ানুগতায় সর্ব্বদা
প্রদেয়মেতৎ সততং মুমুক্ষবে॥ ৭২

পদান্বয়। প্রশান্তচিত্তায় (শান্তিগুণ যুক্ত) জিতেন্দ্রিয়ায় (যৎ কর্ত্তৃক ইন্দ্রিয় জিত হইয়াছে এবংবিধ) প্রক্ষীণদোষায় (যাহার পাপাদি নাশ প্রাপ্ত হইয়াছে) যথোক্তকারিণে (শাস্ত্রোক্ত ধর্ম্মানুষ্ঠায়ী) গুণান্বিতায় (বিদ্যাবিনয়াদি গুণযুক্ত) সর্ব্বদা (বহুকাল) সততম্ (নিরন্তর) অনুগতায় চ (অনুসারী) মুমুক্ষবে (মুক্তিকাম পুরুষকে) এতৎ (এই, আত্মজ্ঞান) [গুরুণা = গুরু কর্ত্তৃক] প্রদেয়ম্ (দেয়, দান করা উচিত) ॥ ৭২

অনুবাদ। গুরু, প্রশান্তচিত্ত, জিতেন্দ্রিয়, পাপাদিদোষরহিত, শাস্ত্রোক্ত কর্ম্মানুষ্ঠানকারী, বিনয় সরলতা প্রভৃতি গুণযুক্ত, দীর্ঘকাল নিরন্তর অনুগত মুমুক্ষু শিষ্যকে আত্মজ্ঞান প্রদান করিবেন ॥ ৭২

টীকা। ইদং জ্ঞানমাচার্য্যেণ কস্মৈ দাতব্যমিত্যপেক্ষায়াং বিস্তৃতবিশেষণমধিকারিণমাহ—প্রশান্তেতি। প্রশান্তচিত্তায় শান্তিগুণযুক্তায় জিতেন্দ্রিয়ায় দান্তায় প্রহীণদোষায় অনেকজন্মানুষ্ঠিতযজ্ঞাদিপরিতোষিতেশ্বরপ্রসাদনহতসমস্তকল্মষায়, যথোক্তকারিণে শাস্ত্রোক্তস্বধর্ম্মস্য যথাশাস্ত্রমনুষ্ঠাত্রে, গুণান্বিতায় বিদ্যাবিনয়ার্জ্জবাদিগুণযুক্তায়, সর্ব্বদা দীর্ঘকালং সততঞ্চ নৈরন্তর্য্যেণানুগতায় গুরুমনুসৃতায় এবংবিধায় মুমুক্ষবে মোক্ষমাত্রেচ্ছাবতে এতদাত্মজ্ঞানং গুরুণা দেয়ং প্রতিপাদয়িতব্যমিত্যর্থঃ ॥ ৭২

পরস্য দেহে ন যথাভিমানিতা
পরস্য তদ্বৎ পরমার্থমীক্ষ্য চ।
ইদং হি বিজ্ঞানমতীব নির্ম্মলং
সংপ্রাপ্য মুক্তোঽথ ভবেৎ সর্ব্বতঃ ॥ ৭৩

পদান্বয়। যথা (যেমন) পরস্য (অন্যের) দেহে (শরীরে) পরস্য (অন্যের) অভিমানিতা (অহং মম-অভিমান) ন (নাই), তদ্বৎ (সেইরূপ) [স্বদেহেঽপি = নিজের শরীরেও] পরমার্থম্ (পরমতত্ত্ব, দেহাতিরিক্ত আত্মতত্ত্ব) বীক্ষ্য চ (দর্শন করিয়া) অতীব (অত্যন্ত) নির্ম্মলম্ (স্বচ্ছ) বিজ্ঞানং (জ্ঞানকে) সংপ্রাপ্য (প্রাপ্ত হইয়া) অথ (অনন্তর) সর্ব্বতঃ (সর্ব্বতোভাবে) মুক্তঃ (মুক্ত) ভবেৎ চ (হয়) ॥ ৭৩

অনুবাদ। যেমন পরের দেহে পরের অহংমমাভিমানিত্ব নাই, সেইরূপ নিজদেহেও দেহাতিরিক্ত আত্মতত্ত্ব আলোচনা করিয়া এবংবিধ নির্ম্মল জ্ঞানকে প্রাপ্ত হইয়া সর্ব্বতোভাবে বিমুক্ত হ'ন ॥ ৭৩

টীকা। এবংবিধঃ শিষ্যো মহাবাক্যেনাবগমিতমাত্মতত্ত্বং কথমবগচ্ছতি, কিংবা ফলং প্রাপ্নোতীত্যপেক্ষায়ামাহ—পরস্যেতি। যথা পরস্যাত্মস্য দেহে পরস্য নাভিমানিতা অহং মমেত্যভিমানিত্বং ন সম্ভবতি, তদ্বৎ স্বদেহেঽপি পর মার্থমীক্ষ্য দেহাতিরিক্তমাত্মতত্ত্বমীক্ষ্যালোচ্যাভিমানরহিতঃ সন্নিতি যাবৎ। চকারাৎ তৎপ্রতিপাদকবেদান্তবাক্যান্যালোচ্যেতি গৃহ্যতে। এবংবিধমিদং বিজ্ঞানং পূর্ব্বোক্তসাক্ষাৎকারং সংপ্রাপ্যাথ তদৈব সর্ব্বতো মুক্তো ভবেন্নিরস্তা-জ্ঞানতৎকার্য্যসংস্কারপরমানন্দানুভবব্রহ্মাত্মস্বরূপো ভবেদিত্যর্থঃ॥ ৭৩

ন হীহ লাভোঽভ্যধিকোঽস্তি কশ্চন
স্বরূপলাভাৎ স ইতো হি নান্যতঃ।
ন দেয়মৈন্দ্রাদপি রাজ্যতোঽধিকং
স্বরূপলাভং ত্বপরীক্ষ্য যত্নতঃ॥ ৭৪

পদান্বয়। ইহ (সংসারে, দেবমনুষ্যাদি জন্মপরম্পরায়) স্বরূপলাভাৎ (তত্ত্বজ্ঞান হইতে) কশ্চন (কোন) অভ্যধিকঃ (অতিরিক্ত) লাভঃ (প্রাপ্তি) ন হি (নাই), সঃ (সেই লাভ) ইতঃ (ইহা হইতে, বেদান্তবাক্য হইতে); ন অন্যতঃ (শাস্ত্রান্তর হইতে নহে) হি (যেহেতু) যত্নতঃ (যত্নপূর্ব্বক) [শিষ্যম্—শিষ্যকে] অপরীক্ষ্য (পরীক্ষা না করিয়া) ঐন্দ্রাৎ অপি (ইন্দ্রসম্বন্ধীয়, স্বর্গ) রাজ্যতঃ (রাজ্য হইতে) অধিকম্ (অধিক, গুরুতর) স্বরূপলাভং তু (আত্মজ্ঞান) ন দেয়ম্ (দিবেন না)॥ ৭৪

অনুবাদ। এই সংসারে আত্মজ্ঞান অপেক্ষা অতিরিক্ত কোন লাভ নাই, সেই লাভ বেদান্তশাস্ত্র হইতে ঘটে, শাস্ত্রান্তর হইতে পাওয়া যায় না; অতএব গুরু যত্নপূর্ব্বক শিষ্যকে পরীক্ষা না করিয়া স্বর্গরাজ্য অপেক্ষাও গুরুতর আত্মজ্ঞান [কাহাকেও] প্রদান করিবেন না॥ ৭৪

টীকা। কিমিতিগুণবিশেষবচ্ছিষ্যপরীক্ষণং গুরোর্যস্মৈ কস্মৈচিৎ শিষ্যায় কস্মাদ্বিদ্যা ন দীয়তে তত্রাহ—ন হীতি। স্বরূপম্ আত্মতত্ত্বং লভ্যতেঽনেনেতি স্বরূপলাভস্তত্ত্বজ্ঞানং তস্মাদভ্যধিকো লাভঃ কশ্চন কোঽপীহ দেবমনুষ্যাদি-ভবপরম্পরায়াং নাস্তি, "আত্মলাভান্ন পরং বিদ্যতে" ইতি স্মৃতেঃ। স লাভ ইত এব বেদান্তবাক্যাদন্যতোঽন্যস্মাৎ শাস্ত্রান্তরান্ন ভবতি, হি যস্মাৎ তস্মাদ্ যত্নতঃ শিষ্যম-পরীক্ষ্য স্বরূপলাভস্থ জ্ঞানং ন দেয়ম্। ঐন্দ্রাদপি রাজ্যতো রাজ্যাদধিকমিতি

বিশেষণেন 'প্রাণাপ্যায় চাক্ষেবাদিনে নাস্তস্মৈ কস্মৈচন যস্তপান্মা ইমামদ্ভিঃ পরিগৃহীতাং ধনস্য পূর্ণাং দদ্যাদেতদেব ততো ভূয়' ইতি শ্রুতিং প্রমাণয়তি ॥ ৭৪

ইতি পার্থিবপ্রকরণং ষোড়শং বিবৃতম্ ॥ ১৬

---

# সম্যঙ্‌মতিপ্রকরণম্ ॥ ১৭

আত্মা জ্ঞেয়ঃ পরো হ্যাত্মা যস্মাদন্যন্ন বিদ্যতে।
সর্ব্বজ্ঞঃ সর্ব্বদৃক্ শুদ্ধস্তস্মৈ জ্ঞেয়াত্মনে নমঃ ॥ ১

পদান্বয়। আত্মা (স্বরূপ) জ্ঞেয়ঃ (জ্ঞাতব্য) [তবে কি আত্মা ঘটাদির ন্যায় বিষয়স্বরূপে জ্ঞেয়, এই আশঙ্কায় বলিতেছেন—] হি (যেহেতু) আত্মা (স্বরূপ) পরঃ (সমস্ত জ্ঞেয় হইতে ভিন্ন, জ্ঞেয়ত্ব ধর্ম্মরহিত) [কিরূপে আত্মা ধর্ম্মরহিত—তাহা বলিতেছেন] যস্মাৎ (যেহেতু) অন্যৎ (আত্মা হইতে ভিন্ন বস্তু কিংবা তাহার ধর্ম্ম) ন বিদ্যতে (নাই), [আত্মা] সর্ব্বজ্ঞঃ (সামান্যতঃ সর্ব্ববিষয়ক জ্ঞানবান্) সর্ব্বদৃক্ (বিশেষতঃ সমস্ত বিষয়ের দ্রষ্টা) শুদ্ধঃ (কেবল, সত্যজ্ঞানানন্দস্বরূপ), তস্মৈ (সেই প্রসিদ্ধ) জ্ঞেয়াত্মনে (জ্ঞেয় আত্মার উদ্দেশে) নমঃ (নমস্কার) ॥ ১

অনুবাদ। আত্মা জ্ঞাতব্য, কারণ, আত্মা জ্ঞেয়ত্বাদিধর্ম্মরহিত, যেহেতু আত্মভিন্ন বস্তু নাই; সর্ব্বজ্ঞ, সর্ব্বদর্শী, শুদ্ধ সেই প্রসিদ্ধ জ্ঞেয় আত্মার উদ্দেশে নমস্কার করি ॥ ১

টীকা। পরপক্ষনিরাকরণমুখেনোক্তং মোক্ষসাধনং জ্ঞানং স্বপ্রক্রিয়য়াপি ব্যক্তীকর্ত্তুং প্রকরণান্তরমারভমাণো দেবতাভক্তেবিদ্যাপ্রাপ্ত্যন্তরঙ্গত্বং দ্যোতয়ন্ প্রকরণপ্রতিপাদ্যার্থং নমস্কারব্যাজেন সংক্ষিপ্যাহ—আত্মা জ্ঞেয় ইতি। আত্মা স্বরূপং জ্ঞেয়ঃ স্বরূপতোঽবধার্য্যঃ। কিং ঘটাদিবদ্বিষয়ত্বেন, নেত্যাহ—পরো হ্যাত্মেতি। হি যস্মাদাত্মা সর্ব্বজ্ঞেয়াৎ পরো জ্ঞেয়ত্বধর্ম্মরহিতঃ। তৎ কুতস্তত্রাহ—যস্মাদন্যন্ন বিদ্যত ইতি। যস্মাদাত্মনঃ স্বরূপাদন্যৎ পরমার্থতঃ পৃথগ্‌ভূতং তদ্ধর্ম্মো বা ন বিদ্যত ইতি। তথা চ রূপাদিহীনতয়া চক্ষুরাদ্যগোচরত্বাৎ

স্বসমানজাতীয়প্রত্যক্ষবাক্যান্তরাভাবাৎ ব্যাপ্তিগ্রহাভাবে সত্যনুমানাগ্রাহ্যত্বা-
গ্রাহ্যত্বাভাবাৎ সদৃশবস্তন্তরাভাবেনোপমানাগ্রাহ্যত্বাৎ। যদ্রিজাতিগুণক্রিয়াদি-
ধর্ম্মরাহিত্যেন শব্দাগোচরত্বাৎ জ্ঞাতুঃ স্বরূপত্বাদেব নাস্তীত্যত্যুপগন্তুমশক্যত্বাৎ
পরিশেষাদ্‌বিষয়ভূতদেহেন্দ্রিয়ান্তঃকরণপ্রত্যাখ্যানেনাবিদ্যা তৎসাক্ষিতয়াবিষয়ত্বেন
স্বয়ংপ্রকাশ আত্মা জ্ঞেয় ইত্যর্থঃ। এবং ত্বংপদার্থং পরিশোধ্য তস্য তৎ-
পদার্থাত্মকত্বং বাক্যার্থং কথয়িতুং তৎপদার্থমাহ—সর্ব্বজ্ঞ ইতি। সামান্যতঃ
সর্ব্বং জানাতীতি সর্ব্বজ্ঞো বিশেষতঃ সর্ব্বং পশ্যতীতি সর্ব্বদৃক্, সর্ব্বজ্ঞত্বমুপলক্ষণ-
মুক্ত্বা তস্য স্বরূপলক্ষণমাহ—শুদ্ধ ইতি। অনৃতজড়পরিচ্ছিন্নদুঃখাদিপ্রপঞ্চ-
সংসর্গরহিতঃ সত্যজ্ঞানানন্তানন্দরূপ ইত্যর্থঃ। বাক্যার্থং তত্ত্বং পদার্থৈক্যমাহ—
তস্মা ইতি। পূর্ব্বোক্তপ্রকারেণ জ্ঞেয়শ্চাসাবাত্মা চ জ্ঞেয়াত্মা তস্মৈ জ্ঞেয়াত্মনে
তস্মৈ সর্ব্বজ্ঞত্বাদ্যুপলক্ষিতায় সত্যাদিস্বরূপায় নমঃ প্রহ্বীভাবোঽস্তু, তত্ত্বেদদৃষ্টি-
বিলয় এবেহ নমঃশব্দার্থঃ ॥ ১

পদবাক্যপ্রমাণজ্ঞৈর্দীপভূতৈঃ প্রকাশিতম্।
ব্রহ্ম বেদরহস্যং যৈস্তান্নিত্যং প্রণতোঽস্ম্যহম্ ॥ ২

পদান্বয়। পদবাক্যপ্রমাণজ্ঞৈঃ (পদ ও বাক্যসমূহের শক্তিতাৎপর্য্য দ্বারা প্রমাণজ্ঞ অথবা পদ, বাক্য ও প্রমাণ বিষয়ে জ্ঞানবান্) দীপভূতৈঃ (প্রদীপবৎ সর্ব্বার্থ প্রকাশক) যৈঃ (যে গুরুগণকর্ত্তৃক) বেদরহস্যম্ (বেদের গূঢ়তত্ত্ব—তাৎপর্য্যবিষয়ীভূত) ব্রহ্ম (ব্রহ্ম) প্রকাশিতম্ (প্রকাশিত হইয়াছে), অহম্ (আমি) তান্ (সেই গুরুগণকে) নিত্যম্ (সর্ব্বদা) প্রণতোঽস্মি (প্রণাম করি) ॥ ২

অনুবাদ। পদ বাক্য ও প্রমাণ বিষয়ে অভিজ্ঞ, দীপবৎ সর্ব্বার্থপ্রকাশক যে গুরুগণ বেদের রহস্য ব্রহ্ম প্রকাশিত করিয়াছেন, আমি তাঁহাদিগকে সতত প্রণাম করি * ॥ ২

টীকা। দেবতাভক্তিবদ্‌গুরুভক্তেরপি বিদ্যাপ্রাপ্ত্যন্তরঙ্গত্বং "যস্য দেবে পরা ভক্তির্যথা দেবে তথা গুরৌ, তস্যৈতে কথিতা হ্যর্থাঃ প্রকাশন্তে মহাত্মনঃ" ইতি শ্রুতিসিদ্ধং দ্যোতয়ন্ গুরুপরম্পরাং প্রণমতি—পদবাক্যেতি। যৈগুরুভি-র্বেদরহস্যং ব্রহ্ম প্রকাশিতং তান্ নিত্যং প্রণতোঽস্ম্যহমিতি সম্বন্ধঃ। পদানাং

* তাৎপর্য্য—এখানে গুরু শব্দে ব্রহ্মবিদ্যার সম্প্রদায় প্রবর্ত্তক। কারণ পরবর্ত্তী শ্লোকে স্বকীয় গুরুর প্রণাম অনুষ্ঠিত হইয়াছে।

বাক্যানাঞ্চ শক্তিতাৎপর্য্যমর্য্যাদয়া প্রমাণৈস্তৈঃ পদবাক্যপ্রমাণজ্ঞৈঃ। যথা পদবাক্যে প্রসিদ্ধে, প্রমাণমনুমানাদি তজ্‌জ্ঞৈরিত্যর্থঃ। দীপভূতৈরযত্নেন সর্ব্বার্থপ্রকাশকৈর্বৈরিতি সম্বন্ধঃ॥ ২

যদ্বাক্‌সূর্য্যাংশুসম্পাতপ্রনষ্টধ্বান্তকল্মষঃ।
প্রণম্য তান্ গুরূন্ বক্ষ্যে ব্রহ্মবিদ্যাবিনিশ্চয়ম্॥ ৩

পদান্বয়। যদ্বাক্‌সূর্য্যাংশুসম্পাতপ্রনষ্টধ্বান্তকল্মষঃ (যাঁহার গুরুর বাক্যরূপ সূর্য্যকিরণের সম্পাতের দ্বারা অজ্ঞানরূপ পাপ বিনষ্ট হইয়াছে, এবংবিধ) [অহং—আমি] তান্ (সেই) গুরূন্ (গুরুকে) প্রণম্য (প্রণাম করিয়া) ব্রহ্মবিদ্যাবিনিশ্চয়ম্ (যাহা হইতে ব্রহ্মজ্ঞানের নির্ণয় হয় এবংবিধ ন্যায় বিশেষ) বক্ষ্যে (বলিতেছি)॥ ৩

অনুবাদ। যাঁহার বাক্যরূপ সূর্য্যকিরণের সম্পাতে অজ্ঞানরূপ পাপরাশি বিনষ্ট হইয়াছে,—আমি এইরূপ বিদ্যাগুরুকে প্রণাম করিয়া, ব্রহ্মবিদ্যার বিনির্ণয়প্রতিপাদক ন্যায়বিশেষ বলিতেছি॥ ৩

টীকা। সামান্যেনাচার্য্যপরম্পরাং নমস্কৃত্য বিশেষেণ স্বগুরুপ্রণামপূর্ব্বকং উদ্দেশ্যং প্রতিজানীতে—যদ্বাগিতি। ব্রহ্মবিদ্যায়া বিনিশ্চয়ো যস্মাৎ ন্যায়বিশেষাদ্ভবতি তং ন্যায়বিশেষং বক্ষ্যে ইত্যর্থঃ সুগমমন্যৎ॥ ৩

আত্মলাভাৎপরো নান্যো লাভঃ কশ্চন বিদ্যতে।
যদর্থা বেদবাদাশ্চ স্মার্ত্তাশ্চাপি তু যাঃ ক্রিয়াঃ॥ ৪

পদান্বয়। আত্মলাভাৎ (আত্মস্বরূপাধিগতি হইতে) অন্যঃ (অপর) পরঃ (উৎকৃষ্ট) কশ্চন (কোনও) লাভঃ (প্রাপ্তি) ন বিদ্যতে (নাই), বেদবাদাশ্চ (বেদবচনসমূহ) স্মার্ত্তাশ্চ [বাদাঃ] (স্মৃতিবাক্য সমূহ) অপি তু যাঃ ক্রিয়াঃ (আরও যে সমুদায় ক্রিয়া) যদর্থাঃ (যে আত্ম পাপ্তির নিমিত্ত)॥ ৪

অনুবাদ। আত্মস্বরূপাধিগতি অপেক্ষা অন্য উৎকৃষ্ট লাভ নাই, যে আত্মলাভের নিমিত্ত বেদবচন সকল এবং স্মৃতিবাক্যসমূহ এবং অন্যান্য ক্রিয়া সমূহ॥ ৪

টীকা। কিমর্থং ব্রহ্মবিদ্যাবিনিশ্চয়ো বক্ষ্যতে তদাহ—আত্মলাভাদিতি। আত্মলাভস্য পরমত্বে প্রমাণং সূচয়তি—যদর্থা ইতি। বেদবাদা বেদবচনানি স্মার্ত্তাশ্চ বাদাঃ স্মৃতিবচনানি, সাক্ষাৎ জ্ঞানার্থা বেদবাদাঃ স্মৃতিবাদাশ্চ যদর্থাঃ

অপি তু যাঃ ক্রিয়াঃ কর্ম্মপরবেদস্মৃতিবিহিতাঃ তাশ্চ চিত্তশুদ্ধিপরম্পরয়া যদর্থা-স্তস্মাদাত্মলাভাদিতি সম্বন্ধঃ ॥ ৪

আত্মার্থোঽপি হি যো লাভঃ সুখায়েষ্টো বিপর্য্যয়ঃ।
আত্মলাভঃ পরঃ প্রোক্তো নিত্যত্বাদ্‌ব্রহ্মবেদিভিঃ ॥ ৫

পদান্বয়। যঃ অপি (যে) লাভঃ (পুত্রধনাদিবিষয়ক লাভ) সুখায় (সুখের নিমিত্ত) ইষ্টঃ (অভিপ্রেত) [সঃ=তাহা] আত্মার্থঃ (আত্মার সুখের নিমিত্ত) হি (প্রসিদ্ধ) বিপর্য্যয়ঃ (সুখ বিপরীত অর্থাৎ দুঃখময়), ব্রহ্মবেদিভিঃ (ব্রহ্মজ্ঞ পুরুষগণকর্ত্তৃক) নিত্যত্বাৎ (নিত্যত্বহেতু) আত্মলাভঃ (আত্মস্বরূপপ্রাপ্তি) পরঃ (উৎকৃষ্ট) প্রোক্তঃ (কথিত হইয়াছে) ॥ ৫

অনুবাদ। যে পুত্রধনাদি লাভ লোকে, সুখের নিমিত্ত হইয়া থাকে, তাহাও আত্মার সুখের জন্য এবং তাহাতে দুঃখ আছে, ব্রহ্মজ্ঞগণ নিত্যত্ববশতঃ আত্ম-লাভকে উৎকৃষ্ট লাভ বলিয়াছেন ॥ ৫

টীকা। পুত্রাদিলাভাপেক্ষয়া আত্মলাভস্য পরমত্বং প্রামাণিকমিত্যুক্ত-মুপপাদয়তি—আত্মার্থোঽপীতি। যোঽপি লাভঃ পুত্রধনাদিবিষয়ো লোকে সুখা-য়েষ্টঃ সোঽপি আত্মার্থ আত্মসুখার্থ ইতি হি প্রসিদ্ধমিতি যোজনা। তর্হি পুত্রাদি-লাভে নৈবাত্মসুখসিদ্ধেঃ কিমিত্যাত্মজ্ঞানমাত্মলাভায়েষ্টব্যং বিশেষাভাবাদিত্যাত আহ—বিপর্য্যয় ইতি। সুখবিপর্য্যয়ঃ দুঃখায়াপি লাভঃ স্যাৎ, কদাচিৎ কস্যচিৎ পুত্রাদেরেব দুঃখহেতুত্বদর্শনাদিত্যর্থঃ। তস্মাৎ লাভান্তরাপেক্ষয়া আত্মলাভঃ পরমো লাভ ইতি তদর্থং সর্ব্বপরিত্যাগেন আত্মজ্ঞানং সম্পাদনীয়মিত্যভিপ্রেত্যাহ—আত্মেতি। বিপর্য্যয়প্রসঙ্গস্তত্র নাস্তীত্যাহ—নিত্যত্বাদিতি। তথা চ শ্রুতিঃ তদেতৎ প্রেয়ঃ পুত্রাৎ প্রেয়ো বিত্তাৎ প্রেয়োঽন্যস্মাৎ সর্ব্বস্মাদন্তরতরং যদয়-মাত্মা, স যোঽন্যমাত্মনঃ প্রিয়ং ব্রুবাণং ব্রূয়াৎ প্রিয়ং ত্বাং রোৎস্যতীতীশ্বরোঽহং তথৈব স্যাদাত্মানমেব প্রিয়মুপাসীত, স য আত্মানমেব প্রিয়মুপাস্তে ন হাস্য প্রিয়ং প্রমায়ুকং ভবতীতি ॥ ৫

স্বয়ং লব্ধস্বভাবত্বাল্লাভস্তস্য ন চান্যতঃ।
অন্যাপেক্ষস্তু যো লাভঃ সোঽন্যদৃষ্টিসমুদ্ভবঃ ॥ ৬

পদান্বয়। তস্য (তাহার, আত্মার) লাভঃ (প্রাপ্তি) অন্যতঃ ন চ (অন্যনিমিত্তক নহে) [কেন নহে, তদ্বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে] স্বয়ং

( নিজে, আত্মা ) লব্ধস্বভাবত্বাৎ ( প্রাপ্তস্বরূপত্বহেতু ) [ অনিত্যম্—অনিত্য ] বস্তু ( যে ) লাভঃ ( লাভ ) অন্যাপেক্ষঃ ( অন্যবস্তুকে অপেক্ষা করে ) সঃ ( সে, লাভ ) অন্যদৃষ্টিসমুদ্ভবঃ ( যাহার উৎপত্তি অন্যজ্ঞান হইতে এরূপ ) ॥ ৬

অনুবাদ। আত্মলাভ অন্যনিমিত্তক নহে, কারণ, আত্মা প্রাপ্তস্বরূপ বলিয়া নিত্য, যে পুত্রাদিলাভ অন্যকে অপেক্ষা করে, তাহা অন্যদৃষ্টি [ সাধনান্তর ] হইতে সমুদ্ভূত [ সুতরাং তাহা অনিত্য ] * ॥ ৬

টীকা। আত্মসুখলাভস্য নিত্যত্বমুক্তং সাধয়তি—স্বয়মিতি। তস্যাত্মনো লাভো ন চান্যতোঽন্যনিমিত্তকো ন ভবতি। কুতঃ? স্বয়ং লব্ধস্বভাবত্বাৎ সাধনসাধ্যত্বাভাবান্নিত্যত্বমিত্যর্থঃ। পুত্রাদিলাভস্য সাধনাধীনত্বেনানিত্যত্বং সাধয়তি—অন্যাপেক্ষ ইতি। অন্যদৃষ্টেঃ সকাশাৎ সমুদ্ভবো যস্য স তথা, অন্যাধীনস্য তদপগমেঽপগমাদনিত্যত্বমিত্যর্থঃ ॥ ৬

অন্যদৃষ্টিস্ত্ববিদ্যা স্যাৎ তন্নাশো মোক্ষ উচ্যতে।
জ্ঞানেনৈব তু সোঽপি স্যাদ্বিরোধিত্বান্ন কর্ম্মণা ॥ ৭

পদান্বয়। অন্যদৃষ্টিস্তু ( অন্য আত্মাতে যাহার প্রতীতি ) অবিদ্যা ( অজ্ঞান ) স্যাৎ ( হয় ) তন্নাশঃ ( তাহার—অবিদ্যার নাশ ) মোক্ষঃ ( মুক্তি ) উচ্যতে ( কথিত হয় ), সঃ অপি তু ( সেই মোক্ষ ) জ্ঞানেনৈব ( জ্ঞানের দ্বারাই ) স্যাৎ ( হয় ) [ এ পক্ষে হেতু প্রদর্শিত হইতেছে ] বিরোধিত্বাৎ ( বিরোধ হেতু, জ্ঞানের সহিত অজ্ঞানের বিরোধ থাকায় ), কর্ম্মণা ন ( কর্ম্ম দ্বারা মুক্তি হয় না ) [ অবিরোধিত্বাৎ —কর্ম্মের সহিত অবিদ্যার—অজ্ঞানের বিরোধ নাই বলিয়া ] ॥ ৭

অনুবাদ। অন্যদৃষ্টি শব্দে অবিদ্যা, তাহার নাশকে পণ্ডিতগণ মুক্তি বলিয়া থাকেন, সেই মুক্তি জ্ঞানের দ্বারাই হয়, কারণ, জ্ঞানের সহিত অবিদ্যার বিরোধ আছে, কর্ম্মের দ্বারা মুক্তি হয় না, কেন না কর্ম্মের সহিত অবিদ্যার কোন বিরোধ নাই ॥ ৭

টীকা। কেয়মন্যদৃষ্টিঃ কা বা তদুদ্ভবস্য অন্যপুত্রাদিলাভস্য অনিত্যত্বে হানিরিত্যত আহ—অন্যদৃষ্টিস্ত্বিতি। অন্যস্মিন্ অনাত্মনি দৃষ্টিঃ প্রতীতির্যস্যাঃ সা অন্যদৃষ্টিঃ সা অবিদ্যা ভবতীত্যর্থঃ ততশ্চাত্মাঽবিদ্যাকৃতভ্রান্তিনিবন্ধনত্বাৎ পুত্রাদি-

* তাৎপর্য্য—যে বস্তুর প্রাপ্তিতে সাধন অপেক্ষণীয় তাহা অনিত্য দেখা যায়, যেমন ধন পুত্রাদি। আত্মস্বরূপ লাভে সাধনান্তরের অপেক্ষা নাই, কেবল অবিদ্যা তিরোধান কর্ত্তব্য সুতরাং তাহা নিত্য।

লাভপ্রীতেস্তস্যাশ্চ স্বপ্নতুল্যত্বাৎ নিত্যাত্মপ্রিয়হানিঃ স্যাদিতি ভাবঃ। তথা চাবিদ্যানিবৃত্তিমন্তরেণ আত্মস্বরূপনিত্যসুখলাভাভাবাৎ সা সম্পাদ্যেত্যাহ—তন্নাশ ইতি। মোক্ষো নিত্যানিরস্তিশয়পরমানন্দাবির্ভাবোঽজ্ঞানহানিলক্ষণশ্চ;প্রাপ্ত্যু-পায়মাহ—জ্ঞানেনৈবেতি। সোঽপ্যজ্ঞাননাশলক্ষণো মোক্ষো জ্ঞানেনৈব স্যাৎ তস্যৈবাজ্ঞানবিরোধিত্বাৎ ন কর্ম্মণা তস্যাজ্ঞানবিরোধিত্বাভাবাৎ তস্মাৎ সর্ব্বকর্ম্মপরিত্যাগেনাত্মজ্ঞানং সর্ব্বথা সম্পাদনীয়মেব মুমুক্ষুণেত্যর্থঃ॥ ৭

কর্ম্মকার্য্যস্ত্বনিত্যঃ স্যাদবিদ্যাকামকারণঃ।
প্রমাণং বেদ এবাত্র জ্ঞানস্যাধিগমে স্মৃতঃ॥ ৮

পদান্বয়। কর্ম্মকার্য্যস্তু (কর্ম্মসাধ্য ফল) অনিত্যঃ (বিনাশী) স্যাৎ (হয়) [ইহাতে হেতুগর্ভ বিশেষণ বলা যাইতেছে] অবিদ্যাকামকারণঃ (অবিদ্যামূলক কাম নিমিত্তক), অত্র (এ বিষয়ে) বেদ এব (শ্রুতিই) জ্ঞানস্য (বিবেকের) অধিগমে (লাভবিষয়ে) প্রমাণম্ (প্রমিতিকারণ) স্মৃতঃ (পণ্ডিতগণ কর্ত্তৃক কথিত হইয়া থাকে)॥ ৮

অনুবাদ। কর্ম্ম জন্য ফল অনিত্য, অবিদ্যামূলক কামই তাহার কারণ; পণ্ডিতগণ জ্ঞানপ্রাপ্তি-বিষয়ে বেদই প্রমাণ বলিয়াছেন॥ ৮

টীকা। নন্থ বিরোধাভাবাৎ সকার্য্যাবিদ্যানিবৃত্তিরূপো মোক্ষঃ কর্ম্মণা মাভূৎ তথাপি তেন নিত্যপুরুষার্থো ভবিষ্যত্যতঃ কিং জ্ঞানেনেতি নেত্যাহ—কর্ম্মকার্য্যাস্ত্বিতি। তত্র হেতুগর্ভং বিশেষণং—অবিদ্যেতি। মিথ্যাপ্রত্যয়-মূলরাগপ্রযুক্তকর্ম্মসাধ্যত্বাদিত্যর্থঃ। কর্ম্মসাধ্যং ফলমনিত্যং, জ্ঞানসাধ্যন্তু নিত্য-মিত্যত্র কিং প্রমাণমিতিচেদ্বেদ এবেত্যাহ—প্রমাণমিতি। তদ্যথেহ কর্ম্মজিতো লোকঃ ক্ষীয়ত এবমেবামুত্র পুণ্যজিতো লোকঃ ক্ষীয়তে। ব্রহ্মবিদাপ্নোতি পরং। তরতি শোকমাত্মবিদিত্যাদি বেদ এব কর্ম্মসাধ্যমনিত্যং জ্ঞানসাধ্যং নিত্যং মোক্ষ-রূপমিত্যত্র জ্ঞানস্য বিবেকস্যাধিগমে প্রমাণং বিদ্বদ্ভিঃ স্মৃত ইত্যর্থঃ॥ ৮

জ্ঞানৈকার্থপরত্বাৎ তং বাক্যমেকং ততো বিদুঃ।
একত্বং হ্যাত্মনো জ্ঞেয়ং বাক্যার্থপ্রতিপত্তিতঃ॥ ৯

পদান্বয়। জ্ঞানৈকার্থপরত্বাৎ (জ্ঞানই একমাত্র প্রয়োজন প্রতিপাদ্য যাহার এবংবিধত্বহেতু) [পণ্ডিতাঃ—পণ্ডিতগণ] তম্ (বেদকে) একম্ (এক) বাক্যম্ (বাক্য) বিদুঃ (জানেন), ততঃ (জ্ঞান দ্বারা) আত্মনঃ (আত্মার),

একত্বম্ ( ভেদশূন্যত্ব ) জ্ঞেয়ম্ হি ( জানিবেই ) [ এ পক্ষে হেতু প্রদর্শিত হইতেছে ] বাক্যার্থপ্রতিপত্তিতঃ ( সত্যজ্ঞান অনন্ত ইত্যাদি অবান্তর বাক্যার্থ জ্ঞানের দ্বারা ) ॥ ৯

অনুবাদ। একমাত্র জ্ঞানরূপ প্রয়োজন, বেদের প্রতিপাদ্য বলিয়া পণ্ডিতেরা বেদকে এক বাক্যে অবগত আছেন, সেই জ্ঞান হইতে সত্যজ্ঞানানন্তাদি অবান্তর বাক্য এবং তত্ত্বমস্যাদি মহাবাক্যের দ্বারা আত্মার একত্ব জ্ঞাতব্য ॥ ৯

টীকা। কিঞ্চ বেদস্য সর্ব্বস্যাধ্যয়নবিধ্যুপপাদিতত্বাদপুরুষার্থে পর্য্যবসানাযোগাৎ পরমপুরুষার্থপর্য্যবসানায়ৈকৈকজ্ঞানপরত্বমেষ্টব্যং ততো ন কর্ম্মসু তস্য মহাতাৎপর্য্যং লভ্যত ইত্যভিপ্রেত্যাহ—জ্ঞানৈকার্থেতি। জ্ঞানমেবৈকোঽর্থঃ প্রয়োজনং পরং প্রতিপাদ্যং যস্য বেদস্য স তথা তস্য ভাবস্তত্ত্বং তস্মাত্তং বেদমেকবাক্যং বিদুঃ বাক্যপ্রমাণ-কোবিদা ইতি শেষঃ। কিং তস্য জ্ঞেয়মিত্যপেক্ষায়ামাহ—একত্বং হীতি। ততো জ্ঞানাদাত্মন একত্বমেব জ্ঞেয়মিত্যন্বয়ঃ। হি শব্দোঽবধারণার্থঃ। জ্ঞানপ্রকারমাহ—বাক্যার্থপ্রতিপত্তিত ইতি। সত্যং জ্ঞানমনন্তমিত্যাদ্যবান্তরবাক্যার্থপ্রতিপত্তিদ্বারেণ তত্ত্বমস্যাদিমহাবাক্যৈরাত্মনো ব্রহ্মৈকত্বং জ্ঞেয়মিত্যর্থঃ। আত্মতত্ত্বজ্ঞানস্যৈব পরমপুরুষার্থহেতুতায়াঃ শ্রুতত্বাৎ কর্ম্মকাণ্ডমপি তত্ত্বজ্ঞানাপেক্ষিতচিত্তশুদ্ধিহেতুকর্ম্মবিধানদ্বারা পারম্পর্য্যেণ পরমপুরুষার্থসাধনত্বং ভজত ইতি যুক্তমেকার্থপর্য্যবসানেনৈকবাক্যত্বং বেদবাক্যস্যেতি ভাবঃ ॥ ৯

বাচ্যভেদাৎ তু তদ্ভেদঃ কল্প্যো বাচ্যো হি তচ্ছ্রুতেঃ।
ত্রয়ং ত্বেতৎ ততঃ প্রোক্তং রূপং নাম চ কর্ম্ম চ ॥ ১০

পদান্বয়। বাচ্যভেদাৎ ( বাচ্যের—পদার্থের ভেদহেতু ) তদ্ভেদস্তু ( অপর্য্যায় বাচক শব্দের ভেদ ) কল্প্যঃ ( কল্পনীয় ) হি ( যেহেতু ) তচ্ছ্রুতেঃ ( তাহার—অপর্য্যায় শব্দভেদের শ্রবণবশতঃ ) বাচ্যঃ ( বাচ্য জীব ও ঈশ্বর ) [ ভিন্নঃ কল্প্যঃ=ভিন্নরূপে কল্পনীয় ], ততঃ ( তাহা হইতে, আত্মা হইতে ভিন্ন ) রূপম্ ( স্বরূপ ) নাম চ ( সংজ্ঞা ) কর্ম্ম চ ( এবং কর্ম্ম ) এতৎতু ( এই ) ত্রয়ম্ ( তিনটি ) [ শ্রুত্যা—শ্রুতি কর্ত্তৃক ] প্রোক্তম্ ( কথিত হয় ) ॥ ১০

অনুবাদ। [ যদি বল, আত্মা ও ব্রহ্মের একত্ব জ্ঞান হইতে পারে না, কারণ, জীব ও ব্রহ্ম শব্দ পর্য্যায় নহে, অপর্য্যায় শব্দ বশতঃ তাহাদের পরস্পর ভেদ আছে, তাহা বলিতে পার না, কারণ, অন্যোন্যাশ্রয় দোষ ঘটে,—] বাচ্য—

জীব ও ঈশ্বরের ভেদবশতঃ বাচকশব্দে ভেদ কল্পনা করিতে হয়, বাচক শব্দের ভেদ শ্রবণহেতু বাচ্যভেদ কল্পনীয় [ সুতরাং অন্যোন্যাশ্রয় হয় ]. [ পূর্ব্বপক্ষী ] শ্রুতি আত্মাতিরিক্ত নাম, রূপ ও কর্ম্ম—এই তিনটি পদার্থ বলিয়া থাকেন ॥ ১০

টীকা। নন্বাত্মনা ব্রহ্মণশ্চৈকত্বজ্ঞানমনুপপন্নং তয়োরপর্য্যায়শব্দবাচ্যত্বেন ভেদাদিত্যাশঙ্ক্য নৈবমন্যোন্যাশ্রয়াপত্তিরিত্যাহ—বাচ্যভেদাদিতি। তন্তেদো-: ঽপর্য্যায়শব্দভেদো বাচ্যভেদাৎ কল্প্যস্ত্বয়া। বাচ্যোঽপি তচ্ছ্রুতেরপর্য্যায়শব্দভেদ-শ্রবণাত্ত্বয়ঃ কল্প্যঃ। তথাচ সিদ্ধে বাচ্যজীবব্রহ্মভেদে তদ্বাচকশব্দয়োরপর্য্যায়ত্ব-সিদ্ধিস্তৎসিদ্ধাবিতরসিদ্ধিরিত্যন্যোন্যাশ্রয়ঃ স্যাদিত্যর্থঃ। স্বরূপতো ভেদকল্পনায়াং প্রমাণাভাবাদিতি ভাবঃ। ভেদস্যাপ্রামাণিকত্বাৎ একত্বজ্ঞানমুপপন্নম্ ইত্যুক্তে ভেদ-স্যাপি প্রমাণসিদ্ধত্বং পূর্ব্ববাদী শঙ্কতে—ত্রয়ং ত্বেতদিতি। 'ত্রয়ং বা ইদং নাম-রূপং কর্ম্ম' ইতি শ্রুত্যা তত আত্মনোঽতিরিক্তং রূপং নাম চ কর্ম্ম চ প্রোক্তমতো নৈকত্বমেব বেদার্থ ইত্যর্থঃ। সিদ্ধান্তী দূষয়তি—অসদেতদিতি। হি যস্মাদেতৎ ত্রয়মন্যোন্যেন কল্পিতম্ অন্যোন্যসাপেক্ষসিদ্ধিকং তস্মাদসদিত্যন্বয়ঃ। অন্যোন্যাশ্রয়-গ্রস্ততয়া ভেদস্য প্রমাতুমশক্যতয়া প্রামাণিকত্বাভাবাৎ যথাকথঞ্চিৎ লোকসিদ্ধো মিথ্যাভেদঃ শ্রুত্যানূদ্যতে, কেবলং বৈরাগ্যায়াতো নাদ্বৈতজ্ঞানবিরোধিতেতি ভাবঃ। অথবা কথং সর্ব্বস্য বেদস্যৈকার্থজ্ঞানপরত্বেনৈকবাক্যত্বং নিয়ন্তুং শক্যতেঽপুনরুক্তশব্দভেদবশাৎ তত্র তত্রার্থভেদস্য প্রতীয়মানত্বাদিতি চেৎ সত্যম্। তথাপি ন তত্র তাৎপর্য্যং যুক্তং প্রমাণযুক্তিবাধিতত্বাৎ দ্বৈতস্যেত্যভিপ্রেত্যাহ—বাচ্যভেদাদিতি। বাচ্যভেদে প্রামাণিকে সতি তদ্বিষয়তাৎপর্য্যবৎ শব্দভেদা-দনেকবাক্যতা সিধ্যতি, তথা তদ্ভেদো বাচ্যভেদোঽপি তচ্ছ্রুতের্বাচকশব্দভেদ-শ্রুতেঃ শ্রবণাৎ কল্প্যঃ। প্রকারান্তরেণ বাচ্যভেদাসিদ্ধেঃ। নহি শব্দাধীনো-ঽর্থতত্ত্বনিশ্চয়ঃ। আরোপিতবিষয়েঽপি শব্দভেদদর্শনাৎ। নাপ্যর্থাধীনঃ শব্দনিশ্চয়ঃ, একস্মিন্নপি পুরুষে পিতা ভ্রাতা মাতুলো জামাতা পিতৃব্য ইত্যুপাধিভেদাৎ অপুনরুক্তশব্দভেদদর্শনাৎ নহি তত্র প্রতিযোগ্যুপাধিভেদব্যতিরেকেণ বস্তুভেদো বিদ্যতে। তথা চানাদ্যবিদ্যাকল্পিতানেকোপাধিভেদাবচ্ছিন্নানেককর্ত্রাদিকারক-ভেদানুবাদেন জ্ঞানাপেক্ষিতান্তঃকরণশুদ্ধিসাধনকর্ম্মবিধিপরত্বাৎ কর্ম্মকাণ্ডস্যাত্ম-তত্ত্বজ্ঞানবাক্যৈকবাক্যত্বোপপত্তেনিরতিশয়ানন্দাত্যন্তিকদুঃখনিবৃত্তিফলস্য সর্ব্বেষাং স্বরসতোঽভিলাষগোচরস্যাত্মতত্ত্বজ্ঞানাদন্যতোঽসম্ভবাদবিদ্যাবিদ্যাবদবস্থোপাধিভেদে-নাধিকারিভেদপ্রয়োগভেদয়োশ্চ উপপত্তেরেকপুরুষাপেক্ষিতৈকপরমপুরুষার্থৈক-সাধনপ্রকাশত্বেনৈকবাক্যতা বেদস্য যুক্তেতি ভাবঃ। এবং দ্বৈতস্যাবিদ্যা-

কল্পিতত্বে যুক্তিমভিধায় প্রমাণমভিধত্তে—ত্রয়ন্ত্বিতি। যতোহয়মনিরূপিতাকারভেদঃ প্রপঞ্চস্ততো হেতোরেতৎ সর্ব্বং দৃশ্যং রূপং নাম চ কর্ম্ম চেতি ত্রয়ং রাশীকৃত্য শ্রুত্যা প্রোক্তমিতি যোজনা। 'ত্রয়ং বা ইদং নামরূপং কর্ম্ম' ইত্যস্মিন্ ব্রাহ্মণে হেতূক্তিপূর্ব্বকং শব্দবিশেষাণাং বাঙ্মাত্রত্বম্। রূপবিশেষাণাং চক্ষুর্মাত্রত্বম্। কর্ম্মবিশেষাণাং শরীরমাত্রত্বমিতি বিশেষপ্রবিলাপনেন তৎসামান্যত্রিত্বমভিধায় তদেতত্রয়ং সদেকময়মাত্মা একঃ সন্ এতত্রয়মিত্যেকাত্ম্যং সর্ব্বস্য জগত উপসংহৃতমতো ন তত্ত্বভেদোঽস্তীত্যর্থঃ॥ ১০

অসদেতৎ ত্রয়ং তস্মাদন্যোন্যেন হি কল্পিতম্।
কৃতো বর্ণো যথা শব্দাৎ শ্রুতোঽন্যত্র ধিয়া বহিঃ॥ ১১

পদান্বয়। হি (যেহেতু) এতৎ (এই) ত্রয়ম্ (তিনটি, নাম, রূপ ও কর্ম্ম) অন্যোন্যেন (পরস্পরের দ্বারা) কল্পিতম্ (আরোপিত), তস্মাৎ (সেইজন্য) অসৎ (মিথ্যা), যথা (যেমন) শব্দাৎ (শব্দ হেতু, শব্দ হইতে) শ্রুতঃ (শ্রুত) বর্ণঃ (ইন্দ্রাদি রূপবর্ণ) ধিয়া (বুদ্ধি দ্বারা) অন্যত্র (অন্য স্থলে) বহিঃ (বাহিরে, কুড্য প্রভৃতিতে) কৃতঃ (কল্পিতঃ—আরোপিত, মিথ্যা)॥ ১১

অনুবাদ। যেহেতু নাম, রূপ ও কর্ম্ম—এই তিনটি পরস্পরের দ্বারা কল্পিত, অতএব মিথ্যা; যেমন শব্দ হইতে শ্রুত ইন্দ্রাদিরূপ বর্ণ বুদ্ধি দ্বারা বহির্ভাগে কুড্যপ্রভৃতিতে কল্পিত হয় [তাহাও মিথ্যা] *॥ ১১

টীকা। উপসংহরতি—অসদেতদিতি। উক্তার্থমেতৎ। অন্যোন্যাপেক্ষয়াবগম্যমানস্য মিথ্যাত্বে দৃষ্টান্তমাহ—কৃত ইতি। শব্দাৎ শ্রুতো বর্ণ ইন্দ্রাদিরূপবিশেষঃ সহস্রাক্ষবজ্রবাহুত্বাদিধিয়া প্রত্যাহান্যত্র বহিঃ কুড্যাদৌ চিত্ররূপেণ কৃতো যথা কল্পিতো মিথ্যেতি যোজনা। নহি চিত্রে দৃশ্যমেব রূপমিন্দ্রস্য বজ্রস্য বা ভবতি। তথাচ মিথ্যার্থগোচরঃ শব্দ ইত্যর্থঃ॥ ১১

দৃষ্টঞ্চাপি যথা রূপং বুদ্ধেঃ শব্দায় কল্পতে।
এবমেতৎ জগৎ সর্ব্বং ভ্রান্তিবুদ্ধিবিকল্পিতম্॥ ১২

পদান্বয়। যথা (যেমন) দৃষ্টম্ (ভিত্তিপট প্রভৃতিতে দৃষ্ট) রূপম্ (দেবতার রূপ) অপি চ (ও) [তথা—সেইরূপ] বুদ্ধেঃ (বুদ্ধির নিকট হইতে) [আগতা

---

* তাৎপর্য্য—শব্দ দ্বারা ইন্দ্রাদিরূপ বর্ণ সমুদায় জানিয়া বুদ্ধি দ্বারা বাহিরে স্তম্ভ প্রভৃতিতে চিত্ররূপে কল্পিত হইয়া থাকে, তাহা মিথ্যা।

—আসিয়া ] শব্দায় ( শব্দ প্রয়োগের নিমিত্ত ) কল্পতে ( কল্পনা করে ), এবম্ ( এইরূপ ) এতৎ ( এই ) সর্ব্বম্ ( সমস্ত ) জগৎ ( বিশ্ব ) ভ্রান্তিবুদ্ধিবিকল্পিতম্ ( ভ্রান্তিজ্ঞানের দ্বারা কল্পিত ) ॥ ১২

অনুবাদ। [ শব্দ হইতে মিথ্যাপদার্থকল্পনায় দৃষ্টান্ত প্রদান করিয়া মিথ্যা অর্থ হইতে শব্দ কল্পনার দৃষ্টান্ত প্রদান করিতেছেন—] যেরূপ [ ভিত্তি, পট প্রভৃতিতে ] দেবতার রূপ দৃষ্ট হয়, সেই রূপ লোক বুদ্ধিপ্রযুক্ত শব্দব্যবহারের নিমিত্ত কল্পনা করিয়া থাকে, সেইরূপ এই সমস্ত জগৎ ভ্রান্তি জ্ঞানের দ্বারা কল্পিত * ॥ ১২

টীকা। শব্দান্মিথ্যার্থকল্পনামুদাহৃত্য মিথ্যার্থাচ্ছব্দকল্পনামুদাহরতি—দৃষ্টঞ্চা-পীতি। ভিত্তিপটাদৌ দৃষ্টং দেবতারূপং তথা তদ্বদেব বুদ্ধেস্তদ্দর্শনসংস্কৃতায়া আগত্য শব্দায় শব্দব্যপদেশায় কল্পত ইতি যোজনা। দার্ষ্টান্তিকমাহ—এবমিতি। এতৎ সর্ব্বং জগদেবং যথা দৃষ্টান্তমেবং ভ্রান্তবুদ্ধ্যা শুক্তৌ রজতমিবাত্মনি বিবিধং কল্পিতং ন বস্তুসদস্তীত্যর্থঃ ॥ ১২

অসদেতৎ ততো যুক্তং সচ্চিন্মাত্রং ন কল্পিতম্।
বেদশ্চাপি স এবাদ্যো বেদ্যঞ্চান্যৎ তু কল্পিতম্ ॥ ১৩

পদান্বয়। ততঃ ( সেই হেতু ) এতৎ ( এই জগৎ ; নাম, রূপ ও কর্ম্ম ) অসৎ ( অসৎ, মিথ্যা ) যুক্তম্ ( উচিত ) [ সমস্ত মিথ্যা হইলে শূন্যবাদ আসিয়া পড়ে,—এই আশঙ্কায় বলিতেছেন—] সচ্চিন্মাত্রম্ ( সৎ ও জ্ঞানস্বরূপ আত্মা ) ন কল্পিতম্ ( কল্পিত নহে ), স এব ( সেই ) আদ্যঃ ( পূর্ব্বসিদ্ধ ) [ আদ্য = আত্মা ] বেদঃ অপি ( বেদনের কারণ হইলেও ) বেদ্যম্ ( জ্ঞানের বিষয় ) তু ( কিন্তু ) অন্যচ্চ ( অপর ) কল্পিতম্ ( আরোপিত ) ॥ ১৩

অনুবাদ। অতএব এই নামরূপকর্ম্মাত্মক—জগৎ মিথ্যা, ইহাই বলা উচিত ; কেবলমাত্র সচ্চিদানন্দস্বরূপ আত্মা কল্পিত নহে ( স্বয়ংসিদ্ধ ), সেই পূর্ব্বসিদ্ধ আত্মা জ্ঞানের হেতু এবং বেদ্য, আত্মভিন্ন সমস্তই কল্পিত ॥ ১৩

টীকা। জগতো মিথ্যাত্বে ফলিতমাহ—অসদেতৎ তত ইতি। সর্ব্বং

---

* তাৎপর্য্য—কালীমূর্ত্তি কিংবা অন্য কোন দেবতার মূর্ত্তি লোক পূর্ব্বে নেত্র দ্বারা দর্শন করে, পরে তাহা নিজের বুদ্ধিতে কল্পনা করিয়া থাকে ; এখানে মিথ্যা দেবতা রূপ হইতে দেবতা শব্দের কল্পনা করা হইয়াছে, অতএব তাহা মিথ্যা, সেইরূপ সমস্ত জগৎ মিথ্যা।

কল্পিতং চেৎ শূন্যবাদাপত্তিরিত্যাশঙ্কা ন কার্য্যেত্যাহ—সচ্চিদিতি। নিরধিষ্ঠান-কল্পনানুপপত্তেঃ। সর্ব্বকল্পনাস্পদং সচ্চিন্মাত্রং প্রত্যক্ত্বেন কল্পিতং সর্ব্বসাক্ষিত্বাৎ তস্য সর্ব্বকল্পনায়াঃ প্রাগেব সিদ্ধত্বাদিত্যর্থঃ। বেদাচার্য্যাদেরাত্মতত্ত্বপ্রতিপত্তিহেতুত্বাদকল্পিতত্বমস্তীতি কথং সচ্চিন্মাত্রমকল্পিতমিত্যুচ্যতে তত্রাহ—বেদশ্চাপীতি। স এবাত্মঃ পূর্ব্বসিদ্ধ আত্মা বেদোঽপি বেদনহেতুঃ শ্রুত্যাচার্য্যরূপেণ মায়য়া প্রথতে। অর্থপ্রকাশনশক্তেরন্যত্র জড়েঽসম্ভবাৎ। নহ্যগ্নিগতপ্রকাশনশক্তিব্যতিরেকেণ দীপাদেরপরা প্রকাশনশক্তিরস্তি, বেদ্যঞ্চ তত্ত্বং স এবাত্ম ইতি সম্বন্ধঃ। অন্যত্তু বিশেষমাত্রং কল্পিতম্। তথাচ কল্পিতবিশেষানুগতত্বেনাত্মন এব বোধকত্বং সর্ব্বকল্পনাপবাদাবধিতয়া তস্যৈব বোধ্যত্বং চোপপদ্যত ইত্যর্থঃ॥ ১৩

যেন বেত্তি স বেদঃ স্যাৎ স্বপ্নে সর্ব্বস্তু মায়য়া।
যেন পশ্যতি তচ্চক্ষুঃ শৃণোতি শ্রোত্রমুচ্যতে॥ ১৪

পদান্বয়। স্বপ্নে (স্বপ্নাবস্থায়) [আত্মা=আত্মা] যেন (যাহার দ্বারা) [স্বাপ্নং=স্বাপ্নবিষয়জাতং] বেত্তি (জানে) সঃ (সেই) বেদঃ (বেদ) স্যাৎ (হয়); সর্ব্বস্তু (সমস্ত পদার্থই) মায়য়া (মায়া দ্বারা) [কল্পিতম্=কল্পিত]; যেন (যাহা দ্বারা) পশ্যতি (দেখে) তৎ (তাহা) চক্ষুঃ (চক্ষুঃ); [যেন=যাহা দ্বারা] শৃণোতি (শ্রবণ করে) [তৎ=তাহা] শ্রোত্রম্ (শ্রবণেন্দ্রিয়) উচ্যতে (কথিত হয়)॥ ১৪

অনুবাদ। আত্মা স্বপ্নাবস্থায় যাহার দ্বারা স্বাপ্ন বিষয়সমূহ জানেন, তাহাকে বেদ বলা যায়; তৎকালে যে সমস্ত বেদ্য, তাহাও মায়াকল্পিত; আত্মা যাহার দ্বারা দেখেন, তাহাকে চক্ষুঃ এবং যাহার দ্বারা শ্রবণ করেন, তাহাকে শ্রোত্র বলা হয় *॥ ১৪

টীকা। কথং স এবাত্মো বেদ্যঞ্চ ইত্যাশঙ্ক্য স্বপ্নদৃষ্টান্তেন ব্যুৎপাদয়তি—যেনেতি। স্বপ্নে স্থিত আত্মা যেন স্বাপ্নং বিষয়জাতং বেত্তি স এব বেদঃ স্যাৎ, নহি স্বপ্নে চিদাত্মব্যতিরিক্তং ভাসকমস্তি। আদিত্যাদিজ্যোতিষাং তদোপরমাৎ

* তাৎপর্য্য—আত্মা স্বয়ং প্রকাশস্বরূপ, জাগ্রদবস্থায় আদিত্যাদি জ্যোতিঃ বর্ত্তমান থাকায় আত্মার স্বয়ং প্রকাশ স্বভাব জানা যায় না, কিন্তু স্বপ্নাবস্থায় আত্মব্যতিরিক্ত প্রকাশক নাই, সুতরাং তদবস্থায় যাহার দ্বারা জ্ঞান হয়, তাহাকে 'বেদ'—বলা যায়। স্বপ্নাবস্থায় প্রকৃত বিষয় না থাকিলেও সংস্কাররূপে থাকে, সুষুপ্তিতে সংস্কার পর্য্যন্ত থাকে না।

স্বয়ং জ্যোতিষ্ট্‌শ্রুতেশ্চ। যত্তু তত্র সর্ব্বং বেদ্যং তদপি মায়য়া স এব। নহি স্বপ্নে বাহ্যং বিষয়জাতমস্তি, তত্রানবকাশাৎ 'ন তত্র রথা' ইত্যাদিশ্রুতেশ্চ। তথাচ স এবাত্মা স্বসাক্ষ্যমায়াকৃতোপাধিভেদাবচ্ছিন্নসদাত্মনা বেদ্যস্তদনুস্যূতচিদাত্মনা বেদনরূপশ্চেতি বেদ্যবেদিতৃভাবো মায়িক ইত্যর্থঃ। চক্ষুরাদীন্দ্রিয়াণামুপরমাৎ স্বপ্নগত আত্মা যেন পশ্যতি রূপমুপলভতে তদেব চক্ষুরিতি যোজনা। স্বপ্নে রূপাকারসংস্কৃতমনোবস্থং চিন্নিষ্ঠাবিদ্যাত্মকং রূপং প্রকাশয়ন্ পশ্যতীত্যুচ্যতে এবং শ্রোত্রাদাবপ্যূহ্যম্॥ ১৪

যেন স্বপ্নগতো বক্তি সা বাগ্ ঘ্রাণং তথৈব চ।
রসনস্পর্শনে চৈব মনশ্চান্যৎ তথেন্দ্রিয়ম্॥ ১৫

পদান্বয়। স্বপ্নগতঃ (স্বপ্নস্থিত আত্মা) যেন (যাহার দ্বারা) বক্তি (বলেন) সা (তাহা) বাক্ (বাক্য বাগিন্দ্রিয়); তথা এব চ (সেইরূপ) [যেন জিঘ্রতি=যদ্দ্বারা গন্ধ গ্রহণ করে, তৎ=তাহা] ঘ্রাণম্ (ঘ্রাণ); রসনস্পর্শনে চৈব (এবং যাহাদ্বারা রসন ও স্পর্শ করে তাহার নাম রসন এবং স্পর্শন) তথা (সেইরূপ) অন্যচ্চ (অন্য) মনঃ ইন্দ্রিয়ম্ (মনোরূপ ইন্দ্রিয়) [উচ্যতে=কথিত হয়]॥ ১৫

অনুবাদ। স্বপ্নস্থিত আত্ম যাহার দ্বারা বলেন, তাহাকে বাগিন্দ্রিয়, যাহার দ্বারা গন্ধ গ্রহণ করেন, তাহাকে ঘ্রাণেন্দ্রিয়, যাহার দ্বারা রস গ্রহণ করেন, তাহাকে রসনেন্দ্রিয়, যাহার দ্বারা স্পর্শ করেন, তাহাকে ত্বগিন্দ্রিয় এবং যাহার দ্বারা মনন করেন, তাহাকে মনোরূপ ইন্দ্রিয় বলা হয়॥ ১৫

টীকা। যেন স্বপ্ন গত ইতি। যেন স্বপ্নগতো জিঘ্রতি তৎ ঘ্রাণমিত্যাদি যথাযোগং যোজ্যম্॥ ১৫

কল্প্যোপাধিভিরেবৈতৎ ভিন্নং জ্ঞানমনেকধা।
আধিভেদাদ্ যথা ভেদো মণেরেকস্য জায়তে॥ ১৬

পদান্বয়। এতৎ (এই) জ্ঞানম্ (জ্ঞান) কল্প্যোপাধিভিঃ এব (স্বপ্নে কল্পিত উপাধি সমূহের দ্বারাই) অনেকধা (নানা প্রকার) ভিন্নম্ (ভিন্ন হয়); [এ বিষয়ে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে] যথা (যেমন) একস্য (এক) মণেঃ (স্ফটিকাদি মণির) আধিভেদাৎ (উপাধির ভেদবশতঃ) ভেদঃ (ভিন্নতা) জায়তে (হয়)॥ ১৬

অনুবাদ। স্বপ্ন-কল্পিত উপাধিভেদে একই জ্ঞান নানা প্রকার ভেদ প্রাপ্ত হয়, যেমন নীলপীতাদি উপাধিভেদে এক স্ফটিকাদি মণি ভিন্ন হইয়া থাকে * ॥১৬

টীকা। কথমেকরূপং চৈতন্যং বেদ্যবেদকচক্ষুরাদিরূপেণ ভিদ্যতে তত্রাহ—কল্প্যোপাধিভিরিতি। স্বপ্নকল্প্যোপাধিভেদাদেকমেবেদং জ্ঞানমনেকধা ভিন্নমিত্যত্র দৃষ্টান্তমাহ—আধিভেদাদিতি। মণেঃ স্ফটিকাদেরাধিভেদান্নীলপীতাদ্যুপাধিভেদাৎ তথা জ্ঞানমেকমনেকধা জায়তে ইত্যর্থঃ॥ ১৬

জাগ্রতশ্চ যথা ভেদো জ্ঞানস্যাস্য বিকল্পিতঃ।
বুদ্ধিস্থং ব্যাকরোত্যর্থং ভ্রান্ত্যা তৃষ্ণোদ্ভবক্রিয়ঃ॥ ১৭

পদান্বয়। যথা (যেমন) [স্বপ্নে=স্বপ্নাবস্থায়, তথা=সেইরূপ] অস্য (এই) জাগ্রতঃ (জাগ্রদবস্থাপন্ন) জ্ঞানস্য চ (জ্ঞানেরও) ভেদঃ (ভিন্নতা) বিকল্পিতঃ (আরোপিত), [আত্মা] ভ্রান্ত্যা (অজ্ঞানবশতঃ) বুদ্ধিস্থম্ (বুদ্ধ্যারূঢ়) অর্থম্ (বিষয়কে) [ব্যাকরোতি=ব্যবহার করে], [ততঃ=অনন্তর] তৃষ্ণোদ্ভবক্রিয়ঃ (তৃষ্ণা—কাম, তাহা হইতে হানোপাদানরূপ ক্রিয়া যাহার উদ্ভব হইয়াছে এইরূপ হইয়া) ব্যাকরোতি (ব্যবহার করে)॥ ১৭

অনুবাদ। স্বপ্নের ন্যায় জাগ্রৎকালিক জ্ঞানেরও ভেদ বিকল্পিত হইয়া থাকে। [প্রথমে] আত্মা অজ্ঞানবশতঃ বুদ্ধ্যারূঢ় বিষয়কে [স্বগত কল্পনা করিয়া] ব্যবহার করে, পরে কামসম্ভূত ক্রিয়াসমূহকে আত্মাতে কল্পনা করিয়া ব্যবহার করে †॥ ১৭

টীকা। যথা স্বপ্নে নির্ভেদস্য জ্ঞানস্য কল্পিতোপাধিভেদাদশেষব্যবহারাস্পদত্বং দৃষ্টমেবং জাগরিতেঽপ্যশেষব্যবহারাস্পদত্বং তস্যোপপন্নমিতি দার্ষ্টান্তিকমাহ—জাগ্রতশ্চেতি। কথং চিদ্রূপস্য জ্ঞানস্যাস্য জাগ্রতি বিকল্পিতত্বং তদাহ—বুদ্ধিস্থমিতি। আত্মা খল্বজ্ঞানকঞ্চুকঃ প্রথমং বুদ্ধিং পরিকল্প্য তৎস্থতৎকঞ্চুকঃ সন্ তদবিবেকাদ্ভ্রান্ত্যা বুদ্ধিস্থমেবার্থং ব্যাকরোতি, স্বাত্মগততয়া কল্পয়ন্ ব্যবহরতি।

---

* তাৎপর্য্য—বস্তুতঃ জ্ঞান একই, কিন্তু চক্ষুঃ, শ্রোত্র প্রভৃতি উপাধি ভেদে চাক্ষুষজ্ঞান, শ্রাবণজ্ঞান বলিয়া ভিন্নরূপে ব্যবহৃত হয়।

† স্বপ্নাবস্থায় যেমন জ্ঞানের ভেদ নাই, কেবলমাত্র উপাধি ভেদে জ্ঞান ভেদ প্রাপ্ত হয়, সেইরূপ জাগ্রৎকালেও জ্ঞান বিষয়ভেদে ভিন্ন হয়। বিষয়সমূহ ইন্দ্রিয় প্রণালী দ্বারা বুদ্ধিতে পড়িয়া থাকে, বুদ্ধিও বিষয়াকারাপন্ন হয়; আত্মা অজ্ঞানবশতঃ সেই বিষয়গুলি স্বগত বিবেচনা করিয়া থাকে, অনন্তর তাহাতে অনুরাগবশতঃ উপাদান এবং বীতরাগবশতঃ ত্যাগ—ক্রিয়া উৎপন্ন হয়, তাহাও আত্মগত কল্পনা করিয়া ব্যবহার করে।

ততশ্চ ভ্রান্তিপ্রযুক্ততৃষ্ণাখ্যকামোদ্ভূতা ক্রিয়া হানোপাদানব্যবহাররূপা যস্ত্র স তথা। অবিদ্যাপ্রত্যুপস্থাপিতান্তঃকরণপরিণামাবস্থামবভাসয়ংস্তদবিবেকাদনেকরূপপ্রপঞ্চমাত্মনি কল্পয়ন্ ব্যবহরতীত্যর্থঃ ॥ ১৭

স্বপ্নে তদ্বৎ প্রবোধে যো বহিশ্চান্তস্তথৈব চ।
আলেখ্যাধ্যয়নে যদ্বৎ তদন্যোন্যধিয়োদ্ভবম্ ॥ ১৮

পদান্বয়। [ যদ্বৎ = যেমন ] স্বপ্নে (স্বপ্নকালে) যঃ ( যে, ব্যবহার ) তদ্বৎ ( সেইরূপ ) প্রবোধে (জাগরণে) [ ব্যবহার = ব্যবহার ], [ যথা = যেমন ] [ স্বপ্নে = স্বপ্নাবস্থায় ] তথৈব চ ( সেইরূপও ) [প্রবোধে = জাগরণে ] অন্তর্বহিশ্চ ( অভ্যন্তরে ও বাহিরে ব্যবহার ), [ এপক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে ] যদ্বৎ ( যেমন ) আলেখ্যাধ্যয়নে ( পত্রে লিখন এবং অধ্যয়ন ) অন্যোন্যধিয়া ( পরস্পর বুদ্ধি দ্বারা ) উদ্ভবম্ ( উদ্ভূত হয় ) ॥ ১৮

অনুবাদ। যেমন স্বপ্নাবস্থায় ব্যবহার, সেইরূপ জাগ্রৎকালেও ব্যবহার হয়; স্বপ্নের ন্যায় জাগরণেও আন্তর ও বহির্ভাব কল্পিত হয়; যেমন পত্রাদিতে লিখন এবং অধ্যয়ন পরস্পর জ্ঞানের দ্বারা উদ্ভূত হয় * ॥ ১৮

টীকা। স্বপ্নদৃষ্টান্তসিদ্ধমনূদ্য দার্ষ্টান্তিকং নিগময়ত্যর্দ্ধেন—স্বপ্নে তদ্বদিতি। যদ্বৎ স্বপ্নে ব্যবহারস্তদ্বৎ প্রবোধেঽপি ব্যবহারঃ। যথৈব স্বপ্নেঽন্তর্বহির্ভাবং তথৈব প্রবোধেঽপ্যন্তর্বহির্ভাব ইতি যোজনা। অন্তর্বহির্ভাবেন প্রথমানো ব্যবহারঃ স্বপ্নবৎ কল্পিত ইত্যুক্তং। তত্রৈব দৃষ্টান্তান্তরমাহ—আলেখ্যেতি। যথালেখ্যাপেক্ষয়াধ্যয়নং শ্লোকাদেরধ্যয়নাপেক্ষয়া চ পত্রাদৌ পুনরালেখনং মিথ্যৈব সর্ব্বগতানাং নিরবয়বানাং বর্ণানাং লেখনাসম্ভবাদিত্যর্থঃ এবাক্ষরযোজনা—আলেখ্যঞ্চ অধ্যয়নঞ্চ আলেখ্যাধ্যয়নে তদুভয়ং যথান্যোন্যধিয়োদ্ভবমন্তর্বহির্ভাবেন পরস্পরাপেক্ষবুদ্ধিজন্যং বর্ণা রেখাবিশেষাকারেণানুভূতমপেক্ষ্যান্তর্বুদ্ধৌ সংস্কাররূপেণাধীয়তে, তদপেক্ষ্য চ বহিঃ শব্দব্যবহারায়ালিখ্যতে ইত্যক্ষ-

* তাৎপর্য্য—স্বপ্নাবস্থায় যেমন বিষয়গুলি অন্তঃ ও বহির্ভাবে কল্পিত হয়, জাগ্রৎকালেও ঠিক সেইরূপ, সুতরাং তাহা মিথ্যা। এ বিষয়ে দৃষ্টান্ত দেখা যায়—লোকে ক, খ, প্রভৃতি বর্ণ পত্রে লিখিয়া পরে অধ্যয়ন করে, পত্রে লিখনকে অপেক্ষা করিয়া অধ্যয়ন এবং অধ্যয়নকে অপেক্ষা করিয়া লিখন হয়; সুতরাং তাহা পরস্পরের জ্ঞানের দ্বারা কল্পিত; সুতরাং মিথ্যা। কারণ বর্ণ সর্ব্বগত বিভু, তাহার পত্রাদিতে লিখন এবং অধ্যয়ন সম্ভব নহে। তথাপি বিভু বর্ণকে রেখারূপে তালপত্রে বা কাগজে লিখিয়া থাকে এবং তাহা দেখিয়া আবার তাহা পড়িয়া থাকে।

রেষু দৃষ্টয়োরন্যোন্যাপেক্ষত্বেনালেখ্যাধ্যয়নয়োরবস্তুত্বং যদ্বৎ তদ্বদাত্মন্যপি অন্তর্বহির্ভাবেন দৃশ্যমানঃ সর্ব্বব্যবহারো ন বস্তুসন্নিতি ॥ ১৮

যদায়ং কল্পয়েদ্‌ভেদং তৎকামঃ সন্ যথাক্রতুঃ।
যৎকামস্তৎক্রতুর্ভূত্বা কৃতং যৎ তৎ প্রপদ্যতে ॥ ১৯

পদান্বয়। যদা (যখন) অয়ম্ (এই আত্মা) ভেদম্ (ভেদকে) কল্পয়েৎ (কল্পনা করে) [তদা=তখন] তৎকামঃ সন্ (তদ্বিষয়ে অভিলাষী হইয়া) যথাক্রতুঃ (কৃতসঙ্কল্প) [ভবতি=হয়], যৎকামঃ (যাদৃশকামনাবান্) তৎক্রতুঃ ভূত্বা (তাদৃশ সঙ্কল্পবান্ হইয়া) যৎ (যে) [কর্ম্ম=কার্য্য] কৃতম্ (অনুষ্ঠিত হইয়াছে) তৎ (তাহা, তাহার ফল) প্রপদ্যতে (প্রাপ্ত হয়) ॥ ১৯

অনুবাদ। যখন এই আত্মা ভেদ কল্পনা করে, তখন তাদৃশ কামনাবান্ হইয়া কৃতসঙ্কল্প হয়, যেরূপ কামনা, সেইরূপ সঙ্কল্পবিশিষ্ট হইয়া অনুষ্ঠিত কর্ম্মের ফল [সংসার] প্রাপ্ত হয় ॥ ১৯

টীকা। বুদ্ধিনিষ্ঠমর্থং ব্যাকুর্ব্বন্ ভ্রান্ত্যা তৃষ্ণোদ্ভবক্রিয় ইত্যুক্তং প্রপঞ্চয়তি—যদায়মিতি। অয়মাত্মা পূর্ব্বং ভ্রান্তিসংস্কারবশাদ্ যদা বুদ্ধিকঞ্চুকারূঢ়ঃ সন্নবিদ্যয়া ভেদং কল্পয়েৎ, তদা তৎকামঃ শোভনত্বেনাধ্যস্তবিষয়ভেদেঽভিলাষবান্ সন্ যথাক্রতুর্যথাকামং কৃতসঙ্কল্পো ভবতি। ক্রতুঃ সঙ্কল্প ইদমহং সাধয়িষ্যে ইত্যাধ্যবসায়রূপঃ ততশ্চ যৎকামস্তৎক্রতুর্ভূত্বা যৎকামসাধনং কর্ম্ম-কৃতং তৎনিষ্পাদিতং তৎফলাবস্থং প্রপদ্যতে প্রাপ্নোতি। পুনস্তৎসংস্কারসচিবো ভেদং পরিকল্প্য কামক্রতুপূর্ব্বকং কর্ম্মানুষ্ঠায় ফলভাগিত্যেবমন্যোন্যধিয়া হেতুফলাত্মনা পরিকল্পিতং সংসারমনুভবতীত্যর্থঃ। তথা চ শ্রুতিঃ 'অথো খল্বাহুঃ কামময় এবায়ং পুরুষ ইতি স যথাকামো ভবতি তথা ক্রতুর্ভবতি তৎ কর্ম্ম-কুরুতে যৎকর্ম্ম কুরুতে তদভিসম্পদ্যত' ইতি ॥ ১৯

অবিদ্যাপ্রভবং সর্ব্বমসৎ তস্মাদিদং জগৎ।
তদ্‌বতা দৃশ্যতে যস্মাৎ সুষুপ্তে ন চ গৃহ্যতে ॥ ২০

পদান্বয়। যস্মাৎ (যেহেতু) তদ্বতা (অবিদ্যাবিশিষ্ট পুরুষ কর্ত্তৃক) দৃশ্যতে (দৃষ্ট হয়) সুষুপ্তে চ (এবং সুষুপ্তিকালে) ন গৃহ্যতে (গৃহীত হয় না), তস্মাৎ (অতএব) অবিদ্যাপ্রভবম্ (অবিদ্যা হইতে উৎপন্ন) ইদম্ (এই) সর্ব্বম্ (সমস্ত) জগৎ (বিশ্ব) অসৎ (মিথ্যা) ॥ ২০

অনুবাদ। যেহেতু অবিদ্যাবান্ পুরুষ জগৎ দর্শন করে, সুষুপ্তিকালে গৃহীত হয় না, অতএব অবিদ্যাসম্ভূত এই সমস্ত জগৎ মিথ্যা * ॥ ২০

টীকা। উক্তং দৃশ্যমিথ্যাত্বং সোপপত্তিকমুপসংহরতি অবিদ্যাপ্রভবমিতি। তদ্বতা বিদ্যাবতা যস্মাদ্ গৃহ্যতে, তদ্‌ভাবে সুষুপ্তে ন চ নৈব গৃহ্যতে। তস্মাৎ সর্ব্বমিদং জগৎ অবিদ্যাপ্রভবং মিথ্যাজ্ঞানবিজৃম্ভিতম্ অসৎ অপরমার্থমিতি যোজনা ॥ ২০

বিদ্যাবিদ্যে শ্রুতিপ্রোক্তে একত্বান্যধিয়ৌ হি নঃ।
তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন শাস্ত্রে বিদ্যা বিধীয়তে ॥ ২১

পদান্বয়। নঃ ( আমাদের ) একত্বান্যধিয়ৌ ( আত্মৈকত্বজ্ঞান এবং ভেদ জ্ঞান ) বিদ্যাবিদ্যে ( যথাক্রমে বিদ্যা এবং অবিদ্যা অর্থাৎ আত্মার একত্বজ্ঞান বিদ্যা, ভেদ জ্ঞান অবিদ্যা ) শ্রুতিপ্রোক্তে ( শ্রুতিতে কথিত হইয়াছে ) হি ( নিশ্চিত ), তস্মাৎ ( তজ্জন্য ) সর্ব্বপ্রযত্নেন ( অত্যন্ত যত্ন সহকারে ) শাস্ত্রে ( শ্রুতি প্রভৃতি শাস্ত্রে ) বিদ্যা ( জ্ঞান ) বিধীয়তে ( প্রতিপাদিত হইয়াছে ) ॥ ২১

অনুবাদ। আত্মার একত্বজ্ঞান বিদ্যা এবং ভেদজ্ঞান অবিদ্যা—ইহা শ্রুতিতে অভিহিত হইয়াছে, অতএব অতীব যত্নসহকারে শাস্ত্রে বিদ্যা প্রতিপাদিত হইয়াছে ॥ ২১

টীকা। তর্হি জগদ্ধেতুরবিদ্যা কীদৃশী, তন্নিবর্ত্তিকা বিদ্যা বা কীদৃশী কেন বা বিদ্যাবিদ্যে জ্ঞায়েতে ইত্যাকাঙ্ক্ষায়ামাহ—বিদ্যাবিদ্যে ইতি। একত্বান্যধিয়ৌ বিদ্যাবিদ্যে ব্রহ্মাত্মৈকত্বধীর্বিদ্যা তদ্ভেদধীরবিদ্যেতি স্বরূপোক্তিঃ। শ্রুতিপ্রোক্তে ইতি জ্ঞাপকোক্তিঃ। 'অথ যোঽন্যাং দেবতাম্' ইতি শ্রুত্যা ভেদধিয়োঽবিদ্যাত্বং লোকানুভবসিদ্ধভেদানুবাদরূপতয়োক্তম্। কিন্তু তদ্‌ব্রহ্মবিদিত্যাক্ষেপপুরঃসরং 'ব্রহ্ম বা ইদমগ্র আসীৎ তদাত্মানমেবাবেদহং ব্রহ্মাস্মি' ইতি প্রবৃত্তা প্রমাণভূতাঽপ্রসিদ্ধার্থবোধিনী শ্রুতিরেকত্বজ্ঞানস্য বিদ্যাত্বং জ্ঞাপয়তি নোঽস্মাকমিত্যর্থঃ। যস্মাদবিদ্যাবদ্বিদ্যা লোকস্যানুভবসিদ্ধা ন ভবতি তস্মাৎ সর্ব্বপ্রযত্নেনাধ্যারোপাপবাদপ্রবন্ধনির্ম্মাণেন শাস্ত্রে বিদ্যা বিধীয়তে প্রতিপাদ্যত ইতি মুমুক্ষুঃ শাস্ত্রতত্তৎপরো ভবেদিত্যর্থঃ ॥ ২১

---

* তাৎপর্য্য—যে বস্তু সত্য, তাহার সর্ব্বাবস্থায় অনুভূতি হওয়া উচিত, কিন্তু সুষুপ্তিকালে জগতের অনুভব হয় না, সুতরাং আত্মা সত্য, জগৎ মিথ্যা।

চিত্তে হ্যাদর্শবদ্ যস্মাচ্ছুদ্ধে বিদ্যা প্রকাশতে।
যমৈর্নিত্যৈশ্চ যজ্ঞৈশ্চ তপোভিস্তস্য শোধনম্ ॥ ২২

পদান্বয়। যস্মাৎ (যেহেতু) বিদ্যা (জ্ঞান, আত্মজ্ঞান) আদর্শবৎ (দর্পণের ন্যায়) শুদ্ধে (নির্ম্মল, রজস্তমোবিহীন) চিত্তে (অন্তঃকরণে) প্রকাশতে হি (প্রকাশিত হয়ই) [তস্মাৎ চিত্তশুদ্ধিঃ কর্ত্তব্যা=অতএব চিত্তশুদ্ধি করিবে], [কি উপায়ে চিত্তশুদ্ধি হয়, তাহা বলা হইতেছে] যমৈঃ (যমের দ্বারা, অহিংসা, সত্য, অস্তেয়, ব্রহ্মচর্য্য ও অপরিগ্রহকে যম বলে) নিত্যৈশ্চ (এবং নিয়মের দ্বারা, শৌচ, সন্তোষ, স্বাধ্যায় ও ঈশ্বর প্রণিধানকে নিয়ম বলে) যজ্ঞৈশ্চ (এবং স্বীয় স্বীয় আশ্রম বিহীত যজ্ঞাদি কর্ম্ম সমূহের দ্বারা) তপোভিঃ (প্রায়শ্চিত্ত প্রভৃতি তপস্যার দ্বারা) তস্য (চিত্তের) শোধনম্ (শুদ্ধি) [ভবতি=হয়]॥ ২২

অনুবাদ। যেহেতু বিদ্যা নির্ম্মল দর্পণের ন্যায় শুদ্ধচিত্তে প্রকাশিত হয়. অতএব চিত্তশুদ্ধি বিধেয়; যম, নিয়ম, যজ্ঞাদি কর্ম্ম এবং তপস্যার দ্বারা চিত্তের শুদ্ধি হয়॥ ২২

টীকা। শাস্ত্রে চেৎ সর্ব্বপ্রযত্নেন বিদ্যা ব্যুৎপাদ্যতে কিমিতি তর্হি সর্ব্বোঽপি শাস্ত্রে ন প্রবর্ত্ততে প্রবর্ত্তমানো বা কথং বিদ্যাং ন প্রাপ্নোতীত্যপেক্ষায়াং চিত্তশুদ্ধ্যভাবাদিত্যভিপ্রেত্যাহ—চিত্তে হীতি। তস্মাচ্চিত্তশুদ্ধিঃ কর্ত্তব্যেতি শেষঃ। তর্হি কৈরুপায়ৈশ্চিত্তশোধনমিত্যপেক্ষায়ামাহ—যমৈরিতি। অহিংসা ব্রহ্মচর্য্যাদয়ো যমাস্তৈর্নিত্যৈঃ শৌচাদিভি র্নিয়মৈরিত্যর্থঃ। যজ্ঞৈঃ স্বাশ্রমবিহিত-ধর্ম্মৈরীশ্বরসাৎকৃতৈস্তপোভিশ্চ তস্য চিত্তস্য শোধনং কার্য্যমিত্যর্থঃ॥ ২২

শারীরাদি তপঃ কুর্য্যাৎ তদ্‌বিশুদ্ধ্যর্থমুত্তমম্।
মন-আদি-সমাধানং তত্তদ্দেহবিশোষণম্ ॥ ২৩

পদান্বয়। তদ্‌বিশুদ্ধ্যর্থম্ (চিত্ত শুদ্ধির নিমিত্ত) উত্তমম্ (উৎকৃষ্ট) শারীরাদি (শারীরিক বাচিক ও মানসিক) তপঃ (তপস্যা) কুর্য্যাৎ (করিবে), মন আদি সমাধানম্ (মনঃ এবং ইন্দ্রিয় গুলির নিশ্চলতা) তত্তৎ (সেই সেই ঋতুতে) দেহ বিশোষণম্ (শীত, উষ্ণ, বর্ষা, বাতাদি সহনের দ্বারা কৃশতা) [কুর্য্যাৎ= করিবে]॥ ২৩

অনুবাদ। চিত্ত শুদ্ধির নিমিত্ত উৎকৃষ্ট শারীর; বাচিক ও মানস তপস্যা

করিবে, মনঃ ইন্দ্রিয় সমূহের একাগ্রতা এবং সেই সেই ঋতুতে শীত, উষ্ণ, বর্ষা ও বাতাদির সহনের দ্বারা শরীরের কৃশতা সম্পাদন করিবে॥ ২৩

টীকা। তপঃ শব্দার্থমাহ—শরীরাদিতি। তস্য স্বরূপং ভগবতোক্তং—'দেব-দ্বিজ-গুরুপ্রাজ্ঞ-পূজনং শৌচমার্জ্জবম্। ব্রহ্মচর্য্যমহিংসা চ শারীরং তপ উচ্যতে॥ অনুদ্বেগকরং বাক্যং সত্যং প্রিয়হিতঞ্চ যৎ। স্বাধ্যায়াভ্যসনঞ্চৈব বাঙ্ময়ং তপ উচ্যতে॥ মনঃপ্রসাদঃ সৌম্যত্বং মৌনমাত্মবিনিগ্রহঃ। ভাবসংশুদ্ধিরিত্যেতৎ তপো মানসমুচ্যতে' ইতি॥ এতান্যপি সাত্ত্বিকান্যনুষ্ঠেয়ানি ন রাজসতামসানি। তত্র সাত্ত্বিকতপোলক্ষণং—'শ্রদ্ধয়া পরয়া তপ্তং তপস্তৎ ত্রিবিধং নরৈঃ। অফলাকাঙ্ক্ষিভির্যুক্তৈঃ সাত্ত্বিকং পরিচক্ষতে' ইতি। এতদুক্তমুত্তমমিতি। তদবিশুদ্ধ্যর্থং চিত্তবিশুদ্ধ্যর্থং মন আদীত্যাদিপদাদ্বাহেন্দ্রিয়নিগ্রহঃ। সমাধানং নৈশ্চল্যং তত্র তত্রেত্যস্মিন্নর্থে তত্তচ্ছব্দঃ, তেষু তেষু ঋতুষু দেহবিশোষণং শীতোষ্ণবর্ষবাতসহনেন কৃশীকরণমিত্যর্থঃ॥ ২৩

মনসশ্চেন্দ্রিয়াণাঞ্চ হ্যৈকাগ্র্যং পরমং তপঃ।
তজ্জ্যায়ঃ সর্ব্বধর্ম্মেভ্যঃ স ধর্ম্মঃ পর উচ্যতে॥ ২৪

পদান্বয়। মনসশ্চ (মনের) ইন্দ্রিয়াণাঞ্চ (এবং ইন্দ্রিয় সমূহের) ঐকাগ্র্যং (একাগ্রতা, সমাধান) পরমম্ (উৎকৃষ্ট) তপঃ (তপস্যা) হি (নিশ্চিত), তৎ (তাহা, মনঃ ও ইন্দ্রিয় সমূহের একাগ্রতা সম্পাদন) সর্ব্বধর্ম্মেভ্যঃ (সমস্ত ধর্ম্ম অপেক্ষা) জ্যায়ঃ (প্রধান) স (তাহা) পরঃ ধর্ম্মঃ (শ্রেষ্ঠ ধর্ম্ম) উচ্যতে (কথিত হয়)॥ ২৪

অনুবাদ। মনঃ এবং ইন্দ্রিয়সমূহের একাগ্রতাই পরম তপঃ, তাহা সমস্ত ধর্ম্ম অপেক্ষা প্রধানতর পণ্ডিতেরা তাহাকে শ্রেষ্ঠ ধর্ম্ম বলিয়া থাকেন॥ ২৪

টীকা। এবমারাদুপকারকং তপ উক্ত্বা শ্রবণাদৌ সন্নিপত্যোপকারকং তপোবিশেষং স্মৃতিবচনপাঠেনাহ—মনসশ্চেতি। ঐকাগ্র্যং শ্রুত্যুক্তে বস্তুনি মননদ্বারা স্থিরীকরণম্। এতস্যাবশ্যকর্ত্তব্যতায় স্তুতিঃ ক্রিয়তে তজ্জ্যায় ইতি॥ ২৪

দৃষ্টং জাগরিতং বিদ্যাৎ স্মৃতং স্বপ্নং তদেব তু।
সুষুপ্তং তদভাবঞ্চ স্বমাত্মানং পরং পদম্॥ ২৫

পদান্বয়। দৃষ্টম্ (দর্শন, ইন্দ্রিয়ের দ্বারা বিষয়ের জ্ঞানকে) জাগরিতম্ (জাগরণ) বিদ্যাৎ (জানিবে), তদেব তু (তাহাই, দৃষ্ট শব্দবাচ্য জাগরণই) স্মৃতম্ (ইন্দ্রিয়সমূহের নিবৃত্তিবশতঃ সংস্কার-জন্য জ্ঞানকে) স্বপ্নম্ (স্বপ্ন) [বিদ্যাৎ=জানিবে], তদভাবম্ চ (স্বপ্ন ও জাগরণের অভাবকে, অথবা জাগরণ ও স্বপ্নের অভাব যাহাতে এরূপ অবস্থাকে) সুষুপ্তম্ (সুষুপ্তি) [বিদ্যাৎ= জানিবে] স্বম্ আত্মানম্ (নিজের আত্মাকে, স্ব-স্বরূপকে) পরং পদম্ (উৎকৃষ্ট গম্য, সত্য জ্ঞানাদি স্বরূপ ব্রহ্ম আমি—এইরূপ) [বিদ্যাৎ=জানিবে] ॥ ২৫

অনুবাদ। ইন্দ্রিয়ের দ্বারা বিষয়োপলব্ধিকে জাগরণ, দৃষ্ট বিষয়ের সংস্কার জন্য জ্ঞানকে স্বপ্ন এবং স্বপ্ন ও জাগরণের অভাবকে সুষুপ্তি জানিবে এবং আত্মস্বরূপকে পরম প্রাপ্তব্য সত্যজ্ঞানাদিরূপ ব্রহ্ম বলিয়া জানিবে ॥ ২৫

টীকা। এবমুক্তৈঃ সাধনৈঃ সংশুদ্ধচিত্তঃ শ্রবণাদিপরঃ সন্নবস্থাত্রয়াৎ সাক্ষিণং বিবিচ্য বাক্যাদ্ ব্রহ্মাত্মত্বেন জানীয়াদিত্যাহ—দৃষ্টমিতি। দৃষ্টং দর্শনং বাহ্যেন্দ্রিয়ৈর্বাহ্যার্থোপলম্ভনং জাগরিতং বিদ্যাৎ। তদেব তু দৃষ্টশব্দবাচ্যমেব স্মৃতং, সংস্কারবশাদিন্দ্রিয়াদশায়াং ভাতং স্বপ্নং বিদ্যাৎ, তদভাবং তয়োর্দৃষ্টস্মৃতয়োরভাবো যস্মিন্ তৎ সুষুপ্তং বিদ্যাৎ। এবং দৃশ্যত্রয়ং পৃথক্কৃত্য তৎসাক্ষিণং স্বং স্বরূপভূতমাত্মানং পরং পদং সত্যজ্ঞানাদিলক্ষণং ব্রহ্মাহমস্মীতি বিদ্যাদিত্যর্থঃ ॥ ২৫

সুষুপ্ত্যাখ্যং তমোঽজ্ঞানং বীজং স্বপ্নপ্রবোধয়োঃ।
স্বাত্মবোধপ্রদগ্ধং স্যাদ্বীজং দগ্ধং যথাভবম্ ॥ ২৬

পদান্বয়। সুষুপ্ত্যাখ্যম্ (সুষুপ্তি সংজ্ঞক) তমঃ (তমঃ) অজ্ঞানম্ (অজ্ঞান) স্বপ্নপ্রবোধয়োঃ (স্বপ্ন এবং জাগরণের) বীজম্ (কারণ), স্বাত্মবোধপ্রদগ্ধম্ (আত্মজ্ঞানের দ্বারা ভস্মীভূত) দগ্ধম্ (ভস্মীভূত) বীজং যথা (বীজের ন্যায়) অভবম্ (কার্য্যানুৎপাদক) স্যাৎ (হয়) ॥ ২৬

অনুবাদ। সুষুপ্তি সংজ্ঞক তমঃকে অজ্ঞান বলে, তাহা স্বপ্ন এবং জাগরণের কারণ, সেই অজ্ঞান আত্মজ্ঞান দ্বারা দগ্ধ হইলে দগ্ধ বীজের ন্যায় ফলোৎপাদক হয় না ॥ ২৬

টীকা। অবস্থাত্রয়হেতাবজ্ঞানে সতি কথং তদ্বিবিক্ততয়া প্রত্যগাত্মনো ব্রহ্মত্বমুপপদ্যত ইতি তত্রাহ—সুষুপ্ত্যাখ্যমিতি। তম ইতি বিশেষণেনাজ্ঞানস্য ভাবরূপত্বমুচ্যতে, ততো বীজত্বমুপাদানত্বমুপপদ্যতে। তদজ্ঞানং স্বাত্মনঃ

সম্যগ্ বোধাগ্নিনা প্রকর্ষেণ নির্লেপং দগ্ধং স্যাৎ যথা দগ্ধং বীজমন্তবং ভবশূন্যং কার্য্যোৎপাদকং ন ভবতি তথা তত্ত্বজ্ঞানাগ্নিদগ্ধমজ্ঞানং পুনরবস্থাপ্ররোহকরং ন ভবতীতি যুজ্যতে। এবং প্রতীচো ব্রহ্মত্বমিত্যর্থঃ॥ ২৬

তদেবৈকং ত্রিধা জ্ঞেয়ং মায়াবীজং পুনঃ ক্রমাৎ।
মায়াব্যাত্মাবিকারোঽপি বহুধৈকো জলার্কবৎ॥ ২৭

পদান্বয়। তদ্ এব (সেই) একম্ (এক) মায়াবীজম্ (মায়ারূপ জগৎ কারণ) ক্রমাৎ (ক্রমে, সুষুপ্ত্যাদি ক্রমে) পুনঃ (পুনঃ পুনঃ) ত্রিধা (তিন প্রকার বিশ্ব, বৈশ্বানররূপ—জাগ্রদবস্থা, তৈজস হিরণ্যগর্ভরূপ—স্বপ্নাবস্থা এবং প্রাজ্ঞও ঈশ্বররূপ—সুষুপ্ত্যবস্থা) জ্ঞেয়ম্ (জানিবে, [এক অজ্ঞান তিন ভাগে বিভক্ত হইলে তাহার সাংখ্যকল্পিত প্রধানের ন্যায় স্বতন্ত্রতাপত্তি হয় এজন্য বলিতেছেন] মায়াবী (মায়ারূপ অজ্ঞানের আশ্রয়) একঃ (অদ্বিতীয়) অবিকারঃ অপি (বিকারশূন্য হইলেও) জলার্কবৎ (জলস্থিত সূর্য্যের ন্যায়) বহুধা (নানাপ্রকার) [ভবতি = হয়]॥ ২৭

অনুবাদ। সেই এক মায়ারূপ জগৎকারণ সুষুপ্ত্যাদি ক্রমে পুনঃ পুনঃ তিন প্রকার অবস্থাপন্ন হয়, ইহা জানিবে, মায়ার আশ্রয় অদ্বিতীয় আত্মা বিকার শূন্য হইলেও জলপ্রতিবিম্বিত সূর্য্যের ন্যায় অনেক প্রকার দৃষ্ট হয় *॥ ২৭

টীকা। অজ্ঞানস্যাবস্থাবীজত্বমুক্তমুপপাদয়ন্নজ্ঞাননিবৃত্ত্যৈব সর্ব্বসংসারোপাধিনিবৃত্তির্ন যত্নান্তরসাধ্যেতি দর্শয়তি—তদেবৈকমিতি। তদেবৈকং মায়াখ্যং বীজং ত্রিধা ভিন্নং ক্রমাৎ সুষুপ্ত্যাদি ক্রমেণেত্যর্থঃ। পুনরিত্যত্র বীপ্সা দ্রষ্টব্যা। সুষুপ্তিমারভ্য জাগরিতপর্য্যন্তং তদারভ্য সুষুপ্তিপর্য্যন্তমহরহস্ত্রিধা বিক্রিয়তে ইত্যর্থঃ। এতদুক্তং ভবতি চিন্মাত্রাশ্রয়বিষয়মেকমেবাজ্ঞানমনাদ্যনির্ব্বচনীয়মনেককার্য্যবিক্ষেপসংস্কারোপেতং চৈতন্যাভাসখচিতং স্বাশ্রয়ে আত্মন্য-

---

* তাৎপর্য্য—তমোরূপ অজ্ঞান—মায়া, সমস্ত জগতের কারণ; সুতরাং, স্বপ্ন, জাগরণ সুষুপ্তি অবস্থা তাহা হইতে হয়। যদি জ্ঞানের দ্বারা অজ্ঞানের নিবৃত্তি হয়, তবে সংসারের নিবৃত্তির জন্য অন্য চেষ্টার আবশ্যক কিনা এই আশঙ্কার উত্তর দিতেছেন, কারণ নাশ প্রাপ্ত হইলে কার্য্যনাশ অবশ্যম্ভাবী। এক মায়া প্রাজ্ঞ ও ঈশ্বররূপ সুষুপ্তি অবস্থা, তৈজস, হিরণ্যগর্ভরূপ স্বপ্নাবস্থা এবং বিশ্ব, বৈশ্বানররূপ-জাগ্রদবস্থা প্রাপ্ত হয়। মায়ার আশ্রয় আত্মা এক, বস্তুতঃ তাহার বিকার নাই তথাপি মায়োপহিত হইয়া দেব, তির্য্যক্, মনুষ্য প্রভৃতি নানাভাবে প্রতীয়মান হয়, যেমন এক সূর্য্য বিবিধ জলভাজনভেদে নানারূপে ভাসমান হয়, কিন্তু উপাধি চলিয়া গেলে তাহারও একত্ব অবশ্যম্ভাবী।

ধ্যাত্মাধিদৈবতভেদেন প্রাজ্ঞেশ্বরোপাধিবিশিষ্টসুষুপ্তি-প্রলয়াবস্থাকারং জায়তে। তথা তৈজসহিরণ্যগর্ভোপাধিসম্ভিন্নস্বপ্নসৃষ্ট্যবস্থাত্মকং ভবতি, তথা পুনর্বিশ্ববৈশ্বানরোপাধিখচিত-জাগ্রৎস্থিত্যবস্থারূপমাপদ্যতে। তত্রাপি দেবতির্য্যঙ্‌মনুষ্যস্থাবরাদিভেদেন নানাবিধশরীরেন্দ্রিয়ান্তঃকরণোপাধ্যাকারং সৎ প্রত্যক্‌ ব্রহ্মচিদাত্মঅনন্তজীবভেদব্যবহারনির্বাহকং ভবতি। যথৈকং বটাদিবীজং মৃদাশ্রিতং সৎ তস্যামেব মৃদি অঙ্কুরকাণ্ডবিটপ-শাখা-পত্রপুষ্পফলাদিভাবমাপদ্য পুনর্বীজভাবং চাপদ্যতে তথেদমপীতি দ্রষ্টব্যম্। তদেব বৃক্ষাকারং বস্তু সমূলদাহে সতি তত্রৈব মৃদ্ভাবমাপদ্য পুনর্ন ভবতি যথা তথা, সংসারবৃক্ষমূলাজ্ঞানস্য তত্ত্বজ্ঞানাগ্নিনা দাহে স্বাশ্রয়চিদেকাত্মনা বিলীনত্বাৎ পুনর্ন দর্শনযোগ্যো ভবতি সংসার ইত্যজ্ঞানদাহায়ৈব তত্ত্বজ্ঞানে যতিতব্যমিতি। তদেবৈকং ত্রিধেত্যুক্তে তমোবীজস্য স্বাতন্ত্র্যেণ প্রবৃত্তিশঙ্কা স্যাৎ তথা সতি সাংখ্যসিদ্ধান্তাপাত ইত্যতস্তমসোঽপেক্ষিতমাশ্রয়ং দর্শয়তি—মায়াবীতি। আত্মা নিরুপচরিতব্যাপ্তিমান্, স্বপ্রকাশচিদেকরসো মায়াবী মায়াদিশব্দবাচ্যাজ্ঞানাশ্রয় ইত্যর্থঃ। মায়াশ্রয়শ্চেদাত্মা তর্হি তস্য মায়াবিক্ষিপ্তানন্তোপাধিষনেকধা বিক্ষিপ্যমানস্য কথং কূটস্থত্বমিত্যাশঙ্ক্য দৃষ্টান্তেন প্রত্যাচষ্টে—অবিকার ইতি। এক এবাত্মা স্বগতবিকাররহিতোঽপি বহুধা বিভাব্যমানো ভবতি জলার্কবৎ। যথৈক এবার্কো জলভেদোপাধিষনেকধা বিভাব্যমানোঽপি নানেকো ভবতি। ন বা জলোপাধিবিকারেণ বিক্রিয়তে; তথায়মপীত্যর্থঃ ॥ ২৭

> বীজঞ্চৈকং যথা ভিন্নং প্রাণস্বপ্নাদিভিস্তথা।
> স্বপ্নজাগ্রচ্ছরীরেষু তদ্বচ্চাত্মা জলেন্দুবৎ ॥ ২৮

পদান্বয়। যথা চ (যেমন) একম্ (অদ্বিতীয়) বীজম্ (মায়াবীজ) প্রাণস্বপ্নাদিভিঃ (অব্যাকৃত হিরণ্যগর্ভ=প্রাণ, স্বপ্ন, জাগ্রৎ ও মূর্চ্ছা অবস্থা সমূহের দ্বারা) তথা (সেইরূপ) স্বপ্নজাগ্রচ্ছরীরেষু (সমষ্টি ও ব্যষ্টি স্থূল, সূক্ষ্ম শরীরে) তদ্বৎ (সেইরূপ) আত্মা চ (আত্মাও) জলেন্দুবৎ (জল চন্দ্রের ন্যায়) [প্রকাশতে=প্রকাশিত হয়] ॥ ২৮

অনুবাদ। যেমন এক মায়ারূপ কারণ অব্যাকৃতাবস্থা, স্বপ্ন, জাগ্রৎ এবং মূর্চ্ছারূপে ভিন্ন হয়, সেইরূপ আত্মাও সমষ্টি, ব্যষ্টি, স্থূল, সূক্ষ্ম শরীরে জলচন্দ্রের ন্যায় তৈজস, হিরণ্যগর্ভ, বিশ্ব, বৈশ্বানরাদিরূপে প্রকাশমান হয় ॥ ২৮

টীকা। উক্তমেব দৃষ্টান্তদার্ষ্টান্তিকরূপং প্রপঞ্চয়তি—বীজঞ্চেতি। প্রাণ ইত্যব্যাকৃতাবস্থোক্তিঃ স্বপ্নাদিভিরিতি জাগ্রদবস্থা মূর্চ্ছাবস্থা চ গৃহ্যন্তে, যথৈকমবিদ্যামায়াখ্যং বীজমব্যাকৃতাদ্যবস্থাভেদেন ভিন্নং তথা স্বপ্নজাগ্রচ্ছরীরেষু সমষ্টিব্যষ্টিস্থূলসূক্ষ্মশরীরেষু জলেন্দুবচ্চিদাভাসোঽপি ভিন্নো ভবতি। তদা তদধিষ্ঠানভূতশ্চিদাত্মা চোপাধিগতাভাসাবিবেকাৎ তদ্বদ্ভিন্নো বিভাব্যতে তৈজসহিরণ্যগর্ভবিশ্ববৈশ্বানরাদিভেদেন প্রকাশত ইত্যর্থঃ॥ ২৮॥

মায়াহস্তিনমারুহ্য মায়াব্যেকো যথা ব্রজেৎ।
আগচ্ছংস্তদ্বদেবাত্মা প্রাণস্বপ্নাদিগোঽচলঃ * ॥ ২৯

পদান্বয়। যথা (যেমন) একঃ (অদ্বিতীয়) মায়াবী (মায়ী) মায়াহস্তিনম্ (মায়া নির্ম্মিত হস্তীকে) আরুহ্য (আরোহণ করিয়া) ব্রজেৎ (গমন করে) আগচ্ছন্ চ (এবং অভিমত দেশে আগমন করে), তদ্বদ্ এব (সেইরূপই) আত্মা (আত্মা) প্রাণস্বপ্নাদিগঃ (প্রাণ অর্থাৎ অব্যাকৃতাবস্থা এবং স্বপ্নাদি অবস্থাগত হইলেও) অচলঃ (কূটস্থ)॥ ২৯

অনুবাদ। যেমন এক মায়াবী [স্বনির্ম্মিত] মায়াহস্তীতে আরোহণ করিয়া কোন স্থানে গমন এবং অভিমতদেশে আগমন করিয়া ও অচল থাকে, সেইরূপ আত্মা প্রাণ ও স্বপ্নাদি অবস্থাগত হইলেও কূটস্থ থাকে॥ ২৯

টীকা। নমু যস্যাত্মনো মায়াকল্পিতেষূপাধিষু বহুত্বং তর্হি তত্র ব্যাপারবত্ত্বমপি স্যাদিতি কথং কূটস্থতেত্যাশঙ্ক্য দৃষ্টান্তেন নিরাকরোতি—মায়াহস্তিনমিতি। যথৈব একো মায়াবী স্বমায়ানির্ম্মিতং হস্তিনমারুহ্য ব্রজেদিষ্টং দেশমাগচ্ছংশ্চ ভবতি গমনাগমনে আচরন্নিব ভাসমানোঽপ্যচল এব, তদ্বৎ তথৈবাত্মা প্রাণস্বপ্নাদিগতত্বেন বিভাব্যমানোঽপ্যচলঃ কূটস্থ এবেত্যর্থঃ॥ ২৯

ন হস্তী ন তদারূঢ়ো মায়াব্যন্যো যথা স্থিতঃ।
ন প্রাণাদি ন তৎদ্রষ্টা তথা জ্ঞোঽন্যঃ সদা দৃশিঃ॥ ৩০

পদান্বয়। যথা হস্তী ন (হাতী নাই) তদারূঢ়ঃ (হস্তীতে আরূঢ়) মায়াবী ন (মায়ী নাই) অন্যঃ (অপর পুরুষ) স্থিতঃ (আছে), তথা (সেইরূপ) ন প্রাণাদি (প্রাণাদি নাই):ন তদ্দ্রষ্টা (তাহাদের দ্রষ্টাও নাই) অন্যঃ (অপর) জ্ঞঃ (জ্ঞান স্বরূপ) সদা (সর্ব্বদা) দৃশিঃ (দ্রষ্টা, আত্মা) [বিদ্যমান আছেন]॥ ৩০

* প্রাণস্বপ্নাদি গোচরঃ ইতি বা পাঠঃ।

অনুবাদ। যেমন হস্তী নাই, হস্তীতে আরূঢ় মায়াবী নাই, অন্য পুরুষ বিদ্যমান আছে; সেইরূপ প্রাণাদি নাই, তাহাদের দ্রষ্টা নাই, সর্ব্বদা জ্ঞানস্বরূপ অন্য আত্মা বিদ্যমান আছেন *॥ ৩০

টীকা। প্রাণাদ্যুপাধিসম্বন্ধমাত্মনোঽঙ্গীকৃত্যোক্তমিদানীং সোঽপি নাস্তি বস্তুত ইত্যাহ—ন হস্তীতি। নিগদব্যাখ্যাতং পদ্যম্॥ ৩০

অবদ্ধচক্ষুষো নাস্তি মায়া মায়াবিনোঽপি বা।
বদ্ধাক্ষস্যৈব সা মায়া মায়াব্যেব ততো ভবেৎ॥ ৩১

পদান্বয়। [যথা=যেমন] অবদ্ধচক্ষুষঃ (যাহার চক্ষুঃ বদ্ধ নহে, এরূপ লৌকিক পুরুষের) মায়া (মায়া) নাস্তি (নাই) [তথা=সেইরূপ] মায়াবিনঃ অপি বা (মায়াবীরও চক্ষুর বন্ধনাভাববশতঃ মায়া নাই), সা মায়া (সেই মায়া) বদ্ধাক্ষস্য এব (বদ্ধচক্ষুঃ পুরুষেরই) ততঃ (সেইজন্য) মায়াবী এব (মায়োপলক্ষিতই) ভবেৎ (হইবে)॥ ৩১

অনুবাদ। যেমন অবদ্ধচক্ষুঃ পুরুষের মায়া নাই, সেইরূপ মায়াবীরও মায়া নাই, সেই মায়া বদ্ধচক্ষুঃ পুরুষেরই; অতএব সে মায়ার আশ্রয় হয়॥ ৩১

টীকা। বস্তুতঃ প্রাণাদ্যুপাধিসম্বন্ধাভাবেঽপি মায়াসম্বন্ধোঽপরিহার্য্য ইত্যত আহ—অবদ্ধেতি। ন বদ্ধং চক্ষুর্যস্য সোঽবদ্ধচক্ষুস্তস্য লৌকিকস্য যথা মায়া নাস্তি মায়াবিনোঽপি তথা চক্ষুর্বন্ধাভাবান্মায়া নাস্তি, বাশব্দ ইবার্থঃ। অপিশব্দাদবস্তুত্বনিশ্চয়াদপি মায়াবী ন ব্যামুহ্যতীত্যর্থঃ। ব্যতিরেকমুক্ত্বান্বয়মাহ—বদ্ধাক্ষস্যৈবেতি। সা মায়া বদ্ধাক্ষস্যৈব ভয়হেতুহস্ত্যাদিরূপা ভাসত ইত্যর্থঃ। ততস্তস্মাদমায়াব্যেব মায়োপলক্ষিত এব ভবেৎ পুমান্ মায়াধার ইত্যর্থঃ। অয়মেব শ্লোকো দার্ষ্টান্তিকেঽপি যোজ্যঃ। অবদ্ধচক্ষুষো মায়ানাবৃতচিৎস্বভাবস্য মায়াবিনোঽপি মায়াবিত্বেন বিভাব্যমানস্যাপি মায়া নাস্তি। ব্যামোহহেতুর্হি মায়া সাহমস্মি পরং ব্রহ্মেতি প্রকাশমান আত্মনি অবিরোধাদেব ন ভবতীত্যর্থঃ। বাশব্দো লোকপ্রসিদ্ধমায়াবিদৃষ্টান্তার্থঃ। তথাচ জ্ঞানাবস্থায়াং কদাচিৎ প্রাণাদ্যাকারাং মায়াং পশ্যন্নপ্যজ্ঞানাবস্থায়ামিব ন ব্যামুহ্যতি, কিন্তু সুষুপ্তবন্নির্বিকার এব ভবতীত্যর্থঃ। সমানমন্যৎ॥ ৩১

* তাৎপর্য্য—লোকে দেখা যায় কোন ইন্দ্রজাল বিদ্যাবিৎ পুরুষ প্রকৃত ইন্দ্রজালনির্ম্মিত হস্তীতে আরোহণ করে, কিন্তু সে জানে যে এই হস্তী এবং তাহাতে আরোহণ মিথ্যা, অপর দ্রষ্টৃগণ তাহার স্বরূপ বুঝিতে না পারিয়া তাহা সত্য বিবেচনা করে, সেইরূপ আত্মাতে মায়ার প্রতিভাসমান হইতেছে, বস্তুতঃ আত্মা মায়া ও তৎকার্য্যবন্ধন শূন্য।

সাক্ষাৎদেবঃ স বিজ্ঞেয়ঃ সাক্ষাদাত্মেতি চ শ্রুতেঃ।
ভিদ্যতে হৃদয়গ্রন্থির্নচেদিত্যাদিতঃ শ্রুতেঃ॥ ৩২

পদান্বয়। সঃ ( সেই আত্মা ) সাক্ষাৎ ( অপরোক্ষ ) দেবঃ ( ব্রহ্ম ) বিজ্ঞেয়ঃ ( জানিবে ) সাক্ষাৎ আত্মা [ যৎ সাক্ষাৎ অপরোক্ষাৎ ব্রহ্ম = যে সাক্ষাৎ অপরোক্ষ ব্রহ্ম ] ইতি ( এইরূপ ) শ্রুতেশ্চ ( শ্রুতি থাকায় ), হৃদয়গ্রন্থিঃ ( হৃদয়স্থিত গ্রন্থি-স্থানীয় কামাদি ) ভিদ্যতে ( ভেদ প্রাপ্ত হয় ), [ নচেৎ মহতী বিনষ্টিঃ = ব্রহ্মকে না জানিলে অত্যন্ত অনিষ্ট হয় ] ইত্যাদিতঃ শ্রুতেঃ ( এইরূপ শ্রুতিবশতঃ ) [ আত্মা মায়া ও তৎকার্য্য বন্ধবিনির্ম্মুক্ত ]॥ ৩২

অনুবাদ। [ আত্মা মায়া ও তৎকার্য্যবন্ধন শূন্য, ইহা যে শ্রুতিসিদ্ধ তাহা প্রদর্শিত হইতেছে ] সেই আত্মা সাক্ষাৎ ব্রহ্মস্বরূপ,—ইহা, আত্মা সাক্ষাৎ অপ-রোক্ষ ব্রহ্ম ইত্যাদি শ্রুতি দ্বারা অবগত হওয়া যায়; ব্রহ্ম সাক্ষাৎকার হইলে, হৃদয়গ্রন্থি কামাদি নাশ প্রাপ্ত হয় এবং ব্রহ্মকে না জানিলে মহৎ অনিষ্ট হয় ইত্যাদি শ্রুতিও এপক্ষে বিদ্যমান আছে [ সুতরাং আত্মা মায়া ও তৎকার্য্য-বন্ধ রহিত ]॥ ৩২

টীকা। তস্মাৎ সাক্ষাদ্‌ব্রহ্মাত্মজ্ঞানাদমায়াবী মায়াতৎকার্য্যসম্বন্ধবিনির্ম্মুক্তো ভবতীত্যয়মর্থঃ শ্রুতিসিদ্ধঃ শ্রদ্ধেয়ো মুমুক্ষুণেত্যাহ—সাক্ষাৎদেব ইতি। স সর্ব্ববিকারসাক্ষী কূটস্থ আত্মা সাক্ষাদ্দেবো বিজ্ঞানমানন্দং ব্রহ্মেত্যুক্তলক্ষণো বিজ্ঞেয়ঃ। 'যৎ সাক্ষাদপরোক্ষাদ্‌ব্রহ্ম' 'য আত্মা সর্ব্বান্তর' ইতি ব্রহ্মাত্মৈকত্বশ্রুতে-রিত্যর্থঃ। এবং বিজ্ঞানে লাভমবিজ্ঞানে হানিঞ্চ শ্রুত্যা দর্শয়তি। ভিদ্যত ইতি। 'ন চেদিহাবেদীন্মহতী বিনষ্টিঃ' ইতি আদিত ইত্যাদিশব্দাদেকধৈবানুদ্রষ্টব্যং 'মৃত্যোঃ সঃ মৃত্যুমাপ্নোতি য ইহ নানেব পশ্যতি' ইত্যাদি শ্রুতয়ো গৃহ্যন্তে॥ ৩২

অশব্দাদিত্বতো নাস্য গ্রহণং চেন্দ্রিয়ৈর্ভবেৎ।
সুখাদিভ্যস্তথান্যত্বাদ্‌বুদ্ধ্যা বাপি কথং ভবেৎ॥ ৩৩

পদান্বয়। অশব্দাদিত্বতঃ ( আত্মাভিন্ন ব্রহ্ম অশব্দ, অস্পর্শ ইত্যাদি বাক্য থাকায় ) অস্য ( ইহার, আত্মার ) ইন্দ্রিয়ৈঃ ( চক্ষু শ্রোত্র প্রভৃতি ইন্দ্রিয়সমূহের দ্বারা ) গ্রহণম্ ( গ্রহণ ) ন ভবেৎ ( হয় না ), তথা ( সেইরূপ ) সুখাদিভ্যঃ ( সুখ-দুঃখাদি হইতে ) অন্যত্বাৎ ( ভিন্ন বলিয়া ) বুদ্ধ্যা বা অপি ( বুদ্ধির দ্বারাও গ্রহণ ) কথম্ ( কিরূপে ) ভবেৎ ( হয় )॥ ৩৩

অনুবাদ। আত্মা অশব্দ, অস্পর্শ—এইরূপ শ্রুতি থাকায় ইন্দ্রিয়ের দ্বারা আত্মার গ্রহণ হয় না এবং সুখাদি হইতে ভিন্ন বলিয়া, বুদ্ধির দ্বারা কিরূপে আত্মার গ্রহণ হইবে * ॥ ৩৩

টীকা। সাক্ষাদাত্মবিজ্ঞানমুক্তমাক্ষিপতি—অশব্দাদিত্বত ইতি। বাহ্যান্তঃকরণাগ্রাহ্যত্বাদাত্মনঃ কথং সাক্ষাদ্‌বিজ্ঞানং স্যাদিত্যর্থঃ ॥ ৩৩

অদৃশ্যোঽপি যথা রাহুশ্চন্দ্রে বিম্বং যথাম্ভসি।
সর্ব্বগোঽপি তথৈবাত্মা বুদ্ধাবেব স গৃহ্যতে ॥ ৩৪

পদান্বয়। যথা (যেমন) অদৃশ্যঃ অপি (স্বরূপতঃ অদৃশ্য হইলেও) রাহুঃ (রাহু) চন্দ্রে (চন্দ্রমণ্ডলে) [ দৃশ্যতে=দৃষ্ট হয় ] যথা (এবং যেমন) অম্ভসি (জলে) বিম্বম্ (চন্দ্রাদির বিম্ব) [ দৃষ্ট হয় ] তথা (সেইরূপ) স এব (সেই) আত্মা (আত্মা) সর্ব্বগোঽপি (সর্ব্বগত, বিভু হইলেও) বুদ্ধৌ এব (বুদ্ধিতেই) গৃহ্যতে (গৃহীত হয়) ॥ ৩।

অনুবাদ। যেমন রাহু স্বভাবতঃ অদৃশ্য হইলে চন্দ্রমণ্ডলে উপরক্ত হইয়া দৃষ্ট হয় এবং যেমন চন্দ্রসূর্য্যাদির বিম্ব জলে দৃষ্ট হয়, সেইরূপ আত্মা বিভু হইলেও বুদ্ধিতে প্রতিবিম্বিত হইয়া গৃহীত হয় † ॥ ৩৪

টীকা। পরিহরতি—অদৃশ্যোঽপীতি। যথা স্বরূপেণাদৃশ্যোঽপি রাহুশ্চন্দ্রে চন্দ্রমণ্ডলে উপরক্তো দৃশ্যতে। যথাবাম্ভসি জলে চন্দ্রাদেবিম্বং দৃশ্যতে তথৈব চক্ষুরাদ্যগোচরোঽপি স পরমাত্মা সর্ব্বগোঽপি সর্ব্বত্র বর্ত্তমানোঽপি তত্ত্বমস্যাদিমহাবাক্যোত্থবুদ্ধাবেব প্রতিবিম্বিতঃ সন্ গৃহ্যতে, তত্র প্রতিবিম্বিততয়া স্বতঃস্ফুরণমেব গ্রহণং ন বিষয়ীভাব ইত্যর্থঃ। শাস্ত্রৈকগম্যস্যাপি প্রত্যক্ষত্বে রাহুদৃষ্টান্তঃ। সর্ব্বসন্নিহিততয়া ভাসমানস্য সর্ব্বত্র যথাবদস্ফুরতোঽপ্যুপাধিবিশেষে যথাবৎস্ফুরণে প্রতিবিম্বদৃষ্টান্ত ইতি বিবেকঃ ॥ ৩৪

ভানোর্বিম্বং যথা চৌষ্ণ্যং জলে দৃষ্টং ন চাম্ভসঃ।
বুদ্ধৌ বোধো ন তদ্ধর্ম্মস্তথৈব স্যাদ্‌বিধর্ম্মতঃ ॥ ৩৫

---

* তাৎপর্য্য—শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ এই পাঁচটি বিষয় শ্রোত্র, ত্বক্‌, চক্ষুঃ, রসনা ও ঘ্রাণের দ্বারা গৃহীত হয়। কিন্তু আত্মা অশব্দ, অস্পর্শ অরূপ—ইত্যাদি শ্রুতি থাকায় ইন্দ্রিয় গ্রাহ্য নহে, বুদ্ধির দ্বারা সুখাদি গৃহীত হয়, কিন্তু ইহা সুখাদি হইতে ভিন্ন।

† তাৎপর্য্য—আত্মা সর্ব্বগত সুতরাং তাঁহার জ্ঞান হওয়া সম্ভব নহে, কিন্তু বুদ্ধিতে প্রতিবিম্বিত অবস্থায় গৃহীত হয়।

পদান্বয়। যথা (যেমন) জলে (সলিলে) দৃষ্টম্ (প্রত্যক্ষীকৃত) ভানোঃ (সূর্য্যের) বিম্বম্ (বিম্ব, ছায়া) ঔষ্ণ্যং চ (এবং উষ্ণতা) অম্ভসঃ (জলের ধর্ম্ম) ন চ (নহে), তথা এব (সেইরূপ) বুদ্ধৌ (বুদ্ধিতে স্ফুরিত) বোধঃ (জ্ঞান) তদ্ধর্ম্মঃ ন (বুদ্ধির ধর্ম্ম নহে) [জ্ঞান বুদ্ধির ধর্ম্ম নহে, তাহাতে হেতু প্রদর্শিত হইতেছে] বিধর্ম্মতঃ (বিরুদ্ধ ধর্ম্মবশতঃ, জ্ঞানের বিপরীত জাড্য প্রভৃতি ধর্ম্ম বুদ্ধিতে থাকায়) স্যাৎ (হয়)॥ ৩৫

অনুবাদ। যেমন জলে দৃষ্ট সূর্য্যের বিম্ব এবং ঔষ্ণ্য জলের ধর্ম্ম নহে, সূর্য্যেরই, সেইরূপ বুদ্ধিতে প্রকাশিত জ্ঞান, বুদ্ধির ধর্ম্ম নহে, কারণ জ্ঞানের বিপরীত জাড্যাদি ধর্ম্ম বুদ্ধিতে আছে॥ ৩৫

টীকা। বুদ্ধৌ বোদ্ধাত্মা গৃহ্যতে চেদ্‌বুদ্ধিধর্ম্মো বোধ ইতি শঙ্কাং দৃষ্টান্তেন প্রত্যাচষ্টে—ভানোরিতি। যথা জলে দৃষ্টং বিম্বমৌষ্ণ্যঞ্চ ভানোরেব ন চাম্ভসো জলস্য ধর্ম্মস্তস্য শৈত্যস্বাভাব্যাৎ তথৈব বুদ্ধৌ স্ফুরন্ বোধো ন বুদ্ধিধর্ম্মঃ স্যাৎ কুতো বিধর্ম্মতো বিপরীতধর্ম্মতো বুদ্ধের্জাড্যধর্ম্মত্বনিশ্চয়াদিত্যর্থঃ॥ ৩৫

> চক্ষুর্যুক্তা ধিয়ো বৃত্তির্যা তাং পশ্যন্নলুপ্তদৃক্।
> দৃষ্টের্দ্রষ্টা ভবেদাত্মা শ্রুতেঃ শ্রোতা তথা ভবেৎ॥ ৩৬

পদান্বয়। চক্ষুর্যুক্তা (চক্ষুদ্বারিকা রূপাকারা) যা (যে) ধিয়ঃ (বুদ্ধির) বৃত্তিঃ (পরিণাম, অবস্থাবিশেষ) তাম্ (তাহাকে, বুদ্ধিবৃত্তিকে) পশ্যন্ (দেখিয়া, প্রকাশ করিয়া) আত্মা (আত্মা) অলুপ্তদৃক্ (যাঁহার জ্ঞানশক্তি লুপ্ত হয় না) দৃষ্টেঃ (দৃষ্টির) দ্রষ্টা (দর্শক), তথা (সেইরূপ) শ্রুতেঃ (শ্রবণের) শ্রোতা (শ্রবণ কর্ত্তা) ভবেৎ (হ'ন)॥ ৩৬

অনুবাদ। অক্ষুণ্ণদৃক্‌শক্তি আত্মা চক্ষুদ্বারক রূপাকার বুদ্ধিবৃত্তিকে প্রকাশিত করিয়া দৃষ্টির দ্রষ্টা হ'ন এবং শ্রবণেন্দ্রিয়দ্বারক শব্দাকার বুদ্ধিবৃত্তিকে অবভাসিত করিয়া শ্রবণের শ্রোতা হইয়া থাকেন॥ ৩৬

টীকা। ন কেবলং শাস্ত্রীয়বুদ্ধাবেব চিন্তায়ুঃ পরমাত্মা স্ফুরতি কিন্তু লৌকিকীষপি বিষয়াকারবুদ্ধিবৃত্তিষাত্মা স্বতোঽপরোক্ষঃ সাক্ষিতয়া স্ফুরতীত্যাহ—চক্ষুরিতি। চক্ষুর্দ্বারিকা রূপাকারা যা ধিয়োবৃত্তিস্তাং পশ্যন্নবভাসয়ন্নাত্মালুপ্তদৃগকুণ্ঠিতজ্ঞানশক্তির্দৃষ্টের্দ্রষ্টা ভবেৎ। এবমুত্তরত্রাপি যোজ্যম্॥ ৩৬

কেবলাং মনসো বৃত্তিং পশ্যন্মন্তা মতেরজঃ।
বিজ্ঞাতালুপ্তশক্তিত্বাৎ তথা শাস্ত্রং নহীত্যতঃ ॥ ৩৭

পদান্বয়। অজঃ (জন্মরহিত, আত্মা) কেবলাম্ (চক্ষুঃ প্রভৃতি ইন্দ্রিয় নিরপেক্ষ) মনসঃ (মনের) বৃত্তিম্ (বৃত্তিকে) পশ্যন্ (প্রকাশ করিয়া) মতেঃ (মননের) মন্তা (মননকারী) [ভবেৎ=হ'ন] তথা (সেইরূপ) অলুপ্তশক্তিত্বাৎ (অকুণ্ঠিতচৈতন্যশক্তিত্ববশতঃ) বিজ্ঞাতা (জ্ঞাতা), অতঃ (এই অথবা এ বিষয়ে) শাস্ত্রম্ (শ্রুতি) 'নহি' ইতি (বিজ্ঞাতার জ্ঞানের লোপ হয় না, এরূপ) ॥ ৩৭

অনুবাদ। জন্মাদিবিকাররহিত আত্মা কেবলমাত্র মনোবৃত্তিকে প্রকাশ করিয়া মনেরও মন্তা এবং অকুণ্ঠিত চৈতন্যশক্তি বলিয়া বিজ্ঞাতা হ'ন, এ বিষয়ে —'বিজ্ঞাতার বিজ্ঞানের বিলোপ হয় না'—এরূপ শ্রুতি বিদ্যমান আছে ॥ ৩৭

টীকা। কেবলামিতি। চক্ষুরাদিদ্বারা বহিরপ্রবৃত্তামন্তরেব বিষয়াকারামিত্যর্থঃ। অজো বিকাররহিত ইত্যর্থঃ। বিজ্ঞাতা অলুপ্তচিচ্ছক্তিত্বাদিত্যর্থঃ। অলুপ্তশক্তিত্বে শ্রুতিমুদাহরতি—তথা শাস্ত্রমিতি। এতদিত্যস্মিন্নর্থেহতঃ শব্দঃ। তসেঃ সার্ব্ববিভক্তিকত্বাঙ্গীকারাৎ। সপ্তম্যর্থেহয়ংতসিরিতি কেচিৎ। নহি দ্রষ্টুর্দৃষ্টেরিত্যারভ্য নহি বিজ্ঞাতুর্বিজ্ঞাতের্বিপরিলোপো বিদ্যত ইতি শ্রুতেরিত্যর্থঃ। দৃষ্টের্দ্রষ্টেত্যাদৌ চ ন দৃষ্টের্দ্রষ্টারং পশ্যন্ন শ্রুতেঃ শ্রোতারং শৃণুয়ান্ন মতের্মন্তারং মন্বীথা ন বিজ্ঞাতের্বিজ্ঞাতারং বিজানীয়া এষ ত আত্মা সর্ব্বান্তর ইতি শ্রুতিরুদাহার্য্যা ॥৩৭

ধ্যায়তীত্যবিকারিত্বং তথা লেলায়তীত্যপি।
অত্র স্তেনেতি শুদ্ধত্বং তথানন্বাগতং শ্রুতেঃ ॥ ৩৮

পদান্বয়। ধ্যায়তি [ইব] ইতি (আত্মা যেন ধ্যান করেন) তথা (সেইরূপ) লেলায়তি [ইব] ইতি (যেন স্পন্দনযুক্ত হ'ন) ইতি অপি (এইরূপ শ্রুতি থাকায়), অত্র (এই অবস্থায়, সুষুপ্তিকালে) স্তেনঃ (চোর) ইতি (এইরূপ) তথা (সেইরূপ) অনন্বাগতম্ (অসংস্পৃষ্ট) শ্রুতেঃ (শ্রুতিবশতঃ) শুদ্ধত্বম্ (আত্মার শুদ্ধতা) অবিকারিত্বং (বিকারহীনতা) ॥ ৩৮

অনুবাদ। 'আত্মা যেন ধ্যান করেন' এবং 'স্পন্দনাদি ক্রিয়া যুক্ত হ'ন, এই অবস্থায় 'চোর অচোর হয়', এবং পাপ ও পুণ্যের দ্বারা অসংস্পৃষ্ট,—ইত্যাদি শ্রুতিবশতঃ আত্মার শুদ্ধত্ব সিদ্ধ হইল ॥ ৩৮

টীকা। দ্রষ্টৃত্বাদিব্যপদেশাদবিকারিত্বাশুদ্ধত্বপ্রসক্তিমাশঙ্ক্যাহ—ধ্যায়তীতি। শ্রুতাবিব শব্দাদ্ধ্যানচলনয়োরাভাসত্বমুচ্যতে, অতোঽবিকারিত্বং সিদ্ধমিত্যর্থঃ। অত্র স্তেনোঽস্তেনো ভবতি ভ্রূণহাভ্রূণহা ভবতি' ইতি। 'অনন্বাগতং পুণ্যেনানন্বাগতং পাপেন' ইতি চ শ্রুতেঃ শুদ্ধত্বং সিদ্ধমিত্যর্থঃ॥ ৩৮

শক্ত্যলোপাৎ সুষুপ্তে জ্ঞস্তথা বোধেঽবিকারতঃ।
জ্ঞেয়স্যৈব বিশেষস্তু যত্র বেতি শ্রুতের্বচঃ॥ ৩৯

পদান্বয়। সুষুপ্তে (সুষুপ্তিকালে) [আত্মা] শক্ত্যলোপাৎ (জ্ঞানশক্তির বিদ্যমানত্ব হেতু) জ্ঞঃ (জ্ঞানস্বরূপ), তথা (সেইরূপ) বোধে (জাগ্রৎকালে) অবিকারতঃ (বিকাররাহিত্য হেতু) [জ্ঞঃ=জ্ঞানস্বরূপ], তু (কিন্তু) জ্ঞেয়স্য এব (বিষয়েরও) বিশেষঃ (বৈশিষ্ট্য) [আছে] যত্র বা (যে অবস্থায়) ইতি (এরূপ) শ্রুতেঃ (শ্রুতির) বচঃ (বাক্য)॥ ৩৯

অনুবাদ। [যদ্যপি জাগ্রৎ ও স্বপ্নাবস্থায় আত্মার জ্ঞান থাকে, কিন্তু সুষুপ্তিকালে জ্ঞান না থাকায় আত্মার অবিকারিত্ব কিরূপে হয়, এই আশঙ্কায় বলিতেছেন—] সুষুপ্তিকালেও জ্ঞানশক্তি বিদ্যমান থাকায় আত্মা জ্ঞানস্বরূপ, সেইরূপ জাগ্রৎকালে অবিকারিত্ব হেতু জ্ঞানস্বরূপ, কিন্তু জ্ঞেয় পদার্থের বিশেষ দৃষ্ট হয়,—যে অবস্থায় অন্য পদার্থ থাকে,—ইত্যাদি শ্রুতিবাক্য এ বিষয়ে প্রমাণভূত আছে॥ ৩৯

টীকা। নন্বু সুষুপ্তে জ্ঞানাভাবাজ্জাগ্রৎস্বপ্নয়োশ্চ তদ্ভাবাদাত্মনঃ কথমবিকারিত্বমিত্যত আহ—শক্ত্যলোপাদিতি। সুষুপ্তেঽপ্যাত্মা জ্ঞ এব শক্ত্যলোপাদিতি যোজনা। 'যদ্বৈতং ন পশ্যতি পশ্যন্বৈতন্ন পশ্যতি' ইত্যাদিশ্রুতেরিত্যর্থঃ। তথা বোধে বোধদশায়াং জাগ্রৎস্বপ্নয়োরিতি যাবৎ। জ্ঞো জ্ঞানস্বরূপ এবাত্মা নিরবয়বত্বেনাবিকারতো বিকারানুপপত্তেরিত্যর্থঃ। অবস্থাত্রয়েঽপি নির্বিশেষশ্চিদ্রূপশ্চেদাত্মা কথং তর্হি নাজ্ঞাসিষমিতি সুষুপ্তিপরামর্শো বোধাবস্থায়াঞ্চ কথং জানামীত্যনুভব ইত্যাশঙ্ক্য বিষয়োপরমানুপরমোপাধিনিবন্ধনং তদুভয়ং ন স্বরূপনিবন্ধনং তথৈব শ্রুত্যোক্তত্বাদিত্যাহ—জ্ঞেয়স্যেতি। 'যত্র বা অন্যদিব স্যাৎ তত্রান্যোঽন্যৎ পশ্যেৎ' ইত্যাদিকা 'যত্র ত্বস্য সর্বমাত্মৈবাভূৎ তৎ কেন কং পশ্যেৎ' ইত্যাদিকা চোদাহরণম্॥ ৩৯

ব্যবধানাদ্ধি পারোক্ষ্যং লোকদৃষ্টেরনাত্মনঃ।
দৃষ্টেরাত্মস্বরূপত্বাৎ প্রত্যক্ষং ব্রহ্ম তৎ স্মৃতম্ ॥ ৪০

পদান্বয়। অনাত্মনঃ (আত্মভিন্ন ঘটাদি বিষয়ের) লোকদৃষ্টেঃ (লোকদৃষ্টির, চক্ষুরাদি দৃষ্টির) ব্যবধানাৎ (ব্যবধান অর্থাৎ দেশ এবং কালের দ্বারা অসন্নিকৃষ্টত্বহেতু) পারোক্ষ্যম্ (পরোক্ষতা) হি (প্রসিদ্ধ আছে); [সেইরূপ আত্মার দৃষ্টি ব্যাধান নাই, কেন না ? ] দৃষ্টেঃ (দর্শনের, জ্ঞানের) আত্মস্বরূপত্বাৎ (আত্মস্বরূপতা বশতঃ) তৎ (সেই) ব্রহ্ম (ব্রহ্ম) প্রত্যক্ষম্ (প্রত্যক্ষ) স্মৃতম্ (স্মৃত হয়) ॥ ৪০

অনুবাদ। অনাত্মা ঘটাদি বিষয়ের গ্রাহিকা চক্ষুরাদি দৃষ্টির পরোক্ষত্ব প্রসিদ্ধ, কারণ, তাহা দেশ ও কালের দ্বারা ব্যবহিত; আত্মদৃষ্টি আত্ম ভিন্ন ব্রহ্মস্বরূপ বলিয়া ব্রহ্মবিদ্‌গণ ব্রহ্মকে প্রত্যক্ষ বলিয়া থাকেন * ॥ ৪০

টীকা। এবং নিত্যচৈতন্যস্বরূপত্বান্নিত্যাপরোক্ষো নির্ব্বিকারশ্চাত্মেত্যুক্তং প্রপঞ্চয়তি শ্লোকত্রয়েণ—ব্যবধানাদ্ধীতি। অনাত্মনো ঘটাদের্বিষয়স্য গ্রাহিকায়া লোকদৃষ্টেস্তদ্‌গ্রাহকচক্ষুরাদিদৃষ্টের্দেশতঃ কালতো বা ব্যবধানাদসন্নিকর্ষাৎ পরোক্ষং হি প্রসিদ্ধমিত্যর্থঃ। ন তথাত্মনো দৃষ্টিব্যবধানমস্তি দৃষ্টেরাত্মস্বরূপত্বাদাত্মন এব ব্রহ্মত্বাৎ তদ্‌ব্রহ্ম স্বত এব সদা প্রত্যক্ষং স্মৃতং ব্রহ্মবিদ্ভিরিতি যোজনা ॥ ৪০

নহি দীপান্তরাপেক্ষা যদ্বদ্দীপপ্রকাশনে।
বোধস্যাত্মস্বরূপত্বান্ন বোধোঽন্যস্তথেষ্যতে ॥ ৪১

পদান্বয়। যদ্বৎ (যেমন) দীপপ্রকাশনে (প্রদীপের প্রকাশে) দীপান্তরাপেক্ষা (অন্য দীপের অপেক্ষা) ন হি (নাই), তথা (সেইরূপ) বোধস্য (জ্ঞানের) আত্মস্বরূপত্বাৎ (আত্মস্বরূপত্বহেতু) অন্যঃ (অপর) বোধঃ (জ্ঞান) ন ইষ্যতে (ইষ্ট হয় না) ॥ ৪১

* তাৎপর্য্য—দৃষ্টি দুই প্রকার; এক লৌকিক চক্ষুরাদি ইন্দ্রিয় দ্বারক, অপরটি অলৌকিক আত্মস্বরূপভূত। চক্ষুরাদি ইন্দ্রিয়ের সহিত ঘটাদি বিষয়ের দেশ ও কালাদির দ্বারা ব্যবধান আছে, সুতরাং সেই দৃষ্টি পরোক্ষ। আত্মা ও ব্রহ্ম অভিন্ন, ব্রহ্ম সর্ব্বদা প্রত্যক্ষ, দৃষ্টিও আত্মস্বরূপ; সুতরাং তাহার পরোক্ষত্বের কোন সম্ভাবনা নাই।

অনুবাদ। যেমন দীপের প্রকাশের জন্য অন্য দীপের অপেক্ষা করে না, সেইরূপ জ্ঞান আত্মস্বরূপ বলিয়া তাহার প্রকাশের জন্য জ্ঞানান্তরের আবশ্যক নাই ॥ ৪১

টীকা। স্বরূপপ্রকাশজ্ঞানস্যানপেক্ষত্বং দৃষ্টান্তেন স্ফুটয়তি—নহীতি। স্ফুটম্ ॥ ৪১

বিষয়ত্বং বিকারিত্বং নানাত্বং বা নহীষ্যতে।
ন হেয়ো নাপ্যুপাদেয় আত্মা নান্যেন বা ততঃ ॥ ৪২

পদান্বয়। [আত্মনঃ=আত্মার] বিষয়ত্বম্ (বিষয়তা) বিকারিত্বম্ (বিকারযুক্তত্ব) নানাত্বং বা (কিংবা অনেকত্ব) ন ইষ্যতে হি (ইষ্ট হয় না), ততঃ (তজ্জন্য) আত্মা (আত্মা) [স্বেন=নিজ কর্ত্তৃক] অন্যেন বা (কিংবা অন্য কর্ত্তৃক) ন হেয়ঃ (পরিত্যাজ্য নহে) ন অপি উপাদেয়ঃ (কিংবা উপাদেয় অর্থাৎ গ্রাহ্যও নহে) ॥ ৪২

অনুবাদ। আত্মার বিষয়ত্ব, বিকারিত্ব কিংবা নানাত্ব অঙ্গীকৃত হয় না, অতএব আত্মা নিজ কিংবা অন্য কর্ত্তৃক ত্যাজ্য কিংবা উপাদেয় নহে * ॥ ৪২

টীকা। এবমপরোক্ষত্বং বিশদীকৃত্যাবিকারিত্বং বিশদীকুর্ব্বন্নাত্মনো নির্ব্বিশেষত্বমাহ—বিষয়ত্বমিতি। নহীষ্যতে শ্রুতিবিরোধাদিতি শেষঃ। অন্যস্যাসত্ত্বাৎ জড়ত্বাচ্চেতি হেতুরনুসন্ধেয়ঃ। বাশব্দাৎ স্বেনাপীত্যর্থঃ ॥ ৪২

সবাহ্যাভ্যন্তরোঽজীর্ণো জন্মমৃত্যুজরাতিগঃ।
অহমাত্মেতি যো বেত্তি কুতোঽণ্বেব বিভেতি সঃ ॥ ৪৩

পদান্বয়। সবাহ্যাভ্যন্তরঃ (বাহ্য এবং অভ্যন্তরের সহিত বর্ত্তমান) অজীর্ণঃ (জরারহিত) জন্মমৃত্যুজরাতিগঃ (জন্ম, মরণ এবং বার্দ্ধক্যকে অতিক্রমকারী) অহম্ (আমি) আত্মা (আত্মা) ইতি (এইরূপ) যঃ (যিনি) বেত্তি (জানেন) সঃ (তিনি) কুতঃ (কিহেতু) অণু এব (অণুমাত্রও) [অথবা নু=ভোঃ] বিভেতি (ভয় করে) ॥ ৪৩

অনুবাদ। বাহ্য এবং অভ্যন্তরের সহিত বর্ত্তমান, জরা-রহিত, জনন মরণ-

* তাৎপর্য্য—যে বস্তু বিষয় বিকারী এবং নানা, তাহা অনিত্য, সুতরাং তাহা আত্মা হইতে পারে না, আত্মা স্বরূপ বলিয়া উপাদেয় বা ত্যাজ্য হইতে পারে না।

বার্দ্ধক্যকে অতিক্রমকারী আত্মা আমি—এইরূপ যিনি জানেন, তিনি কিজন্য অণুমাত্রও ভীত হইবেন ? ॥ ৪৩

টীকা। নন্বেবমপি কুত আত্মনো নির্ব্বিকারত্বং নরকপাতাদিভয়দর্শনাদিত্যাশঙ্ক্যাহ—সবাহ্যাভ্যন্তর ইতি। সম্যক্‌পদার্থশোধনপূর্ব্বকং য আত্মতত্ত্বং জানাতি স কুতোঽপ্যেব বিভেতি, ভয়হেতোর্দ্বিতীয়স্য বাধিতত্বাদিত্যর্থঃ ॥ ৪৩

প্রাগেবৈতদ্‌বিধেঃ কর্ম্ম বর্ণিত্বাদেরপোহনাৎ।
তদস্থূলাদিশাস্ত্রেভ্যস্তত্ত্বমেবেতি নিশ্চয়াৎ ॥ ৪৪

পদান্বয়। অস্থূলাদিশাস্ত্রেভ্যঃ ( আত্মা অস্থূল, অনণু ইত্যাদি শাস্ত্রবশতঃ ) বর্ণিত্বাদেঃ ( কর্ম্মাধিকার-প্রয়োজক ব্রাহ্মণাদি বর্ণের ) অপোহনাৎ ( নাশবশতঃ ) ত্বম্ ( তুমি ) তদেব ( সেই ব্রহ্মই ) ইতি ( এইরূপ বাক্য দ্বারা ) নিশ্চয়াৎ ( ব্রহ্মস্বরূপ নিশ্চয় হেতু ) এতদ্‌বিধেঃ প্রাক্‌ এব ( এই আত্মতত্ত্বজ্ঞান প্রতিপাদনের পূর্ব্বেই ) তৎকর্ম্ম (যাবজ্জীবন অগ্নিহোত্র হোম করিবে, এই শাস্ত্রবিহিত কর্ম্ম )॥৪৪

অনুবাদ। 'আত্মা অস্থূল, অনণু'—ইত্যাদি শ্রুতিসমূহ দ্বারা [ কর্ম্মাধিকারের হেতুভূত ] ব্রাহ্মণাদি বর্ণের ত্যাগহেতু, তুমি সেই ব্রহ্মস্বরূপ হও—এই বাক্য দ্বারা ব্রহ্মস্বরূপ নিশ্চয় বশতঃ আত্মতত্ত্ব প্রতিপাদনের পূর্ব্বপর্য্যন্ত 'যাবজ্জীবন অগ্নিহোত্র করিবে'—এই শাস্ত্র বিহিত কর্ম্মের অনুষ্ঠান করিবে * ॥ ৪৪

টীকা। তথাপি যাবজ্জীবাদিশ্রুতিবিহিতত্বাৎ কর্ম্মণাং তদকরণে প্রত্যবায়ভয়ং বিদুষোঽপি অস্তীতি তৎ পরিহারায়ানুষ্ঠানং স্যাদিতি চেন্নেত্যাহ—প্রাগেবেতি। অস্থূলাদিশাস্ত্রেভ্যো বর্ণিত্বাদেঃ কর্ম্মাধিকারহেতোরপোহনাৎ তত্ত্বমেবেতি বাক্যেন ব্রহ্মস্বরূপত্ব-নিশ্চয়াৎ এতদ্বিধেরেতদাত্মতত্ত্ববিধানাৎ প্রতিপাদনাৎ প্রাগেব পূর্ব্বমেব তদ্‌যাবজ্জীবাদিশাস্ত্রবিহিতং কর্ম্ম নোর্দ্ধ্বমিতি যোজনা। অনধিকারিণোঽকরণে প্রত্যবায়াসদ্ভাবাৎ,নানুষ্ঠানপ্রাপ্তিরিতি ভাবঃ ॥ ৪৪

---

* তাৎপর্য্য—'যাবজ্জীবন অগ্নিহোত্র হোম করিবে', এবং 'আত্মা অস্থূল, অনণু' এই দুই প্রকার শ্রুতি দৃষ্ট হয়। 'যাবজ্জীবন'—শ্রুতির দ্বারা নিত্যকর্ম্ম অবশ্য অনুষ্ঠেয়, তাহার অকরণে প্রত্যবায় হয়, ইহা বুঝা যায়। সুতরাং বিদ্বানেরও কর্ম্ম অনুষ্ঠেয়। আত্মজ্ঞান কিরূপে সম্ভবে? এইরূপ আশঙ্কায় উত্তর দেওয়া যাইতেছে যে, যদ্যপি 'যাবজ্জীবন' ইত্যাদি শ্রুতি আছে, তথাপি 'অস্থূল' ইত্যাদি শ্রুতি দ্বারা আত্মার কর্ম্মাধিকারের হেতুভূত ব্রাহ্মণাদি বর্ণ নিষিদ্ধ হইয়াছে ; সুতরাং আত্মজ্ঞান হইবার পূর্ব্ব পর্য্যন্ত 'যাবজ্জীবন' ইত্যাদি শ্রুতিবিহিত কর্ম্ম অনুষ্ঠেয়। আত্মজ্ঞান উৎপন্ন হইলে কর্ম্মে অধিকার থাকে না, তখন তাহার অননুষ্ঠানে প্রত্যবায় হয় না।

পূর্ব্বদেহপরিত্যাগে জাত্যাদীনাং প্রহাণতঃ।
দেহস্যৈব তু জাত্যাদিস্তস্যাপ্যেবং হ্যনাত্মতা ॥ ৪৫

পদান্বয়। পূর্ব্বদেহপরিত্যাগে (পূর্ব্ব শরীরের পরিত্যাগে) জাত্যাদীনাম্ (জাতি প্রভৃতির) প্রহাণতঃ (ত্যাগহেতু) জাত্যাদিঃ তু (জাতি প্রভৃতি) দেহস্য এব (দেহেরই), হি (যেহেতু) এবম্ (এইরূপ) তস্যাপি (দেহেরও) অনাত্মতা (আত্মভিন্নত্ব) ॥ ৪৫

অনুবাদ। পূর্ব্ব দেহের পরিত্যাগে তদ্গত জাতি প্রভৃতিরও ত্যাগবশতঃ জাতি প্রভৃতি দেহেরই ধর্ম্ম, এইরূপ দেহেরও অনাত্মত্ব সিদ্ধ হয় ॥ ৪৫

টীকা। আত্মনোঽধ্যাসং বিনা ন বর্ণিত্বাদ্যস্তীত্যত্র যুক্তিমাহ—পূর্ব্বেতি। দেহপরিত্যাগে তদনুরক্তজাতেরপি পরিত্যাগাদাগমাপায়িত্বেন ন জাত্যাদেরাত্মধর্ম্মত্বং কিন্তু দেহস্যৈব জাত্যাদিধর্ম্মঃ। তর্হি দেহ এবাত্মাস্থিত্যত আহ—তস্যাপীতি। এবমাগমাপায়িত্বাদেব দেহস্যাপ্যনাত্মতেত্যর্থঃ। দেহস্য জাত্যাদেশ্চ বর্ণিত্বাদিনা প্রকারেণ কর্ম্মাধিকারহেতোরভাবাদাত্মনো ন স্বভাবতঃ কর্ম্মকর্তৃত্বমুপপদ্যত ইতি ভাবঃ ॥ ৪৫

মমাহং চেত্যতোঽবিদ্যা শরীরাদিষ্বনাত্মসু।
আত্মজ্ঞানেন হেয়া স্যাদসুরাণামিতি শ্রুতেঃ ॥ ৪৬

পদান্বয়। অতঃ (এই জন্য) শরীরাদিষু (শরীর, ইন্দ্রিয় প্রভৃতি) অনাত্মসু (আত্মভিন্নবস্তুসমূহে) অহং মম চ (আমি এবং আমার) ইতি (এইরূপ অভিমান) অবিদ্যা (অজ্ঞান) আত্মজ্ঞানেন (আত্মজ্ঞানের দ্বারা) হেয়া (ত্যাজ্যা) স্যাৎ (হয়)' অসুরাণাম্ (অসুরদিগের এই উপনিষৎ) ইতি (এইরূপ) শ্রুতেঃ (শ্রুতি আছে) ॥ ৪৬

অনুবাদ। দেহপ্রভৃতি অনাত্ম বস্তুসমূহে 'আমার শরীর' এইরূপ আত্মীয় বুদ্ধি এবং 'শরীরই আমি'—এইরূপ আত্মবুদ্ধিকে অবিদ্যা বলা যায়, তাহা আত্মজ্ঞানের দ্বারা ত্যাজ্য, এ বিষয়ে 'এরূপ আত্মজ্ঞান অসুরগণের উপনিষৎ'—এইরূপ শ্রুতি আছে ॥ ৪৬

টীকা। শরীরাদিষু আত্মীয়াভিমানস্য প্রসিদ্ধত্বেন হেয়ত্বাযোগমাশঙ্ক্যাহ—মমাহমিতি। যত আত্মত্যাগমাপায়াভ্যামনাত্মত্বং দেহাদের্নিশ্চিতমতো হেতোঃ শরীরাদিষ্বনাত্মসু মমাহঞ্চেত্যাত্মমানোঽবিদ্যা মিথ্যাপ্রত্যয়ঃ সাত্মজ্ঞানেনাত্মতত্ত্ব-

ব্রহ্মাত্মানুসন্ধানেন হেয়া স্যাদ্ বাধ্যা স্যাৎদেহাত্মদৃষ্টেরাসুরত্বেন নিন্দাশ্রুতেশ্চেত্যাহ—অসুরাণামিতি। অসুরাণাং হ্যেষোপনিষদিতি শ্রুতেরিত্যর্থঃ ॥ ৪৬

দশাহাশৌচকার্য্যাণাং পারিব্রাজ্যে নিবর্ত্তনম্।
যথা জ্ঞানস্য সম্প্রাপ্তৌ তদ্বজ্জাত্যাদিকর্ম্মণাম্ ॥ ৪৭

পদান্বয়। যথা (যেমন) পারিব্রাজ্যে (সন্ন্যাস গ্রহণ করিলে) দশাহাশৌচকার্য্যাণাম্ (দশ দিন অশৌচানুষ্ঠানের) নিবর্ত্তনম্ (নিবৃত্তি) তদ্বৎ (সেইরূপ) জ্ঞানস্য (জ্ঞানের) সম্প্রাপ্তৌ (প্রাপ্তিতে) জাত্যাদিকর্ম্মণাম্ (জাত্যাদি কার্য্য সমূহের) [নিবর্ত্তনং ভবতি = নিবৃত্তি হয়] ॥ ৪৭

অনুবাদ। যেমন সন্ন্যাস গ্রহণ করিলে দশ দিন অশৌচ অনুষ্ঠানের নিবৃত্তি হয়, সেইরূপ জ্ঞানলাভ হইলে জাত্যাদি কার্য্যেরও নিবৃত্তি ঘটে ॥ ৪৭

টীকা। তত্ত্বজ্ঞানাদূর্দ্ধং ন কর্ম্ম ন বা তৎপ্রযোজকং জাত্যাদ্যাত্মনোঽস্তীতোতদ্দৃষ্টান্তেন সাধয়তি—দশাহেতি। পারিব্রাজ্যে সতি সপিণ্ডতাভিমানাভাবাৎ সন্ন্যাসিনো যথাশৌচাদেরননুষ্ঠেয়তা তথা ব্রহ্মাত্মজ্ঞানস্য সম্প্রাপ্তৌ জাত্যাগুভিমানাভাবাদ্বিদুষঃ কর্ম্মানুষ্ঠানাভাব ইত্যর্থঃ ॥ ৪৭

যৎকামস্তৎক্রতুর্ভূত্বা কৃতং হ্যজ্ঞঃ প্রপদ্যতে।
যদা স্বাত্মদৃশঃ কামাঃ প্রমুচ্যন্তেঽমৃতস্তদা ॥ ৪৮

পদান্বয়। অজ্ঞস্তু (জ্ঞানহীন লোক) যৎকামঃ (যাদৃশ কামনাবান্) তৎক্রতুঃ (তাদৃশ সঙ্কল্পযুক্ত) ভূত্বা (হইয়া) কৃতম্ (অনুষ্ঠিতকার্য্য, ফল) প্রপদ্যতে (প্রাপ্ত হয়), যদা (যৎকালে) স্বাত্মদৃশঃ (আত্মজ্ঞের) কামাঃ (অভিলাষসমূহ) প্রমুচ্যন্তে (চলিয়া যায়) তদা (তৎকালে) [আত্মদর্শী] অমৃতঃ (মুক্ত) [ভবতি = হন] ॥ ৪৮

অনুবাদ। অজ্ঞব্যক্তি যেরূপ কামনা করে, সেইরূপ সঙ্কল্প করিয়া [তাহার] ফল প্রাপ্ত হয়, যখন আত্মদর্শীর কামসমূহ দূরীভূত হয়, তখন তিনি মুক্ত হ'ন ॥ ৪৮

টীকা। যস্মাদেবাত্মনো ব্রহ্মাত্মত্বাজ্ঞানমূলো দেহাদ্যধ্যাসনিবন্ধনঃ সংসারস্তস্মাৎ তত্ত্বজ্ঞানাৎ প্রাক্কামাদিযুক্তো ধর্ম্মাধর্ম্মদ্বারা সংসরতি। ব্রহ্মাত্মজ্ঞানে চ সতি কামাদেরভাবান্মুক্তো ভবেদিত্যাহ—যৎকাম ইতি। স্বে স্বরূপে ব্রহ্মণো-বাত্মদৃষ্টির্যস্য স স্বাত্মদৃক্ তস্য স্বাত্মদৃশ ইতি বিগ্রহঃ। 'যদা সর্ব্বে প্রমুচ্যন্তে কামা

যেহস্য হৃদি শ্রিতাঃ। অথ মর্ত্ত্যোঽমৃতো ভবতি' ইতি শ্রুতেঃ, হৃদিস্থাঃ কামাঃ হৃদয়াধ্যাসবাধনেন বাধিতাঃ সন্তো যদা প্রকর্ষেণ মুচ্যন্তে তদা প্রবৃত্তিবীজাভাবাৎ স্বাত্মসংস্থ আত্মাঽমৃতো মুক্তসংসারবন্ধনো ভবতীত্যর্থঃ॥ ৪৮

আত্মরূপবিধেঃ কার্য্যং ক্রিয়াদিভ্যো নিবর্ত্তনম্।
ন সাধ্যং সাধনং বাত্মা নিত্যতৃপ্তঃ স্মৃতের্মতঃ॥ ৪৯

পদান্বয়। ক্রিয়াদিভ্যঃ ( কর্ম্ম প্রভৃতি হইতে ) নিবর্ত্তনম্ ( নিবৃত্তিকরণ ) আত্মরূপবিধেঃ ( আত্মস্বরূপাবধারণের ) কার্য্যম্ ( ফল ) আত্মা ( আত্মা ) সাধ্যং সাধনং বা ( সাধ্য কিংবা সাধন ) ন ( নহে ), নিত্যতৃপ্তঃ ( সর্ব্বদাতৃপ্ত ) মতঃ ( অভিমত ) স্মৃতেঃ ( স্মৃতিবশতঃ, শাস্ত্রবশতঃ )॥ ৪৯

অনুবাদ। কর্ম্মপ্রভৃতি হইতে নিবর্ত্তন—আত্মস্বরূপ প্রতিপাদনের ফল, আত্মা সাধ্য কিংবা সাধন নহে, কারণ, স্মৃতিতে আত্মা নিত্যতৃপ্ত বলিয়া অভিহিত হইয়াছে॥ ৪৯

টীকা। 'এতস্যৈবানন্দস্যান্যানি ভূতানি মাত্রামুপজীবন্তি' 'নিত্যতৃপ্তো নিরঞ্জনঃ' ইত্যাদিশ্রুতেরাত্মনো নিত্যতৃপ্তত্বাবগমাৎ তস্য সাধ্যসাধনবিলক্ষণত্বেন স্বতঃ ক্রিয়াদিসংস্পর্শিত্বাভাবাদধ্যাসমূলত্বং ক্রিয়াতৎকারকযোগস্যেতি নিশ্চিত্যাত্মতত্ত্বাববোধনেনৈব ক্রিয়াদি ত্যাজ্যমিত্যাহ—আত্মরূপেতি। বিধির্বিধানং তৎস্বরূপাবধারণম্॥ ৪৯

উৎপাদ্যাপ্যবিকার্য্যাণি সংস্কার্য্যঞ্চ ক্রিয়াফলম্।
নাতোঽন্যৎ কর্ম্মণা কার্য্যং ত্যজেৎ তস্মাৎ সসাধনম্॥ ৫০

পদান্বয়। উৎপাদ্যাপ্যবিকার্য্যাণি ( উৎপাদ্য, আপ্য ও বিকার্য্য ) সংস্কার্য্যঞ্চ ( এবং সংস্কার্য্য ) ক্রিয়াফলম্ ( ক্রিয়ার ফল ); অতঃ ( এইজন্য ) কর্ম্মণা ( কর্ম্ম দ্বারা ) অন্যৎ ( অপর ) কার্য্যম্ ( কৃত্য ) ন ( নাই ), তস্মাৎ ( অতএব ) [ মুমুক্ষু ] সসাধনম্ ( জায়াদি সাধনের সহিত ) [ কার্য্যম্ = কর্ম্ম ] ত্যজেৎ ( ত্যাগ করিবে )॥ ৫০

অনুবাদ। উৎপাদ্য, আপ্য, বিকার্য্য এবং সংস্কার্য্য এই চারিটি ক্রিয়ার ফল; অতএব মুমুক্ষুর অন্য কার্য্য নাই; তজ্জন্য মুমুক্ষু জায়া পুত্রাদি সাধনের সহিত কর্ম্ম ত্যাগ করিবে *॥ ৫০

* তাৎপর্য্য—দেবদত্তঃ পটং করোতি—এখানে 'পট' উৎপাদ্য; আত্মা সেরূপ নহে। বিকার্য্য—তণ্ডুলানোদনং পচতি, এখানে 'ওদন' বিকার্য্য কর্ম্ম, আত্মা সেরূপ নহে। যজ্ঞদত্তো

টীকা। যদ্যপি বিজ্ঞাতাত্মতত্ত্বস্য ক্রিয়াহেত্বভাবাৎ তদভাবস্তথাপি জিজ্ঞাসো-র্মুমুক্ষোর্মোক্ষায় ক্রিয়ানুষ্ঠানং স্যাদিত্যাশঙ্ক্য মোক্ষস্য ক্রিয়াফলবিলক্ষণত্বান্ন তস্যাপি ক্রিয়াসম্ভব ইত্যাহ—উৎপাদ্যেতি। সমাধনং জায়াপত্যবিত্তশিখা-যজ্ঞোপবীতাদিসাধনসহিতকর্ম্মবিধিলক্ষণং ত্যজেন্মুমুক্ষুরিতি শেষঃ। কৃতকস্যা-নিত্যত্বান্মোক্ষস্য চ নিত্যাত্মস্বরূপাবস্থানরূপত্বান্ন মুমুক্ষোরপি কর্ম্মণা কৃত্যমস্তীতি ভাবঃ॥ ৫০

তাপান্তত্বাদনিত্যত্বাদাত্মার্থত্বাচ্চ যা বহিঃ।
সংহৃত্যাত্মনি তাং প্রীতিং সত্যার্থী গুরুমাশ্রয়েৎ॥ ৫১

পদান্বয়। তাপান্তত্বাৎ (পরিশেষসন্তাপপ্রদত্ব বশতঃ) অনিত্যত্বাৎ (অনিত্যত্বহেতু) আত্মার্থত্বাৎ চ (এবং আত্মার নিমিত্ত) বহিঃ (পুত্র, কলত্র প্রভৃতি বাহ্যবস্তুতে) যা (যে) [প্রীতিঃ=প্রেম], সত্যার্থী (সত্যান্বেষী) তাং (সেই) প্রীতিম্ (প্রীতিকে) আত্মনি (আত্মাতে) সংহৃত্য (সংহার করিয়া, আত্মাভিমুখী করিয়া) গুরুম্ (গুরুকে) আশ্রয়েৎ (আশ্রয় করিবে)॥ ৫১

অনুবাদ। পুত্র কলত্র প্রভৃতি বাহ্যবস্তুতে যে প্রীতি আছে, তাহা তাহাদের তাপাবসানত্ব, অনিত্যত্ব এবং আত্মনিমিত্তত্ববশতঃ আত্মাতে স্থাপন করিয়া সত্যান্বেষী পুরুষ গুরুকে আশ্রয় করিবেন॥ ৫১

টীকা। কিং সসাধনকর্ম্মত্যাগমাত্রেণ মুক্তিসিদ্ধিঃ কিংবান্যৎ কিমপি কৃত্য-মস্তীত্যপেক্ষায়ামাত্মতত্ত্বজ্ঞানায় গুরূপসত্তিঃ কর্ত্তব্যেত্যাহ—তাপান্তেতি। যদ্বা যস্মাৎ সর্ব্বকর্ম্মনিবন্ধনা প্রীতিরনিত্যা দুঃখান্তা স্বার্থপ্রযুক্তা চ তস্মাৎ তন্নিমিত্তাং প্রীতিমনাত্মবিষয়ামাত্মন্যেবোপসংহৃত্য নিত্যপুরুষার্থী গুরুং সংশ্রয়েতেতি মুমুক্ষুং শিক্ষয়তি—তাপান্তত্বাদিতি। যা বহিরাত্মনোঽন্যত্র জায়াপুত্রাদৌ প্রীতিস্তাং প্রীতিমাত্মনি উপসংহৃত্যাত্মসাৎ কৃত্বেত্যর্থঃ॥ ৫১

শান্তং প্রাজ্ঞং তথা মুক্তং নিষ্ক্রিয়ং ব্রহ্মণি স্থিতম্।
শ্রুতেরাচার্য্যবান্ বেদ তদ্বিদ্ধীতি স্মৃতেস্তথা॥ ৫২

পদান্বয়। শান্তম্ (অক্ষুব্ধচিত্ত) প্রাজ্ঞম্ (মেধাবী) তথা (সেইরূপ) মুক্তং (বন্ধনশূন্য) নিষ্ক্রিয়ম্ (ক্রিয়ারহিত, ঐহিক পারলৌকিক প্রবৃত্তি রহিত) ব্রহ্মণি

গ্রামং গচ্ছতি, এখানে 'গ্রাম' প্রাপ্যকর্ম্ম, আত্মা সেরূপ হইতে পারে না। দর্পণং সংস্কুরুতে—, এখানে 'দর্পণ' সংকার্য্য কর্ম্ম, আত্মা সেরূপ নহে। কর্ম্ম হইতে গেলে উক্ত প্রকারের একটি হওয়া চাই, তন্মধ্যে আত্মা কোন প্রকারের নহে।

( পরব্রহ্মে ) স্থিতম্ ( স্থিত ) [ গুরুকে আশ্রয় করিবে ], আচার্য্যবান্ ( আচার্য্য বিশিষ্ট জন ) বেদ ( জানেন ) [ ইতি=এইরূপ ] শ্রুতেঃ ( শ্রুতিবশতঃ ), তথা ( সেইরূপ ) তৎ ( তাহাকে অথবা সেই হেতু ) বিদ্ধি ( জান ) ইতি ( এরূপ ) স্মৃতেঃ ( স্মৃতি থাকায় ) ॥ ৫২

অনুবাদ। [ কিরূপ গুরুর আশ্রয় লইবেন, তাহা বলা হইতেছে ] [মুমুক্ষু] অক্ষুব্ধ চিত্ত, মেধাবী, মুক্ত, ব্রহ্মনিষ্ঠ গুরুর আশ্রয় লইবেন, 'আচার্য্যবান্ পুরুষ জানেন'—এইরূপ শ্রুতি এবং 'প্রণিপাতের দ্বারা তাঁহাকে জান'—ইত্যাদি স্মৃতি এ বিষয়ে প্রমাণ রহিয়াছে ॥ ৫২

টীকা। উপগন্তব্যং গুরুং বিশিনষ্টি—শান্তমিতি। শান্তমক্ষুব্ধচিত্তং প্রাজ্ঞং মেধাবিনং যথা পরিত্যক্তবন্ধসজাতীয়েন পুনর্ব্বন্ধো ন ভবতি তথা মুক্তং নিষ্কিঞ্চনমিত্যর্থঃ। নিষ্ক্রিয়মৈহিকামুষ্মিকার্থপ্রবৃত্তিরহিতং ব্রহ্মণি স্থিতং স্বস্বরূপানন্দানুভবেন সর্ব্বত্রোদাসীনমিত্যর্থঃ। গুরোরাশ্রয়ণীয়ত্বে প্রমাণমাহ—শ্রুতেরিতি। 'আচার্য্যবান্ পুরুষো বেদ'ইতি চ শ্রুতেঃ। 'তদ্বিদ্ধি প্রণিপাতেন পরিপ্রশ্নেন সেবয়া। উপদেক্ষ্যন্তি তে জ্ঞানং জ্ঞানিনস্তত্ত্বদর্শিনঃ' ইতি স্মৃতেশ্চেত্যর্থঃ ॥ ৫২

স গুরুস্তারয়েদ্‌যুক্তং শিষ্যং শিষ্যগুণান্বিতম্।
ব্রহ্মবিদ্যাপ্লবেনাশু স্বান্তধ্বান্তমহোদধিম্ ॥ ৫৩

পদান্বয়। সঃ ( সেই পূর্ব্বোক্ত ) গুরুঃ ( উপদেষ্টা ) যুক্তম্ ( সমাহিত ) শিষ্যগুণান্বিতম্ ( প্রশান্তচিত্তত্বাদি শিষ্যগুণযুক্ত ) শিষ্যম্ ( শিষ্যকে ) আশু ( শীঘ্র) ব্রহ্মবিদ্যাপ্লবেন ( ব্রহ্মজ্ঞানরূপ ভেলাদ্বারা ) স্বান্তধ্বান্তমহোদধিম্ ( অন্তঃকরণস্থিত অজ্ঞানরূপ মহা সমুদ্রকে ) তারয়েৎ ( তরণ করান ) ॥৫৩

অনুবাদ। সেই গুরু সমাহিত শিষ্যগুণযুক্ত শিষ্যকে ব্রহ্মজ্ঞানরূপ ভেলার দ্বারা শীঘ্র অন্তঃকরণস্থিত অজ্ঞানরূপ পারাবারের পরপারে লইয়া যান ॥ ৫৩

টীকা। উক্তপ্রমাণানুসারেণ উক্তবিশেষণগুরূপগমনে ফলং নিরতিশয়ং দর্শয়তি—স গুরুরিতি। যুক্তং সমাহিতম্। শিষ্যগুণাঃ 'প্রশান্তচিত্তায় জিতেন্দ্রিয়ায়'ইত্যত্রোক্তা গুণা অমানিত্বাদয়শ্চ ভগবদ্‌গীতোক্তাঃ তৈরন্বিতমিত্যর্থঃ। ব্রহ্মবিদ্যৈব প্লবো ব্রহ্মবিদ্যাপ্লবস্তেনেত্যর্থঃ। স্বান্তমন্তঃকরণম্ উপাধি-বচনেন উপাধীয়মানো জীবো লক্ষ্যতে, তস্য ধ্বান্তমাত্মস্বভাবাবরণাত্মবিক্ষেপলক্ষণমনাত্মনির্ব্বাচ্যাজ্ঞানং তদেব মহানুদধিরপর্য্যন্তত্বাত্তমিত্যর্থঃ ॥ ৫৩

দৃষ্টিঃ স্পৃষ্টিঃ শ্রুতির্ঘ্রাতির্মতির্বিজ্ঞাতিরেব চ।
শক্তয়োঽন্যাশ্চ ভিদ্যন্তে চিদ্রূপত্বেঽপ্যুপাধিভিঃ ॥ ৫৪

পদান্বয়। দৃষ্টিঃ (দর্শন) স্পৃষ্টিঃ (স্পর্শ) শ্রুতিঃ (শ্রবণ) ঘ্রাতিঃ (ঘ্রাণ) মতিঃ (মনন) বিজ্ঞাতিঃ এব চ (এবং বিজ্ঞান) অন্যাশ্চ শক্তয়ঃ (এবং রসন, বচনাদি শক্তি সমুদায়) চিদ্রূপত্বে অপি (অখণ্ড চৈতন্যস্বরূপ হইলেও) উপাধিভিঃ (বুদ্ধি প্রভৃতি উপাধির দ্বারা) ভিদ্যন্তে (ভেদ প্রাপ্ত হয়) ॥ ৫৪

অনুবাদ। দর্শন, স্পর্শ, শ্রবণ, ঘ্রাণ, মনন ও বিজ্ঞান এবং অন্য শক্তিসমূহ চৈতন্যস্বরূপ হইলেও উপাধি সমূহের দ্বারা ভেদ প্রাপ্ত হয়* ॥ ৫৪

টীকা। কথমুক্তলক্ষণো গুরুরুক্তলক্ষণং শিষ্যং সম্যগ্‌জ্ঞানেন সদ্যঃ সংসার-সাগরং তারয়েদিত্যপেক্ষায়াং প্রথমং পদার্থবিবেকং কারয়িত্বা বাক্যার্থজ্ঞানোপ-দেশেনেত্যভিপ্রেত্য সংক্ষেপতঃ পদার্থবিবেকমাহ—দৃষ্টিঃ স্পৃষ্টিরিতি। অন্যাশ্চ-রসয়তি বক্তি গত্যাদ্যাশ্চ শক্তয় ইত্যর্থঃ। এতা দৃষ্ট্যাদিশক্তয়ো যদ্যপ্যখণ্ডচিদ্রূপা এব তথাপি তত্তদিন্দ্রিয়দ্বারকবুদ্ধিবৃত্তিভেদোপাধিভির্ভিদ্যন্তে ন বস্তুতো ভেদোঽস্তি ইতি তত্তদ্‌বৃত্ত্যংশপরিত্যাগেন সর্ব্ববৃত্তিসাক্ষিতয়ানুগতপ্রকাশস্বভাব এবাত্মা ত্বং-পদার্থ ইতি প্রথমং গ্রাহয়েদিত্যর্থঃ ॥ ৫৪

অপায়োদ্‌ভূতিহীনাভির্নিত্যং দীপ্যন্ রবির্যথা।
সর্ব্বজ্ঞঃ সর্ব্বদৃক্ শুদ্ধঃ সর্ব্বং জানাতি সর্ব্বদা ॥ ৫৫

পদান্বয়। যথা (যেমন) রবিঃ (সূর্য্য) অপায়োদ্‌ভূতিহীনাভিঃ (বিনাশ-জন্মরহিত রশ্মির দ্বারা) নিত্যম্ (সর্ব্বদা) সর্ব্বম্ (সমস্ত) দীপ্যন্ (প্রকাশিত করিয়া) [বর্ত্ততে=আছেন], [তথা=সেইরূপ] সর্ব্বজ্ঞঃ (সর্ব্বজ্ঞানবান্) সর্ব্বদৃক্ (সর্ব্বদর্শী) শুদ্ধঃ (শুদ্ধ) [আত্মা=আত্মা], সর্ব্বদা (সকল সময়ে) [সর্ব্বম্ =সমস্ত] জানাতি (জানে) ॥ ৫৫

অনুবাদ। সূর্য্য যেমন জনন-বিনাশ-রহিত কিরণ সমূহের দ্বারা নিত্য সমস্ত বস্তু প্রকাশ করিয়া বর্ত্তমান আছেন, সেইরূপ আত্মাও [জন্ম-বিনাশ-রহিত] স্বরূপভূত চিচ্ছক্তির দ্বারা সমস্ত বিষয় জানিয়া সর্ব্বজ্ঞ হ'ন, সমস্ত দর্শন করেন, তথাপি নির্ব্বিকার আছেন ॥ ৫৫

* তাৎপর্য্য—দর্শন, শ্রবণ প্রভৃতি চৈতন্যেরই বিকার, তথাপি চক্ষুরিন্দ্রিয় দ্বারক বুদ্ধি-বৃত্তি ও শ্রবণেন্দ্রিয়দ্বারক বুদ্ধিবৃত্তিরূপ উপাধি পরস্পরের ভেদক। সর্ব্বত্র চৈতন্য অবিশিষ্ট।

টীকা। কথমুপাধিভিরেব চিচ্ছক্তিভেদঃ স্বরূপত এব ভেদো যথানুভব-মস্থিতি চেন্নৈবম্ আত্মনো বিকারিত্বাপত্তেঃ কল্পনাগৌরবাচ্চেত্যভিপ্রেত্য দৃষ্টান্তেনা খণ্ডরূপতাং সাধয়তি—অপায়েতি। যথা রবিরপায়োদ্ভূতিহীনাভির্বিনাশজন্ম-শূন্যাভিঃ স্বরশ্মিভিঃ সর্ব্বং ব্রহ্মাণ্ডং দীপ্যন্ প্রকাশয়ন্নেক এবাবিকৃতো বর্ত্ততে তথা আত্মাপি অপায়োৎপত্তিহীনাভির্বিনাশজন্মশূন্যাভিরেব স্বরূপভূতচিচ্ছক্তিভিঃ তত্তদ্বুদ্ধিবৃত্ত্যুপাধিভেদাদ্ ভিন্নাভিঃ সর্ব্বং বিষয়জাতং বিশেষতো জানাতি সর্ব্বদা সর্ব্বদৃক্ সামান্যেনাপি সর্ব্বং পশ্যন্নাস্তে যতঃ সর্ব্বগতঃ সর্ব্বদৃশ্যাধিষ্ঠানত্বেন সর্ব্বা ব্যভিচারী তস্মাচ্ছুদ্ধো নির্ব্বিকার ইতি যোজনা॥ ৫৫

অন্যদৃষ্টিঃ শরীরস্থস্তাবন্মাত্রো হ্যবিদ্যয়া।
জলেন্দ্বাদ্যুপমাভিস্তু তদ্ধর্ম্মা চ বিভাব্যতে॥ ৫৬

পদান্বয়। [আত্মা] অবিদ্যয়া (অজ্ঞানের দ্বারা বা অবিদ্যাবশতঃ) শরীরস্থঃ (স্থূল ও সূক্ষ্ম শরীরে বর্ত্তমান) তাবন্মাত্রঃ (শরীর পরিমাণ মনে করিয়া) অন্য-দৃষ্টিঃ (শরীরাদিতে দৃষ্টিসম্পন্ন হইয়া) জলেন্দ্বাদ্যুপমাভিঃ তু (জল চন্দ্রাদি দৃষ্টান্তের দ্বারা, যেমন জলে প্রতিবিম্বিত চন্দ্র জলের চঞ্চলতায় চঞ্চল হয়) তদ্ধর্ম্মা চ (জলাদির ধর্ম্মযুক্ত এবং পক্ষে শরীরাদির ধর্ম্মযুক্ত) বিভাব্যতে, (বোধ হয়), হি (নিশ্চিত)॥ ৫৬

অনুবাদ। যেমন জলে প্রতিবিম্বিত চন্দ্র জলের কম্পনে কম্পিত বলিয়া বোধ হয়,—সেইরূপ আত্মা অবিদ্যাবশতঃ স্থূল ও সূক্ষ্ম শরীরে বিদ্যমান থাকিয়া, শরীর পরিমাণ বিবেচিত হয় এবং শরীরাদি বিষয়ে আত্মদৃষ্টি থাকায় আত্মা তদ্ধর্ম্মা বলিয়া বোধ হয়॥৫৬

টীকা। যদ্যেবমুক্তলক্ষণ আত্মা কথং তস্য সংসারোপলক্ষিতা পরিচ্ছেদ-প্রতিভাসশ্চেত্যত আহ—অন্যদৃষ্টিরিতি। অবিদ্যয়া শরীরস্থঃ স্থূলসূক্ষ্ম-শরীরয়োরেবোপলভ্যমানত্বাৎ তত্র বর্ত্তমানস্তাবন্মাত্রঃ শরীরং যাবত্তাবন্মাত্রোঽহ-মিতি মন্যমানোঽন্যদৃষ্টির্দেহাদাবহংভাবাত্মদৃষ্টির্দেহগতধর্ম্মৈরাত্মনো ধর্ম্মবদ্দ-দৃষ্টিরপি সন্ পরিচ্ছিন্নঃ সংসারীব চাবভাসত ইত্যর্থঃ। এতদেব দৃষ্টান্তেন স্পষ্টয়তি—জলেন্দ্বাদীতি। যথা চন্দ্রাদির্জলে প্রতিবিম্বিতো জলোপাধিভেদা-ন্নেবানিব জলকম্পাদিনা কম্পাদিমানিব চাবিবেকাদেব বিভাব্যতে, তথৈবা-ভিরুপমাভিস্বরূপেণেত্যাদ্যুক্তার্থম্॥ ৫৬

দৃষ্ট্বা বাহ্যং নিমীল্যাথ স্মৃত্বা তৎ প্রবিহায় চ।
অথোন্মীল্যাত্মনো দৃষ্টিং ব্রহ্ম প্রাপ্নোত্যনধ্বগঃ ॥ ৫৭

পদান্বয়। বাহ্যম্ (জাগরিত বাহ্য বস্তুকে) দৃষ্ট্বা (দর্শন করিয়া) নিমীল্য (বিলীন করিয়া) অথ (অনন্তর) স্মৃত্বা (জাগরিত বস্তু স্বপ্নাবস্থায় দর্শন করিয়া, স্মরণ করিয়া) তৎ [অপি] (বাসনাময়:লিঙ্গ শরীরকেও) প্রবিহায় চ (এবং ত্যাগ করিয়া) অথ (অনন্তর, সুষুপ্তিকালে) আত্মনঃ (আত্মার) দৃষ্টিম্ (জ্ঞান প্রকাশস্বরূপ) উন্মীল্য (উন্মীলিত করিয়া, জ্ঞান প্রকাশ স্বরূপকে উপাধিশূন্য করিয়া) অনধ্বগঃ (অর্চ্চিরাদি মার্গে গমন না করিয়া) ব্রহ্ম (ব্রহ্মকে) প্রাপ্নোতি (প্রাপ্ত হয়)॥ ৫৭

অনুবাদ। [আত্মা] জাগ্রৎকালে বাহ্য বস্তু দর্শন করতঃ দৃশ্য বস্তুজাত কারণে বিলীন করিয়া স্বপ্নাবস্থায় বাসনাময় বস্তুসমূহ স্মরণ করতঃ সেই বাসনাময় লিঙ্গশরীর পরিত্যাগ করে, অনন্তর সুষুপ্তিকালে আত্মার স্বরূপভূতজ্ঞানকে উপাধিশূন্য করতঃ অর্চ্চিরাদিমার্গে গমন না করিয়া ব্রহ্মকে প্রাপ্ত হ'ন * ॥ ৫৭

টীকা। তদেবমুপাধিপরামর্শমন্তরেণাত্মনি ভেদসংসারাদেরনুপলম্ভাদুপাধীনাঞ্চাত্মনো বহিঃ স্বাতন্ত্র্যেণ সত্তায়াং প্রমাণাভাবাদবিদ্যাময়ত্বে সতি নিত্যশুদ্ধঃ পরিপূর্ণ এব চিদাত্মেত্যবান্তরবাক্যৈরবধারিত আত্মৈব সত্যজ্ঞানাদিলক্ষণং ব্রহ্মেতি মহাবাক্যেনাচার্য্যাদবগতাত্মতত্ত্বো মুমুক্ষুরবস্থাত্রয়াত্মকস্যৈব সর্ব্বদৃশ্যত্বাং তদপোহেন তৎসাক্ষিতয়া তদধিষ্ঠানতয়া চাব্যভিচারি চিদেকরসং ব্রহ্মাত্মেতি স্বানুভবমাপাদয়ন্ মুচ্যতে, ইত্যভিপ্রেত্যানুসন্ধানপ্রকারমাহ—দৃষ্ট্বেতি। বাহ্যং জাগরিতং পঞ্চীকৃতপঞ্চমহাভূততৎকার্য্যাত্মকং সমষ্টিব্যষ্টিরূপং সর্ব্বং বিষয়জাতং দৃষ্ট্বা দ্রষ্টৃদৃশ্যান্বয়ব্যতিরেকাভ্যাং কার্য্যকরণান্বয়ব্যতিরেকাভ্যাঞ্চালোচ্যাথ নিমীল্য দৃশ্যং তৎসর্ব্বং দ্রষ্টৃমাত্রত্বেন কার্য্যং সর্ব্বং কারণভূততন্মাত্রত্বেন বিলাপ্যেত্যর্থঃ। স্থূলোপাধিং তদ্বাসনাময়ে লিঙ্গে সূক্ষ্মভূতসহিতে প্রবিলাপ্য বাসনাময়ং স্বপ্নমাত্রমেব তদিত্যনুসন্ধায়েত্যর্থঃ। তদপি লিঙ্গশরীরং বাসনাময়ং প্রবিহায় চ বাসনাসহিতস্য মনঃপ্রাণেন্দ্রিয়সংঘাতস্যাপি তৎকারণপ্রপঞ্চতন্মাত্রাদনতিরেকাৎ তাবন্মাত্রেণ প্রবিলাপ্য তেষাঞ্চোৎপত্তিক্রমবৈপরীত্যেন তৎকারণসাভাসাজ্ঞানমাত্রত্বেন

* তাৎপর্য্য—জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি এই তিনটি অবস্থা আত্মার নহে। অনাত্মদর্শী অর্চ্চিরাদিমার্গে গমন করে, আত্মজ্ঞ ব্রহ্মের সহিত অভিন্ন হওয়ায় তাঁহার গতি সম্ভব নহে

প্রবিলাপ্যাবস্থানং তদ্ধানং তৎকৃত্বেত্যর্থঃ। অথানন্তরং সুষুপ্তৌ জীবাত্মকম-জ্ঞানমাত্রং যদুর্বরিতং তদপি সদসত্ত্বভিন্নাভিন্নাদিপ্রকারনিরূপণাসহত্বা-দিবাহ্যপরিকল্পিতান্ধকারবদ্ যৎকিঞ্চিদিতি বিবেকেন বাধিত্বাত্মনঃ সর্ব্বাবস্থা সাক্ষিত্বয়ানুস্যূতসচ্চিদানন্দমাত্রস্য দৃষ্টিং জ্ঞানপ্রকাশস্বরূপামুন্মীল্য নিরুপাধিকাং কৃত্বা স্থিতো ব্রহ্ম প্রাপ্নোতি সত্যজ্ঞানাদিলক্ষণং ব্রহ্মৈব ভবতীতি যাবৎ অনধ্বগোঽর্চিরাদিকমধ্বানং ন প্রাপ্নোতি ব্রহ্মণ আত্মত্বান্ন গত্যারম্ভা ব্রহ্মপ্রাপ্তিরিত্যর্থঃ॥ ৫৭॥

প্রাণাদ্যেবং ত্রিকং হিত্বা তীর্ণোঽজ্ঞানমহোদধিম্।
স্বাত্মস্থো নির্গুণঃ শুদ্ধো বুদ্ধো মুক্তঃ স্বতো হি সঃ॥ ৫৮

পদান্বয়। প্রাণাদি (প্রাণ, মনঃ ও বুদ্ধি অথবা জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তিরূপ অবস্থা) এবং ত্রিকং (এই তিনটি) হিত্বা (ত্যাগ করিয়া) অজ্ঞানমহোদধিং (অবিদ্যাসমুদ্র) তীর্ণঃ (উত্তীর্ণ হয়), স্বাত্মস্থঃ (আত্মনিষ্ঠ) নির্গুণঃ (গুণহীন) শুদ্ধঃ (উপাধিশূন্য বুদ্ধঃ (জ্ঞানস্বরূপ) সঃ (তিনি) স্বতঃ (স্বভাবতঃ) মুক্তঃ (মুক্তস্বরূপ) হি (নিশ্চিত)॥ ৫৮

অনুবাদ। তিনি জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি—এই তিনটি অবস্থা পরিত্যাগ করিয়া অজ্ঞানরূপ মহাসমুদ্র হইতে উত্তীর্ণ হ'ন, আত্মনিষ্ঠ, নির্গুণ শুদ্ধ ও বুদ্ধ-স্বরূপ হইয়া স্বাভাবিক মুক্তস্বরূপ লাভ করেন॥৫৮

টীকা। অনধ্বগো ব্রহ্ম প্রাপ্নোতীত্যুক্তমেব বিশদয়ন্নিরূপচরিতৈবাস্য মুক্তির্নোপাসকস্যেবাপেক্ষিকীতি স্তোতয়তি প্রাণাদীতি দ্বাভ্যাং। সুষুপ্ত্যাদী-ত্যর্থঃ। স্বাত্মস্থো নার্চিরাদিমার্গস্থঃ তথা নির্গুণঃ স্বাত্মনি প্রবিলাপিতসকলগুণ ইত্যর্থঃ। শুদ্ধো নিরুপাধিকোঽতঃ স্বতঃ স্বভাবত এব মুক্ত ইত্যর্থঃ॥ ৫৮॥

অজোঽহঞ্চামরোঽমৃত্যুরজরোঽভয় এব চ।
সর্ব্বজ্ঞঃ সর্ব্বদৃক্ শুদ্ধ ইতি বুদ্ধো ন জায়তে॥ ৫৯

পদান্বয়। অহম্ (আমি) অজঃ (জন্মরহিত) অমরশ্চ (এবং অমর) অমৃত্যুঃ (মৃত্যুরহিত) অজরঃ (জরারহিত) অভয় এব চ (এবং ভয় রহিত) সর্ব্বজ্ঞঃ (সর্ব্ববিষয়ক জ্ঞানবান্) সর্ব্বদৃক্ (সকলের দ্রষ্টা) শুদ্ধঃ (কেবল) ইতি (এই হেতু, এইরূপ) বুদ্ধঃ (জ্ঞানবান্) ন জায়তে (জন্মে না)॥৫৯

অনুবাদ। আমি জন্মরহিত, অমর, মৃত্যুশূন্য, সর্ব্বজ্ঞ, সর্ব্বদর্শী, শুদ্ধ-ব্রহ্মস্বরূপ—এইরূপ জানিয়া তিনি আর জন্ম গ্রহণ করেন না ॥ ৫৯

টীকা। অজোঽহমিতি। এবংবিধোঽহং ব্রহ্মাস্মীতি যো বুদ্ধোঽজ্ঞান-নিদ্রায়া নির্গতঃ স ন জায়তে পুনঃ শরীরং ন গৃহ্লাতীত্যর্থঃ ॥ ৫৯ ॥

পূর্ব্বোক্তং যত্তমোবীজং তন্নাস্তীতি বিনিশ্চয়ঃ।
তদভাবে কুতো জন্ম ব্রহ্মৈকত্বং বিজানতঃ ॥ ৬০

পদান্বয়। পূর্ব্বোক্তম্ (পূর্ব্বকথিত) যৎ (যে) তমোবীজম্ (সুষুপ্তির কারণ অজ্ঞান) তৎ (তাহা, অজ্ঞান) নাস্তি (নাই) ইতি (এরূপ) [যস্য = যাঁহার] বিনিশ্চয়ঃ (নির্ণয় আছে), ব্রহ্মৈকত্বম্ (আত্মা এবং ব্রহ্মের একত্ব) বিজানতঃ (জানেন, এবংবিধ) [তস্য = তাঁহার] তদভাবে (অজ্ঞানরূপ কারণের অভাবে) জন্ম (জনন, জননরূপকার্য্য) কুতঃ (কোথায়? অর্থাৎ নাই) ॥ ৬০

অনুবাদ। পূর্ব্বে কথিত সুষুপ্তির হেতু অজ্ঞান নাই, এরূপ যাহার নিশ্চয় আছে, আত্মা ও ব্রহ্মের একত্বদর্শী সেই পুরুষের অজ্ঞানের অভাববশতঃ জন্মেরও অভাব ঘটিয়া থাকে ॥ ৬০

টীকা। প্রবুদ্ধস্য পুনর্জন্মাভাবে হেতুমাহ—পূর্ব্বোক্তমিতি। সুষুপ্ত্যাখ্যং তমোঽজ্ঞানমিত্যাদিনা যৎপূর্ব্বোক্তমজ্ঞানং তৎ কালত্রয়েঽপি নাস্তীতি বিনিশ্চয়ঃ, কস্মিন্ অপি কালে সতোঽজ্ঞানমাত্রাৎ তিরোধানাসম্ভবাদস্য তু জ্ঞানোদয়মাত্র এব তিরোধানাৎশুক্তিরজতবদিত্যর্থঃ। তদভাব ইতি কারণাভাবাৎ কার্য্যাভাব ইত্যর্থঃ ॥ ৬০ ॥

ক্ষীরাৎ সর্পির্যথোদ্ধৃত্য ক্ষিপ্তং তস্মিন্ন পূর্ব্ববৎ।
বুদ্ধ্যাদের্জ্ঞস্তথাঽসত্যান্ন দেহী পূর্ব্ববদ্ভবেৎ ॥ ৬১

পদান্বয়। যথা (যেমন) সর্পিঃ (নবনীত) ক্ষীরাৎ (দুগ্ধ হইতে) উদ্ধৃত্য (তুলিয়া) তস্মিন্ (সেই দুগ্ধে) ক্ষিপ্তম্ (নিক্ষিপ্ত হইলে) ন পূর্ব্ববৎ (পূর্ব্বের ন্যায় মিলিত হয় না), তথা (সেইরূপ) অসত্যাৎ (মিথ্যাভূত) বুদ্ধ্যাদেঃ (বুদ্ধি প্রভৃতিসঙ্ঘাত হইতে) [উদ্ধৃত্য = বিবিক্ত হইয়া] জ্ঞঃ (জ্ঞানস্বরূপ আত্মা) পূর্ব্ববৎ (অবিবেক অবস্থার ন্যায়) দেহী (দেহাভিমানবান্) ন ভবেৎ (হয় না) ॥ ৬১

অনুবাদ। যেমন দুগ্ধ হইতে নবনীত তুলিয়া পুনরায় সেই দুগ্ধে

নিক্ষিপ্ত করিলে, পূর্ব্বের ন্যায় আর মিলিত হয় না, সেইরূপ মিথ্যাভূত বুদ্ধ্যাদি হইতে জ্ঞানস্বরূপ আত্মাকে বিবিক্ত করিলে, আত্মা পূর্ব্ববৎ দেহদ্বয়ে অভিমানী হ'ন না ॥ ৬১

টীকা। অহং ব্রহ্মাস্মীত্যাত্মানং সাক্ষাৎপশ্যতোঽপি পূর্ব্ববৎ ব্যবহার-দর্শনাৎ তৎকৃতধর্ম্মাধর্ম্মনিবন্ধনং পুনঃ শরীরগ্রহণং স্যাদিত্যাশঙ্ক্য বাধিতানু-বৃত্তিমাত্রত্বাৎ জ্ঞানিনো ব্যবহারস্য ন তন্নিবন্ধনঃ পুনঃ শরীরগ্রহণাদিসংসার ইতি দৃষ্টান্তপূর্ব্বকমাহ—ক্ষীরাদিতি। যথা সর্পির্নবনীতং ক্ষীরাদুপায়েনোদ্ধৃত্য তস্মিন্নেব নিঃসারীকৃতে ক্ষীরে ক্ষিপ্তং ন পূর্ব্ববদবিবিক্তং ভবতি তথা অসত্যাদ্-বুদ্ধ্যাদেঃ সংঘাতাৎ প্রথমমাত্মা বিবিক্তো জ্ঞানমাত্ররূপেণোদ্ধৃতো ব্রহ্মাহমস্মীতি বাক্যাদবগতব্রহ্মভাবঃ পূর্ব্ববৎ পুনর্দেহী দেহদ্বয়সংঘাতাভিমানবাংস্তস্মিন্ বিদ্যমানোঽপি ন ভবেদিত্যর্থঃ। সাহঙ্কারস্য হি কর্ম্মবন্ধহেতুর্ন নিরহঙ্কারস্য। তথা চোক্তং ভগবতা—'যস্য নাহংকৃতো ভাবো বুদ্ধির্যস্য ন লিপ্যতে, হত্বাপি স ইমান্ লোকান্ ন হন্তি ন নিবধ্যতে' ইতি ॥ ৬১

সত্যং জ্ঞানমনন্তঞ্চ রসাদেঃ পঞ্চকাৎ পরম্।
স্যামদৃশ্যাদিশাস্ত্রোক্তমহং ব্রহ্মেতি নির্ভয়ঃ ॥ ৬২

পদান্বয়। রসাদেঃ পঞ্চকাৎ (অন্নময়, প্রাণময়, মনোময়, বিজ্ঞানময় এবং আনন্দময়রূপ পাঁচটি কোষ হইতে) পরং (ভিন্ন কিংবা উৎকৃষ্ট) সত্যং জ্ঞানম্ অনন্তঞ্চ (সত্যস্বরূপ, জ্ঞানস্বরূপ এবং অনন্তস্বরূপ), অদৃশ্যাদিশাস্ত্রোক্তম্ (অদৃশ্য প্রভৃতি শাস্ত্রকথিত) অহং (আমি) ব্রহ্ম (ব্রহ্মস্বরূপ) স্যাম্ (হই) ইতি (এইরূপ দেখিয়া) নির্ভয়ঃ (ভয়শূন্য) [ভবেৎ = হয়] ॥৬২

অনুবাদ। তিনি অন্নময়, প্রাণময়, মনোময়, বিজ্ঞানময় এবং আনন্দময়—এই পাঁচটি কোষ হইতে পৃথক্‌ভূত, সত্য, জ্ঞান ও অনন্তস্বরূপ এবং 'অদৃশ্য' প্রভৃতি শ্রুতিকথিত 'আমি ব্রহ্ম হই'—এইরূপ ব্রহ্মস্বরূপ জানিয়া নির্ভয় হ'ন ॥৬২

টীকা। পদার্থশোধনপূর্ব্বকং বাক্যাদহং ব্রহ্মাস্মীতি প্রতিবুদ্ধস্য পুনঃ সংসারভয়শঙ্কা নাস্তীত্যস্মিন্নর্থে 'আনন্দং ব্রহ্মণো বিদ্বান্ বিভেতি কুতশ্চনে'ত শ্রুতমর্থতঃ পঠতি। সত্যং জ্ঞানমিতি। রসাদেরন্নময়-প্রাণময়-মনোময়-বিজ্ঞানময়ানন্দময়াখ্যকোষ-পঞ্চকাৎ পরং তদাধারভূতং 'ব্রহ্মপুচ্ছং প্রতিষ্ঠে'তি

নির্দ্দিষ্টং যত্তদেব 'অদৃশ্যেঽনাত্ম্যেঽনিরুক্তেঽনিলয়নেঽভয়ং প্রতিষ্ঠাং বিন্দতে' ইতি শাস্ত্রোক্তং ব্রহ্মাহং স্যামস্মীতি পশ্যন্নির্ভয়ো ভবতীতি যোজনা ॥ ৬২ ॥

যস্মাদ্‌ভীতাঃ প্রবর্ত্তন্তে বাঙ্মনঃপাবকাদয়ঃ।
তদাত্মানন্দতত্ত্বজ্ঞো ন বিভেতি কুতশ্চন ॥ ৬৩

পদান্বয়। যস্মাৎ (যাঁহা হইতে, আত্মা হইতে) ভীতাঃ (ভীত) বাঙ্‌-মনঃপাবকাদয়ঃ (বাক্য, মনঃ, অগ্নি প্রভৃতি) প্রবর্ত্তন্তে (প্রবৃত্ত হয়), তদাত্মানন্দ-তত্ত্বজ্ঞঃ (সেই আনন্দস্বরূপ আত্মস্বরূপ জ্ঞানবান্ পুরুষ) কুতশ্চন (কোথা হইতেও) ন বিভেতি (ভীত হ'ন না) ॥৬৩

অনুবাদ। বাক্, মনঃ, অগ্নি প্রভৃতি যাঁহার ভয়ে ভীত হইয়া [স্বস্বকর্ম্মে] প্রবৃত্ত হয়, সেই আনন্দস্বরূপ আত্মতত্ত্ববিৎ পুরুষ কোথা হইতেও ভীত হ'ন না। ॥৬৩

টীকা। ভয়ঙ্করাণামপি ভয়ঙ্করব্রহ্মাত্মভূতস্য কুতো ভয়ঙ্করাবকাশ ইতি ব্রহ্মজ্ঞস্য পুনঃ সংসারাভাবমুক্তং দ্রঢ়য়তি—যস্মাদিতি। যদি বাযুর্নৌ পাবকাদয় ইতি পাঠস্তদা ইনঃ সূর্য্য আদিপদাদিন্দ্রমৃত্যু গৃহ্যেতে, তথাচ শ্রুতিঃ "ভীষাস্মাদ্বাতঃ পবতে ভীষোদেতি সূর্য্যঃ, ভীষাস্মাদগ্নিশ্চেন্দ্রশ্চ মৃত্যুর্ধাবতি পঞ্চম' ইতি। বাঙ্‌মনঃপাবকাদয় ইতি পাঠেঽধ্যাত্মং বাগাদয়োঽধিদৈব-মগ্ন্যাদয়শ্চ যস্মাদ্‌ভীতাঃ প্রবর্ত্তন্ত ইত্যর্থঃ। তথা চ শ্রুতিঃ—'কেনেষিতং পততি প্রেষিতং মনঃ কেন প্রাণঃ প্রথমঃ প্রৈতি যুক্তঃ, কেনেষিতাং বাচমিমাং বদন্তি চক্ষুঃ শ্রোত্রং ক উ দেবো যুনক্তি' 'ভয়াদস্যাগ্নিস্তপতি ভয়াত্তপতি সূর্য্যঃ, ভয়াদি-ন্দ্রশ্চ বায়ুশ্চ মৃত্যুর্ধাবতি পঞ্চম' ইতি ॥ ৬৩ ॥

নামাদিভ্যঃ পরে ভূম্নি স্বারাজ্যে চেৎ স্থিতোঽদ্বয়ে।
প্রণমেৎ কিং তদাত্মজ্ঞো ন কার্য্যং কর্ম্মণা তদা ॥ ৬৪

পদান্বয়। নামাদিভ্যঃ (নাম, বাক্, মনঃ, প্রভৃতি প্রাণান্তের) পরে (পর) ভূম্নি (ব্যাপক, সর্ব্বব্যবহারাতীত) অদ্বয়ে (অদ্বিতীয়) স্বারাজ্যে (স্বমহিমায়) চেৎ (যদি) স্থিতঃ (বর্ত্তমান), তদা (তৎকালে) আত্মজ্ঞঃ (আত্মবিৎ) কং (কাহাকে) প্রণমেৎ (প্রণাম করিবে) [কারণ] তদা (তৎকালে) কর্ম্মণা (কর্ম্মের দ্বারা) কার্য্যম্ (প্রয়োজন) ন (নাই) ॥৬৪

অনুবাদ। নামাদি প্রাণান্ত হইতে পর ব্যাপক অদ্বিতীয় স্বরাজ্যে বর্ত্তমান

আত্মজ্ঞ পুরুষ কাহাকে প্রণাম করিবেন, কারণ তখন কর্ম্মের কোন প্রয়োজন নাই ॥ ৬৪

টীকা। নমু বিদুষোঽপি হরিহরহিরণ্যগর্ভাদীনাং নমস্কার্য্যত্বাৎ তদতিক্রমে ভয়সম্ভবাৎ কার্য্যশেষো বিদ্যতে ইতিচেন্নেত্যাহ—নামাদিভ্য ইতি। নামবাক্ মন-আদিপ্রাণান্তেভ্য উত্তরোত্তরভূয়স্ত্বেন শ্রুতেভ্যঃ পরে পরস্মিন্ ভূম্নি সর্ব্ব-ব্যবহারাতীতেঽমৃতে সুখরূপেঽদ্বয়ে স্বে মহিম্নি স্বরাজি চেদহমস্মি ভূমা ব্রহ্মেতি ব্যবস্থিত আত্মজ্ঞো বিদ্বাংস্তদা তস্যান্যংপ্রতি গুণভাবাভাবাৎ কং প্রণমেৎ প্রণম্যানামাত্মভূতত্বাৎ অতঃ পরিপক্কজ্ঞানস্য কৃতকৃত্যত্বান্ন কর্ম্মণা কিমপি কার্য্যমস্তীত্যর্থঃ ॥ ৬৪

বিরাড়্ বৈশ্বানরো বাহ্যঃ স্মরন্নন্তঃ প্রজাপতিঃ।
প্রবিলীনে তু সর্ব্বস্মিন্ প্রাজ্ঞোঽব্যাকৃতমুচ্যতে ॥ ৬৫

পদান্বয়। বিরাট্ (বিশ্ব) বৈশ্বানরঃ (বৈশ্বানর) বাহ্যঃ (বহিঃ প্রজ্ঞ) অন্তঃ স্মরন্ (অভ্যন্তরস্থিত পদার্থস্মর্ত্তা, স্বপ্নকালে বাসনাময় বিষয়দর্শী) প্রজা-পতিঃ (হিরণ্যগর্ভ, তৈজস) তু (কিন্তু) সর্ব্বস্মিন্ (সমস্ত বস্তু) প্রবিলীনে (লীন হইলে, অর্থাৎ সুষুপ্তিকালে) অব্যাকৃতম্ (মায়োপাধিক ঈশ্বর) প্রাজ্ঞঃ (প্রাজ্ঞ) উচ্যতে (কথিত হয়) ॥৬৫

অনুবাদ। বিশ্ব ও বৈশ্বানর বহিঃ প্রজ্ঞ, স্বপ্নাবস্থায় বাসনাময় বিষয়দর্শী প্রজাপতি (হিরণ্যগর্ভ তৈজস), এবং সমস্ত বস্তু বিলীন হইলে (সুষুপ্তিকালে) মায়োপাধিক ঈশ্বর প্রাজ্ঞ নামে অভিহিত হ'ন * ॥৬৫

টীকা। ভূম্নো নামাদিভ্যঃ পরত্বেঽপি কথমদ্বয়ত্বমিত্যাশঙ্ক্য নামাদেরবস্থাত্রয়-রূপস্যাধ্যস্তত্বেন মিথ্যাত্বাৎ তৎসাক্ষিণস্তুরীয়স্য ভূম্নোঽদ্বয়ত্বমিতি বক্তুমবস্থাত্রয়-মনুবদতি—বিরাড়িতি। অধ্যাত্মাধিদৈবতয়োরভেদাভিপ্রায়েণ বিরাড্ বৈশ্বানর ইত্যুক্তং বিশ্ববৈশ্বানর ইত্যর্থঃ। বাহ্যোবহিঃ প্রজ্ঞ ইত্যর্থঃ। অন্তঃস্মরন্নিতি স্বপ্নে বাসনাময়বিষয়দর্শী প্রজাপতির্হিরণ্যগর্ভস্তৈজস ইতি যোজ্যম্। অব্যাকৃত-মায়োপাধীশ্বরাখ্যং তত্ত্বং প্রাজ্ঞ উচ্যত ইত্যর্থঃ॥ ৬৫

* তাৎপর্য্য—এই শ্লোকে 'বিরাট' শব্দে 'বিশ্ব' কে বুঝিতে হইবে, অধ্যাত্ম ও অধিদৈবতের একত্ব অভিপ্রায়ে 'বিরাড়্‌বৈশ্বানর' বলা হইয়াছে। শুদ্ধ ব্রহ্ম তুরীয়, একপক্ষে—ঈশ্বর, হিরণ্যগর্ভ ও বৈশ্বানর (বিরাট্), অপরপক্ষে—প্রাজ্ঞ, তৈজস ও বিশ্ব। তন্মধ্যে পর পরটি পূর্ব্বে পূর্ব্বে বিলীন করত একমাত্র শুদ্ধ ব্রহ্ম অবশিষ্ট থাকেন, সুতরাং দ্বৈত নাই।

বাচারম্ভণমাত্রত্বাৎ সুষুপ্তাদি ত্রিকং ত্বসৎ।
সত্যো জ্ঞশ্চাহমিত্যেবং সত্যসন্ধো বিমুচ্যতে ॥ ৬৬

পদান্বয়। বাচারম্ভণমাত্রত্বাৎ (বাক্যের দ্বারা কেবলমাত্র আরম্ভ হয় বলিয়া) সুষুপ্তাদি (জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি) ত্রিকং তু (তিনটি) অসৎ (মিথ্যা), জ্ঞঃ (সাক্ষী) সত্যঃ (পরমাত্মা) অহম্ (আমি) ইতি এবম্ (এরূপ) সত্যসন্ধঃ (সত্যে বিশ্বাসী) বিমুচ্যতে (বিমুক্ত হ'ন) ॥ ৬৬

অনুবাদ। জাগ্রৎ, স্বপ্ন, ও সুষুপ্তিরূপ অবস্থাত্রয়াত্মক জগৎ মিথ্যা, আমি সাক্ষী পরমাত্মস্বরূপ—এইরূপ সত্যসন্ধ পুরুষ বিমুক্ত হ'ন ॥ ৬৬

টীকা। এতদবস্থাত্রয়াত্মকং জগদপোহ্য তৎসাক্ষিণো বস্তুভূতস্যাহং ব্রহ্মেতি সম্যগ্‌জ্ঞানান্মুক্তো ভবতীত্যাহ—বাচেতি। জ্ঞঃ সাক্ষী সত্যঃ পরমাত্মা সোঽহমেবেত্যেবং সত্যসন্ধোঽনায়াসেন মুচ্যত ইত্যর্থঃ ॥ ৬৬

ভারূপত্বাদ্ যথা ভানো র্নাহোরাত্রে তথৈব চ।
জ্ঞানাজ্ঞানে ন মে স্যাতাং চিদ্রূপত্বাবিশেষতঃ ॥ ৬৭

পদান্বয়। যথা (যেমন) ভানোঃ (সূর্য্যের) ভারূপত্বাৎ (প্রকাশস্বরূপত্ব-হেতু) ন অহোরাত্রে (দিন ও রাত্রি সূর্য্যের ধর্ম্ম নহে), তথা এব চ (সেইরূপ) চিদ্রূপত্বাবিশেষতঃ (চৈতন্যস্বরূপতার কোনরূপ বিশেষ না থাকায়) মে (আমার) জ্ঞানাজ্ঞানে (জ্ঞান ও অজ্ঞান) ন স্যাতাম্ (নাই) ॥৬৭

অনুবাদ। [যদি বল আত্মতত্ত্বের অজ্ঞানবশতঃ সংসার অধ্যস্ত, তজ্‌জ্ঞানে সংসার নিবৃত্ত, তাহা হইলে জ্ঞান ও অজ্ঞান আত্মার ধর্ম্ম হইয়া পড়িল, এই আশঙ্কায় দৃষ্টান্ত দ্বারা তাহার নিরাশ করিতেছেন] যেমন সূর্য্য প্রকাশস্বরূপ বলিয়া দিন ও রাত্রি তাহার ধর্ম্ম নহে, সেইরূপ জ্ঞানস্বরূপ আত্মার জ্ঞান ও অজ্ঞান ধর্ম্ম নহে * ॥৬৭

টীকা। আত্মতত্ত্বাজ্ঞানাধ্যস্তঃ সংসারস্তজ্‌জ্ঞানান্নিবর্ত্তত ইত্যুক্তে জ্ঞানাজ্ঞানয়োরাত্মধর্ম্মত্বং স্যাদিত্যাশঙ্ক্য দৃষ্টান্তেন প্রত্যাহ—ভারূপত্বাদিতি। জ্ঞানাজ্ঞানয়োরপি সাক্ষ্যত্বাৎ কল্পিতত্বে সতি নাত্মধর্ম্মত্বমিতি ভাবঃ ॥ ৬৭

* তাৎপর্য্য—সূর্য্য প্রকাশস্বরূপ ; সুতরাং প্রকাশ বা অপ্রকাশ তাহার ধর্ম্ম নহে ; তদ্রূপ চৈতন্য অর্থাৎ জ্ঞান আত্মার স্বরূপ সুতরাং তাহাতে জ্ঞান বা অজ্ঞান ধর্ম্ম থাকিতে পারে না।

শাস্ত্রস্যানতিশঙ্ক্যত্বাদ্‌ব্রহ্মৈব স্যামহং সদা।
ব্রহ্মণো মে ন হেয়ং স্যাদ্ গ্রাহ্যং বেতি চ সংস্মরেৎ ॥ ৬৮

পদান্বয়। শাস্ত্রস্য ( শাস্ত্রের, শ্রুতির ) অনতিশঙ্কত্বাৎ (প্রামাণ্যে শঙ্কারাহিত্য হেতু ) অহম্ ( আমি ) সদা ( সর্ব্বদা ) ব্রহ্ম এব ( ব্রহ্মই ) স্যাম্ ( হই ), ব্রহ্মণঃ ( ব্রহ্মস্বরূপ ) মে ( আমার ) হেয়ং ( ত্যাজ্য ) গ্রাহ্যং বা ( কিংবা গ্রহণীয় ) ন ( নাই ) ইতি চ ( এইরূপ ) সংস্মরেৎ ( স্মরণ করিবেন ) ॥৬৮

অনুবাদ। শাস্ত্রপ্রামাণ্যে শঙ্কা করা উচিত নহে ; সুতরাং আমি সর্ব্বদা ব্রহ্মস্বরূপে বিদ্যমান আছি ; আমি ব্রহ্মস্বরূপ, অতএব আমার ত্যাজ্য বা গ্রাহ্য [ কিছুই ] নাই,—এইরূপ স্মরণ করিবেন ॥৬৮

টীকা। আত্মনো নির্ব্বিশেষত্বাদেঃ শাস্ত্রপ্রামাণ্যাদেব সিদ্ধের্নাত্র যুক্তি-কল্পনয়া মনঃ খেদনীয়মিত্যভিপ্রেত্যাহ—শাস্ত্রস্যেতি ॥ ৬৮

অহমেব চ ভূতেষু সর্ব্বেষ্বেকো নভো যথা।
ময়ি সর্ব্বাণি ভূতানি পশ্যন্নেবং ন জায়তে ॥ ৬৯

পদান্বয়। যথা নভঃ ( আকাশের ন্যায় ) অহম্ এব চ ( আমিই ) সর্ব্বেষু ( সমস্ত ) ভূতেষু ( ভূতে ) একঃ ( অদ্বিতীয় ), এবং ( এইরূপ ) ময়ি ( আমাতে ) সর্ব্বাণি ( সমস্ত ) ভূতানি ( প্রাণী ) পশ্যন্ ( দেখিয়া ) ন জায়তে ( জন্মগ্রহণ করেন না ) ॥৬৯

অনুবাদ। আকাশের ন্যায় সমস্তভূতে অদ্বিতীয়, মানব এরূপ আমাতে সমস্ত ভূত দর্শন করিয়া জন্মগ্রহণ করেন না ॥৬৯

টীকা। কিং তদ্‌ব্রহ্ম পরং শাস্ত্রং কিংবা সর্ব্বদাহেয়ানুপাদেয়ব্রহ্মাত্ম-জ্ঞাননিষ্ঠস্য ফলমিত্যপেক্ষায়াং, 'যস্ত সর্ব্বাণি ভূতানি' ইত্যাদিমন্ত্রার্থমুদাহরতি—অহমেবেতি। স্পষ্টম্ ॥ ৬৯

ন বাহ্যং মধ্যতো বান্তর্বিদ্যতেঽন্যৎ স্বতঃ ক্বচিৎ।
অবাহ্যান্তঃ শ্রুতেঃ কিঞ্চিৎ তস্মাচ্ছুদ্ধঃ স্বয়ংপ্রভঃ ॥৭০

পদান্বয়। বাহ্যং ( বহির্দেশ ) মধ্যতঃ ( মধ্যদেশ ) অন্তঃ বা ( অথবা অভ্যন্তর ) স্বতঃ ( স্বভাবতঃ ) ক্বচিৎ ( কোথায় ) অন্যৎ ( অন্য ) কিঞ্চিৎ ( কিছু ) ন ( নাই ), [ এ বিষয়ে প্রমাণ প্রদর্শিত হইতেছে ] অবাহ্যান্তঃ শ্রুতেঃ ( ব্রহ্মের

বাহ্ বা অন্তঃ নাই এইরূপ শ্রুতিবশতঃ), তস্মাৎ (অতএব) [আত্মা] শুদ্ধঃ (কেবল) স্বয়ংপ্রভঃ (স্বয়ংপ্রকাশ) ॥৭০

অনুবাদ। আত্মার বাহ্, মধ্য কিংবা অভ্যন্তর নাই অথবা কুত্রাপি অন্ত কিছু নাই, কারণ বাহ্ ও অভ্যন্তর রহিত এরূপ শ্রুতি বিদ্যমান আছে, অতএব আত্মা শুদ্ধ, স্বয়ংপ্রকাশস্বরূপ ॥৭০

টীকা। আত্মনোঽদ্বিতীয়ব্রহ্মরূপত্বে শাস্ত্রমর্থত উদাহৃত্য নির্ব্বিশেষব্রহ্মরূপত্বে উদাহরতি—ন বাহ্যমিতি। 'তদেতদ্‌ব্রহ্মাপূর্ব্বমনপরমনন্তরমবাহ্যময়মাত্মা ব্রহ্ম সর্ব্বানুভূঃ' ইতি শ্রুতেরিত্যর্থঃ। সর্ব্বানুভূরিত্যস্যার্থঃ স্বয়ংপ্রভ ইতি ॥ ৭০

নেতি নেত্যাদিশাস্ত্রেভ্যঃ প্রপঞ্চোপশমোঽদ্বয়ঃ।
অবিজ্ঞাতাদিশাস্ত্রাচ্চ নৈব জ্ঞেয়ো হ্যতোঽন্যথা ॥ ৭১

পদান্বয়। নেতিনেত্যাদিশাস্ত্রেভ্যঃ (বস্তু, বস্তুসমূহ আত্মা নহে; দেহ, ইন্দ্রিয় প্রভৃতি আত্মা নহে—এরূপ শাস্ত্রসমূহ হইতে) প্রপঞ্চোপশমঃ (জগতের নিবৃত্তি হয়), অবিজ্ঞাতাদিশাস্ত্রাৎ চ (আত্মা জ্ঞানের বিষয় নহে ইত্যাদি শাস্ত্রবশতঃ ও) অন্যথা (অন্যরূপ) জ্ঞেয়ঃ (বিষয়) ন এব (নাই) হি (নিশ্চিত) অতঃ (অতএব) অদ্বয়ঃ (অদ্বিতীয় আত্মা অবশিষ্ট থাকেন) ॥৭১

অনুবাদ। 'বাহ্যবস্তু এবং দেহ ইন্দ্রিয় প্রভৃতি আত্মা নহে'—এরূপ শাস্ত্র থাকায় এবং 'অবিজ্ঞাত' প্রভৃতি শাস্ত্র বাক্যহেতু প্রপঞ্চের নিবৃত্তি হয়, সুতরাং অন্য কোন বিষয় থাকে না, অতএব একমাত্র অদ্বিতীয় আত্মা অবশিষ্ট থাকেন ॥৭১

টীকা। সামান্যেন সর্ব্বপ্রপঞ্চসংস্পর্শরহিতত্বে শ্রুতিমুদাহরতি—নেতীতি। প্রপঞ্চনিষেধদ্বারেণৈবাত্মা বিজ্ঞেয়ো ন পুনর্ব্বিষয়তয়া সপ্রপঞ্চতয়া বেত্যত্র 'অন্যদেব তদ্‌বিদিতাদথো অবিদিতাদধি'। 'যস্যামতং তস্য মতং মতং যস্য ন বেদ সঃ', 'অবিজ্ঞাতং বিজ্ঞাতৃ'-ইত্যাদি শাস্ত্রমুদাহরতি—অবিজ্ঞাতাদিতি ॥ ৭১

সর্ব্বস্যাত্মাহমেবেতি ব্রহ্ম চেদ্‌বিদিতং পরম্।
স আত্মা সর্ব্বভূতানামাত্মা হ্যেষামিতি শ্রুতেঃ ॥ ৭২

পদান্বয়। অহম্ এব (আমিই) সর্ব্বস্য (সমস্তভূতের) আত্মা (স্বরূপ) পরং ব্রহ্ম (পরমাত্মা) ইতি (এরূপ) চেৎ (যদি) বিদিতম্ (জ্ঞাত হ'ন) [তর্হি=তাহা হইলে] সঃ (তিনি) সর্ব্বভূতানাম্ (সমস্ত প্রাণীর) আত্মা

(আত্মা), হি (যেহেতু) এষাম্ (এই সমস্ত প্রাণীর) আত্মা (স্বরূপ) ইতি (এরূপ) শ্রুতেঃ (শ্রুতি বিদ্যমান থাকায়) ॥৭২

অনুবাদ। আমিই সকলের আত্মা পরব্রহ্ম—এরূপ যিনি জানেন, তিনি সকল ভূতের আত্মা, কারণ 'তিনি সমস্ত ভূতের আত্মা' এরূপ শ্রুতি বিদ্যমান আছে ॥৭২

টীকা। 'তস্মাদেষাং তন্ন প্রিয়ং যদেতন্মনুষ্যা বিদ্যুঃ' ইতি শ্রুতিরেবমদ্বয়াদিলক্ষণমাত্মানং জানতো দেবাঃ ফলপ্রাপ্তিং বিঘ্নন্তীতি চেন্নৈবম্। দেবানামপ্যাত্মভূতত্বাদ্বিদুষো বিঘ্নশ্রুতেরবিদ্বদ্বিষয়ত্বাদিত্যভিপ্রত্যাহ—সর্ব্বস্যেতি। "তস্য হ ন দেবাশ্চ নাভূত্যা ঈশত আত্মা হ্যেষাং সম্ভবতি" ইতি শ্রুতেরিত্যর্থঃ ॥ ৭২

জীবশ্চেৎ পরমাত্মানং স্বাত্মানং দেবমঞ্জসা।
দেবোপাস্যঃ স দেবানাং পশুত্বাচ্চ নিবর্ত্ততে ॥ ৭৩

পদান্বয়। জীবঃ (জীব) চেৎ (যদি) অঞ্জসা (যথার্থতঃ) স্বাত্মানং (নিজকে) দেবং (এবং দেবতাকে) পরমাত্মানং (পরমাত্মস্বরূপ) [বেত্তি = জানেন] সঃ (তিনি) দেবোপাস্যঃ (দেবতাগণেরও উপাস্য) দেবানাং (দেবতাগণের) পশুত্বাচ্চ (পশুভাব হইতেও) নিবর্ত্ততে (নিবৃত্ত হ'ন) ॥৭৩

অনুবাদ। জীব যদি নিজকে এবং দেবতাকে পরমাত্মস্বরূপ জানেন, তাহা হইলে তিনি দেবতাগণেরও উপাস্য হ'ন এবং দেবতাগণের পশুত্ব হইতে নিবৃত্ত হ'ন * ॥ ৭৩

টীকা। এবং ব্রহ্মাত্মজ্ঞানবতো দেবৈরপ্যুপাস্যত্বসিদ্ধেঃ ন তস্য দেবপশুত্বশঙ্কাপীত্যতো ন কুতশ্চদ্ভয়মস্তীত্যত্র শ্রুতিমর্থতঃ পঠতি—জীবশ্চেদিতি। 'যদৈবমনুপশ্যত্যাত্মানং দেবমঞ্জসা ঈশানং ভূতভব্যস্য ন তদা বিজুগুপ্সতে"। 'সর্ব্বেঽস্মৈ দেবা বলিমাবহন্তি,' 'তমেবং বিদ্বানমৃত ইহ ভবতি' ইতি চ শ্রুতিভ্য ইত্যর্থঃ ॥ ৭৩

---

* তাৎপর্য্য—যতদিন জীবের আত্মতত্ত্বজ্ঞান না হয়, ততদিন কর্ম্মে অধিকার থাকে, কর্ম্ম করিতে গেলে দেবতাগণকে বলি প্রদান করিতে হয়। যেমন গবাদি, পুরুষের উপকার সাধন করিয়া পশু বলিয়া খ্যাত, সেইরূপ কর্ম্মী মনুষ্যও দেবতাগণের উদ্দেশে হবিঃ প্রদান করিয়া দেবতাগণের পশু থাকে। যখন আত্মজ্ঞান জন্মে তখন আর কর্ম্মে অধিকার থাকে না, পরমাত্মস্বরূপ হ'ন, তদানীং ব্রহ্মস্বরূপ সেই পুরুষ দেবগণেরও উপাস্য হ'ন। এ বিষয়ে বৃহদারণ্যকে বিস্তৃতভাবে প্রতিপাদিত হইয়াছে।

অহমেব সদাত্মজ্ঞঃ শূন্যস্ত্বন্যৈর্যথাম্বরম্।
ইত্যেবং সত্যসন্ধত্বাদসন্ধাতা ন বধ্যতে ॥ ৭৪

পদান্বয়। অহম্ এব ( আমিই ) সদাত্মজ্ঞঃ ( সর্ব্বদা জ্ঞানস্বরূপ আত্মা ) অন্যৈঃ শূন্যস্তু ( অন্য পদার্থ কিছুই নাই, কেবল বাক্যের দ্বারা আরম্ভ হয় ) [ এ বিষয়ে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে ] যথা অম্বরম্ ( যেমন আকাশ, আকাশের ন্যায় শুদ্ধ ) ইতি এবম্ ( এইরূপ ) সত্যসন্ধত্বাৎ ( সত্যাভিসন্ধিবশতঃ ) অসন্ধাতা ( মিথ্যাভিসন্ধিরহিত ) ন বধ্যতে ( বদ্ধ হ'ন না ) ॥ ৭৪

অনুবাদ। আমিই সর্ব্বদা জ্ঞানস্বরূপ আত্মা, দৃশ্যসম্বন্ধ শূন্য, আকাশের ন্যায় শুদ্ধ—এইরূপ সত্যাভিসন্ধি বশতঃ পুরুষ মিথ্যাভিসন্ধিযুক্ত তস্করের ন্যায় বদ্ধ হ'ন না * ॥ ৭৪

টীকা। যদুক্তং সত্যসন্ধো বিমুচ্যতে ইতি তৎ স্ফুটয়তি—অহমেবেতি। সদাত্মা চাসৌ জ্ঞশ্চেতি সদাত্মজ্ঞঃ 'তৎসত্যং স আত্মা' ইতি শ্রুতিরিহোদাহরণম। অন্যৈঃ শূন্য ইতি বাচারম্ভণশ্রুত্যর্থো দর্শিতঃ। যথাম্বরমিতি দৃশ্যসংসর্গশূন্যত্বাচ্ছুদ্ধ ইত্যত্র দৃষ্টান্তোক্তিঃ। অসন্ধাতাঽনৃতাভিসন্ধিরহিতঃ তস্কর ইব ন বধ্যতে বন্ধানর্থ-হানো ভবতি 'স যথা তত্র ন দহ্যতে, ঐতদাত্ম্যমিদং সর্ব্বম্' ইত্যাদি শ্রুতিরিহো-দাহার্য্যা ॥ ৭৪

কৃপণাস্তেঽন্যথৈবাতো বিদুর্ব্রহ্ম পরং হি যে।
স্বরাড়্ যোঽনন্যদৃক্ স্বস্থস্তস্য দেবা অসন্ বশে ॥ ৭৫

পদান্বয়। যে ( যাহারা ) পরং ব্রহ্ম ( পরব্রহ্মকে ) অতঃ (আত্মা হইতে) অন্যথা এব ( অন্যপ্রকারে, অনাত্মস্বরূপে ) বিদুঃ ( জানে ) তে ( তাহারা ) কৃপণাঃ হি ( শোচ্য ), যঃ ( যিনি ) অনন্যদৃক্ ( অভেদদর্শী ) [ স=তিনি ] স্বরাট্ ( স্বয়ং প্রকাশ ) স্বস্থঃ ( আত্মনিষ্ঠ ) [ ভবতি=হ'ন ], দেবাঃ ( দেবতাগণ ) তস্য ( তাঁহার, আত্মদর্শীর ) বশে ( আয়ত্তে ) অসন্ ( থাকেন ) ॥ ৭৫

অনুবাদ। যাহারা পরব্রহ্মকে অনাত্মস্বরূপ জানে, তাহারা শোকার্হ হয়, যিনি ব্রহ্ম ও আত্মার অভেদদর্শী তিনি স্বয়ং প্রকাশ ও স্বস্থ হ'ন, দেবতা-গণও তাঁহার বশে থাকেন ॥ ৭৫

* তাৎপর্য্য—পূর্ব্বে সাধু কিংবা চৌর পরীক্ষার এই নিয়ম ছিল, যে ব্যক্তি তপ্তপরশু গ্রহণ করিয়া দগ্ধ হইত না, সে সাধু ও মুক্ত হইত এবং যে তপ্তপরশু গ্রহণ করিয়া দগ্ধ হইত, সে চৌর ও বদ্ধ হইত। ছান্দোগ্যে এ বিষয়টি বিবৃত হইয়াছে।

টীকা। এবংবিধজ্ঞানাভাবাদিতরে পশুভূতাঃ শোচ্যা ভবন্তীতি দর্শয়ন্ "অথ যেঽন্যথাতো বিদুরন্যরাজানস্তেঽক্ষয্যলোকা ভবন্তি" ইতি শ্রুত্যর্থমাহ—কৃপণা ইতি। যে পরং ব্রহ্মাতোঽন্যথৈবোক্তবৈপরীত্যেনানাত্মভূততয়া বিদুস্তে হি কৃপণাঃ শোচ্যা এবেতি যোজনা। অভেদদর্শী তু ন কৃপণ ইত্যাহ—স্বরাড়িতি। 'এবং বিজানন্নাত্মরতিরাত্মক্রীড় আত্মমিথুন আত্মানন্দঃ স স্বরাড্ ভবতি' ইতি শ্রুতিরিহোদাহরণম্। 'তস্য সর্ব্বেষু লোকেষু কামচারো ভবতি' ইতি শ্রুত্যর্থে মন্ত্রভাগোদাহরণেনাত্মরতিং দ্যোতয়তি—তস্যেতি। আসন্নিত্যর্থেঽসন্নিতি ছান্দসম্। 'যস্ত্বেবং ব্রাহ্মণো বিদ্যাৎ তস্য দেবা অসন্ বশে' ইতি মন্ত্রস্যায়মর্থঃ। যস্ত্বেবং ব্রাহ্মণো ব্রহ্মনিষ্ঠ এবং 'বেদাহমেতং পুরুষং মহান্তম্' ইত্যুক্তপ্রকারেণ ব্রহ্মাত্মানং বিদ্যাৎ তস্য বিদুষো দেবা বশগা ভবন্তীতি ॥ ৭৫

হিত্বা জাত্যাদিসম্বন্ধান্ বাচোঽন্যাঃ সহ কর্ম্মভিঃ।
ওমিত্যেবং সদাত্মানং সর্ব্বং শুদ্ধং প্রপদ্যথ ॥ ৭৬

পদান্বয়। জাত্যাদিসম্বন্ধান্ (জাতি প্রভৃতি সম্বন্ধ সমূহকে) কর্ম্মভিঃ সহ (কর্ম্মরাশির সহিত) অন্যাঃ (অন্য, প্রবৃত্তিপর) বাচঃ (বাক্যগুলিকে) হিত্বা (ত্যাগ করিয়া) সদা (সর্ব্বদা) ওম্—ইত্যেবম্ (ওম্ এইরূপ) সর্ব্বম্ (সকলের আধারভূত) শুদ্ধম্ (বিশেষরহিত) আত্মানম্ (আত্মাকে) প্রপদ্যথ (প্রাপ্ত হও) ॥ ৭৬

অনুবাদ। জাত্যাদি সম্বন্ধ এবং কর্ম্মের সহিত প্রবৃত্তিপর বাক্যসমূহ পরিত্যাগ করিয়া ওম্—শব্দ-বাচ্য সকলের আধারভূত শুদ্ধ আত্মাকে সর্ব্বদা প্রাপ্ত হও ॥ ৭৬

টীকা। যস্মাদ্ যথোক্তাত্মজ্ঞানাদেব কৃতকৃত্যতা তস্মান্মুমুক্ষুভিস্তদর্থং যত্নবদ্ভির্ভবিতব্যমিতি তাং শিক্ষয়ন্নাহ—হিত্বেতি। 'যস্মিন্ দ্যৌঃ পৃথিবী চান্তরিক্ষমোতং মনঃ সহ প্রাণৈশ্চ সর্ব্বৈঃ। তমেবৈকং জানথ আত্মানমন্যা বাচো বিমুঞ্চথামৃতস্যৈষ সেতুঃ', 'ওমিত্যেবং ধ্যায়থ আত্মানম্' ইতি চ বাক্যদ্বয়মত্রোদাহরণম্। অন্যা বাচোঽনাত্মবিষয়াঃ প্রবৃত্তিপরাঃ। সর্ব্বং সর্ব্বাধারভূতং শুদ্ধং বিবিক্তং নির্ব্বিশেষমিত্যর্থঃ ॥ ৭৬

সেতুং সর্ব্বব্যবস্থানামহোরাত্রাদিবর্জ্জিতম্।
তির্য্যগূর্দ্ধমধঃ সর্ব্বং সকৃজ্জ্যোতিরনাময়ম্ ॥ ৭৭

পদান্বয়। সর্ব্বব্যবস্থানাম (বর্ণাশ্রমাদি ব্যবস্থাসমূহের) সেতুম (বিধায়ক) অহোরাত্রাদিবৰ্জ্জিতং (দিবারাত্রি বিহীন) তির্য্যক্ (বক্র) উর্দ্ধম্ (উপরি) অধঃ (নিম্নে) সর্ব্বম (সমস্ত) অনাময়ম্ (ক্ষয়রহিত) সকৃৎ (একমাত্র) জ্যোতিঃ (প্রকাশস্বরূপ) [আত্মানং বিদ্যাৎ = আত্মাকে জানিবে] ॥ ৭৭

অনুবাদ। বর্ণাশ্রমাদি সমস্ত ব্যবস্থার সেতু, অহোরাত্রাদি রহিত, তির্য্যক্, উর্দ্ধ এবং অধঃ সর্ব্বত্র বর্ত্তমান, সর্ব্বাত্মক, ক্ষয়রহিত একমাত্র জ্যোতিঃস্বরূপ আত্মাকে জানিবে ॥ ৭৭

টীকা। তমেব প্রতিপত্তব্যমাত্মানং শ্রুত্যন্তরেণ বিশিনষ্টি - সেতুমিতি। সর্ব্বব্যবস্থানাং বর্ণাশ্রমাদিমর্য্যাদানাং সেতুং বিধায়কম্। 'অথ য আত্মা স সেতুর্বিধৃতিরেষাং লোকানামসংভেদায় নৈনং সেতুমহোরাত্রে তরতঃ সকৃদ্বিভাতো হ্যেবৈষ ব্রহ্মলোকঃ' ইতি শ্রুতিরত্রোদাহরণম্ ॥ ৭৭

ধর্ম্মাধর্ম্মবিনির্ম্মুক্তং ভূতভব্যাৎ কৃতাকৃতাৎ।
স্বমাত্মানং পরং বিদ্যাদ্বিমুক্তং সর্ব্ববন্ধনৈঃ ॥ ৭৮

পদান্বয়। ধর্ম্মাধর্ম্মবিনির্ম্মুক্তম (ধর্ম্ম ও অধর্ম্মরহিত) ভূতভব্যাৎ (অতীত ও ভবিষ্যৎ হইতে) কৃতাকৃতাৎ (কার্য্য ও কারণ হইতে) পরম্ (ভিন্ন) সর্ব্ববন্ধনৈঃ (সমস্ত বন্ধন হইতে) বিমুক্তম (মুক্ত) স্বম্ (স্বরূপ) আত্মানম্ (আত্মাকে) বিদ্যাৎ (জানিবে) ॥ ৭৮

অনুবাদ। ধর্ম্মাধর্ম্ম রহিত, ভূত ও ভবিষ্যৎ এবং কার্য্য ও কারণ হইতে ভিন্ন সর্ব্ব বন্ধন মুক্ত স্বরূপভূত আত্মাকে জানিবে ॥ ৭৮

টীকা। পুনঃ কিংলক্ষণমাত্মানং প্রপদ্যেতে ইত্যপেক্ষায়াম্ 'অন্যত্র ধর্ম্মাদন্যত্রাধর্ম্মাদন্যত্রাস্মাৎ কৃতাকৃতাৎ। অন্যত্র ভূতাচ্চ ভব্যাচ্চ যৎ তৎ পশ্যসি তদ্বদ' ইতি শ্রুত্যর্থমাহ—ধর্ম্মাধর্ম্মেতি। কৃতাকৃতাৎ কার্য্যকারণাদিত্যর্থঃ ॥ ৭৮

অকুর্ব্বন্ সর্ব্বকৃৎ শুদ্ধস্তিষ্ঠন্নত্যেতি ধাবতঃ।
মায়য়া সর্ব্বশক্তিত্বাদজঃ সন্ বহুধা মতঃ ॥ ৭৯

পদান্বয়। [আত্মা] অকুর্ব্বন্ (কিছু না করিয়া) সর্ব্বকৃৎ (সকলের কর্ত্তা), শুদ্ধঃ (কেবল), তিষ্ঠন্ (একস্থানে থাকিয়া) ধাবতঃ (গমনশীল মনঃপ্রাণাদিকে) অত্যেতি (অতিক্রম করেন) মায়য়া (মায়া দ্বারা) সর্ব্বশক্তিত্বাৎ (সকল শক্তি-

মত্ব হেতু) অজঃ সন্ (জন্মরহিত হইয়াও) বহুধা (নানাপ্রকার) মতঃ (অভিমত) ॥ ৭৯

অনুবাদ। [আত্মা] কিছু না করিয়াও সকলের কর্ত্তা, শুদ্ধ, একস্থানে উপবিষ্ট থাকিয়াও গমনশীল মনঃ প্রাণ প্রভৃতিকে অতিক্রম করেন; জন্মরহিত হইয়াও মায়াদ্বারা সর্ব্বশক্তিমত্ব হেতু নানা প্রকার হ'ন ॥ ৭৯

টীকা। নন্থ কথং সর্ব্ববন্ধনৈর্মুক্ত আত্মা তস্য কর্ত্তৃত্বাদিশ্রবণাদিত্যাশঙ্ক্যা-কর্ত্তৃত্বাদেরপি সহৈব শ্রবণাদ্বিরুদ্ধোভয়স্বভাবস্যৈকস্মিন্নযোগাৎ স্বভাবপ্রাপ্তং কর্ত্তৃত্বাদিকং মায়াময়ং প্রমাণাবধেয়মকর্ত্তৃত্বাদিকমাত্মস্বভাব ইতি বিশেষমভিপ্রেত্য বিরুদ্ধধর্ম্মবাদিনীঃ শ্রতীরুদাহরতি—অকুর্ব্বন্নিতি। 'অনেজদেকং মনসো জবীয়' ইতি মন্ত্রভাগার্থোঽকুর্ব্বন্ সর্ব্বকৃদিত্যুক্তঃ। 'শুদ্ধমপাপবিদ্ধম্ ইত্যস্যার্থঃ-শুদ্ধ ইতি। 'তদ্ধাবতোঽন্যানত্যেতি তিষ্ঠৎ' ইত্যস্যার্থমাহ—তিষ্ঠন্নিতি। ধাবতো বেগতোঽন্যান্ মনঃপ্রাণাদীনত্যেতি। অতীত্য গচ্ছতি। যত্র মনঃপ্রাণাদি গচ্ছতি তত্র সর্ব্বত্রাত্মচৈতন্যস্যাভিব্যক্তিনিয়মাদাত্মা তিষ্ঠন্নপি গচ্ছতীব ভাসত ইত্যর্থঃ। 'অজায়মানো বহুধা বিজায়তে' ইতি মন্ত্রার্থমাহ—অজঃ সন্ বহুধা মত ইতি। সর্ব্বত্র হেতুর্মায়য়া সর্ব্বশক্তিত্বাদিতি। নহি মায়ায়ামসংভাবনীয়মস্তীতি ভাবঃ ॥ ৭৯

রাজবৎ সাক্ষিমাত্রত্বাৎ সান্নিধ্যাদ্ ভ্রামকো যথা।
ভ্রাময়ন্ জগদাত্মাহং নিষ্ক্রিয়োঽকারকোঽদ্বয়ঃ ॥ ৮০
নির্গুণং নিষ্ক্রিয়ং নিত্যং নির্দ্বন্দ্বং যন্নিরাময়ম্।
শুদ্ধং বুদ্ধং তথা মুক্তং তদ্ব্রহ্মাস্মীতি ধারয়েৎ ॥ ৮১

পদান্বয়। যথা (যেমন) নিষ্ক্রিয়ঃ (ক্রিয়ারহিত) অকারকঃ (কারকশূন্য) অদ্বয়ঃ (অদ্বিতীয়) আত্মা (আত্মা) অহম্ (আমি) সাক্ষিমাত্রত্বাৎ (সাক্ষিমাত্রত্ব হেতু) রাজবৎ (রাজার ন্যায়) সান্নিধ্যাৎ (সন্নিধি সত্তাবশতঃ) জগৎ (বিশ্ব) ভ্রাময়ন্ (ভ্রমণ করাইয়া) ভ্রামকঃ (ভ্রমণকারক); তথা (সেইরূপ) যৎ (যে) নির্গুণম্ (গুণহীন) নিষ্ক্রিয়ং (ক্রিয়াহীন) নিত্যং (অবিনাশী) নির্দ্বন্দ্বং (সুখদুঃখাদিরহিত) নিরাময়ং (জরাদিরহিত) শুদ্ধং (অসঙ্গ) বুদ্ধং (জ্ঞানস্বরূপ) মুক্তং (বন্ধনশূন্য) তৎ (সেই) ব্রহ্ম (ঈশ্বর) অহম্ (আমি) অস্মি (হই) ইতি (এইরূপ) ধারয়েৎ (ধারণা করিবে, জানিবে) ॥ ৮০—৮১

অনুবাদ। যেমন নিষ্ক্রিয়, অকারক, অদ্বিতীয় আত্মস্বরূপ আমি কেবল-

মাত্র সাক্ষিত্বহেতু রাজার ন্যায় সন্নিধিসত্তাবশতঃ জগৎকে ভ্রমণ করাইয়া ভ্রামক হই, সেইরূপ নির্গুণ, নিষ্ক্রিয়, নিত্য, সুখদুঃখাদি দ্বন্দ্বরহিত, নিরাময়, শুদ্ধ, বুদ্ধ, মুক্ত ব্রহ্মস্বরূপ আমি, এইরূপ ধারণা করিবে ॥ ৮০—৮১

টীকা। অক্রিয়স্যাপি ক্রিয়াবত্ত্বোপচারযুক্তং দৃষ্টান্তেন প্রপঞ্চয়তি—রাজবদিতি। স্পষ্টম্ ॥

যস্মাদেবমাত্মা স্বতো নিত্যশুদ্ধত্বাদিস্বভাবঃ শাস্ত্রন্যায়াভ্যামবগতস্তস্মাৎ তৎ তথৈব জানীয়ান্নান্যথেত্যুপসংহরতি—নির্গুণমিতি। নৈতেষু শ্লোকেষু পুনরুক্তং দোষাবহং যতঃ প্রতিপাদ্যবস্তুনো দুর্বোধত্বানুমুক্ষুপকারায় কারুণিক আচার্য্যঃ কচিচ্ছাস্ত্রতঃ কচিৎ ফলকথনেন কচিদ্বিদ্বদনুভবাভিনয়নেন পুনঃ পুনঃ প্রতিপাদয়তি। 'ভূয়োঽপি পথ্যং বক্তব্যম্' ইতি ন্যায়াৎ ॥ ৮০—৮১

বন্ধং মোক্ষঞ্চ সর্ব্বং যত ইদমুভয়ং হেয়মেকং দ্বয়ঞ্চ
জ্ঞেয়ং জ্ঞেয়াভ্যতীতং পরমমধিগতং তত্ত্বমেকং বিশুদ্ধম্।
বিজ্ঞায়ৈতদ্যথাবৎ শ্রুতিমুনিগদিতং শোকমোহাবতীতঃ
সর্ব্বজ্ঞঃ সর্ব্বকৃৎ স্যাদ্ভবভয়রহিতো ব্রাহ্মণোঽবাপ্তকৃত্যঃ ॥৮২

পদান্বয়। বন্ধম্ ( বন্ধন, প্রমাতৃত্বকর্তৃত্বাদি প্রতিভাসরূপ ) মোক্ষঞ্চ ( এবং মুক্তি ) সর্ব্বম্ ( নিঃশেষভাবে ) বিজ্ঞায় ( জানিয়া ) ইদম্ উভয়ম্ ( এই দুইটি অর্থাৎ বন্ধ ও মোক্ষ ) যতঃ ( যাহা হইতে, অর্থাৎ বন্ধ ও মোক্ষের কারণ, অজ্ঞান হইতে বন্ধ এবং জ্ঞান হইতে মোক্ষ ) [ বিজ্ঞায়=জানিয়া ] একম্ ( অনুবৃত্ত কারণ ) দ্বয়ং চ ( ব্যাবৃত্ত কার্য্য ) [ যৎ—যাহা ] জ্ঞেয়ম্ ( বিষয় ) হেয়ম্ ( বাধিত) [ বিজ্ঞায়=জানিয়া ] জ্ঞেয়াভ্যতীতম্ ( দৃশ্য হইতে পৃথক্‌কৃত ) পরমম্ ( নিরতিশয় ) বিশুদ্ধম্ ( শুদ্ধ ) শ্রুতিমুনিগদিতম্ বেদবাক্য এবং গুরুকর্তৃক উপদিষ্ট ) এতৎ (এই ) একম্ (অদ্বিতীয়) অধিগতং ( বেদান্তলব্ধ ) তত্ত্বম্ (পরমার্থ বস্তু, ব্রহ্ম) যথাবৎ ( আত্মরূপে ) [ বিজ্ঞায়=জানিয়া ] শোকমোহৌ ( শোক এবং মোহকে ) অতীতঃ ( অতিক্রান্ত ), সর্ব্বজ্ঞঃ (সর্ব্ববিষয়ক জ্ঞানবান্ ) সর্ব্বকৃৎ ( সকলের কর্ত্তা ) ভবভয়রহিতঃ ( সংসারভয় শূন্য ) ব্রাহ্মণঃ ( মুখ্য বৃত্তিতে ব্রাহ্মণ শব্দবাচ্য ) অবাপ্তকৃত্যঃ ( সমস্ত ক্রিয়াফল প্রাপ্ত ) স্যাৎ ( হয় ) ॥ ৮২

অনুবাদ। সম্যক্‌রূপে বন্ধ ও মোক্ষ, উভয়ের কারণ অজ্ঞান ও জ্ঞান, কারণ ও কার্য্য, ও বিষয়কে ত্যাজ্য জানিয়া দৃশ্যাতীত, নিরতিশয়, বেদান্ত প্রতিপাদিত, বিশুদ্ধ, শ্রুতি ও গুরুকর্তৃক উপদিষ্ট অদ্বিতীয় ব্রহ্মতত্ত্ব আত্মস্বরূপে

অবগত হইয়া লোক শোক ও মোহের অতীত, সর্ব্বজ্ঞ, সর্ব্বকর্ত্তা, সংসার ভীতি-বিরহিত, যথার্থ ব্রাহ্মণ শব্দবাচ্য এবং সর্ব্বক্রিয়া ফলের আশ্রয় হ'ন ॥ * ৮২

টীকা। উক্তং প্রকরণার্থং প্রতিপত্তিসৌকর্য্যার্থং সংক্ষিপ্য কথয়তি—বন্ধং মোক্ষমিতি। বন্ধং মোক্ষঞ্চ সর্ব্বং যথাবদ্‌বিজ্ঞায় ভবভয়রহিতঃ স্যাদিত্যন্বয়ঃ। বন্ধঃ প্রমাতৃত্বকর্তৃত্বাদিপ্রতিভাসলক্ষণঃ, মোক্ষো ব্রহ্মস্বরূপাবস্থানং সর্ব্বমিতি নিঃশেষং পূর্ব্বোক্তপ্রকারমিত্যর্থঃ। ইদমুভয়ং বন্ধং মোক্ষঞ্চ যতো হেতোরজ্ঞানাৎ জ্ঞানাচ্চ ভবতঃ তে অপি বিজ্ঞায়েতি সম্বন্ধঃ। তথা একমনুবৃত্তং কারণদ্বয়ং ব্যাবৃত্তং কার্য্যঞ্চ যৎজ্ঞেয়ং বিষয়ভূতং তৎ সর্ব্বং হেয়ং বাধ্যং বিজ্ঞায়েত্যন্বয়ঃ। জ্ঞেয়াদ্ব্যতীতং দৃশ্যাৎ সম্যক্ পৃথক্‌কৃতং পরমং নিরতিশয়ং বিশুদ্ধমেকং ব্রহ্ম যদ্‌বেদান্তেষ্বধিগতং তত্ত্বং পরমার্থং তদপি যথাবদ্‌বিজ্ঞায়াত্মত্বেনোপাদায় কিংলক্ষণং শ্রুতিমুনিগদিতং শ্রুতিবাক্যেন মুনিনা গুরুণোপদিষ্টমিত্যর্থঃ। এবমাত্মাঽনাত্মতত্ত্বং জ্ঞাত্বাঽনাত্মাপোহেনাত্মতত্ত্বনিষ্ঠঃ শোকমোহাবতীতঃ স্যাৎ, 'তত্র কো মোহঃ কঃ শোক একত্বমনুপশ্যতঃ' ইতি শ্রুতেঃ। সর্ব্বং হি ব্রহ্ম তজ্জানন্ সর্ব্বজ্ঞঃ স্যাৎ, সর্ব্বং স্বাত্মন্যেকং করোতীতি সর্ব্বকৃৎ স্যাৎ। তথা চ মুক্তাবস্থয়া শ্রুতিঃ—'অহং বিশ্বং ভুবনমভ্যভবম্' ইতি। দৈর্ঘ্যং গানার্থম্। অভ্যভবমভিভূতবানাত্মসাৎ কৃতবানস্মীতি শ্রুত্যর্থঃ। ভবভয়রহিতঃ—'ন বিভেতি কুতশ্চ ন' ইতি শ্রুতেঃ ব্রাহ্মণো মুখ্যয়া বৃত্ত্যা ব্রাহ্মণশব্দাভিধেয়ঃ। 'অমৌনঞ্চ মৌনঞ্চ নির্ব্বিদ্যাথ ব্রাহ্মণ' ইতি। 'অথ য এতদক্ষরং গার্গি বিদিত্বাস্মাল্লোঁকাৎ প্রৈতি স ব্রাহ্মণ' ইতি চ শ্রুতেঃ। অবাপ্তকৃত্যঃ প্রাপ্ত-সর্ব্ব-ক্রিয়াফল ইত্যর্থঃ। 'সোঽশ্নুতে সর্ব্বান্ কামান্ সহ ব্রহ্মণা বিপশ্চিতা' ইতি শ্রুতেরিত্যর্থঃ ॥ ৮২

ন স্বয়ং স্বস্য নান্যশ্চ নান্যস্যাত্মা চ হেয়গঃ।
উপাদেয়ো ন চাপ্যেবমিতি সম্যঙ্‌মতিঃ স্মৃতা ॥ ৮৩

পদান্বয়। স্বয়ম্ আত্মা ( স্বস্বরূপ ) স্বস্য ( নিজের, আত্মার ) ন হেয়গঃ ( ত্যাগযোগ্য নহে ) ন চাপি উপাদেয়ঃ ( গ্রাহ্যও নহে ), অন্যশ্চ ন ( অন্য আত্মাও

---

* তাৎপর্য্য—'ব্রহ্ম'কে জানিয়া ব্রাহ্মণ হয়—ইহাদ্বারা বোধ হয় যেন পূর্ব্বে ব্রাহ্মণ ছিলেন না; কিন্তু বাস্তবিক পক্ষে তাহা নহে। বিশুদ্ধ সংস্কার দ্বারা ব্রাহ্মণের ঔরসে ব্রাহ্মণীর গর্ভে জাত পুরুষকে ব্রাহ্মণ বলা যায় এইরূপ ক্ষত্রিয়াদিরও লক্ষণ জানিবে। সুতরাং পূর্ব্বে ব্রাহ্মণ থাকিলেও ব্রহ্মজ্ঞান না থাকায় এরূপ কৃতকৃত্যতা হয় নাই; ব্রাহ্মণ দেহ কেবল মুক্তির জন্য, ইহাই প্রদর্শন করিবার জন্য এখানে এরূপ বলা হইয়াছে।

নহে) [স্বস্য=নিজের] [হেয়গঃ=ত্যাগই] [ন চাপি উপাদেয়ঃ=গ্রাহ্যও নহে] ইতি (এইরূপ) সম্যক্ মতিঃ (সম্যক্ জ্ঞান) স্মৃতা (কথিত হয়) ॥ ৮৩

অনুবাদ। স্বয়ং আত্মা নিজের ত্যাজ্য কিংবা গ্রাহ্য নহে, পরমাত্মাও নিজের হেয় কিংবা উপাদেয় নহে—এইরূপ নিষ্ঠাকে ব্রহ্মবিদ্‌গণ সম্যক্ জ্ঞান বলিয়া থাকেন * ॥ ৮৩

টীকা। এবমাত্মানং জানতঃ কৃতকৃত্যত্বমুক্তং প্রকটয়তি—ন স্বয়মিতি। স্বয়মাত্মা স্বস্য ন হেয়গস্ত্যক্তব্যকোটৌ পতিতো ন বাপ্যুপাদেয়ঃ, একস্মিন্ কর্ম্ম-কর্তৃত্বাসম্ভবাৎ স্বরূপস্য স্থিতৌ নাশে বা স্ববিষয়হানোপাদানয়োরসম্ভবাচ্চ, তথান্যশ্চ ন স্বস্য হেয়গোঽন্যত্বেঽস্যৈবাভাবাৎ, নাপ্যুপাদেয়োঽতএব তথান্যস্যাপি স্বয়মুপাদেয়ো হেয়গো বা ন ভবত্যাত্মান্তরাভাবাদনাত্মনশ্চ বাধিতত্বাদচৈতন্যাচ্চেতি যোজনা। ইত্যেবং যা নিষ্ঠা সা সম্যঙ্‌মতিঃ সম্যগ্‌জ্ঞানং স্মৃতা ব্রহ্মবিদ্ভি-রিত্যর্থঃ ॥ ৮৩

আত্মপ্রত্যায়িকা হ্যেষা সর্ব্ববেদান্তগোচরা।
জ্ঞাত্বৈতাং হি বিমুচ্যন্তে সর্ব্বসংসারবন্ধনৈঃ ॥ ৮৪

পদান্বয়। হি (যেহেতু) এষা (এই) [মতিঃ=জ্ঞান] আত্মপ্রত্যায়িকা (আত্মাকে ব্রহ্মরূপে জ্ঞাপিকা) সর্ব্ববেদান্তগোচরা (সমস্ত বেদান্ত-বিষয়া) [অতএব] এতাম্ (ইহাকে) জ্ঞাত্বা (জানিয়া) সর্ব্বসংসারবন্ধনৈঃ (সমস্ত সংসারপাশ) বিমুচ্যন্তে (মুক্ত হয়) ॥ ৮৪

অনুবাদ। যেহেতু এইরূপ জ্ঞান আত্মার ব্রহ্মত্ব প্রতিপাদক এবং সমস্ত বেদান্ত-বিষয়ক ; অতএব এইরূপ জ্ঞানলাভ করিয়া সমস্ত সংসারবন্ধন হইতে বিমুক্ত হয় * ॥ ৮৪

টীকা। কূটস্থচৈতন্যৈকরসে পূর্ণে বস্তুনি হানাদ্যসম্ভবান্নিরায়াসং পরং ব্রহ্মৈবাস্মীত্যেবংবিধায়া ধিয়ঃ সম্যঙ্‌মতিত্বে হেতুমাহ—আত্মপ্রত্যায়িকেতি। আত্মানং ব্রহ্মত্বেন প্রত্যায়য়তীতি আত্মপ্রত্যায়িকা, হি যস্মাদেষা মতিঃ স্বানুভব-সিদ্ধেতি বা সর্ব্ববেদান্তগোচরেতি প্রমাণমূলত্বমস্যা দর্শয়তি। এতাং জ্ঞাত্বা লব্ধা সর্ব্বসংসারবন্ধনৈর্বিমুচ্যন্তে কৃতকৃত্যা ভবন্তীত্যর্থঃ। তথা চ ভগবদ্‌বচনং

---

* তাৎপর্য্য—স্বস্বরূপ কেহ ত্যাগ করিতে পারে না, কারণ ত্যাগের কর্ত্তা নিজে, গ্রহণ করিতে পারে, কারণ স্বরূপ গ্রহীতব্য নহে, সেইরূপ সমস্ত আত্মার একত্ববশতঃ পর আত্মা ও গ্রাহ্য বা উপাদেয় নহে।

'ইতি গুহ্যতমং শাস্ত্রমিদমুক্তং ময়ানঘ। এতদ্‌বুদ্ধা বুদ্ধিমান্ স্যাৎ কৃতকৃত্যশ্চ ভারত' ইতি ॥ ৮৪

রহস্যং সর্ব্ববেদানাং দেবানাঞ্চাপি যৎ পরম্।
পবিত্রং পরমং হ্যেতৎ তদেতৎ সংপ্রকাশিতম্ ॥ ৮৫

পদান্বয়। যৎ এতৎ (যে ইহা, জ্ঞান) সর্ব্ববেদানাম্ (সমস্ত বেদের) রহস্যম্ (তাৎপর্য্য), দেবানাং চাপি (দেবতাদিগেরও) পরম্ (অত্যন্ত) [প্রিয়ম্=প্রীতিকর], হি (যেহেতু) তৎ এতৎ (সেই এই) পরমম্ (নিরতিশয়) পবিত্রম্ (পাবন) [অত্র=এই প্রকরণে] সংপ্রকাশিতম্ (প্রকটিত হইয়াছে) ॥ ৮৫

অনুবাদ। যাহা সমস্ত বেদের রহস্য, যাহা দেবতাগণেরও অত্যন্ত প্রিয়, পরম পবিত্র সেই তত্ত্বজ্ঞান এই প্রকরণে প্রকটিত হইয়াছে * ॥ ৮৫

টীকা। প্রকরণোক্তং জ্ঞানমিদানীং প্রশংসন্নস্যোপাদেয়ত্বং দ্রঢ়য়তি—রহস্যমিতি। রহস্যমুপদেশব্যতিরেকেণাবিজ্ঞেয়ং 'আচার্য্যবান্ পুরুষো বেদ' 'সর্ব্বে বেদা যৎপদমামনন্তি' ইতি চ শ্রুতেঃ 'দেবৈরত্রাপি বিচিকিৎসিতং পুরা নহি সুবিজ্ঞেয়মণুরেষ ধর্ম্ম' ইতি শ্রুতেঃ দেবানাঞ্চাপি রহস্যমিত্যর্থঃ। পরং সর্ব্বোত্তমং পবিত্রং পাবনং 'ক্ষীয়ন্তে চাস্য কর্ম্মাণি', 'এবং বিদি পাপং কর্ম্ম ন লিপ্যতে' ইত্যাদি শ্রুতেঃ। হি যস্মাৎ পরমং পরমপুরুষার্থরূপং নিরতিশয়ানন্দপ্রকাশমিতি যাবৎ, যদেবং রূপং সম্যগ্‌জ্ঞানং তদেতৎ সম্যক্ প্রকাশিতং প্রকটীকৃতমস্মিন্ প্রকরণে ইত্যর্থঃ ॥ ৮৫

নৈতৎ দেয়মশান্তায় রহস্যং জ্ঞানমুত্তমম্।
বিরক্তায় প্রদাতব্যং শিষ্যায়ানুগতায় চ ॥৮৬

পদান্বয়। এতৎ (এই) উত্তমম্ (উৎকৃষ্ট) রহস্যম্ (গোপ্য) জ্ঞানম্ (জীব ও ব্রহ্মের একত্ব জ্ঞান) অশান্তায় (শমগুণ-বিরহিত পুরুষকে) ন দেয়ম্ (দাতব্য নহে), অনুগতায় (গুরুর অনুগমনশীল) বিরক্তায় (বৈরাগ্যবান্) শিষ্যায় চ (শিষ্যের উদ্দেশ্যে) প্রদাতব্যম্ (দান করিবেন) ॥ ৮৬

---

* তাৎপর্য্য—'বিরক্তায়' এই পদটি পূর্ব্বের সহিত অন্বিত হইতে পারে, অর্থাৎ বিরক্ত—বেদান্তবিমুখ লোককে দান করা উচিত নহে—এইরূপ অর্থ হইবে।

অনুবাদ। এই উৎকৃষ্ট বেদরহস্য—তত্ত্বজ্ঞান সমগুণ বিরহিত পুরুষকে দিবেন না, বৈরাগ্যবান্ অনুগত শিষ্যকে প্রদান করা কর্ত্তব্য ॥ ৮৬

টীকা। এতস্য গোপনীয়ত্বং সূচয়তি—নৈতদিতি। যদ্বাস্য দুর্ব্বিজ্ঞেয়ত্বেন দুর্ধরত্বাৎ তদ্ধারণসমর্থমধিকারিণং বিশিষ্যানধিকারিভ্যো বিবেচয়তি—নৈতৎ-দেয়মিতি ॥ ৮৬

দদতশ্চাত্মনো জ্ঞানং নিষ্ক্রয়োঽন্যো ন বিদ্যতে।
জ্ঞানমিচ্ছংস্তরেৎতস্মাদ্যুক্তঃ শিষ্যগুণৈঃ সদা ॥ ৮৭

পদান্বয়। [ যস্মাৎ=যেহেতু ] আত্মনঃ জ্ঞানম্ ( আত্মতত্ত্বজ্ঞান ) দদতশ্চ ( দাতার ) অন্যঃ ( অপর ) নিষ্ক্রয়ঃ ( মূল্য ঋণপরিশোধ ) ন বিদ্যতে ( নাই ), তস্মাৎ ( তজ্জন্য ) শিষ্যগুণৈঃ ( ছাত্রের গুণ সমূহের দ্বারা ) সদা ( সর্ব্বদা ) যুক্তঃ ( বিশিষ্ট ) জ্ঞানম্ ইচ্ছন্ ( জ্ঞানকে সম্পাদন করিয়া ) তরেৎ ( সংসার হইতে উত্তীর্ণ হয় ) ॥ ৮৭

অনুবাদ। যেহেতু আত্মজ্ঞান প্রদাতা গুরুর অন্য কোন ঋণ-পরিশোধের উপায় নাই, অতএব সর্ব্বদা শিষ্যগুণযুক্ত হইয়া জ্ঞান সম্পাদন করত সংসার হইতে উত্তীর্ণ হইবে ॥ ৮৭

টীকা। যস্মাদেবংলক্ষণজ্ঞানদ আচার্য্যঃ কৃতকৃত্যো ন প্রলোভাদিনা জ্ঞানং প্রযচ্ছতি, তস্মান্মুমুক্ষুরমানিত্বাদিশিষ্যগুণযুক্তঃ স্যাদ্যথাচার্য্যঃ কৃপয়া বিদ্যাং দদ্যাদিত্যেতদর্থমাহ—দদতশ্চেতি। ন বিদ্যতে যস্মাদিতি যোজ্যম্। তস্মাৎ শিষ্যগুণৈঃ সদাযুক্তো জ্ঞানমিচ্ছন্ সম্পাদয়ংস্তরেৎ সংসারমিতি শেষঃ ॥৮৭

জ্ঞানং জ্ঞেয়ং তথা জ্ঞাতা যস্মাদন্যৎ ন বিদ্যতে *।
সর্ব্বজ্ঞঃ সর্ব্বশক্তির্যস্তস্মৈ জ্ঞানাত্মনে নমঃ ॥ ৮৮

পদান্বয়। যস্মাৎ ( যাহা হইতে ) অন্যৎ ( অপর ) জ্ঞানম্ ( জ্ঞান ) জ্ঞেয়ম্ ( বিষয় ) তথা ( এবং ) জ্ঞাতা ( বিজ্ঞাতা ) ন বিদ্যতে ( নাই ), যঃ (যিনি) সর্ব্বজ্ঞঃ ( সর্ব্ববিষয়ে জ্ঞানবান্ ) সর্ব্বশক্তিঃ ( সকল বিষয়ে শক্তিমান্ ) তস্মৈ ( সেই ) জ্ঞানাত্মনে ( সচ্চিদানন্দস্বরূপ ব্রহ্ম উদ্দেশে ) নমঃ ( নমস্কার ) ॥ ৮৮

অনুবাদ। যাঁহা হইতে অন্য জ্ঞান, জ্ঞেয় এবং জ্ঞাতা নাই, যিনি সর্ব্বজ্ঞ ও সর্ব্বশক্তি, সৎ চিৎ আনন্দস্বরূপ সেই ব্রহ্ম উদ্দেশে নমস্কার ॥ ৮৮

---

* যস্মাদন্যো ন বিদ্যতে ইতি বা, পাঠঃ।

টীকা। আদাবিবোপসংহারেঽপি দেবতাচার্য্যনমস্কারৌ তত্ত্বজ্ঞৈর্বিদ্যাং প্রতি অন্তরঙ্গত্বখ্যাপনায় কার্য্যাবিতি দর্শয়তি শ্লোকদ্বয়েন—জ্ঞানমিত্যাদিনা। জ্ঞানাত্মনে চিৎসদানন্দরূপায়েত্যর্থঃ ॥ ৮৮

বিদ্যয়া তারিতাঃ স্মো যৈর্জন্মমৃত্যুমহোদধিম্।
সর্ব্বজ্ঞেভ্যো নমস্তেভ্যো গুরুভ্যোঽজ্ঞানসংকুলম্ ॥ ৮৯

পদান্বয়। স্মঃ (আমরা) যৈঃ (যাঁহাদের দ্বারা, অথবা যাঁহার দ্বারা, গৌরবে বহুবচন) বিদ্যয়া (জ্ঞানের দ্বারা) অজ্ঞানসঙ্কুলম্ (অবিদ্যাব্যাপ্ত) জন্মমৃত্যুমহোদধিম্ (জন্মমৃত্যুরূপ মহাসমুদ্র) তারিতাঃ (আমরা উত্তীর্ণ হইয়াছি) সর্ব্বজ্ঞেভ্যঃ (সর্ব্ববিষয়ক জ্ঞানবান্) তেভ্যঃ (সেই) গুরুভ্যঃ (গুরুগণের উদ্দেশে) নমঃ (নমস্কার) ॥ ৮৯

অনুবাদ। আমরা যৎকর্ত্তৃক অজ্ঞানসঙ্কুল জনন মরণরূপ মহাসমুদ্র উত্তীর্ণ হইয়াছি, সেই সর্ব্বজ্ঞ গুরুর উদ্দেশে নমস্কার ॥ ৮৯

টীকা। বিদ্যয়েতি। অজ্ঞানসংকুলমিতিচ্ছেদঃ ॥ ৮৯

ইতি সম্যঙ্মতিপ্রকরণং সপ্তদশং বিবৃতম্ ॥ ১৭

---

# তত্ত্বমসি-প্রকরণম্।

যেনাত্মনা বিলীয়ন্তে উদ্ভবন্তি চ বৃত্তয়ঃ।
নিত্যাবগতয়ে তস্মৈ নমো ধীপ্রত্যয়াত্মনে ॥ ১

পদান্বয়। বৃত্তয়ঃ (বুদ্ধিপরিণামসমূহ, অন্তঃকরণের অবস্থাবিশেষ) যেন (যে) আত্মনা (আত্মস্বরূপে) বিলীয়ন্তে (সুষুপ্তিকালে লয় প্রাপ্ত হয়) উদ্ভবন্তি চ (এবং জাগ্রৎকালে উত্থিত হয়), তস্মৈ (সেই) ধীপ্রত্যয়াত্মনে (ধীপ্রত্যয়—চৈতন্য প্রতিবিম্বিত বুদ্ধি বৃত্তি, তাহার অধিষ্ঠান) নিত্যাবগতয়ে (নিত্যজ্ঞানস্বরূপ উদ্দেশে) নমঃ (নমস্কার) ॥ ১

অনুবাদ। সুষুপ্তিকালে চিত্তবৃত্তি সমূহ যে চৈতন্যস্বরূপ আত্মাতে বিলয় প্রাপ্ত হয় এবং জাগ্রৎকালে উত্থিত হয়; বুদ্ধিবৃত্তির অধিষ্ঠান, নিত্যজ্ঞানস্বরূপ সেই আত্মার উদ্দেশে নমস্কার ॥ ১

টীকা। পূর্ব্বস্মিন্ প্রকরণে ব্রহ্মাত্মবিষয়মপরোক্ষজ্ঞানং মোক্ষসাধনং বেদান্তেভ্যো ভবতীত্যুক্তং তদযুক্তং বেদান্তানামপি স্বর্গকামাদিবাক্যবৎ পরোক্ষজ্ঞানজনকত্বাদতোঽপরোক্ষজ্ঞানায় প্রসংখ্যানমেষ্টব্যমিতি কেচিৎ প্রতিপেদিরে তন্মতনিরাকরণেন পূর্ব্বোক্তং সর্ব্বং স্বসিদ্ধান্তং শ্রৌতমুপপত্তিতঃ স্ফুটমুপপাদয়িতুং প্রকরণান্তরমারভমাণো দেবতানমস্কারব্যাজেন অন্তঃকরণবৃত্তিভাবাভাবসাক্ষিণং কূটস্থচিদেকতানমেবাত্মানং নিত্যাপরোক্ষং বেদান্তাঃ ব্রহ্মেতি প্রতিপাদয়ন্তো ন পরোক্ষং ব্রহ্ম সমর্পয়ন্তীতি সূচয়ন্ প্রকরণপ্রতিপাদ্যং দর্শয়তি—যেনেতি। বুদ্ধয়ো ধীপরিণামাঃ। অলাতচক্রমিবাত্মাত্মনা যেন চৈতন্যজ্যোতিঃস্বরূপেণ বিলীয়ন্তে, সুষুপ্তৌ অবস্থান্তরে উদ্ভবন্তি চ চিদাত্মব্যাপ্ত্যা ইত্যর্থঃ। ধীপ্রত্যয়াঃ সাভাসবুদ্ধিবৃত্তয়ন্তেষামাত্মনে তদধ্যাসাধিষ্ঠানায়েত্যর্থঃ। নিত্যশ্চাসাববগতিশ্চেতি বিগ্রহঃ॥ ১

প্রমথ্য বজ্রোপম-যুক্তি-সম্ভৃতৈঃ
শ্রুতেররাতীন্ শতশো বচোঽসিভিঃ।
ররক্ষ বেদার্থনিধিং বিশালধী-
র্নমো যতীন্দ্রায় গুরোর্গরীয়সে॥ ২

পদান্বয়। বিশালধীঃ (তীক্ষ্ণবুদ্ধি) [যঃ=যিনি] বজ্রোপমযুক্তিসংভৃতৈঃ (বজ্রতুল্য যুক্তি সমূহের দ্বারা অভেদ্য) শ্রুতেঃ বচোঽসিভিঃ (বেদান্ত বাক্যসমূহরূপ খড়্গের দ্বারা) অরাতীন্ (শত্রুগণকে, অদ্বৈতরত্নাপহারী দ্বৈতবাদী বৈরিগণকে) শতশঃ (শত শত ভাগে) প্রথম্য (সমূলে প্রমথিত করিয়া) বেদার্থনিধিং (বেদান্তরত্নতত্ত্ব) ররক্ষ (রক্ষা করিয়াছেন) যতীন্দ্রায় (সন্ন্যাসিশ্রেষ্ঠ) গুরোর্গরীয়সে (পরম গুরুর উদ্দেশে) নমঃ (নমস্কার)॥ ২

অনুবাদ। অপ্রতিহতবুদ্ধি যিনি বজ্রতুল্য যুক্তি সমূহের দ্বারা দৃঢ় শত শত বেদান্ত বাক্যরূপ তরবারির দ্বারা শত্রুদিগকে (দ্বৈতবাদিগণকে) সমূলে উন্মূলিত করিয়া বেদান্ততত্ত্ব রক্ষা করিয়াছেন, সেই পরম গুরুর উদ্দেশে নমস্কার॥ ২

টীকা। ইদানীং শ্লোকেঽর্থে মুমুক্ষূণাং বিশ্বাসার্থং স্বাচার্য্যগুণোপবর্ণনপূর্ব্বকং সম্প্রদায়শুদ্ধিং কথয়তি—প্রথম্য বজ্রেতি। সম্ভূতৈরভেদ্যতয়া ঘটিতৈঃ শ্রুতের্বচোঽসিভির্বেদান্তবাক্যরূপনিস্ত্রিংশৈররাতীন্ ভেদতস্করারণ্যবাসিনোঽদ্বৈতরত্নাপহারিণঃ শত্রূন্ প্রথম্য সমূলমুন্মূল্য যো বিশালধীঃ অপ্রতিহতদীর্ঘবুদ্ধির্বেদান্তার্থনিধিং বেদান্তমঞ্জুষাগতং নিধিং নিধীয়তেঽস্মিন্ সর্ব্বমিতি নিধিরদ্বয়ং

ব্রহ্মাত্মতত্ত্বং চ স্মরন্ক তস্মৈ যতীন্দ্রায় গুরোর্গরীয়সে পরমগুরবে নম ইতি যোজনা ॥ ২

নিত্যমুক্তঃ সদেবাস্মীত্যেবং চেন্ন ভবেন্মতিঃ।
কিমর্থং শ্রাবয়ত্যেব মাতৃবৎ শ্রুতিরাদরাৎ ॥ ৩

পদান্বয়। নিত্যমুক্তঃ (সদা মুক্ত) সদেব (সৎস্বরূপই) অস্মি (আমি), ইতি এবম্ মতিঃ (এইরূপ বুদ্ধি) চেৎ (যদি) ন ভবেৎ (না হয়,) এবম্ (এইরূপ) শ্রুতিঃ (বেদ) কিমর্থম্ (কিজন্য) আদরাৎ (আদর সহকারে) মাতৃবৎ (মাতার ন্যায়) শ্রাবয়েৎ (শোনায়) ॥ ৩

অনুবাদ। আমি নিত্যমুক্ত, সৎস্বরূপ,—এইরূপ অপরোক্ষ জ্ঞান যদি [বেদান্তবাক্য হইতে] না হয়, তবে শ্রুতি কিজন্য আদরবতী জননীর ন্যায় উপদেশ দেন? ॥ ৩

টীকা। এবং নমস্কারব্যাজেন প্রকরণার্থং সম্প্রদায়শুদ্ধিঞ্চোক্ত্বা তত্ত্বমস্যাদিবাক্যাদেবাপরোক্ষজ্ঞানমাত্মনীতি প্রকরণসিদ্ধান্তং তাবদাহ—নিত্যমুক্তমিতি। সদেবাহমহমেব সদস্মি নিত্যমুক্ত ইত্যেবং চেৎ তদপরোক্ষা মতির্বেদান্তবাক্যান্ন ভবেৎ তর্হি এবং সিদ্ধবন্নির্দ্দেশেন তত্ত্বমসীতি শ্রুতিঃ কিমর্থং কস্মাদাদৃতা আদরবতী পুনঃ পুনর্মাতেব পুত্রহিতৈষিণী শ্রাবয়েদিত্যর্থঃ॥ ৩

সিদ্ধাদেবাহমিত্যস্মাদ্ যুষ্মদ্ধর্ম্মো নিষিধ্যতে।
রজ্জ্বামিবাহিধীর্যুক্ত্যা তত্ত্বমিত্যাদিশাসনৈঃ ॥ ৪

পদান্বয়। অহম্ ইতি (অহংশব্দলক্ষ্য) অস্মাৎ (এই সিদ্ধাৎ (স্বতঃসিদ্ধ আত্মার সকাশ হইতে) যুষ্মদ্ধর্ম্মঃ (পরাক্পদার্থ অহঙ্কারাদি) যুক্ত্যা (যুক্তি সহিত) ত্বম্ (তুমি) তৎ (সেই ব্রহ্ম) ইত্যাদিশাসনৈঃ (এইরূপ উপদেশ সমূহের দ্বারা) রজ্জ্বাম্ (দড়ীতে) অহিধীরিব (সর্পবুদ্ধির ন্যায়) নিষিধ্যতে (নিষিদ্ধ হইতেছে) ॥ ৪

অনুবাদ। যেমন রজ্জুতে সর্পবুদ্ধি নিবৃত্ত হয়, সেইরূপ যুক্তি সহিত তুমি সেই 'ব্রহ্ম'—এইরূপ উপদেশ সমূহের দ্বারা অহংশব্দলক্ষ্য—স্বতঃসিদ্ধ আত্মার নিকট হইতে অহঙ্কারাদি নিষিদ্ধ হয় * ॥ ৪

* তাৎপর্য্য—অহং শব্দবাচ্য অহঙ্কারাদি, অহংশব্দলক্ষ্য আত্মা। প্রত্যক্ পদার্থ আত্মা· পরাগর্থ আত্ম-ভিন্নপদার্থ।

টীকা। নিত্যাপরোক্ষস্বভাবাত্মস্বরূপত্বাদ্‌ব্রহ্মণো বাক্যাদেবাপরোক্ষজ্ঞানমারোপিতানর্থনিবৃত্তিফলমুৎপদ্যত ইত্যাহ—সদ্ব্রহ্মেতি। অহমিত্যত্রাহং শব্দলক্ষ্যাদপরোক্ষতয়া স্বতঃসিদ্ধাদাত্মনঃ সকাশাদ্‌যুষ্মদ্ধর্ম্মঃ পরাগর্থোঽহংকারাদিস্তত্ত্বমিত্যাদিশাসনৈর্যুক্ত্যা সহিতৈঃ শোধিতার্থৈরিতি যাবন্নিষিধ্যতে ভ্রমগৃহীতপরোক্ষ-সদ্বয়াকারবিলপনেনাত্মতত্ত্বং প্রতিপাদ্যত ইত্যর্থঃ। তত্র দৃষ্টান্তার্থঃ স্পষ্টঃ॥ ৪

শাস্ত্রপ্রামাণ্যতো জ্ঞেয়া ধর্ম্মাদেরস্তিতা যথা।
বিষাপোহো যথা ধ্যানাদ্ বাধিঃ স্যাৎ পাপ্মনস্তথা॥ ৫

পদান্বয়। যথা (যেমন) ধর্ম্মাদেঃ (ধর্ম্ম প্রভৃতির) অস্তিতা (সত্তা) শাস্ত্রপ্রামাণ্যতঃ (শাস্ত্র প্রামাণ্য বশতঃ) জ্ঞেয়া (জ্ঞাতব্য), যথা (যেমন) ধ্যানাৎ (গরুড়াদি মন্ত্রবীজ স্মরণ বশতঃ) বিষাপোহঃ (বিষনাশ) [ভবতি = হয়], তথা (সেইরূপ) পাপ্মনঃ (পাপ হইতে, অবিদ্যারূপ অনর্থ হইতে) বাধিঃ (বাধ, নিবৃত্তি) স্যাৎ (হয়)॥৫

অনুবাদ। যেমন ধর্ম্মাদির সত্তা শাস্ত্র প্রামাণ্যবশতঃ জানা যায়, যেরূপ গরুড় মন্ত্রবীজ স্মরণ হেতু বিষনাশ হয়, সেইরূপ বেদান্ত বাক্য হইতে আত্মতত্ত্বজ্ঞান দ্বারা অবিদ্যারূপ অনর্থ নিবৃত্তি হয়॥ ৫

টীকা। তন্নিবৃত্তিং দৃষ্টান্তাভ্যাং স্পষ্টয়তি—শাস্ত্রেতি। যদ্বা নিত্যাপরোক্ষাত্মৈব ব্রহ্ম তদবগমশ্চানর্থনিবৃত্তিহেতুরিত্যেতৎ ক্রমেণ দৃষ্টান্তাভ্যাং সাধয়তি—শাস্ত্রেতি। তথা ব্রহ্মণ এবাত্মত্বেনাস্তিতা 'অনেন জীবেনাত্মনানুপ্রবিশ্য' 'তত্ত্বমসি' ইতি শাস্ত্রপ্রামাণ্যতো জ্ঞেয়েতি দার্ষ্টান্তিকং যোজ্যম্। ধ্যানাদ্ গরুড়াদিমন্ত্রবীজস্মরণাদ্‌বিষাপোহঃ সদ্যোবিষনিবৃত্তিস্তথা পাপ্মনোঽবিদ্যাদ্যনর্থরূপস্য বাক্যাদাত্মতত্ত্বাবগমমাত্রেণ সদ্য এব বাধির্বাধরূপা নিবৃত্তিঃ স্যাদিত্যর্থঃ॥ ৫

সদ্‌ব্রহ্মাহং করোমীতি প্রত্যয়াবাত্মসাক্ষিকৌ।
তয়োরজ্ঞানজস্যৈব ত্যাগো যুক্ততরো মতঃ॥ ৬

পদান্বয়। অহম্ (আমি) সদ্‌ব্রহ্ম (সৎস্বরূপ ব্রহ্ম) [অহম্ = আমি] করোমি (করি) ইতি (এইরূপ) আত্মসাক্ষিকৌ (আত্মা যাহার সাক্ষী এরূপ)

প্রত্যয়ৌ ( দুইটি জ্ঞান ), তয়োঃ ( এই দুইটির মধ্যে ) অজ্ঞানজস্য এব ( আমি করি, এই অজ্ঞানসম্ভূত জ্ঞানের ) ত্যাগঃ ( পরিত্যাগ ) যুক্ততরঃ ( অতিশয় যুক্তিযুক্ত ) মতঃ ( অভিমত ) ॥ ৬

অনুবাদ। [বেদান্তবাক্য জনিত আমি সৎস্বরূপ ব্রহ্ম এই জ্ঞান এবং আমি কার্য্য করি, ইহাও জ্ঞান ; তন্মধ্যে আমি ব্রহ্ম এই জ্ঞানের দ্বারা আমি করি এই জ্ঞান বাধিত হয়, ইহাতে কি কারণ আছে—] আমি সৎস্বরূপ ব্রহ্ম এবং আমি কর্ত্তা এই দুইটি জ্ঞান আত্মসাক্ষিক ; তন্মধ্যে 'আমি করি'—এই অজ্ঞান-সম্ভূত জ্ঞানের বাধ যুক্তিযুক্ত বলিয়া শাস্ত্রের অভিমত * ॥ ৬

টীকা। ননু বাক্যোত্থাহং ব্রহ্মাস্মীতি প্রত্যয়বদহংকরোমীত্যপি প্রত্যয়োঽনুভবসিদ্ধস্তত্র কো হেতুরয়মেবাপরেণ বাধ্যত ইত্যত্রোতি শঙ্কতে—সদ্‌ব্রহ্মাহমিতি। তত্র নিয়ামকং হেতুং বদন্নুত্তরমাহ—তয়োরিতি। যুক্ততর ইতি তরপোঽয়মর্থঃ। যথা পূর্ব্বপ্রবৃত্তযাগাবানযোজকশ্রুত্যা পশ্চাৎ প্রবৃত্তা লিঙ্গাদয়োঽপ্রাপ্তা এব বাধ্যন্তে, যথা বা পূর্ব্বমেব প্রকৃতেবিকৃতাবতিদেশপ্রাপ্তানামঙ্গানাং বিকৃতিগতাবিশেষোপদেশেন পাশ্চাত্যেন বাধ ইতি যুক্তত্বেঽপ্যনিয়মো বাধ্যবাধকয়োঃ পূর্ব্বাপরাভাবস্য ন তথাস্য ন্যায়স্যেতি যুক্ততর ইত্যুক্তমিতি ॥ ৬

সদস্মীতি প্রমাণোত্থা ধীরন্যা তন্নিভোদ্ভবা।
প্রত্যক্ষাদিনিভা বাপি বাধ্যতে দিগ্‌ভ্রমাদিবৎ ॥ ৭

পদান্বয়। সৎ অস্মি ( আমি ব্রহ্ম ) ইতি (এইরূপ) ধীঃ ( জ্ঞান ) প্রমাণোত্থা ( বেদান্ত বাক্যরূপ প্রমাণজনিত ), অন্যা ( অপরা, অহং কর্ত্তা ইত্যাদি জ্ঞান ) তন্নিভোদ্ভবা . ( প্রমাণাভাসজনিতা ) [ বাক্যজনিতজ্ঞান প্রত্যক্ষের বাধক, এ বিষয়ে দৃষ্টান্ত প্রদত্ত হইতেছে ] বা ( অথবা ) প্রত্যক্ষাদিনিভা অপি ( প্রত্যক্ষাভাসজনিত জ্ঞানও ) দিগ্‌ভ্রমাদিবৎ ( দিগ্‌ভ্রমাদির ন্যায়) বাধ্যতে (বাধিত হয়) ॥৭

অনুবাদ। আমি ব্রহ্ম—এইরূপ—জ্ঞান প্রমাণজনিত, 'আমিকর্ত্তা'

---

* তাৎপর্য্য—'আমি ব্রহ্ম'—এই জ্ঞান এবং 'আমি কর্ত্তা' এই জ্ঞানের আত্মা সাক্ষী আছেন। তবে আমি ব্রহ্ম এই জ্ঞানের দ্বারা 'আমি কর্ত্তা' এইরূপ জ্ঞানের বাধ হয় কেন? ইহার উত্তরে বলা হইতেছে যে,—আত্মা অসঙ্গ চিৎস্বরূপ, তাহাতে কর্ত্তৃত্বাদি আরোপিত; সুতরাং সত্যদ্বারা আরোপিত জ্ঞানে বাধ উচিত।

এইরূপ জ্ঞান প্রমাণাভাস-জনিত, প্রত্যক্ষাদি সদৃশ জ্ঞানও দিগ্‌ভ্রমাদির ন্যায় বাধিত হইয়া থাকে * ॥ ৭

টীকা। অত্র কঃ প্রমাণজঃ প্রত্যয়ঃ কো বাহজ্ঞানজ ইতি বীক্ষায়াং বিবিচ্য দর্শয়তি—সদস্মীতি। ধীস্তত্ত্বমসীতি নির্দ্দিষ্টবাক্যপ্রমাণোত্থা অন্যা কর্ত্তাহমিত্যাদি ধীস্তন্নিভোত্তবা প্রমাণাভাসসমুদ্ভূতা বিবেকদোষাস্কন্দিতত্বাদিত্যর্থঃ। বাক্যজন্যজ্ঞানস্যাপি প্রত্যক্ষাভাসবাধনং দৃষ্টান্তেন বুদ্ধিমারোহয়তি—প্রত্যক্ষাদীতি ॥ ৭

কুরু ভোক্তেতি যচ্ছাস্ত্রং লোকবুদ্ধ্যনুবাদি তৎ।
সদস্মীতি শ্রুতের্জাতা বাধ্যতেহন্যৈতয়ৈব ধীঃ ॥ ৮

পদান্বয়। কুরু ( কর ) ভোক্তা ( ভোক্তা ) ইতি ( এইরূপ ) যৎ ( যে ) শাস্ত্রম্ ( শ্রুতি ) তৎ ( তাহা ) লোকবুদ্ধ্যনুবাদি ( শাস্ত্রানভিজ্ঞ পুরুষের মতির অনুবাদ ), সদ্ অস্মি ( আমি ব্রহ্ম ) ইতি ( এইরূপ ) ধীঃ ( জ্ঞান ) শ্রুতেঃ ( শ্রুতি হইতে ) জাতা ( উৎপন্ন ), [ অতএব ] এতয়া অথবা তয়া ( এই নিরবকাশ সদস্মি এই জ্ঞানের দ্বারা ) অন্যা ( অপর, আমি কর্ত্তা এই সাবকাশ জ্ঞান ) বাধ্যতে ( বাধিত হয় ) ॥ ৮

অনুবাদ। 'ধর্ম্মের অনুষ্ঠান কর' 'আত্মা ভোক্তা' এইরূপ শাস্ত্র লোকবুদ্ধির অনুবাদক, 'আমি ব্রহ্ম' এইরূপ জ্ঞান শ্রুতিসম্ভূত; অতএব 'আমি ব্রহ্ম'—এইরূপ জ্ঞানের দ্বারা 'আমি কর্ত্তা' এইরূপ জ্ঞান বাধিত হইয়া থাকে† ॥ ৮

টীকা। নমু ব্রহ্মাস্মীতি বুদ্ধিবৎকর্ত্তৃত্বাদিবুদ্ধেরপি 'সত্যং বদ', 'ধর্ম্মং চর', 'স হি কর্ত্তা ভোক্তেত্যাহুর্মনীষিণঃ' ইত্যাদিবচনাৎ শাস্ত্রাসদ্ধত্বং তুল্যমিতি কথং তস্যা

* তাৎপর্য্য—'তত্ত্বমসি' ইত্যাদি বেদান্ত প্রমাণ দ্বারা অবগত হওয়া যায় যে 'আমি ব্রহ্ম', সুতরাং তাহা প্রমাণজঃ, 'আমি কর্ত্তা' এরূপ জ্ঞান প্রমাণাভাস জনিত। সুতরাং পরবর্ত্তী জ্ঞানবাধিত হয়। দেখা যায়, যখন পূর্ব্বাদি দিকে অন্যদিক্ বলিয়া বোধ হয়, তখন আপ্ত বাক্য দ্বারা সে ভ্রম নিবৃত্ত হয়।

† তাৎপর্য্য—'আমি ব্রহ্ম'—ইত্যাকার জ্ঞান যেমন বেদান্তবাক্যজ, সেইরূপ 'ধর্ম্মানুষ্ঠান কর' 'ভোক্তা' ইত্যাদি জ্ঞানও বেদান্তবাক্যজ; সুতরাং অন্যজ্ঞানের বাধ্যবাধকত্ব কিরূপে সম্ভবে? এই আশঙ্কার উত্তর প্রদান করিতেছেন—শাস্ত্র অনধিগত বিষয়ের উপদেশ প্রদান করিয়া থাকে, আত্মা ও ব্রহ্মের একত্ব কোন প্রমাণের দ্বারা অধিগত নহে, তাহা শাস্ত্র নিরূপণ করিয়া থাকে, আত্মার কর্ত্তৃত্বাদি লোক সিদ্ধ, তাহা শাস্ত্রের তাৎপর্য্যবিষয়ীভূত হইতে পারে না; কেবল মাত্র লোকসিদ্ধ পদার্থের অনুবাদ মাত্র। সুতরাং অনুবাদ শ্রুতির তাৎপর্য্য নহে, অধিগত জীব ও ব্রহ্মের একত্ব শ্রুতির তাৎপর্য্য, তৎপ্রতিপাদক জ্ঞান কর্ত্তৃত্বাদি জ্ঞানের বাধক।

বাধ্যত্বমিত্যাশঙ্ক্যাহ— কুরু ভোক্তেতি। শাস্ত্রানভিজ্ঞানাং তদভিজ্ঞসঙ্গতি-হীনানামপি কর্ত্তা ভোক্তাহমস্মীতি ধিয়ঃ সিদ্ধত্বাৎ কুর্ব্বিত্যাদি শাস্ত্রং লোক-সিদ্ধার্থানুবাদিনাঽনধিগতার্থবোধকমিত্যর্থঃ। সদস্মীতি ধীস্তু শ্রুতেরন্যসিদ্ধার্থায়াঃ সকাশাজ্জাতেত্যর্থঃ। তস্মাদেতয়ৈব নিরবকাশয়া সদস্মীতি শ্রুতিজাতয়া ধিয়ৈবান্যা সাবকাশানুবাদবাক্যজন্যা বাধ্যতে বাধত এবেতি বান্বয়ঃ॥ ৮

সদেব ত্বমসীত্যুক্তে নাত্মনো মুক্ততা স্থিরা।
প্রবর্ত্ততে প্রসঙ্ক্ষ্যামতো যুক্ত্যাঽনুচিন্তয়েৎ॥ ৯

পদান্বয়। ত্বং ( তুমি ) সদ্ এব ( ব্রহ্মস্বরূপ ) অসি ( আছ ) ইত্যুক্তে ( এইরূপ বলিলে ) আত্মনঃ ( আত্মার ) মুক্ততা ( মুক্তি ) স্থিরা ( নিশ্চলা ) ন প্রবর্ত্ততে ( প্রবৃত্ত হয় না ) ; অতঃ (এই জন্য) যুক্ত্যা ( যুক্তির সহিত) প্রসংচক্ষাম্ ( প্রসংখ্যান শব্দাবৃত্তি, উপাসনা ) অনুচিন্তয়েৎ ( অভ্যাস করিবে )॥ ৯

অনুবাদ। তুমি ব্রহ্মস্বরূপ,—এই কথা বলিলে আত্মার মুক্তি নিশ্চিত হয় না ; অতএব যুক্তির সহিত প্রসংখ্যান অভ্যাস করিবে *॥ ৯

টীকা। তদেবং বাক্যাদেবাপরোক্ষজ্ঞানমাত্মবিষয়মুৎপদ্যতে তচ্চ নিরপেক্ষ-মেবানর্থনিবৃত্তিহেতুরিতি স্বমতমুপন্যস্য স্বযূথ্যমতমুত্থাপয়তি—সদেবেতি। প্রসঙ্ক্ষ্যাং প্রসংখ্যানং শব্দাবৃত্তিং যুক্ত্যা সহাভ্যসেদিত্যর্থঃ॥ ৯

সকৃদুক্তং ন গৃহ্লাতি বাক্যার্থজ্ঞোঽপি যো ভবেৎ।
অপেক্ষতে ত এবান্যদবোচাম দ্বয়ং হি তৎ॥ ১০

পদান্বয়। যঃ ( যিনি ) বাক্যার্থজ্ঞঃ অপি ( বাক্যার্থ জ্ঞানবান্ও ) ভবেৎ ( হ'ন ) [ সঃ—তিনি ] সকৃদুক্তম্ ( একবার কথন ) ন গৃহ্লাতি ( জানেন না ) ; তৎ ( তজ্জন্য ) অন্যৎ ( অন্য, সহকারী ) অপেক্ষতে ( অপেক্ষা করে ), হি ( যেহেতু ) তে ( সেই ) [ বয়ম্—আমরা ] দ্বয়ম্ ( দুইটি, বাক্যানুচিন্তন এবং যুক্তিদ্বারা আলোচন ) অবোচাম ( পূর্ব্ব শ্লোকে বলিয়াছি )॥ ১০

অনুবাদ। যিনি বাক্যার্থজ্ঞানবান্, তিনিও একবার মাত্র কথিত বিষয় প্রতিপাদন করিতে পারেন না, সহকারী অন্য কিছুর অপেক্ষা করে ; অতএব

---

* তাৎপর্য্য—প্রসংখ্যান শব্দের অর্থ জ্ঞানাভ্যাস, উপাসনা। এই শ্লোক হইতে পূর্ব্বপক্ষীর মত।

আমরা পূর্ব্বশ্লোকে বাক্যানুধ্যান এবং যুক্তির সহিত আলোচনা—এই দুইটির কথা বলিয়াছি ॥ ১০

টীকা। উক্তমেব সাধয়তি—সকৃদিতি। যোঽপি বাক্যার্থজ্ঞঃ সকৃদুক্তং ন গৃহ্ণাতি ন জানাতি ন সম্যক্ প্রতিপদ্যতে যতোঽত এবাস্তং সহকারিভূতমপেক্ষতে তদ্দ্বয়ং বাক্যানুচিন্তনং যুক্ত্যালোচনঞ্চ পূর্ব্বশ্লোকে বয়মবোচামেত্যর্থঃ ॥ ১০

নিয়োগোঽপ্রতিপন্নত্বাৎ কর্ম্মণাং স যথা ভবেৎ।
অবিরুদ্ধো ভবেৎ তাবদ্‌যাবৎ সংবেদ্যতাঽদৃঢ়া ॥ ১১

পদান্বয়। যাবৎ (যৎকাল পর্য্যন্ত) সংবেদ্যতা (জ্ঞান) অদৃঢ়া (অপ্রতিষ্ঠিতা) ভবেৎ (থাকে) তাবৎ (তৎকাল পর্য্যন্ত) অপ্রতিপন্নত্বাৎ (আত্মসাক্ষাৎকারের অভাব বশতঃ) কর্ম্মণাম্ (অগ্নিহোত্রাদি কার্য্যসমূহের) স নিয়োগঃ (সেই বিধি) যথা (যেরূপ) অবিরুদ্ধঃ (অবিরোধ যুক্ত) ভবেৎ (হয়) ॥১১

অনুবাদ। যাবৎকাল জ্ঞান দৃঢ়রূপে প্রতিষ্ঠিত না হয়, তাবৎকাল আত্ম-সাক্ষাৎকারের অভাববশতঃ অগ্নিহোত্রাদি কর্ম্ম অবিরুদ্ধ থাকে ॥ ১১

টীকা। নন্বু তত্ত্বমস্যাদিবাক্যেষু বিধিং নোপলভামহে, ব্রহ্মাত্মভাবস্তু চ স্বত এব সিদ্ধের্মুমুক্ষোর্নিয়োগোঽপি ন ঘটত ইত্যাহ—নিয়োগ ইতি। বাক্য-মাত্রাদৈকাত্ম্যস্যাপ্রতিপন্নত্বাৎ সাক্ষাৎকৃতত্বাভাবাৎ তাবন্নিয়োগোঽবিরুদ্ধো ভবেদ্ যাবত্ সম্বেদ্যতা ব্রহ্মাত্মৈকতাঽদৃঢ়া দৃঢ়া ন প্রতীয়ত ইতি যোজনা। স নিয়োগঃ কর্ম্মণামগ্নিষ্টোমাদীনাং যথা ভবেদ্ বাক্যাদবগতানামপি ফলপ্রাপ্তয় ইতি দৃষ্টান্তার্থঃ ॥ ১১

চেষ্টিতঞ্চ তথা মিথ্যা স্বচ্ছন্দঃ প্রতিপদ্যতে।
প্রসংখ্যানমতঃ কার্য্যং যাবদাত্মানুভূয়তে ॥ ১২

পদান্বয়। স্বচ্ছন্দঃ (স্বেচ্ছাবান্, অনিযুক্ত) [ব্রহ্মাত্মৈকম্—জীব ও ব্রহ্মের একত্ব] প্রতিপদ্যতে [চেৎ] (যদি প্রাপ্ত হয়,) তথা চ (তাহা হইলে) চেষ্টি-তম্ (অনুষ্ঠীয়মান যম নিয়মাদি) মিথ্যা (বৃথা), অতঃ (এইজন্য) যাবৎ (যৎকাল পর্য্যন্ত) আত্মা অনুভূয়তে (আত্মজ্ঞান হয়) [তাবৎ=তৎকাল পর্য্যন্ত] প্রসংখ্যানম্ (শব্দাভ্যাস, উপাসনা) কার্য্যম্ (অনুষ্ঠান করিবে) ॥ ১২

অনুবাদ। যদি লোক বিধি ব্যতীত বাক্য হইতে স্বেচ্ছামত জীব ও ব্রহ্মের একত্বজ্ঞান প্রাপ্ত হয়; তাহা হইলে অনুষ্ঠীয়মান যম-নিয়মাদি মিথ্যা হয়; অতএব যাবৎ আত্মজ্ঞান না হয়, তাবৎ প্রসংখ্যান অনুষ্ঠান করা উচিত ॥ ১২

টীকা। কিঞ্চ বিধিমন্তরেণ চেদ্‌ব্রহ্মাত্মৈক্যং বাক্যাৎ স্বয়মেব প্রতিপদ্যেত তদা যমনিয়মাদিকং অনুষ্ঠীয়মানং মিথ্যা স্যাদুপকার্য্যাভাবাদিত্যাহ—চেষ্টিত-মিতি। চেষ্টিতমনুষ্ঠিতং যমাদি স্বচ্ছন্দঃ স্বেচ্ছাবান্ নিযুক্ত ইতি যাবৎ। প্রতি-পদ্যতে চেদিত্যধ্যাহারঃ। আত্মানুভূয়তে সাক্ষাৎ ক্রিয়ত ইত্যর্থঃ ॥ ১২

সদস্মীতি চ বিজ্ঞানমক্ষজো বাধতে ধ্রুবম্।
শব্দোত্থং দৃঢ়সংস্কারো দোষৈশ্চাকৃষ্যতে বহিঃ ॥ ১৩

পদান্বয়। সদ্ অস্মি (আমি ব্রহ্ম) ইতি চ (এইরূপ) শব্দোত্থং (শব্দজনিত) বিজ্ঞানম্ (জ্ঞানকে) দৃঢ়সংস্কারঃ (বদ্ধসংস্কার) অক্ষজঃ (ইন্দ্রিয় জন্য কর্ত্তা ভোক্তা—এইরূপ প্রত্যয়) ধ্রুবম্ (নিশ্চিত) বাধতে (বাধিত করে); [তেন=জ্ঞানেন] [মুমুক্ষু] দোষৈশ্চ (এবং রাগাদি দোষ সমূহের দ্বারা) বহিঃ আকৃষ্যতে (বহির্মুখীকৃত হয়), [অতঃ দোষনিবৃত্তয়ে প্রসংখ্যানং কার্য্যম্—অতএব দোষ নিবৃত্তির জন্য প্রসংখ্যান অনুষ্ঠেয়] ॥ ১৩

অনুবাদ। 'আমি ব্রহ্ম',—এইরূপ শব্দজনিত জ্ঞানকে, দৃঢ়সংস্কার ইন্দ্রিয় জন্য 'কর্ত্তা ভোক্তা' রূপ জ্ঞান নিশ্চিত বাধিত করে এবং মুমুক্ষুকে দোষ সমূহের দ্বারা বহির্মুখ করে; অতএব দোষনিবৃত্তির জন্য প্রসংখ্যান অনুষ্ঠেয় ॥ ১৩

টীকা। ইতোঽপি প্রসংখ্যানং বিধিতোঽনুষ্ঠেয়মিত্যাহ—সদস্মীতি—সদস্মীতি বিজ্ঞানমক্ষজঃ প্রত্যক্ষপ্রত্যয়ঃ কর্ত্তা ভোক্তেত্যেবমাত্মাকারো বাধতে ধ্রুবং নিশ্চিতমেতৎ। অক্ষজস্য প্রাবল্যে হেতুগর্ভং বিশেষণং—দৃঢ়সংস্কার ইতি। কিঞ্চ তেন মুমুক্ষুর্দোষৈঃ রাগাদিভিশ্চ বহিরাকৃষ্যতে বহির্মুখীক্রিয়তেঽতঃ প্রসংখ্যানং দোষনিবৃত্তয়ে চ কার্য্যমিত্যর্থঃ ॥ ১৩

শ্রুতানুমানজন্মানৌ সামান্যবিষয়ৌ যতঃ।
প্রত্যয়াবক্ষজোঽবশ্যং বিশেষার্থো নিবারয়েৎ ॥ ১৪

পদান্বয়। যতঃ (যেহেতু) শ্রুতানুমানজন্মানৌ (শব্দ ও লিঙ্গজ্ঞান হইতে যাহার উৎপত্তি এরূপ) প্রত্যয়ৌ (জ্ঞানদ্বয়) সামান্যবিষয়ৌ (সামান্য বিষয়ক) [অতঃ=এইজন্য] বিশেষার্থঃ (বিশেষ বিষয়ক) অক্ষজঃ (ইন্দ্রিয়জন্য) [প্রত্যয়ঃ =জ্ঞান] অবশ্যম্ (নিশ্চত) [তৌ=প্রত্যক্ষ ও অনুমানকে] নিবারয়েৎ (বাধিত করে)॥ ১৪

অনুবাদ। যে হেতু শব্দ ও লিঙ্গজন্য জ্ঞান সামান্যবিষয়ক; অতএব বিশেষ-বিষয়ক প্রত্যক্ষ শব্দ ও অনুমানকে অবশ্য বাধিত করে *॥ ১৪

টীকা। ন কেবলং চিরং নিরূঢ়বাসনাঘটিতত্বেন প্রত্যক্ষপ্রাবল্যমপি তু বিশেষবিষয়ত্বাচ্চেত্যাহ—শ্রুতেতি। শ্রুতঃ শব্দোঽনুমানং লিঙ্গজ্ঞানং বিপ্রলিপ্সাভ্রান্ত্যোরপি তত্র সম্ভাব্যমানত্বাদ্ গত্যন্তরসম্ভবাচ্চ প্রত্যক্ষস্য তদভাবাদ্যুক্তং বাধকত্বমিত্যর্থঃ॥ ১৪

বাক্যার্থপ্রত্যয়ী কশ্চিন্নির্দুঃখো নোপলভ্যতে।
যদি বা দৃশ্যতে কশ্চিদ্‌বাক্যার্থশ্রুতিমাত্রতঃ॥ ১৫
নির্দুঃখোঽতীতদেহেষু কৃতভাবোঽনুমীয়তে।
চর্য্যা নোঽশাস্ত্রসংবেদ্যা স্যাদনিষ্টং তথা সতি॥ ১৬

পদান্বয়। কশ্চিৎ (কোন) বাক্যার্থপ্রত্যয়ী (বাক্যার্থ জ্ঞানবান্) নির্দুঃখঃ (দুঃখরহিত) ন উপলভ্যতে (দৃষ্ট হয় না), যদি বা (অথবা) কশ্চিৎ (কেহ) বাক্যার্থশ্রুতিমাত্রতঃ (বাক্যার্থ শ্রবণমাত্রে) নির্দুঃখঃ (দুঃখশূন্য) দৃশ্যতে (দেখা যায়) অতীতদেহেষু (পূর্ব্ব পূর্ব্ব শরীরে) কৃতভাবঃ (অনুষ্ঠিত প্রসংখ্যান) [নির্দুঃখ=দুঃখশূন্য] অনুমীয়তে (অনুমিত হয়), নঃ (আমাদের) চর্য্যা (বেদান্তানুশীলন) অশাস্ত্রসংবেদ্যা (শাস্ত্র বিহিত হয় না) তথা সতি (তাহা হইলে) অনিষ্টম্ (প্রত্যবায়) স্যাৎ (হয়)॥ ১৫-১৬

অনুবাদ। বাক্যার্থ-জ্ঞানবান্ কোন লোক দুঃখশূন্য দৃষ্ট হয় না, অথবা যদি [শ্রুত্যাদিতে] বাকার্থ শ্রবণমাত্রেই কাহাকে নির্দুঃখ দেখা যায়, তথাপি তিনি পূর্ব্ব পূর্ব্ব শরীরে প্রসংখ্যানের অনুষ্ঠান করিয়া দুঃখশূন্য হইয়াছেন,—ইহাই

* তাৎপর্য্য—অগ্নি শব্দ শ্রবণে কিংবা ধূম দর্শনে অগ্নির যে জ্ঞান হয়, তাহা সামান্যাকার; কিন্তু অগ্নির সহিত চক্ষুর সন্নিকর্ষ জনিত জ্ঞান বিশেষকেও বিষয় করে।

অনুমিত হইবে ; [ বিধি স্বীকার না করিলে ] আমাদের সন্ন্যাসাচার শাস্ত্রবিহিত হয় না ; তাহা হইলে মহৎ অনিষ্ট সংঘটিত হয় * ॥ ১৫ ॥ ১৬

টীকা। যদি বাক্যার্থজ্ঞানমাত্রাৎ কৃতকৃত্যতা কস্যচিৎ দৃশ্যেত তদা প্রসংখ্যানকল্পনমনর্থকং স্যান্নতু তথাৎ দৃকশ্চি শ্রুতে, অতঃ প্রসংখ্যানমাবশ্যক-মিত্যাহ—বাক্যার্থপ্রত্যয়ীতি। 'তদ্ধৈতৎ পশ্যন্ ঋষির্বামদেবঃ প্রতিপেদে তদ্ধাস্য বিজজ্ঞৌ' ইত্যাদৌ বাক্যার্থজ্ঞানমাত্রাদ্বামদেবাদিঃ কৃতকৃত্যো দৃশ্যতে ইতি চেৎ তত্রাহ—যদি বেতি। দৃশ্যতে নির্দুঃখ ইত্যুত্তরশ্লোকগতেনান্বয়ঃ। নির্দুঃখোঽতীতোত। বাক্যার্থশ্রবণমাত্রাৎ কশ্চিদ্ যদি নির্দুঃখো দৃশ্যতে শ্রুতিপুরাণাদৌ। সোঽতীতদেহেষু কৃতভাবোঽনুষ্ঠিতপ্রসংখ্যা-নোঽনুমীয়তে নির্দুঃখত্বলিঙ্গেনেত্যর্থঃ। কিঞ্চ সকৃদ্ বিজ্ঞাতবাক্যার্থস্য বিধ্যনভ্যু-পগমে নোঽস্মাকং চর্য্যা পরমহংসাশ্রমাচারাঽশাস্ত্রসংবেদ্যা স্যাৎ শাস্ত্রবিহিতা ন স্যাৎ, তথা সত্যনিষ্টং স্যাং, যত্যাশ্রমচর্য্যা পরিত্যাগেঽপি আরূঢ়পতিততা ন ভবেদিত্যনিষ্টপ্রসঙ্গ ইত্যর্থঃ॥ ১৫। ১৬

সদসীতি ফলঞ্চোক্ত্বা বিধেয়ং সাধনং যতঃ।
ন তদন্যৎ প্রসংখ্যানাৎ প্রসিদ্ধার্থমিহেষ্যতে ॥ ১৭

পদান্বয়। [ ত্বম্=তুমি ] সদসি ( ব্রহ্মস্বরূপ আছে ) ইতি ( এইরূপ বর্ত্তমান উপদেশের দ্বারা ) [ ইদম্=এই ] [ফলম্=ফল ], যতঃ ( যেহেতু ) ফলম্ ( ফলকে ) উক্ত্বা ( বলিয়া ) সাধনম্ ( উপায় ) বিধেয়ম্ বিধান কর্ত্তব্য ), [ ব্রহ্মত্বের জন্য জ্যোতিষ্টোমাদি যাগ কেন বিহিত হইতেছে না, এই আশঙ্কায় বলিতেছেন—] ইহ ( বেদান্তে ) প্রসংখ্যানাৎ ( প্রসংখ্যানের ) অন্যৎ ( অপর ) প্রসিদ্ধার্থম্ ( প্রকাশ সমর্থ ) তৎ ( জ্যোতিষ্টোমাদিসাধন ) ন ইষ্যতে ( ইষ্ট নহে ) ॥ ১৭

---

* তাৎপর্য্য—এই জগতে এমন কোন লোক দেখা যায় না, যিনি প্রসংখ্যানের অনুষ্ঠান করেন নাই, অথচ তত্ত্বমসি—বাক্যার্থ জ্ঞানের দ্বারা সংসার দুঃখ হইতে বিমুক্ত হইয়াছেন। যদি বল, শ্রুত্যাদিতে দৃষ্ট হয়, বামদেব প্রভৃতি ঋষি কেবলমাত্র বাক্যার্থ জ্ঞানের দ্বারা বিমুক্ত হইয়াছেন,—কিন্তু তাহার উত্তরে এই বলা যাইতে পারে, তাঁহারাও পূর্ব্ব পূর্ব্ব জন্মে প্রসংখ্যানের অনুষ্ঠান করিয়াছিলেন। অপিচ, বিধি লঙ্ঘন করিয়া যদি সন্ন্যাসাচার গ্রহণ করা যায়, তাহাও শাস্ত্রসম্মত হয় না ; সুতরাং তাহাতে প্রত্যবায়ও আছে,—এইরূপ পূর্ব্বপক্ষীর অভিপ্রায়।

অনুবাদ। 'তুমি ব্রহ্ম'—এইরূপ উপদেশের দ্বারা এই ফল যে সর্ব্বত্র ফল বলিয়া সাধন বিহিত হইয়া থাকে; এই বেদান্তশাস্ত্রে প্রসংখ্যান ভিন্ন প্রসিদ্ধার্থক জ্যোতিষ্টোমাদি সাধন অঙ্গীকৃত হয় না * ॥ ১৭

টীকা। কস্তর্হি প্রসংখ্যানবিধিপক্ষে সিদ্ধব্রহ্মোপদেশস্যার্থঃ স্যাদিত্যত আহ—সদসীতি। ত্বং সদ্ব্রহ্মাসীতি বর্ত্তমানোপদেশেন ফলমিদং সাধনবিধানার্থমুচ্যতে, যতো যস্মাৎ সর্ব্বত্র ফলমুক্ত্বা সাধনং বিধেয়মতো ব্রহ্মাত্মৈক্যকামঃ প্রসংচক্ষীতেতি সার্থকো বিধির্ভবেদিত্যর্থঃ। প্রসংখ্যানমেব কিমিতি বিধীয়তে জ্যোতিষ্টোমাদি কস্মাদ্ব্রহ্মভাবায় ন বিধীয়তে ইত্যত আহ—ন তদন্যদিতি। প্রসংখ্যানাদন্যদিহ বেদান্তেষু প্রসিদ্ধার্থাভিব্যঞ্জনসমর্থং সাধনং যৎ তন্নেষ্যতে। জ্যোতিষ্টোমাদের্ব্রহ্মব্যঞ্জকত্বসামর্থ্যাভাবাদিত্যর্থঃ ॥ ১৭

তস্মাদনুভবায়ৈব প্রসঞ্চক্ষীত যত্নতঃ।
ত্যজন্ সাধনতৎসাধ্যবিরুদ্ধং শমনাদিমান্ ॥ ১৮

পদান্বয়। তস্মাৎ (তজ্জন্য) শমনাদিমান্ (শমদমাদিযুক্ত পুরুষ) সাধনতৎসাধ্যবিরুদ্ধম্ (প্রসংখ্যান—সাধন, তৎ সাধ্যফল আত্মসাক্ষাৎকার, তদ্বিরুদ্ধ কর্ম্মনিষ্ঠা) ত্যজন্ (ত্যাগ করিয়া) অনুভবায় এব (জ্ঞানের নিমিত্ত) যত্নতঃ (যত্নপূর্ব্বক) প্রসংচক্ষীত (প্রসংখ্যানের অনুষ্ঠান করিবেন) ॥ ১৮

অনুবাদ। অতএব শমদমাদিযুক্ত পুরুষ প্রসংখ্যানরূপ সাধন এবং তাহার ফল আত্মসাক্ষাৎকারের বিরোধী কর্ম্মনিষ্ঠত্ব পরিত্যাগ করত তত্ত্বজ্ঞানের নিমিত্ত যত্নসহকারে প্রসংখ্যানের অনুষ্ঠান করিবেন † ॥ ১৮

* তাৎপর্য্য—যদি বল, প্রসংখ্যান বিধিপক্ষে জীব ব্রহ্মের একত্বরূপ সিদ্ধ ব্রহ্ম-উপদেশের কি ফল? ইহার উত্তরে এই বলা যাইতেছে যে, সর্ব্বত্র ফলের উল্লেখ করিয়া সাধন বিহিত হইয়া থাকে। এইরূপ বিধির আকার হইবে,—ব্রহ্মও আত্মার একত্বকাম পুরুষ প্রসংখ্যান করিবেন, এখানে ব্রহ্ম ও জীবের একত্ব ফল, তাহার উল্লেখ করিয়া প্রসংখ্যানরূপ সাধনের বিধান হইল। স্বর্গকাম জ্যোতিষ্টোমের দ্বারা যাগ করিবেন, এখানেও স্বর্গফলের উল্লেখ করিয়া জ্যোতিষ্টোমরূপ সাধনের বিধান হইয়াছে। সাধন শব্দের অর্থ উপায়, যাহার দ্বারা ফলপ্রাপ্ত হওয়া যায়। এখানে এরূপ আপত্তি হইতে পারে যে, প্রসংখ্যান সাধনের কথা কেন বলা হইল, জ্যোতিষ্টোমাদি যাগের কথা কেন সাধনরূপে বলা হয় নাই, তাহার উত্তর এই,—জ্যোতিষ্টোমাদি বহিরঙ্গ সাধন, তাহার চিত্তশুদ্ধির সহায়তা করে মাত্র, কিন্তু প্রসংখ্যান অন্তরঙ্গ সাধন, তদ্দ্বারা জীবব্রহ্মের একত্বের অভিব্যক্তি হয়; সুতরাং বেদান্তে তাহারই উল্লেখ হইয়াছে।

† তাৎপর্য্য— এই শ্লোকে পূর্ব্বপক্ষীয় আপত্তি সমাপ্ত হইল। শমন শব্দের অর্থ শম। আদিপদে দম প্রভৃতি যাবতীয় সাধনের গ্রহণ করিতে হইবে।

টীকা। পূর্ব্বপক্ষমুপসংহরতি—তস্মাদিতি। কিং কুর্ব্বন্? সাধন-তৎসাধ্যবিরুদ্ধং ত্যজন্ সাধনং প্রসংখ্যানং তৎসাধ্যং তৎফলমাত্মৈক্যসাক্ষাৎকারঃ তদ্বিরুদ্ধং কর্ম্মনিষ্ঠত্বং শমনং শম আদিপদাৎ দমোপরমৌ ইত্যাদি গ্রহঃ। শমাদি-যুক্তশ্চ সন্নিত্যর্থঃ॥ ১৮

নৈতদেবং রহস্যানাং নেতি নেত্যবসানতঃ।
ক্রিয়াসাধ্যং পুরা শ্রাব্যং ন মোক্ষো নিত্যসিদ্ধতঃ॥১৯

পদান্বয়। রহস্যানাম্ (উপনিষদ্ বাক্যসমূহের) নেতি নেতি অবসানতঃ (দেহ-ইন্দ্রিয়াদি আত্মা নহে, এইরূপ দৃশ্য নিষেধের দ্বারা ব্রহ্মাত্মস্বরূপে পর্য্যবসান-বশতঃ) এতৎ এবম্ ন (বেদান্তের বিধিতে তাৎপর্য্য নহে), ক্রিয়া-সাধ্যম্ (জ্যোতিষ্টোমাদি কর্ম্ম জন্য ফল) পুরা (পূর্ব্বকাণ্ডে, কর্ম্মকাণ্ডে) শ্রাব্যম্ (শ্রোতব্য) [উপনিষদে নহে] নিত্যসিদ্ধতঃ (স্বতঃ সিদ্ধত্বহেতু, অসাধ্যত্বহেতু) মোক্ষঃ (মুক্তি) ক্রিয়াসাধ্যং ন (কর্ম্মসাধ্য নহে)॥ ১৯

অনুবাদ। উপনিষদ্ বাক্য সমূহের দৃশ্য নিষেধদ্বারা ব্রহ্মস্বরূপে পর্য্যব-সান বশতঃ বিধ্যর্থতা যুক্তিযুক্ত নহে, ক্রিয়াসাধ্য ফল কর্ম্মকাণ্ডে শ্রোতব্য; স্বতঃ-সিদ্ধ বলিয়া মোক্ষ কর্ম্মসাধ্য ফল নহে *॥ ১৯

টীকা। সিদ্ধান্তমুপক্রমতে—নৈতদেবমিতি। কিং বেদান্তেষু প্রসংখ্যানং সাক্ষাদ্বিধীয়তে কিংবা বর্ত্তমানোপদেশেন ফলবচনানুপপত্ত্যা কল্প্যত ইতি তত্র নাদ্য ইত্যাহ—রহস্যানামিতি। উপনিষদ্বাক্যানামিত্যর্থঃ। নেতি নেতি দৃশ্যনিষেধদ্বারা তদবাধমাত্রে ব্রহ্মাত্ম-স্বরূপে পর্য্যবসান-দর্শনাদ্বেদান্তানাং ন বিধ্যর্থতেত্যর্থঃ। দ্বিতীয়ং প্রত্যাহ—ক্রিয়াসাধ্যমিতি। যৎ ক্রিয়াসাধ্যং ফলং তৎ পুরা পূর্ব্বকাণ্ডে শ্রাব্যং নোপনিষৎসু, অত্র শ্রূয়মাণো মোক্ষো ন ক্রিয়াসাধ্যঃ। কুতঃ, নিত্যসিদ্ধতোঽসাধ্যত্বাদিত্যর্থঃ॥ ১৯

পুত্রদুঃখং যথাধ্যস্তং পিত্রাদুঃখে স্ব আত্মনি।
অহং কর্ত্তা তথাধ্যস্তো নিত্যাদুঃখে স্ব আত্মনি॥ ২০

পদান্বয়। যথা (যেমন) পিত্রা (পিতৃকর্ত্তৃক) অদুঃখে (দুঃখরহিত) স্বে আত্মনি (নিজ স্বরূপে) পুত্রদুঃখম্ (পুত্রের জরাদি দুঃখ) অধ্যস্তম্ (আরো-

* তাৎপর্য্য—এই শ্লোক হইতে সিদ্ধান্তীর উক্তি আরম্ভ হইল।

পিত্ত), তথা (সেইরূপ) নিত্যাদুঃখে ('সর্ব্বদা দুঃখাদিরহিত) স্বে আত্মনি (নিজ আত্মাতে) অহং কর্ত্তা (আমি কর্ত্তা এইরূপ অজ্ঞান) অধ্যস্তঃ (আরোপিত) ॥ ২০

অনুবাদ। যেমন পিতা নিজের দুঃখশূন্য আত্মাতে পুত্রের জ্বরাদি-দুঃখের আরোপ করিয়া থাকেন, সেইরূপ লোক সর্ব্বদা দুঃখরহিত স্বীয় আত্মাতে 'আমি কর্ত্তা'—এইরূপ ধর্ম্মের আরোপ করিয়া থাকে * ॥ ২০

টীকা। তত্ত্বমস্যাদিবাক্যমপরোক্ষাদ্বিতীয়ব্রহ্মাত্মজ্ঞানদ্বারা তদজ্ঞানং তদধ্যস্তঞ্চ দুঃখিত্বাদিসংসারং নিবর্ত্তয়তীতি বক্তুমজ্ঞানাধ্যস্তং দুঃখাদীত্যত্র দৃষ্টান্ত-মাহ—পুত্রেতি। অদুঃখে জ্বরাদিদুঃখরহিত ইত্যর্থঃ। দার্ষ্টান্তিকমাহ—অহংকর্ত্তেতি। নিত্যাদুঃখে সদা দুঃখাদিসংসাররহিতে স্বে স্বরূপে আত্মনি নিরুপাধিকেঽহংকর্ত্তা সাভাসান্তঃকরণাবিবিক্তো দুঃখাদিধর্ম্মকোঽবিবেকলক্ষণয়া বিদ্যয়া তথাধ্যস্ত ইত্যর্থঃ। অহং কর্ত্রীতিপাঠে স্ব আত্মনীত্যত্র দুঃখাদিরিতি শেষঃ ॥ ২০

সোঽধ্যাসো নেতি নেতীতি প্রাপ্তবৎ প্রতিষিধ্যতে।
ভূয়োঽধ্যাসবিধিঃ কশ্চিৎ কুতশ্চিন্নোপপদ্যতে ॥ ২১

পদান্বয়। সঃ (সেই) অধ্যাসঃ (অধ্যারোপ) প্রাপ্তবৎ (প্রাপ্তির ন্যায়, যেন আছে, বস্তুতঃ নাই) নেতি নেতি ইতি (দেহ ইন্দ্রিয় প্রভৃতি নাই, এইরূপে) প্রতিষিধ্যতে (নিবারিত হইতেছে), ভূয়ঃ (পুনরায়) কশ্চিৎ (কোন) অধ্যাস-বিধিঃ (অধ্যাস বিধান) কুতশ্চিৎ (কোন কারণবশতঃ) ন উপপদ্যতে (উপ-পন্ন হয় না) ॥ ২১

অনুবাদ। সেই অধ্যাস বস্তুতঃ আরোপিত হইলেও নেতি নেতি—এইরূপ বাক্য দ্বারা প্রতিষিদ্ধ হইতেছে, আবার কোনও হেতুবশতঃ অধ্যাস-বিধি উপপন্ন হয় না ॥ ২১

টীকা। আত্মনো ব্রহ্মস্বভাবাজ্ঞানেনাধ্যস্তঃ সংসারস্তৎস্বভাবজ্ঞানমাত্রাৎ

---

* তাৎপর্য্য—পিতা সুস্থ আছেন, পুত্রের জ্বর হইয়াছে, এমন সময় যদি কেহ পিতাকে জিজ্ঞাসা করেন, কেমন আছেন? পিতা উত্তর দেন,—বড় ভাল নাই, মহাশয়! ছেলেটির জ্বর। বিচার করিয়া দেখিলে এই ভাল না থাকাটি আরোপিত, ইহা অজ্ঞান-সম্ভূত। সেইরূপ কর্ত্তৃত্ব ভোক্তৃত্ব বুদ্ধ্যাদির ধর্ম্ম অজ্ঞানবশতঃ আত্মাতে আরোপ করিয়া লোক দুঃখ ভোগ করে। সুতরাং সংসার-দুঃখের মূল অধ্যাস।

নেতি নেতি ত্বমসীতি চ শাস্ত্রোত্থাৎ নিবর্ত্তেতে, তদাত্মনঃ সর্ব্বক্রিয়াধিকারনিবৃত্তেঃ সুষুপ্তাবিব পুনরধ্যাসবীজাভাবাৎ কৃতকৃত্যস্য ন প্রসংখ্যানবিধ্যবসর ইতি ফলিতমাহ—সোঽধ্যাস ইতি। প্রাপ্তবদিতি বতিপ্রয়োগাদবস্তুবৃত্ত্যা প্রাপ্ত্যভাবাদারোপিতত্বং দ্রঢ়য়তি॥ ২১

আত্মনীহ যথাধ্যাসঃ প্রতিষেধস্তথৈব চ।
মলাধ্যাসনিষেধৌ খে ক্রিয়েতে চ যথাবুধৈঃ॥ ২২

পদান্বয়। যথা (যেমন) ইহ (পুরঃস্থিত) আত্মনি (দেহাতিরিক্ত আত্মবাদী নৈয়ায়িকাদির মতে, আত্মাতে) অধ্যাসঃ (দেহাদি ধর্ম্ম, জরামরণাদির অধ্যাস) প্রতিষেধশ্চ, (এবং নিষেধ) যথা চ (এবং যেমন) খে (আকাশে) মলাধ্যাসনিষেধৌ (মলিনতার আরোপ) অবুধৈঃ (অজ্ঞগণ কর্ত্তৃক) ক্রিয়েতে (কৃত হয়), তথৈব চ (সেইরূপ) [অবিষয়ে প্রত্যগাত্মনি ব্রহ্মণি সংসারাধ্যাসনিষেধৌ স্যাতাম্ = অবিষয় প্রত্যগাত্মা ব্রহ্মে অধ্যাস ও নিষেধ করা হয়] ॥ ২২

অনুবাদ। [যদি বল, অবিষয় প্রত্যগাত্মা ব্রহ্মে বিষয় এবং তাহার ধর্ম্ম দুঃখিত্বাদির অধ্যাস হয়, কারণ, পুরঃস্থিত শুক্তিকাপ্রভৃতিতে রজতাদির অধ্যাস হইয়া থাকে—এই আশঙ্কায় উত্তর দিতেছেন,—এ নিয়ম ঠিক নহে,—] যেমন দেহাতিরিক্ত আত্মবাদী নৈয়ায়িকাদির মতে আত্মাতে দেহ ও তাহার ধর্ম্ম জরা-মরণাদির অধ্যাস হয়, এবং যেমন আকাশে মলিনতার অধ্যাস এবং নিষেধ হয়; সেইরূপ অবিষয় প্রত্যগাত্মা ব্রহ্মেও সংসারের অধ্যাস ও নিষেধ হয়॥ ২২

টীকা। নন্বিবিষয়ে ব্রহ্মাত্মনি বিষয়ধর্ম্মাণাং দুঃখিত্বাদীনাং কথমধ্যাসঃ সম্ভাব্যতে, যতঃ পুরোঽবস্থিতে বিষয়ভূতে শুক্তিকাদৌ রজতাদ্যধ্যাসো দৃষ্ট ইত্যাশঙ্ক্য ব্যভিচারান্নৈবং নিয়ম ইত্যাহ—আত্মনীতি। যথা দেহব্যতিরিক্তাত্মবাদিনামাত্মনীহ পুরঃস্থিতে দেহজরামরণাদ্যধ্যাসস্তৎপ্রতিষেধশ্চ, যথাচেন্দ্রিয়াবিষয়েঽপি খে মলাধ্যাসনিষেধাববুধৈঃ ক্রিয়েতে, তথৈব চ প্রত্যগাত্মনি ব্রহ্মণ্যপ্যবিষয়ে সংসারাধ্যাসনিষেধৌ স্যাতামিত্যর্থঃ। "আত্মনীহ তথাধ্যাসে" ইতি পাঠে দৃষ্টান্তদার্ষ্টান্তিকপরতয়োত্তরার্দ্ধপূর্ব্বার্দ্ধৌ স্পষ্টার্থৌ। অধিষ্ঠানস্বরূপমাত্রস্ফুরণমধ্যাসেঽপেক্ষ্যতে ন বিষয়ত্বেন স্ফুরণং তদিহ স্বপ্রকাশে আত্মনি স্বতঃ সিদ্ধমিত্যনুপপত্তিরিতি ভাবঃ॥ ২২

প্রাপ্তশ্চেৎ প্রতিষিধ্যেত মোক্ষোঽনিত্যো ভবেদ্ ধ্রুবম্।
অতোঽপ্রাপ্তনিষেধোঽয়ং দিব্যগ্নিচয়নাদিবৎ ॥ ২৩

পদান্বয়। চেৎ (যদি) প্রাপ্তঃ (প্রত্যক্ষাদিপ্রমাণসিদ্ধ সংসার) প্রতিষিধ্যেত (শ্রুতির দ্বারা নিবৃত্ত হয়) [তদা=তাহা হইলে] মোক্ষঃ (মুক্তি) ধ্রুবম্ (নিশ্চিত) অনিত্যঃ (জন্যত্ব প্রযুক্ত বিনাশী) ভবেৎ (হয়), অতঃ (এইজন্য) দিবি (আকাশে) অগ্নিচয়নাদিবৎ (অগ্নিচয়ন, এবং লৌকিক আকার মালিন্যাদির ন্যায়) অয়ম্ (এই, অর্থাৎ ব্রহ্মে সংসার-নিবৃত্তি) অপ্রাপ্তনিষেধঃ (অপ্রাপ্তের নিবৃত্তি) ॥ ২৩

অনুবাদ। যদি প্রাপ্তি থাকিলে প্রতিষিদ্ধ হয়, তবে নিশ্চিত মোক্ষ অনিত্য হইবে; অতএব আকাশে অগ্নিচয়ন ও আকাশ মালিন্যাদির ন্যায় ইহাও, [ব্রহ্মে সংসার নিবৃত্তি] অপ্রাপ্ত নিষেধ * ॥ ২৩

টীকা। প্রাপ্তবৎ প্রতিষিধ্যেত ইত্যুক্তং প্রপঞ্চয়তি—প্রাপ্তশ্চেদিতি প্রমাণসিদ্ধশ্চেৎ সংসারঃ প্রাপ্তবৎ প্রতিষিধ্যেত তর্হি সংসারবন্ধনিবৃত্তিরূপস্য মোক্ষস্যাগন্তুকত্বাৎ ধ্রুবং নিশ্চিতং মোক্ষোঽনিত্যো ভবেৎ, পরমার্থবৃত্ত্যাত্মগতস্য বন্ধস্য পরমার্থত এব নিবৃত্তৌ তস্যাত্মনোঽবস্থান্তরাপত্ত্যা বিকারিত্বাদনিত্যত্বমাবশ্যকং তথানাদিভাবরূপস্য বন্ধস্য পরমার্থত্বে তন্নিবৃত্তিরেবাসম্ভাবিনী। সাদিত্বাভ্যুপগমে তু তস্যাত্মনৈব কৃতত্বান্নিবৃত্তসজাতীয়স্য পুনস্তস্মিন্ পূর্ব্ববদুৎপত্ত্যুপপত্তেরনিত্যো মোক্ষঃ প্রসজ্যেতৈবেতি বন্ধস্যাবিদ্যকত্বমবশ্যমেষ্টব্যম্। তস্য চ জ্ঞানাদেব নিবৃত্তের্নিরর্থকং প্রসংখ্যানমিত্যভিপ্রেত্যোপসংহরতি—অত ইতি। যথা 'নান্তরিক্ষে ন দিব্যগ্নিশ্চেতব্য' ইতি পৃথিব্যামিবাগ্নিচয়নমন্তরিক্ষাদাবারোপ্যাপ্রাপ্তমেব প্রতিষিধ্যতে। তথা সংসারবন্ধরহিত এবাত্মনি তদারোপনিষেধাবিতি দৃষ্টান্তেনাহ—দিব্যগ্নীতি। আদিপদাদাকাশমালিন্যং লৌকিকং গৃহ্যতে ॥ ২৩

---

* তাৎপর্য্য—পূর্ব্বে 'প্রাপ্তবৎ প্রতিষিধ্যতে' এই শ্লোকে প্রাপ্তি থাকিলে প্রতিষিদ্ধ হয়, ইহাই ব। হইয়াছে, তাহাই এখানে বিশদরূপে বলা হইতেছে। সর্ব্বত্র প্রাপ্তি থাকিলে নিষেধ দেখিতে পাওয়া যায়, যেমন বার্ত্তাকুভক্ষণের প্রাপ্তি থাকায় ত্রয়োদশীতে নিষিদ্ধ হইয়াছে। সেইরূপ প্রত্যক্ষাদি প্রমাণ সংসার তত্ত্বজ্ঞানের দ্বারা বাধিত হয়, তবে মোক্ষও আগন্তুক—কারণজন্য; সুতরাং তাহারও অনিত্যত্ব ধ্রুব,—এই আশঙ্কায় বলা যাইতেছে যে, ব্রহ্মে কখনও সংসার প্রাপ্তি ছিল না, কেবল আরোপিত সংসার প্রতিভাসমান হয়। প্রাপ্তি থাকিলেই যে প্রতিষিদ্ধ হয়, এমন কোন নিয়ম নাই। শ্রুতিতে আছে—'অন্তরিক্ষে কিংবা আকাশে অগ্নিচয়ন করিবে না' কিন্তু আকাশাদিতে অগ্নিচয়ন প্রাপ্তি না থাকায়ও যেমন নিষিদ্ধ হইয়াছে, প্রকৃতস্থলেও তাহাই হইবে। গগনে প্রকৃতপক্ষে মালিন্য নাই, তথাপি আরোপিত মলিনতার নিষেধ হইয়া থাকে।

সম্ভাব্যো গোচরে শব্দঃ প্রত্যয়ো বা ন চান্যথা।
ন সম্ভাব্যৌ তদাত্মত্বাদহংকর্ত্তুস্তথৈব চ ॥ ২৪

পদান্বয়। শব্দঃ (শব্দজ্ঞান) প্রত্যয়ঃ বা (অথবা প্রমাণান্তর জন্য জ্ঞান) গোচরে (বিষয়ে) সম্ভাব্যঃ (সম্ভাবনীয়), ন চ অন্যথা (অন্য প্রকারে—অবিষয়ে হয় না), তথৈব চ (সেইরূপ) অহংকর্ত্তুঃ (অহংকর্ত্তার, প্রমাতার) তদাত্মত্বাৎ (ব্রহ্মস্বরূপত্বহেতু) [তৌ = শব্দজ্ঞান এবং প্রমাণান্তর জন্য জ্ঞান] ন সম্ভাব্যৌ (সম্ভাবনীয় নহে) ॥ ২৪

অনুবাদ। শব্দজন্য জ্ঞান কিংবা প্রত্যক্ষাদি প্রমাণজন্যজ্ঞান বিষয়ে উৎপন্ন হয়, অবিষয়ে হয় না; অতএব প্রমাতা ও প্রমাণের ব্রহ্মাত্মত্বহেতু শব্দ কি প্রত্যয়ান্তর বিষয়ত্ব সম্ভব নহে * ॥ ২৪

টীকা। আত্মনি বন্ধসম্বন্ধবোধকপ্রমাণাভাবাদপি ন তত্র বন্ধস্য সত্যতা প্রাপ্তিরস্তীত্যাহ—সম্ভাব্য ইতি। অয়মর্থঃ—আত্মনি বন্ধসম্বন্ধবোধকং প্রমাণং শব্দঃ প্রমাণান্তরং বা সর্ব্বথাপি নোপপদ্যত ইত্যাহ—শব্দঃ প্রত্যয়ো-বেতি। প্রত্যয়ঃ প্রমাণান্তরজন্যঃ শব্দো বা প্রত্যয়ো বা লোকে গোচরে বিষয়ে সম্ভাব্যঃ সম্ভাবনাযোগ্যো ন চান্যথা বিষয়ত্বাযোগ্যো। তথা চ ষষ্ঠী জাতিগুণক্রিয়াদিশব্দপ্রবৃত্তিনিমিত্তরহিতস্যাত্মনো ন শব্দগোচরত্বং সম্ভাব্যতে, যেনায়মাত্মা সংসারীতিবোধঃ শব্দাদুৎপদ্যেতেতি। তথা রূপাদিহীনত্বান্ন বাহ্যেন্দ্রিয়বর্গস্তস্মিন্ ক্রমতে; অতএব ন তৎস্বরূপসম্বন্ধতয়া লিঙ্গবিশেষাগ্রহণাদনুমানার্থাপত্তী তস্মিন্ সম্ভবতোঽবয়বাস্তভাবায়োপমানং ভাবরূপত্বাদেব নানুপলব্ধিরপীতি প্রতীতিমাত্রং পরিশিষ্যত ইতি ন প্রমাণসিদ্ধো বন্ধসম্বন্ধ ইতি যতো ন সম্ভাব্যাবাত্মন্যপি শব্দপ্রত্যয়াবিতি। কিঞ্চ শব্দপ্রত্যয়য়োঃ প্রমাণত্বাভিমতয়োস্তথৈব চাহঙ্কর্ত্তুঃ প্রমাতৃত্বাভিমতস্য চ তদাত্মত্বাদ্ব্রহ্মাত্মত্বান্ন তদ্গোচরত্বমুপপদ্যতে। ন হ্যাগন্তুকয়োঃ শব্দপ্রত্যয়য়োরহংকর্ত্তুর্বা চিদাত্মনঃ পৃথক্ স্বরূপমস্তি, স্বাত্মনি তু ক্রিয়ানুপপত্তিরিত্যর্থঃ ॥ ২৪

---

* তাৎপর্য্য—শব্দ-জন্য জ্ঞান কিংবা প্রত্যক্ষ, অনুমান, উপমান, অর্থাপত্তি ও অনুপলব্ধি-জন্য জ্ঞান কোন বিষয়কে অবলম্বন করিয়া উৎপন্ন হয়, বিষয় হীন জ্ঞান হয় না; যেহেতু জ্ঞান, ইচ্ছা, কৃতি ও দ্বেষ সবিষয়কাই হয়। বিশেষ প্রমাতা বা প্রমাণ ব্রহ্মস্বরূপ অর্থাৎ তাহাতে অধ্যস্ত, সুতরাং তদ্দ্বারা ব্রহ্ম জানা যায় না। বিশেষতঃ ব্রহ্ম অবিষয়।

অহং কর্ত্তাত্মনি ন্যস্তং চৈতন্যে কর্ত্তৃত্বাদি যৎ।
নেতি নেতীতি তৎ সর্ব্বং সাহংকর্ত্রা নিষিধ্যতে ॥ ২৫

পদান্বয়। চৈতন্যে (চিৎস্বরূপ) আত্মনি (আত্মাতে) অহংকর্ত্তা (অহং-কর্ত্তৃকর্ত্তৃক, প্রমাতৃকর্ত্তৃক) যৎ (যে) কর্ত্তৃত্বাদি (কর্ত্তৃত্বভোক্তৃত্ব প্রভৃতি) ন্যস্তম্ (আরোপিত হইয়াছে) তৎ সর্ব্বম্ (সেই সমস্ত কর্ত্তৃত্বাদি) অহংকর্ত্তা (অহংকর্ত্তার সহিত) নেতি নেতি (এটি আত্মা নহে এইরূপে) নিষিধ্যতে (নিষিদ্ধ হয়) ॥ ২৫

অনুবাদ। জ্ঞানস্বরূপ আত্মাতে অহঙ্কর্ত্তৃকর্ত্তৃক যে কর্ত্তৃত্বাদি আরোপিত হয়, অহংকর্ত্তার সহিত সেই সমুদায় 'দেহেন্দ্রিয়াদি আত্মা নহে'—এইরূপে নিষিদ্ধ হয় * ॥ ২৫

টীকা। তস্মাদধ্যস্তনিষেধ এব বক্তব্য ইতি সিদ্ধমিত্যাহ—অহং কর্ত্তেতি। চৈতন্যে চিৎস্বরূপ আত্মনি যদহং কর্ত্রা সাভাসান্তঃকরণাবিবেকেন কর্ত্তৃত্বাদি ন্যস্তমারোপিতং তৎ সর্ব্বং নেতি নেতীতি নিষিধ্যতে, সাহংকর্ত্রা অহং কর্ত্রা সহেত্যর্থঃ ॥ ২৫

উপলব্ধিঃ স্বয়ংজ্যোতির্দৃশিঃ প্রত্যক্ সদক্রিয়ঃ।
সাক্ষাৎ সর্ব্বান্তরঃ সাক্ষী চেতা নিত্যোঽগুণোঽদ্বয়ঃ ॥ ২৬

পদান্বয়। [আত্মা] উপলব্ধিঃ (জ্ঞানস্বরূপ) স্বয়ংজ্যোতিঃ (স্বয়ং-প্রকাশ) দৃশিঃ (দ্রষ্টা, সাক্ষী) প্রত্যক্ (দেহেন্দ্রিয়াদি ভিন্ন) সৎ (নিত্য) অক্রিয়ঃ (ক্রিয়ারহিত), সাক্ষাৎ (সাক্ষাৎ) সর্ব্বান্তরঃ (সকলের অন্তর) সাক্ষী (দ্রষ্টা) চেতাঃ (জ্ঞাতা) নিত্যঃ (অবিনাশী) অগুণঃ (গুণরহিত) অদ্বয়ঃ (অদ্বিতীয়)—[ইত্যাদি শ্রুতি প্রমাণ] ॥ ২৬

অনুবাদ। আত্মা, জ্ঞানস্বরূপ, স্বয়ং প্রকাশ, দ্রষ্টৃস্বরূপ, প্রত্যক্, সৎ এবং অক্রিয়; সাক্ষাৎ সর্ব্বান্তর, সাক্ষী, জ্ঞানরূপ, নিত্য, অগুণ, অদ্বিতীয়—এইরূপ শ্রুতি এ বিষয়ে প্রমাণ ॥ ২৬

---

* তাৎপর্য্য—বুদ্ধি প্রভৃতিতে আত্মাভিমানকে অহঙ্কার কহে, তদভিমানী জীব অহংকর্ত্তা বলিয়া কথিত হয়; যখন 'নেতিনেতি' এইরূপ জ্ঞানের দ্বারা কর্ত্তৃত্বাদি নিষিদ্ধ হয়, তখন তাহার আশ্রয় অহংকর্ত্তা চলিয়া যায়; সুতরাং শুদ্ধ জ্ঞানস্বরূপ আত্মার অধ্যস্ত পদার্থের নিষেধ বুঝিতে হইবে।

টীকা। অধ্যস্তনিষেধ এব চেচ্ছাস্ত্রেণ ক্রিয়তে কথং তর্হ্যাত্মনঃ স্বরূপোপলব্ধিরিত্যত আহ—উপলব্ধিরিতি। অনুপলব্ধ্যাদিস্বরূপপক্ষে প্রমাণাভাবাদিতরত্র চ সাক্ষ্যাদিত্যাদিনা উত্তরার্দ্ধসূত্রিতশ্রুতীনাং প্রমাণত্বাৎ স্বপ্রকাশ এবাত্মা সদা স্বতঃ সিদ্ধ ইত্যর্থঃ ॥ ২৬

সন্নিধৌ সর্ব্বদা তস্য স্যাৎ তদাভোঽভিমানকৃৎ।
আত্মাত্মীয়ং দ্বয়ঞ্চাতঃ স্যাদহংমমগোচরঃ ॥ ২৭

পদান্বয়। তস্য (চিদাত্মার) সর্ব্বদা (সকল সময়) সন্নিধৌ (নিকট থাকায়) অভিমানকৃৎ (অহঙ্কার) তদাভঃ (চেতন সদৃশ) স্যাৎ (হয়), অতঃ (এইজন্য) আত্মাত্মীয়ম্ (আত্মা ও আত্মসম্বন্ধী) দ্বয়ং চ (দুইটি) অহংমমগোচরঃ (অহং এবং মম বিষয়ক) স্যাৎ (হয়) ॥ ২৭

অনুবাদ। সর্ব্বদা চিদাত্মার সন্নিধানে থাকায় অহঙ্কার চেতনাসদৃশ হইয়া থাকে, তজ্জন্য আত্মভাব এবং আত্মীয় ভাবরূপ দুইটি অহংমম-বিষয়ক হয় * ॥ ২৭

টীকা। নন্বাত্মাত্মীয়মিতি চ দ্বয়মহংমমপ্রত্যয়গোচরত্বেন প্রসিদ্ধং, তথা সতি কথমাত্মা স্বতঃসিদ্ধ ইত্যাশঙ্ক্যোপাধিবশাৎ তথা প্রসিদ্ধিরিত্যাহ—সন্নিধাবিতি। অভিমানকৃদহংকারস্তস্য চিদাত্মনঃ সর্ব্বদা সন্নিধৌ সতি তদাভশ্চৈতন্যপ্রকাশযুক্ততয়া তদাকারঃ স্যাদতো হেতোরাত্মাত্মীয়ং দ্বয়ঞ্চ স্যাদহং মমেতি ব্যবহারগোচর ইত্যর্থঃ। তথা চ সাভাসান্তঃকরণতদ্বৃত্ত্যবিবেকাদাত্মাঽহমিতি মমেতি চ ভাসমানোঽপি স্বতঃ সিদ্ধ এব স্বভাবত ইতি ভাবঃ ॥ ২৭

জাতিকর্ম্মাদিমত্ত্বাদ্ধি তস্মিন্ শব্দাস্ত্বহংকৃতি।
ন কশ্চিদ্বর্ত্ততে শব্দস্তদভাবাৎ স্ব আত্মনি ॥ ২৮ ॥

পদান্বয়। তস্মিন্ (সেই) অহংকৃতি (আভাস অহঙ্কারে) হি (নিশ্চিত) জাতিকর্ম্মাদিমত্ত্বাৎ (শব্দের প্রবৃত্তি নিমিত্ত জাতিকর্ম্মাদি বিশিষ্টত্ববশতঃ) শব্দাঃ (শব্দসমূহ) [প্রবর্ত্তন্তে=প্রবৃত্ত হয়], তদভাবাৎ (প্রবৃত্তিনিমিত্ত জাত্যাদির

---

* তাৎপর্য্য—স্বচ্ছ স্ফটিকে জবাকুসুমের লৌহিত্য অধ্যস্ত হইয়া লোহিত স্ফটিক বলিয়া বোধ হয়, সেইরূপ বুদ্ধিতে আত্মজ্যোতিঃ প্রকাশিত হইয়া বুদ্ধি আত্মসদৃশ হয়; অতএব অবিবেকবশতঃ লোকের দেহে আত্মবুদ্ধি এবং দেহে আত্মসম্বন্ধির এই দুই প্রকার জ্ঞান হয়, যেমন আমি স্থূল, আমার দেহ।

অভাববশতঃ ) কশ্চিৎ ( কোন ) শব্দঃ ( শব্দ ) স্বে আত্মনি ( স্বরূপ আত্মাতে ) ন বর্ত্ততে ( প্রবৃত্ত হয় না ) ॥ ২৮

অনুবাদ। শব্দ প্রবৃত্তির নিমিত্তীভূত জাতিকর্ম্মাদিযুক্তত্ব বশতঃ অহঙ্কারে শব্দসমূহ প্রবৃত্ত হয়, তাহার অভাববশতঃ কোনও শব্দ স্ব স্বরূপ আত্মাতে প্রবৃত্ত হয় না * ॥ ২৮

টীকা। এবমহং প্রত্যয়াদেরন্যবিষয়ত্বোপপাদনেন সম্ভাব্যো গোচরে শব্দ ইতি শ্লোকোক্তং প্রত্যয়াগোচরত্বমাত্মনঃ প্রতিপাদিতম্, ইদানীং শব্দস্যাপি বিষয়ান্তরং দর্শয়ংস্তদগোচরত্বমুপপাদয়তি—জাতীতি। তস্মিন্নহংকৃত্যহঙ্কারে সাভাসে হি নিশ্চিতং জাতিকর্ম্মাদিশব্দপ্রবৃত্তিনিমিত্তবত্ত্বচ্ছব্দাঃ প্রবর্ত্তন্তে, তদভাবাৎ প্রবৃত্তিনিমিত্তজাত্যাদ্যভাবাৎ স্বে স্বরূপভূতে আত্মনি নিরুপাধিকে কশ্চিদপি শব্দো ন বর্ত্ততে, তং বিষয়ীকুর্ব্বন্নিত্যর্থঃ। অত আত্মা স্বতঃসিদ্ধ ইতি ভাবঃ॥ ২৮

আভাসো যত্র তত্রৈব শব্দাঃ প্রত্যগ্দৃশিং স্থিতাঃ।
লক্ষয়েয়ুর্ন সাক্ষাৎ তমভিদধ্যুঃ কথঞ্চন ॥ ২৯

পদান্বয়। যত্র ( যাহাতে, অহংকারাদিতে ) আভাসঃ ( চৈতন্য প্রতিবিম্বের স্ফূর্ত্তি ) তত্র এব ( তাহাতেই ) স্থিতাঃ ( বর্ত্তমান ) শব্দাঃ ( আত্মাদি শব্দ ) প্রত্যগ্দৃশিম্ (( প্রত্যগাত্মাকে ) লক্ষয়েয়ুঃ ( লক্ষিত করে ), কথঞ্চন ( কোন প্রকারে, বিশেষণাদি প্রকারে ) সাক্ষাৎ ( প্রত্যক্ষ ) তম্ ( আত্মাকে ) ন অভিদধ্যুঃ ( বিষয় করে না ) ॥ ২৯

অনুবাদ। [ যদি বল, আত্মাতে শব্দের প্রবৃত্তির নিমিত্তীভূত জাত্যাদি না থাকায় কোন শব্দ প্রবৃত্ত হয় না, তাহা হইলে বেদান্ত কিরূপে প্রবৃত্ত হইবে, কারণ, বেদান্তও শব্দ; এই আশঙ্কায় বলিতেছেন—] যেখানে অহংকারাদিতে চৈতন্য প্রতিবিম্বস্ফূর্ত্তি, তথায় স্থিত আত্মাদিশব্দ প্রত্যগাত্মাকে লক্ষিত করে, কিন্তু সাক্ষাৎ কোন প্রকারে শব্দ আত্মার বাচক হয় না † ॥ ২৯

---

* তাৎপর্য্য—শব্দ প্রবৃত্তির নিমিত্ত জাতি, গুণ প্রভৃতি, আত্মাতে তাহা নাই বলিয়া তথায় শব্দের প্রসার নাই। তাই পণ্ডিতেরা বলিয়া থাকেন—'শব্দৈরেব প্রতীয়ন্তে জাতিদ্রব্যগুণক্রিয়াঃ। চাতুর্ব্বিধ্যাদমীষান্তু শব্দ উক্তশ্চতুর্ব্বিধঃ।' শব্দের দ্বারা জাতি, দ্রব্য, গুণ ও ক্রিয়া প্রতীত হয়, এই চারি প্রকার শব্দ দেখা যায় বলিয়া পণ্ডিতেরা শব্দকে চারি প্রকার বলিয়াছেন।

† তাৎপর্য্য—বাস্তবিক পক্ষে শুদ্ধ আত্মার বাচক কোন শব্দ নাই, তবে আত্মাদি

টীকা। স্বতঃসিদ্ধস্বরূপ আত্মনি প্রবৃত্তিনিমিত্তজাত্যাদ্যভাবাৎ কশ্চিদপি শব্দো ন প্রবর্ত্ততে চেৎ কথং তস্য বেদান্তবেদ্যতয়া ঔপনিষদত্বম্ উদ্‌ঘুষ্যত ইত্যত আহ—আভাস ইতি। যত্র অহংকারাৎ আভাসশ্চৈতন্যপ্রতিবিম্বোদয়স্তত্রৈব আভাসাবিবিক্তেঽন্তঃকরণাদৌ বাচকত্বেন স্থিতা আত্মাদিশব্দাঃ প্রত্যগ্‌দৃশিং প্রত্যক্তয়া ভাসমানং দৃশিমাত্মানং শুদ্ধং লক্ষয়েয়ুর্লক্ষণয়া জ্ঞাপয়েয়ুর্নতু তং সাক্ষাদভিদধ্যুঃ কথঞ্চন বিশেষণাদিপ্রকারেণাপীত্যর্থঃ। অতো নৌপনিষদত্ব-প্রসিদ্ধিবিরোধ ইতি ভাবঃ ॥ ২৯

ন হ্যজাত্যাদিমান্ কশ্চিদর্থঃ শব্দৈর্নিরূপ্যতে ॥ ৩০

পদান্বয়। অজাত্যাদিমান্ (জাতি, গুণ প্রভৃতি যুক্ত নহে) কশ্চিৎ (কোন) অর্থঃ (পদার্থ, বস্তু) শব্দৈঃ (শব্দসমূহের দ্বারা) ন হি নিরূপ্যতে (নিশ্চিত নিরূপিত হয় না) ॥ ৩০

অনুবাদ। যে পদার্থ জাতি-গুণাদিবিশিষ্ট নহে, তাহা শব্দের দ্বারা কখনও নিরূপিত হয় না ॥ ৩০

টীকা। কথং নাভিদধ্যুরিত্যত্র হেতুমাহ—ন হীত্যর্দ্ধেন ॥ ৩০

আত্মাভাসো যথাহংকৃদাত্মশব্দৈস্তথোচ্যতে।
উল্মুকাদৌ যথাগ্ন্যর্থাঃ পরার্থত্বান্ন চাঞ্জসা ॥ ৩১

পদান্বয়। যথা (যেমন) অহঙ্কৃৎ (অহঙ্কার) আত্মাভাসঃ (আত্মার ন্যায় প্রকাশমান হয়) তথা (সেইরূপ) আত্মশব্দৈঃ (আত্মশব্দের দ্বারা) উচ্যতে (কথিত হয়), [এপক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে] যথা (যেমন) অগ্ন্যর্থাঃ (অগ্নি এই অর্থ যাহার এরূপ) [শব্দাঃ = দহতি প্রভৃতি শব্দ] উল্মুকাদৌ (জ্বলদঙ্গারে) পরার্থত্বাৎ (পরার্থত্ববশতঃ) ন চ অঞ্জসা (সাক্ষাৎ প্রযুক্ত হয় না) ॥ ৩১

অনুবাদ। যেমন অহঙ্কার আত্মার ন্যায়—প্রকাশমান হয়, সেইরূপ

---

শব্দ লক্ষণাদ্বারা আত্মাকে বুঝায়, সুতরাং ঔপনিষদ আত্মা, ইহার কোন বিরোধ হইল না। যখন উপনিষদ্ আত্মাকে প্রতিপাদন করেন, তখন লক্ষণাদ্বারাই করেন॥

* তাৎপর্য্য—এমন কোন পদার্থ দেখাইতে পার কি, যাহা জাত্যাদিমান্ নহে অথচ শব্দের দ্বারা নিরূপিত হয়? বিপক্ষে জাত্যাদিমান্ পদার্থ শব্দের দ্বারা নিরূপিত হয়; সুতরাং আত্মা শব্দের সাক্ষাৎ বিষয় হইতে পারে না।

আত্মাদি শব্দের দ্বারা অহঙ্কার অভিহিত হয়; যেমন অগ্ন্যর্থ দাহাদি শব্দ জলদঙ্গারে পরার্থত্ব হেতু সাক্ষাৎ প্রযুক্ত হয় না * ॥ ৩১

টীকা। নম্বু লক্ষণয়াপি যত্র শব্দস্য তাৎপর্য্যং স এব শব্দার্থঃ, তথাচাত্মাদিশব্দানামহংকারাতিরিক্তে প্রত্যগাত্মনি চেদ্বৃত্তিঃ কথং তর্হি লোকা অহংকারাদাবাত্মশব্দং প্রযুঞ্জতে ইত্যপেক্ষায়ামুপচারাদিতি সদৃষ্টান্তমাহ—আত্মাভাস ইতি শ্লোকেন। অহংকৃদহঙ্কারো বস্তুতোঽনাত্মাপ্যাত্মাভাস আত্মবদস্মৎপ্রত্যয়ালম্বনো ভাসতে যথা তথাত্মাদিশব্দৈরপি যথা প্রতিভাসমুচ্যতে, বস্তুগত্যা তু শব্দপ্রত্যয়য়োঃ শুদ্ধ এবাত্মনি পর্য্যবসানং যথা অগ্ন্যর্থাঃ শব্দা দহত্যাদয় উল্মুকং দহতি অয়ো দহতীত্যুল্মুকাদৌ প্রযুজ্যমানা অগ্নেঃ সাক্ষাদুল্মুকাদৌ ন চ পর্য্যবস্যন্তি। তেষাং দাহাস্যাশ্রয়ত্বানুপপত্তের্দহত্যাদিশব্দানাং পরার্থত্বাৎ তদভিব্যক্ত্যগ্ন্যর্থত্বাৎ তেঽগ্নাবেব পর্য্যবস্যন্তি, তথাহংকারস্যাত্মাভিব্যক্ত্যর্থত্বাৎ তস্মিন্ জড়ে পরিচ্ছিন্নে পরাধীনপ্রকাশে আত্মাদিশব্দাঃ চিৎসদানন্দানন্তাদ্যর্থা অনুপপদ্যমানা বিচার্য্যমাণে শুদ্ধএব পর্য্যবস্যন্তীতি সর্ব্বমুপপন্নমিত্যর্থঃ ॥ ৩১

মুখাদন্যো মুখাভাসো যথাদর্শানুকারতঃ।
আভাসান্মুখমপ্যেবমাদর্শাননুবর্ত্তনাৎ ॥ ৩২

পদান্বয়। যথা (যেমন) আদর্শানুকারতঃ (দর্পণের অনুকরণ বশতঃ, দর্পণ সত্বে সত্তা, তাহার অভাবে অভাব) মুখাভাসঃ (মুখপ্রতিবিম্ব) মুখাৎ (মুখহইতে, গ্রীবাস্থিত বদন হইতে) অন্যঃ (পৃথক্), [তথা=সেইরূপ] আদর্শাননুবর্ত্তনাৎ (দর্পণের অনুবর্ত্তন না করায়, দর্পণব্যতীতও মুখের সত্তা ও স্ফুরণ থাকায়) আভাসাৎ (মুখপ্রতিবিম্ব হইতে) মুখমপি (গ্রীবাস্থ মুখও) এবম্ (এইরূপ, পৃথক্) ॥ ৩২

অনুবাদ। যেমন মুখপ্রতিবিম্ব আদর্শের সত্তায় সত্তাযুক্ত আদর্শের অভাবে অভাববিশিষ্ট দৃষ্ট হয়, সুতরাং গ্রীবাস্থিত মুখ হইতে আদর্শ প্রতিবিম্বিত

---

* তাৎপর্য্য—যদি বল, আত্মাদি শব্দ অহঙ্কারাদি-বাচক, লক্ষণাদ্বারা আত্মাতে প্রবৃত্ত হয়, তবে কেন লোক এরূপ প্রয়োগ করে? ইহার উত্তর এই যে, ইহা গৌণ প্রয়োগ; যেমন কয়লা কিংবা লৌহ যখন অগ্নির সহিত থাকিয়া উষ্ণ হয়, তখন তাহা গাত্রস্পৃষ্ট হইলে লোক বলে—কয়লায় অথবা লৌহে আমার গাত্র দগ্ধ করিয়াছে; বস্তুতঃ তাহাদের দগ্ধত্বশক্তি নাই, তথাপি লোকে গৌণ প্রয়োগ করে, এখানে সেইরূপ বুঝিতে হইবে।

মুখ ভিন্ন; সেইরূপ আদর্শব্যতীত ও গ্রীবাস্থমুখের সত্তা ও স্ফুরণ দেখা যায় বলিয়া গ্রীবাস্থবদনও মুখপ্রতিবিম্ব হইতে পৃথক্ * ॥ ৩২

টীকা। আভাসো যত্রেতি শ্লোকে সিদ্ধান্তিনাভাসোঽঙ্গীকৃতঃ স চ ভেদ-বিপর্য্যাসবিশিষ্টতয়া ভাসমানঃ পরমার্থোঽপরমার্থো বেতি বাদিবিপ্রতিপত্ত্যা সংশয়েন পরমার্থ ইতি সিদ্ধান্তং বক্তুং দৃষ্টান্তমাহ—মুখাদন্য ইতি। যথা মুখাভাসো মুখপ্রতিবিম্ব আদর্শানুকারত আদর্শভাবাভাবয়োরনুকারাদাদর্শান্বয়-ব্যতিরেকানুবিধায়িত্বাদিতি যাবৎ। মুখাদ্ গ্রীবাস্থানাদাগমাপায়িতয়া স্থিতাদন্যো-ন পুনঃ স্বরূপেণেতি যোজ্যম্। তথা সতি বিম্বচেষ্টয়া বিনাপি প্রতিবিম্বশ্চেষ্টেতে-ত্যর্থঃ। আভাসানুখমপ্যেবমন্যদেব কুত আদর্শাননুবর্ত্তনাদাদর্শনিরপেক্ষসত্ত্বা-স্ফুরণযোগাদিত্যর্থঃ। তথা চ গ্রীবাস্থস্যৈব মুখস্যাদর্শে প্রতিবিম্বিতস্যাদর্শস্থতা বৈশিষ্ট্যেন ভাসমানত্বমেবাভাসত্বং, তচ্চ ন সত্যং মুখবিযুক্তাদর্শে তির্য্যঙ্ নিরীক্ষমাণে বা তস্মিন্নদর্শনাৎ। নাপ্যসদপরোক্ষপ্রতিভাসাৎ। তস্মাদনির্ব্বচনীয় এবাভাসস্তস্মাচ্চান্যমুখমিতি ভাবঃ ॥ ৩২

অহংকৃত্যাত্মনির্ভাসো মুখাভাসবদিষ্যতে।
মুখবৎ স্মৃত আত্মান্যোঽবিবিক্তৌ তৌ তথৈব চ ॥ ৩৩

পদান্বয়। অহঙ্কৃত্যাত্মনির্ভাসঃ ( অহঙ্কারে চৈতন্যের প্রকাশ ) মুখাভাস-বৎ ( মুখ প্রতিবিম্বের ন্যায় ) ইষ্যতে ( ইষ্ট হয় ), মুখবৎ ( মুখের ন্যায়, গ্রীবাস্থমুখ-যেমন প্রতিবিম্বিত মুখ হইতে ভিন্ন, সেইরূপ ) আত্মা ( আত্মা ) অন্যঃ ( আভাস হইতে ভিন্ন ) স্মৃতঃ ( জ্ঞাত হওয়া যায় ), তৌ ( আত্মা এবং আত্মাভাস ) তথৈব চ ( মুখও মুখাভাসের ন্যায় ) অবিবিক্তৌ ( বস্তুতঃ ভেদশূন্য ) ॥ ৩৩

অনুবাদ। [ দৃষ্টান্ত বলিয়া এখন দার্ষ্টান্তিক বলিতেছেন— ] অহঙ্কারে চৈতন্যের অবভাস মুখ ও মুখপ্রতিবিম্বের ন্যায় স্বীকৃত হয়; মুখ যেমন মুখপ্রতি-বিম্ব হইতে ভিন্ন, সেইরূপ আত্মাও আত্মাভাস হইতে পৃথক্; বস্তুতঃ আত্মা ও আত্মাভাস মুখ ও মুখাভাসের ন্যায় ভিন্ন † ॥ ৩৩

* তাৎপর্য্য—গ্রীবাস্থিত মুখ এবং দর্পণে প্রতিবিম্বিত মুখ এই উভয়ের পার্থক্য আছে, কারণ—দর্পণ ব্যতিরেকে প্রতিবিম্ব মুখের অস্তিত্ব কিংবা স্ফূর্ত্তি পরিলক্ষিত হয় না; কিন্তু গ্রীবাস্থিত মুখের অস্তিতা ও স্ফূর্ত্তি দর্পণ ব্যতিরেকেও হয়। ইহার দ্বারা দৃষ্টান্ত প্রদর্শিত হইল। বস্তুতঃ গ্রীবাস্থ মুখব্যতীত প্রতিবিম্বিত মুখের পৃথক্ কোন সত্তা নাই; কারণ তাহা আরোপিত।

† তাৎপর্য্য—আপাততঃ মুখ হইতে মুখাভাস পৃথক্ বোধ হইলেও মুখ ব্যতীত

টীকা। দার্ষ্টান্তিকমাহ—অহংকৃতীতি। অহংকৃত্যাহংকারে আত্মনির্ভাসঃ চেতনাবত্ত্বাবভাসো মুখাভাসবন্মুখান্মুখ প্রতিবিম্বচ্ছব্দাদাত্মনোঽভিন্ন ইষ্যতে। আত্মা শুদ্ধ আভসাদন্যঃ স্মৃতো জ্ঞাতঃ প্রতিবিম্বানুখর্বদিত্যর্থঃ। মুখস্য মুখাভাসস্যাদর্শস্য চাভাসাশ্রয়স্য প্রতীতিতো ভেদেঽপি বস্তুতো ভেদাভাববদাত্মাভাস-তদাশ্রয়ান্তঃ-করণাদীনাং প্রতিভাসতো ভেদেঽপি বস্তুতো নাত্মাতিরিক্তং কিঞ্চিদস্তীতি ন পরমার্থো ভেদ ইত্যভিপ্রেত্যাহ—অবিবিক্তৌ তৌ তথৈব চেতি। তাবাত্মা-ত্মভাসৌ তথৈব মুখমুখাভাসাবিব বস্তুতোঽবিবিক্তৌ পরমার্থভেদরহিতাবিত্যর্থঃ। চকারাদাভাসাশ্রয়ান্তঃকরণঞ্চ ন তদ্বিবিক্তমিতি যোজ্যম্ ॥৩৩

সংসারী চ স ইত্যেক আভাসো যস্ত্বহংকৃতিঃ।
বস্তুচ্ছায়া স্মৃতেরন্যন্মাধুর্য্যাদি চ কারণম্ ॥ ৩৪

পদান্বয়। যঃ তু ( কিন্তু যিনি ) অহঙ্কৃতিঃ ( অহঙ্কার ) আভাসঃ ( আত্মা-ভাস ) স চ ( সেই ) সংসারী ( সংসার-ধর্ম্মযুক্ত ) ইতি ( ইহা ) একে ( কোন কোন বাদী ) [ বদন্তি=বলেন ], ছায়া ( প্রতিবিম্ব, আভাস ) বস্তু ( অভাব নহে ) স্মৃতেঃ ( গুরু প্রভৃতির ছায়া অতিক্রম করিবে না, এইরূপ স্মৃতি বশতঃ ) অন্যৎ ( অপর ) কারণম্ ( হেতু ) মাধুর্য্যাদি চ ( মধুরতা প্রভৃতি, ছায়াতে উপবেশন করিলে মুখে শৈত্য উপলব্ধ হয় ) ॥ ৩৪

অনুবাদ। কোন কোন বাদী আত্মাভাস—অহংকারকে সংসারী বলিয়া থাকেন, চিচ্ছায়া বস্তু, গুরু প্রভৃতির ছায়া অতিক্রম করিবে না, এইরূপ স্মৃতি প্রমাণ আছে, অপিচ, ছায়ার বস্তুত্বের প্রতি মাধুর্য্যাদিও কারণ ॥ ৩৪

টীকা। এবং চিন্মাত্রং তত্রানাত্মাস্বত্যাগাং তৎকার্য্যে চাহংকারাদৌ প্রতিবিম্বিতং তদেব চিদাত্মস্বরূপমুপাধিস্থতাবৈশিষ্ট্যাধ্যাসবশাৎ সংসারীতি স্বমতমুক্ত্বা তদ্দৃঢ়ীকরণায় ঐকদেশিমতং দূষয়িতুমুথাপয়তি—সংসারীতি।

---

মুখাভাসের সত্তা ও স্ফুরণ না থাকায়—উভয়ের অভিন্নতা মানিতে হইবে, আত্মা ও আত্মা-ভাস সম্বন্ধে ঠিক তদ্রূপ।

* তাৎপর্য্য—বুদ্ধিতে চৈতন্যের ছায়া পতিত হইলে তাহাকে অহঙ্কার বলে, কেহ তাহাকে 'সংসারী' বলে; যদি বল, ছায়া অভাব পদার্থ, সুতরাং তাহা সংসারী কিরূপে হইবে? তাহা বলিতে পার না; ছায়াকে বস্তু বলিয়া স্বীকার করিতে হইবে। স্মৃতিতে গুরুপ্রভৃতির ছায়া লঙ্ঘন নিষিদ্ধ হইয়াছে, যদি ছায়া বস্তু না হয়, তবে স্মৃতিতে ঐরূপ কেন উক্ত হইবে? অপিচ, যুক্তিও আছে, ছায়ায় উপবেশন করিলে মুখাদিতে শৈত্য উপলব্ধি হয়, বস্তু না হইলে এরূপ সম্ভবে না।

যত্ত্বহংকৃত্যাভাসোঽস্মাভিঃ পৃথগুক্তঃ স এব সংসারীত্যেকে মন্যন্তে ইত্যর্থঃ। নন্বাভাসস্যাবস্তুত্বাৎ কথং তস্য বন্ধমোক্ষভাগিতয়া সংসারিত্বমিত্যাশঙ্ক্যাভাস-শব্দেন চিচ্ছায়ায়া অভিপ্রেতত্বাৎ তস্যাশ্চ বস্তুত্বান্নানুপপত্তিরিত্যভিপ্রেত্যাহ—বস্তুচ্ছায়েতি। ছায়াবস্তু পরমার্থা 'নাক্রমেৎ কামতশ্ছায়াং গুর্বাদেঃ' ইতিস্মৃতে-রিতি যোজনা। তথা চ যাজ্ঞবল্ক্যঃ—'দেবর্ষিক্স্নাতকাচার্য্যরাজ্ঞাং ছায়াং পরস্ত্রিয়ঃ। নাক্রমেদ্রক্তবিন্মূত্রষ্ঠীবনোদ্বর্ত্তনাদিম্' ইতি। ন কেবলং স্মৃতিবচনাদেব চ্ছায়ায়া বস্তুত্বাবগমোঽস্তি অন্যচ্চ কারণং মাধুর্য্যাদিছায়ায়ামাসীনস্য মুখে মাধুর্য্যোপলব্ধেঃ শৈত্যোপলব্ধেশ্চেত্যর্থঃ ॥ ৩৪

জ্ঞৈকদেশো বিকারো বা তদাভাসাশ্রয়ঃ পরে।
অহংকর্ত্তৈব সংসারী স্বতন্ত্র ইতি কেচন ॥ ৩৫

পদান্বয়। জ্ঞৈকদেশঃ (জ্ঞ—আত্মা, তাহার অংশ) সংসারী, বা (অথবা) [পরমাত্মনঃ=পরমাত্মার] বিকারঃ (বিকৃতি) [সংসারী ইতি] পরে (অপরবাদী) তদাভাসাশ্রয়ঃ (চিদাত্মাভাস বিশিষ্ট অহঙ্কার) [সংসারী ইতি] [বদন্তি=বলেন], অহংকর্ত্তা (অহঙ্কার) [সংসারী], স্বতন্ত্রঃ (স্বাধীন, অংশাদিবিহীন) [সংসারী ইতি] কেচন (কেহ কেহ) [বদন্তি=বলেন] ॥ ৩৫

অনুবাদ। কেহ কেহ পরমাত্মার একদেশকে সংসারী বলেন, কেহ বা বিকারকে, অপরে চিদাভাসবিশিষ্ট অহঙ্কারকে, কেহ অহংকর্ত্তাকে এবং কেহ স্বতন্ত্র আত্মাকে সংসারী বলেন * ॥ ৩৫

টীকা। পুনরেকদেশিমতত্রয়মাহ—জ্ঞৈকদেশ ইতি। জ্ঞস্য চিৎসদা-নন্দপরমাত্মন একদেশঃ সংসারী 'মমৈবাংশো জীবলোকে জীবভূতঃ সনাতনঃ' ইতি-স্মৃতেরিত্যেকে। অগ্নিবিস্ফুলিঙ্গদৃষ্টান্তেন 'সর্ব্ব এবাত্মনো ব্যুচ্চরন্তি' ইতি শ্রুতেঃ পরমাত্মনো বিকারঃ সংসারীত্যপরে, পরে তু তদাভাসাশ্রয়শ্চিদাত্মাভাসবিশিষ্টোঽহং-হংকার এব সংসারী 'তস্মনো দিশং দিশং পতিত্বা' ইতিশ্রুতেরিত্যাহুরিত্যর্থঃ। ভাট্টাদিমতমাহ—অহংকর্ত্তৈবেতি। স্বতন্ত্রো ন পরমাত্মাংশাদিরূপ ইত্যর্থঃ ॥৩৫

অহংকারাদিসন্তানঃ সংসারী নান্বয়ী ক্বচিৎ।
ইত্যেবং সৌগতা আহুস্তত্র ন্যায়ো বিচার্য্যতাম্ ॥ ৩৬

পদান্বয়। অহঙ্কারাদিসন্তানঃ (অহঙ্কারাদিধারা, ক্ষণিক জ্ঞানধারা)

* তাৎপর্য্য—ইহা একদেশীর মত।

সংসারী ( সংসার দুঃখভোগী জীব ) কচিৎ ( কোথায়ও ) অন্বয়ী (সম্বন্ধ ) ন (নহে), ইতি এবম্ ( এইরূপ ) সৌগতাঃ ( বৌদ্ধগণ ) আহুঃ ( বলিয়া থাকে ) তত্র ( সেই সমস্ত পক্ষে ) ন্যায়ঃ ( যুক্তি ) বিচার্য্যতাম্ ( বিচার করিয়া দেখ ) ॥ ৩৬

অনুবাদ। বৌদ্ধগণ কোথায়ও অনন্বিত বিচ্ছিন্ন ক্ষণিক বিজ্ঞান সমূহকে সংসারী বলিয়া থাকে, উক্ত পক্ষসমূহের মধ্যে কোন্ পক্ষ যুক্তিযুক্ত, তাহা বিচার করিয়া দেখুন * ॥ ৩৬

টীকা। বৌদ্ধমতমাহ—অহংকারাদীতি। সন্তানোঽবিরলোদয়তয়া-বিচ্ছিন্নানি ক্ষণিকজ্ঞানান্যেবাত্মা সংসারী ন ততঃ পৃথগন্বয়ী একো বিজ্ঞানোৎপত্তি-বিনাশদ্রষ্টাস্তীত্যেবং সৌগতা আহুরিত্যর্থঃ। এবমুক্তেষু পক্ষেষু বস্তুবিষয়ত্বাদ্ বিরোধাচ্চ বিকল্পসমুচ্চয়য়োরসম্ভবাদন্যতমস্যৈব কস্যচিদুপাদেয়ত্বম্ অথবাস্মদুক্তস্য ব্রহ্মৈবাবিদ্যয়া অহংকারাদিগতাভাসাবিবেকাৎ সংসারীত্যেতস্যেতি নির্দ্ধারণে ন্যায়ো বিচার্য্যতামিত্যাহ—তত্রেতি ॥ ৩৬

সংসারিণাং কথা ত্বাস্তাং প্রকৃতং ত্বধুনোচ্যতে।
মুখাভাসো য আদর্শে ধর্ম্মো নান্যতরস্য সঃ ॥
দ্বয়োরেকস্য চেৎ ধর্ম্মো বিযুক্তেঽন্যতরে ভবেৎ ॥ ৩৭

পদান্বয়। সংসারিণাম্ ( সংসারীদিগের) কথা তু ( বার্ত্তা) আস্তাম্ ( থাকুক ), অধুনা তু ( এখন ) প্রকৃতম্ ( প্রস্তাবিত, আভাস ) উচ্যতে ( কথিত হইতেছে ); যঃ ( যে ) আদর্শে ( দর্পণে ) মুখাভাসঃ ( মুখপ্রতিবিম্ব ) স ( তাহা ) অন্যতরস্য ( মুখের কিংবা আদর্শের ) ধর্ম্মো ন ( ধর্ম্ম নহে ), দ্বয়োঃ (দুইটির মধ্যে) একস্য ( একতরের ) ধর্ম্মশ্চেৎ ( যদি ধর্ম্ম ) অন্যতরে ( দুইএর কোনও একটি, দর্পণ কিংবা মুখ ) বিযুক্তে ( না থাকিলে ) ভবেৎ ( থাকে ) ॥ ৩৭

অনুবাদ। সংসারীর কথা থাকুক, এখন প্রকৃত আভাস অভিহিত হইতেছে; আদর্শে যে মুখপ্রতিবিম্ব দৃষ্ট হয়, তাহা মুখ কিংবা আদর্শের ধর্ম্ম নহে; যদি দুইটির মধ্যে কোন একটির ধর্ম্ম হয়, তাহা হইলে একটি না থাকিলেও প্রতিবিম্ব থাকা উচিত † ॥ ৩৭

---

* তাৎপর্য্য—বৌদ্ধগণ বিজ্ঞানধারা স্বীকার করে, প্রত্যেক বিজ্ঞান ব্যক্তি এক একটি আত্মা, ইহাদের পরস্পর কোন সম্বন্ধ নাই।

† তাৎপর্য্য—আদর্শে যে মুখাভাস দেখা যায়, তাহা মুখ কিংবা আদর্শের ধর্ম্ম বলিতে পারা যায় না; কারণ, আদর্শ কিংবা মুখ দুইটির মধ্যে কোনটির অভাব হইলে মুখাভাস দৃষ্ট হয় না।

টীকা। প্রাসঙ্গিকীং সংসারিচিন্তাং হিত্বা প্রকৃতমাভাসনিরূপণং প্রতিজানীতে—সংসারিণামিতি। স্পষ্টম্। প্রকৃতমাভাসমেব নিরূপয়ন্নাদৌ মুখাভাসং দৃষ্টান্তত্বেনাপরমার্থমুক্তং বিশদয়তি—মুখাভাস ইতি। যোঽয়মাদর্শে মুখাভাসো দৃশ্যতে স কিং মুখাদর্শয়োরন্যতরস্য যস্য কস্যচিদ্ধর্ম্মঃ কিংবা মুখস্যৈব ধর্ম্মঃ, অথবা দ্বয়োরপি ধর্ম্মো বস্ত্বন্তরং কিঞ্চিদিতিবিকল্প্যাদ্যং নিরাকরোতি—ধর্ম্মো নান্যতরস্য স ইতি। এতদেব স্পষ্টয়তি দ্বয়োর্মধ্যে একস্যান্যতরস্য চেদাভাসো ধর্ম্মঃ স্যাৎ তদাবিযুক্তেঽন্যতরে সতি দর্পণবিযুক্তে মুখে তদ্‌গতরূপাদিবৎ দর্শনগোচরো ভবেৎ। মুখবিযুক্তে বা দর্পণে দৃশ্যো ভবেৎ নচৈবমস্তি অতো নান্যতরস্য ধর্ম্মঃ ইত্যর্থঃ॥ ৩৭

মুখেন ব্যপদেশাৎ স মুখস্যৈবেতি চেন্মতম্।
নাদর্শানুবিধানাচ্চ মুখে সত্যবিভাবতঃ॥ ৩৮

পদান্বয়। সঃ (মুখাভাস) মুখেন (মুখের দ্বারা) ব্যপদেশাৎ (শব্দ প্রয়োগ হেতু) মুখস্য এব (মুখেরই ধর্ম্ম) ইতি (এইরূপ) চেৎ (যদি) মতম্ (অভিমত), আদর্শানুবিধানাৎ (আদর্শ থাকিলে মুখ থাকায়) মুখে সতি (কেবলমুখ থাকিলে) অবিভাবতঃ (অদর্শন হেতু) ন (মুখের ধর্ম্ম নহে)॥৩৮

অনুবাদ। [যদি বল, মুখাভাস মুখের ধর্ম্ম, তাহাতে বলা যাইতেছে—] মুখাভাস এই মুখের দ্বারা ব্যপদেশ হয় বলিয়া যদি মুখের ধর্ম্ম বলিয়া স্বীকার কর, তবে আদর্শসম্বন্ধে মুখাভাস দৃষ্ট হওয়ায় এবং কেবল মুখসম্বন্ধে মুখাভাসের অদর্শনবশতঃ মুখের ধর্ম্ম নহে *॥ ৩৮

টীকা। কল্পান্তরমুত্থাপয়তি—মুখেনেতি। দূষয়তি—নেতি। যদ্যপি মুখাভাস ইতি মুখেন ব্যপদিশ্যতে তথাপি ন মুখধর্ম্ম আভাস আদর্শানুবিধানাৎ। মুখৈকধর্ম্মত্বে তদযোগাৎ কিঞ্চ সত্যপি মুখে দর্পণবিযুক্তেঽবিভাবতোঽদর্শনাদিত্যর্থঃ॥ ৩৮

দ্বয়োরেবেতি চেৎ তন্ন দ্বয়োরেবাপ্যদর্শনাৎ।
অদৃশ্যস্য সতো দৃষ্টিঃ স্যাদ্রাহোশ্চন্দ্রসূর্য্যয়োঃ॥ ৩৯

পদান্বয়। দ্বয়োরেব (মুখ ও আদর্শ এই দুইটির) [ধর্ম্ম] ইতি চেৎ

* তাৎপর্য্য—মুখাভাস বলিলে মুখ শব্দের প্রয়োগ এবং জ্ঞান পূর্ব্বে চাই; সুতরাং মুখাভাস মুখেরই ধর্ম্ম, তাহা বলিতে পার না; কারণ আদর্শ থাকিলে মুখাভাস দৃষ্ট হয় এবং আদর্শরহিত মুখে থাকিলেও মুখাভাস যায় না; সুতরাং মুখের ধর্ম্ম নহে।

( ইহা যদি বল ) ন ( তাহা বলিতে পার না ) [ এ পক্ষে হেতু প্রদর্শিত হইতেছে ] দ্বয়োরেবাপি ( দুইটি থাকিলে বা না থাকিলেও দেখা যায় না, সুতরাং দুয়ের ধর্ম্ম নহে ) [ তাহা হইলে অন্য বস্তু হইবে—] সতঃ ( বিদ্যমানবস্তুর ) অদৃশ্যস্য ( সমস্ত ইন্দ্রিয়ের দ্বারা অদৃশ্য ) চন্দ্রসূর্য্যয়োঃ ( চন্দ্র এবং সূর্য্যরূপ উপাধি থাকিলে ) রাহোঃ ( রাহুর ) দৃষ্টিঃ ( দর্শন ) [যথা = যেমন, তথা মুখাভাসস্য দর্শনং ভবেৎ = সেইরূপ মুখাভাসের দর্শন হইবে ]॥ ৩৯

অনুবাদ। যদি বল, মুখাভাস আদর্শ ও মুখ উভয়ের ধর্ম্ম, তাহা বলিতে পার না, কারণ উভয়ের বিযুক্ত ও সংযুক্ত অবস্থায় মুখাভাসের দর্শন হয় না; যেমন চন্দ্র ও সূর্য্যের বিদ্যমানতায় রাহু দৃষ্টিবিষয়ীভূত হয়, সেইরূপ বিদ্যমান মুখাভাস ইন্দ্রিয়াদির দ্বারা অদৃশ্য হইলেও মুখ এবং দর্পণ সত্ত্বে উপলব্ধ হয়* ॥৩৯

টীকা। তৃতীয়ং কল্পমনূদ্য প্রত্যাহ—দ্বয়োরেবেতি চেদিতি। দ্বয়োরপ্যদর্শনাদেবেতি সম্বন্ধঃ। নহি মুখাদর্শয়োর্বিযুক্তয়োরাভাসো দৃশ্যতে, নাপি সংযুক্তয়োরয়ং ধর্ম্মো যথাকথঞ্চন সংযুক্তয়োরপি তদ্দর্শনপ্রসঙ্গাৎ তথা দৃশ্যতে তস্মান্ন দ্বয়োর্ধর্ম্ম ইত্যর্থঃ। তর্হি অস্তু পরমার্থবস্ত্বন্তরমেবাভাস ইতি চতুর্থপক্ষং দৃষ্টান্তেন শঙ্কতে—অদৃশ্যস্যেতি। সতো বিদ্যমানস্যৈব সর্ব্বৈঃ করণৈরদৃশ্যস্য রাহোশ্চন্দ্রে সূর্য্যে চোপাধৌ কদাচিদ্দৃষ্টিদর্শনং যথা তথা মুখাভাসস্যাপি বস্তুভূতস্য সতো মুখ-সম্মুখবৎ দর্পণোপাধৌ দর্শনং স্যাদিত্যর্থঃ॥ ৩৯

রাহোঃ প্রাগেব বস্তুত্বং সিদ্ধং শাস্ত্রপ্রমাণতঃ।
ছায়াপক্ষে ত্ববস্তুত্বং তস্য স্যাৎ পূর্ব্বযুক্তিতঃ॥ ৪০

পদান্বয়। প্রাক্ এব ( পূর্ব্বেই, চন্দ্র বা সূর্য্যের উপরাগের পূর্ব্বেই ) শাস্ত্রপ্রমাণতঃ ( জ্যোতিঃশাস্ত্র কিংবা পুরাণশাস্ত্র প্রমাণবশতঃ ) রাহোঃ ( রাহুর ) বস্তুত্বম্ ( বস্তুতা ) সিদ্ধম্ ( নিশ্চিত ), [ কিন্তু মুখ ও দর্পণের সম্বন্ধের পূর্ব্বে কিংবা পরে মুখাভাসের পৃথক্‌বস্তুত্ব সিদ্ধ নাই ] ছায়াপক্ষে তু ( রাহুভূমি প্রভৃতির

---

* তাৎপর্য্য—মুখাভাস, মুখ ও আদর্শ উভয়ের ধর্ম্ম নহে, কারণ মুখ ও দর্পণ থাকিলেও কদাচিৎ দৃষ্ট হয় না, বিশেষতঃ দর্পণ বক্রভাবে থাকিলে উভয় সত্ত্বে মুখাভাস দৃষ্ট হয় না। তাহা হইলে মুখাভাসকে পৃথক্ বস্তু বলিতে হইবে, যেমন রাহু আছে, কিন্তু ইন্দ্রিয়ের দ্বারা সর্ব্বদা উপলব্ধ হয় না; কিন্তু চন্দ্র কিংবা সূর্য্যরূপ উপাধি থাকিলে দৃষ্ট হয়; সেইরূপ মুখাভাস আছে, মুখ ও দর্পণরূপ উপাধি থাকিলে দৃষ্ট হয়।

ছায়া এই কল্পে) পূর্ব্বযুক্তিতঃ (পূর্ব্বোক্ত যুক্তিবশতঃ) তস্য (রাহুর) অবস্তুত্বম্ (বস্তুরাহিত্য) স্যাৎ (হয়) ॥ ৪০

অনুবাদ। চন্দ্রাদির উপরাগের পূর্ব্বেই জ্যোতিঃশাস্ত্র কিংবা পুরাণাদি শাস্ত্র প্রমাণ দ্বারা রাহুর বস্তুত্ব নিশ্চিত হইয়াছে, [সেইরূপ মুখ ও দর্পণের সম্বন্ধের পূর্ব্বে বা পরে কোন প্রমাণের দ্বারা মুখাভাসের মুখ ও দর্পণের ব্যতিরিক্ত বস্তুস্বরূপে সম্ভাবনাও নাই] রাহু ভূম্যাদির ছায়া ইহা যাঁহাদের মত, তাঁহাদের মতে পূর্ব্বোক্ত যুক্তিবশতঃ রাহুর অবস্তুত্বই সিদ্ধ হয় ॥ ৪০

টীকা। বৈষম্যেণ দূষয়তি—রাহোরিতি। চন্দ্রাদ্যুপরাগাৎ প্রাগেব জ্যোতিঃশাস্ত্রপ্রমাণতঃ পুরাণাদিশাস্ত্রপ্রমাণতো বা রাহোঃ সৈংহিকেয়স্য বস্তুত্বং সিদ্ধং নিশ্চিতং নেহ তথা নিশ্চায়কং প্রমাণমস্তীতি শেষঃ। নহি মুখদর্পণয়োঃ সম্বন্ধাৎ পূর্ব্বমূর্দ্ধং বা তদ্ব্যতিরিক্তবস্তুতা মুখাভাসস্য কেনচিৎ প্রমাণেন ক্বাপি সম্ভাবিতেত্যর্থঃ। রাহোর্বস্তুত্বমঙ্গীকৃত্য দার্ষ্টান্তিকাননুগুণত্বমুক্তমিদানীং তস্যাপি নাস্তি বস্তুত্বমিত্যাভাসস্য বস্তুত্বেনায়ং দৃষ্টান্ত ইত্যাহ—ছায়াপক্ষেত্বিতি। ভূম্যাদিচ্ছায়া রাহুরিতি কেষাঞ্চিৎ পক্ষস্তস্মিন্ ছায়াপক্ষে তু তস্য রাহোরবস্তুত্বং স্যাৎ 'মুখাভাসো য আদর্শ' ইত্যাদৌ পূর্ব্বোক্তযুক্তিতো যুক্তিসঞ্চারাদিত্যর্থঃ ॥ ৪০

ছায়াক্রান্তেনিষেধোঽয়ং নতু বস্তুত্বসাধকঃ।
ন হ্যর্থান্তরনিষ্ঠং সদ্বাক্যমর্থান্তরং বদেৎ ॥ ৪১

পদান্বয়। অয়ম্ (এই) ছায়াক্রান্তেঃ (ছায়ালঙ্ঘনের) নিষেধঃ (প্রতিষেধ), বস্তুত্বসাধকঃ (ছায়ার বস্তুত্ব প্রতিপাদক) ন তু (নহে); বাক্যম্ (বাক্য) অর্থান্তরনিষ্ঠম্ (অর্থান্তরে স্থিত) সৎ (হইয়া) অর্থান্তরম্ (অন্য অর্থকে) ন হি বদেৎ (বলে না; প্রতিপাদন করে না) ॥ ৪১

অনুবাদ। [গুরু প্রভৃতির ছায়া লঙ্ঘন করিবে না] এই স্মৃতি ছায়ালঙ্ঘনের নিষেধক, কিন্তু ছায়ার বস্তুত্ব প্রতিপাদক নহে; এক অর্থে পর্য্যবসিত বাক্য অন্য অর্থকে প্রতিপাদন করে না ॥ ৪১

টীকা। বস্তুচ্ছায়াস্মৃতেরিত্যত্র ছায়ায়া বস্তুত্বে স্মৃতিঃ প্রমাণমিত্যুক্তং তত্রাহ—ছায়াক্রান্তেরিতি॥ নম্বিত্যত্র ছায়ায়া ইতি শেষঃ, ন তু চ্ছায়ালঙ্ঘনপ্রতিষেধপরমপি বচনং, তস্যা বস্তুত্বমপি বোধয়িষ্যতীতি চেৎ তত্র বক্তব্যং সাক্ষাদেবোক্তার্থাদিতি। নাদ্য ইত্যাহ—নহীতি। একস্য বাক্যস্যোভয়ার্থত্বে বাক্যভেদপ্রসঙ্গাদিত্যর্থঃ। ন দ্বিতীয়ো নিষেধস্য প্রাপ্তিমাত্রসাপেক্ষত্বাৎ নিষেধাবিষয়াদের্বস্তুত্বাভাবেঽপি নিষেধানুপপত্তিরিত্যত্র নিয়ামকাভাবাদিতি দ্রষ্টব্যম্ ॥ ৪১

মাধুর্য্যাদি চ যৎ কার্য্যমুষ্ণদ্রব্যাত্মসেবনাৎ।
ছায়ায়া ন ত্বদৃষ্টত্বাদপামেব চ দর্শনাৎ ॥ ৪২

পদান্বয়। [ছায়ায়াঃ=ছায়ার] যৎ চ (যে) মাধুর্য্যাদি (মধুরতা প্রভৃতি) কার্য্যম্ (ফল), [তৎ=তাহা] উষ্ণদ্রব্যাত্মসেবনাৎ (উষ্ণদ্রব্য আতপ প্রভৃতির অসেবন বশতঃ) ছায়ায়াঃ (ছায়ার ধর্ম্ম) ন তু (নহে), অদৃষ্টত্বাৎ (তপ্তশিলা-চ্ছায়ায় মাধুর্য্যাদি দৃষ্ট হয় না বলিয়া) অপাম্ এব চ (জলেরই) দর্শনাৎ (দর্শন হেতু) ॥ ৪২

অনুবাদ। ছায়ায় যে মাধুর্য্যাদি কার্য্য দৃষ্ট হয়, তাহা উষ্ণদ্রব্যের অসেবন বশতঃই, ছায়ার ধর্ম্ম নহে ; কারণ, তপ্তশিলাচ্ছায়াতে মাধুর্য্যাদি দৃষ্ট হয় না এবং জলের ধর্ম্ম দৃষ্ট হয় * ॥ ৪২

টীকা। যদপ্যুক্তং মাধুর্য্যাদিকার্য্যাদর্শনাৎ অর্থক্রিয়াকারিত্বেন ছায়াবস্তুত্ব-মিতি তদপ্যন্যথা সিদ্ধমিত্যাহ—মাধুর্য্যাদীতি। ছায়ায়ামুপবিষ্টস্য যন্মাধুর্য্যাদি কার্য্যং দৃশ্যতে তদুষ্ণদ্রব্যাত্মসেবনান্নিমিত্তাৎ নতু ছায়ায়া হেতুভূতায়াস্তন্মাধুর্য্যাদি-কার্য্যং কুতোঽদৃষ্টত্বাৎ তপ্যমানশিলাকূটছায়ায়াং মাধুর্য্যাদেরদর্শনাৎ অপামেব চ দর্শনাৎ অয়ং ধর্ম্মস্তাস্বেব অব্যভিচারাৎ অতঃ ছায়ায়ামুপবিষ্টস্য নিবৃত্তাতপসংসর্গস্য স্বাভাবিকস্য উদকমাধুর্য্যাভিব্যক্তৌ ছায়া মধুরেতি বিভ্রম ইত্যর্থঃ ॥ ৪২

আত্মাভাসাশ্রয়াশ্চৈবং মুখাভাসাশ্রয়া যথা।
গম্যন্তে শাস্ত্রযুক্তিভ্যামাভাসাসত্ত্বমেব চ ॥ ৪৩

পদান্বয়। যথা (যেমন) মুখাভাসাশ্রয়াঃ (মুখ, মুখাভাস এবং তাহার আশ্রয়) এবং (এইরূপ) আত্মাভাসাশ্রয়াশ্চ (আত্মা, আত্মাভাস এবং তাহার আশ্রয়) গম্যন্তে (জ্ঞাত হওয়া যায়), শাস্ত্রযুক্তিভ্যাম্ (শাস্ত্র এবং যুক্তিদ্বারা) আভাসাসত্ত্বম্ এব চ (আভাসের মিথ্যাত্বই) [গম্যতে=জ্ঞাত হওয়া যায়] ॥ ৪৩

অনুবাদ। যেমন মুখ, মুখাভাস এবং তাহার আশ্রয়, সেইরূপ আত্মা

* তাৎপর্য্য—ছায়ায় উপবেশন করিলে যে সুখে মাধুর্য্যাদি উপলব্ধ হয়, তাহা ছায়ার ধর্ম্ম নহে, আতপ না লাগায় ঐরূপ বোধ হয়, যদি ছায়ারই ধর্ম্ম মাধুর্য্যাদি হইবে, তবে তপ্তশিলাচ্ছায়াও শীতল হইবে, তাহা ত হয় না।

আত্মাভাস এবং তাহার আশ্রয় স্বীকৃত হইয়া থাকে, শাস্ত্র ও যুক্তির দ্বারা আভাসের অসত্তাই জানা যায় *॥ ৪৩

টীকা। তদেবং যথামুখং তদাভাসস্তদাশ্রয়শ্চেত্যেতে ত্রয়ো ব্যবহারদৃষ্ট্যা বিভক্তা অবভাসন্তে ন পরমার্থদৃষ্ট্যা, তথাত্মা তদাভাসস্তদাশ্রয়শ্চ ইত্যর্থত্রয়ং মিথো বিলক্ষণং গম্যতে ব্যবহারদৃষ্ট্যেতি দার্ষ্টান্তিকমাহ—আত্মাভাসাশ্রয়াশ্চৈবমিতি। আত্মা ত্বংপদলক্ষ্যশ্চিদ্ধাতুস্তস্যানাদ্যবিদ্যা-তৎকার্য্যপ্রতিবিম্বিততয়া তদুপাধিত্বস্ববৈশিষ্ট্যং জীবত্বমাভাসোঽবিদ্যা-তৎকার্য্যোপাধিরাশ্রয় ইতি ত্বংপদার্থঃ। শাস্ত্রযুক্তিভ্যামিতি। 'রূপং রূপং প্রতিরূপো বভূব।' 'ইন্দ্রো মায়াভিঃ পুরুরূপ ঈয়তে', 'অনীশয়া শোচতি মুহ্যমান' ইত্যাদি শ্রুতেঃ 'একো বশী সর্ব্বভূতান্তরাত্মৈকং রূপং বহুধা যঃ করোতি' ইত্যাদিশ্রুতেশ্চ। তথা বুদ্ধ্যাদের্বিষয়ান্তরত্যাগমাপায়িনো দৃশ্যস্য নিত্যসিদ্ধসাক্ষ্যাত্মন্যধ্যাসব্যতিরেকেণ স্ফুরণসত্তয়োরনুপপত্তেরিত্যাদিযুক্তেশ্চ প্রত্যগাত্মন একস্যৈব সত্ত্বমাভাসাদেরসত্ত্বং পরমার্থসত্ত্বাভাবশ্চ গম্যতে নিশ্চীয়তে ইত্যর্থঃ॥ ৪৩

ন দৃশেরবিকারিত্বাদাভাসস্যাপ্যবস্তুতঃ।
নাচিতিত্বাদহংকর্ত্তুঃ কস্য সংসারিতা ভবেৎ॥ ৪৪

পদান্বয়। অবিকারিত্বাৎ (বিকারশূন্যত্বহেতু) দৃশেঃ (আত্মার) সংসারিতা (সংসারযোগিতা) ন (নহে), অবস্তুতঃ (বস্তু না থাকায়, মিথ্যাত্ববশতঃ) আভাসস্য অপি (আভাসেরও) [ন সংসারিতা=সংসার নহে]; অচিতিত্বাৎ (অচৈতন্যবশতঃ, জড়ত্বহেতু) অহঙ্কর্ত্তুঃ (অহঙ্কারের) [ন সংসারিতা=সংসারিতা নহে]; কস্য (কাহার) [সংসারিতা=সংসার] ভবেৎ (হয়)॥ ৪৪

অনুবাদ। বিকারশূন্যত্ববশতঃ আত্মার সংসার নহে, মিথ্যাত্বহেতু আভাসের সংসারিতা সম্ভবে না এবং জড়ত্ব প্রযুক্ত অহঙ্কারেরও সংসারিতা নহে, তবে [কর্ত্তৃত্বভোক্তৃস্বরূপ] সংসার কাহার? ॥ ৪৪

টীকা। নন্বেবংসতি ত্বন্মতে সংসারমোক্ষয়োরাশ্রয়াভাবাদনুপপত্তিরেব, নহাত্মতদাভাসতদাশ্রয়াণামন্যতমস্য মিলিতানাং বা সংসারাদ্যাশ্রয়ত্বং ঘটত ইতি

* তাৎপর্য্য—ত্বংপদলক্ষ্য চেতন—আত্মা, অবিদ্যা কিংবা বুদ্ধি-প্রতিবিম্বিত চেতন—আভাস, তাহাকে জীব বলে, অবিদ্যা এবং তৎকার্য্য যাহার উপাধি এবংবিধ অহঙ্কারকে আশ্রয় বলা যায়।

শঙ্কতে—ন দৃশেরিতি। সংসারো নাম জ্ঞাতৃত্বকর্ত্তৃত্বভোক্তৃত্বাদিলক্ষণো বিকাররূপ উপচয়স্তদাত্যন্তিকাপচয়শ্চ মোক্ষঃ, তথাচ তাভ্যাং ক্রমেণ সম্বধ্যমানো বিকারী স্যাৎ তত্র দৃশেশ্চৈতন্যৈকরসস্যাপি ন সংসারিতা ভবেদিতি সম্বন্ধঃ। তত্র হেতুরবিকারিত্বাদিতি কূটস্থত্বাদিত্যর্থঃ। তথাভাসস্যাপি ন সংসারিতা ভবেদিতি। পূর্ব্বনকারমাদায়ান্বয়ঃ। তত্র হেতুঃ অবস্তুত ইতি। পূর্ব্বোক্তযুক্ত্যা তস্যাবস্তুত্ব-নিশ্চয়াদবস্তুনঃ শূন্যস্য ন কোঽপ্যতিশয়সম্ভব ইত্যর্থঃ। অহংকর্ত্তুরহংকারস্যা-ভাসাশ্রয়ত্বেনাভিমতস্যাচিতিত্বাজ্জড়ত্বান্ন সংসারিতা ভবেন্নহি জ্ঞাতৃত্বসুখদুঃখাদি-ভোক্তৃত্বস্বরূপস্য সংসারস্য জড়াশ্রয়ত্বসম্ভবোঽতস্ত্বন্মতে কস্য সংসারিতা ভবেন্মোক্ষো বেতি চ যোজ্যম্। ন কস্যাপীতি বদতোঽনুভববিরোধ ইত্যুক্তিপ্রায়ঃ॥ ৪৪

অবিদ্যামাত্র এবাতঃ সংসারোঽস্ত্ববিবেকতঃ।
কূটস্থেনাত্মনা নিত্যমাত্মবানাত্মনীব সঃ॥ ৪৫

পদান্বয়। অতঃ (এইজন্য, সংসার কাহারও সম্ভব নহে বলিয়া) সংসারঃ (জনন-মরণাদি) অবিদ্যামাত্র এব (স্বপ্নবৎ মিথ্যাই) অস্তু (হউক), অবিবেকতঃ (অজ্ঞানবশতঃ) সঃ (সংসার) নিত্যম্ (সর্ব্বদা) কূটস্থেন আত্মনা (কূটস্থ আত্মার সত্তায়) আত্মনি ইব (আত্মাতে যেন), আত্মবান্ [ইব] (আত্মধর্ম্মের ন্যায়) [অবভাসতে—প্রকাশ হয়] ৪৫

অনুবাদ। অতএব কর্ত্তৃত্বভোক্তৃত্বরূপ সংসার ভ্রান্তিমাত্র হউক; অবি-বেকবশতঃ কূটস্থ আত্মার সত্তায় সত্তাবান্ হইয়া আত্মাতে আত্মধর্ম্মরূপে সংসারের অবভাস হইয়া থাকে *॥ ৪৫

টীকা। সিদ্ধান্তী যদ্যেবমনিরূপিতাশ্রয়ৌ সংসারমোক্ষৌ তর্হি মাভূতাং পরমার্থৌ কস্যাপীতি পরিহরতি—অবিদ্যেতি। যত এবমতঃ সংসারোঽবিদ্যামাত্র এব ভ্রান্তিমাত্র এব স্বপ্নবদস্তু অবিবেকত আত্মস্বরূপাবিবেকাৎ সংসার আত্মনী-বাত্মধর্ম্ম ইবাবভাসত ইতি যোজনা। অবস্তুভূতস্যাপ্যস্যাপরোক্ষতয়া সদিতি

---

* তাৎপর্য্য—পূর্ব্বে পূর্ব্বপক্ষী আপত্তি করিয়াছিলেন যে, সংসার আত্মা, আত্মাভাস কিংবা অহঙ্কারের ধর্ম্ম হইতে পারে না, তবে সংসার কাহার ধর্ম্ম? ইহার উত্তরে সিদ্ধান্তী বলিতেছেন—যদি আশ্রয় নিরূপিত না হয়, তবে তাহা ভ্রান্তিরূপ হউক, যদি বল, ভ্রান্ত জগৎ সৎস্বরূপে অবভাসিত হয় কিরূপে? তাহার উত্তর এই যে, বস্তুতঃ আত্মার সত্তায় সংসার সত্তাযুক্ত হইয়া আত্মাতে প্রকাশ পায়। যেমন রজ্জুতে ভ্রান্তিবশতঃ সর্পের অবভাস হইলে সর্পের পৃথক্ সত্তা স্বীকার করা যায় না, কেবলমাত্র রজ্জুর সত্তায় সর্পের সত্তার আরোপ হইয়া থাকে।

প্রতিভাসে নিমিত্তমাহ—কূটস্থেনেতি। তত্রাধ্যস্তত্বাৎ তৎসত্তয়া সত্তাবানিত্যর্থঃ। নিত্যমিত্যস্তাধীনাত্মবত্তস্তত্রাধ্যস্ততাং সূচয়তি॥ ৪৫

রজ্জুসর্পো যথা রজ্জ্বা সাত্মকঃ প্রাগ্‌বিবেকতঃ।
অবস্তু সন্নপি হ্যেষ কূটস্থেনাত্মনা তথা॥ ৪৬

পদান্বয়। যথা (যেমন) রজ্জুসর্পঃ (দড়িতে আরোপিত সর্প) বিবেকতঃ প্রাক্ (বিবেকের পূর্ব্বে) রজ্জ্বা (রজ্জু দ্বারা, রজ্জুর সত্তায়) সাত্মকঃ (সত্তাযুক্ত হয়), তথা (সেইরূপ) এষঃ (এই সংসার) অবস্তু সন্ অপি (বস্তুতঃ সত্য না হইলেও) কূটস্থেন আত্মনা (কূটস্থ আত্মার দ্বারা, কূটস্থ আত্মার সত্তায়) [সাত্মকঃ=সত্তাবান্] হি (নিশ্চিত)॥ ৪৬

অনুবাদ। যেমন রজ্জুজ্ঞানের পূর্ব্বে রজ্জুতে আরোপিত সর্প রজ্জুর সত্তায় সত্তাবান্ হয়, সেইরূপ এই সংসার বস্তুতঃ সত্য না হইলেও কূটস্থ আত্মার সত্তায় সত্যরূপে প্রতীয়মান হয়॥ ৪৬

টীকা। আত্মসত্তয়া সত্তাবানাত্মধর্ম্ম ইব ভাসতে সংসার ইত্যেতৎ দৃষ্টান্তেন স্পষ্টয়তি—রজ্জুসর্পো যথেতি। স্পষ্টার্থঃ॥ ৪৬

আত্মাভাসাশ্রয়শ্চাত্মা প্রত্যয়ৈঃ স্বৈর্বিকারবান্।
সুখী দুঃখী চ সংসারী নিত্য এবেতি কেচন॥ ৪৭

পদান্বয়। আত্মা চ (আত্মাই) আত্মাভাসাশ্রয়ঃ (আত্মাভাসত্বের—জীবত্বের আশ্রয়), [সঃ=সেই আত্মা] স্বৈঃ (স্বীয় ধর্ম্মভূত) প্রত্যয়ৈঃ (জ্ঞান সমূহের দ্বারা) বিকারবান্ (বিকারী) সুখী (সুখবান্) দুঃখী (দুঃখী), সংসারী চ (এবং সংসারী) [তথাপি] নিত্যঃ এব (অবিনাশীই) ইতি (ইহা) কেচন (কোন কোন বাদী) [বদন্তি=বলেন]॥ ৪৭

অনুবাদ। আত্মাই জীবত্বের আশ্রয়, সেই আত্মা স্বধর্ম্মভূত প্রত্যয় সমূহের দ্বারা বিকারী, সুখী এবং দুঃখী এইরূপ সংসারী হ'ন, তথাপি নিত্য,—ইহা কোন কোন বাদী স্বীকার করেন *॥ ৪৭

* তাৎপর্য্য—বাদী বলেন—আত্মাতে সংসার স্বীকারে কল্পনালাঘব আছে, যেহেতু আত্মা, আভাস এবং আশ্রয় কল্পনা করিতে হয় এবং অবিবেকবশতঃ 'আত্মনি' সংসার মানিতে হয়, ইহাতে কল্পনা গৌরব আছে, কিন্তু আত্মা সংসারী—এরূপ কল্পনায় কোনরূপ গৌরব নাই।

টীকা। মতান্তরমাশ্রিত্য কল্পনালাঘবেন শঙ্কতে—আত্মাভাসাশ্রয় ইতি। চকার এবকারার্থঃ। আত্মৈবাত্মাভাসাশ্রয় আত্মাভাসত্বাভিমতস্য জীবত্বস্যাশ্রয়োঽতঃ স এব স্বৈঃ স্বধর্ম্মভূতৈঃ প্রত্যয়ৈর্বিকারবান্ সুখী দুঃখী চেত্যেবং সংসারী ভবতি। তথাপি নিত্য এব তরঙ্গাদিভির্বিক্রিয়মাণস্যাপি সমুদ্রস্য স্থৈর্য্যদর্শনাৎ, অতঃ আভাসতদাশ্রয়াত্মনাভেদকল্পনাৎ তদবিবেককল্পনাৎ তদ্বশাদ্বাত্মনি সংসারকল্পনা চ গুর্ব্বী আত্মৈব সংসারীতি কল্পনা লঘীয়সীতি কেচন মন্যন্ত ইত্যর্থঃ॥ ৪৭

আত্মাভাসাপরিজ্ঞানাদ্ যাথাত্ম্যেন বিমোহিতাঃ।
অহংকর্ত্তারমাত্মেতি মন্যন্তে তে নিরাগমাঃ॥ ৪৮

পদান্বয়। যাথাত্ম্যেন (যথার্থতঃ) আত্মাভাসাপরিজ্ঞানাৎ (আত্মা এবং আত্মাভাসের অজ্ঞানবশতঃ) বিমোহিতাঃ (মোহগ্রস্ত হইয়া) অহংকর্ত্তারম্ (অহংকারকে, সাভাস অন্তঃকরণকে) আত্মা (আত্মা) ইতি (ইহা) মন্যন্তে (স্বীকার করে), তে (তাহারা) নিরাগমাঃ (আগমতাৎপর্য্যজ্ঞানরহিত)॥ ৪৮

অনুবাদ। আত্মা এবং আভাসের স্বরূপ যথার্থভাবে অপরিজ্ঞান বশতঃ যাহারা মোহগ্রস্ত হইয়া চৈতন্যপ্রতিবিম্বিত অন্তঃকরণকে আত্মা স্বীকার করে; তাহারা শাস্ত্রতাৎপর্য্যজ্ঞান শূন্য॥ ৪৮

টীকা। উক্তং পুরস্তাদস্মাভিঃ সম্ভাব্যো গোচরে শব্দ ইত্যত্রাত্মনি সংসারিত্বগ্রাহকং প্রমাণং নাস্তীতি তন্ন বিস্মর্ত্তব্যং তয়েত্যভিপ্রেত্যোৎপ্রেক্ষামাত্রমূলৈবৈষা কল্পনা ন প্রমাণমূলেতি পরিহরতি—আত্মাভাসাপরিজ্ঞানাদিতি। আত্মা পরমার্থঃ কূটস্থনিত্যঃ আভাসস্তচ্ছায়ারূপোঽন্যত্র সংক্রান্তো মিথ্যাভূত ইত্যাত্মাভাসয়োর্যাথাত্ম্যেনাপরিজ্ঞানাস্মোহিতাঃ সন্তোঽহংকর্ত্তারং সাভাসান্তঃকরণমেবাত্মেতি তে মন্যন্তে। যতো নিরাগমা আগমরহস্যপরিচয়শূন্যা ইত্যর্থঃ। 'নিষ্কলং নিষ্ক্রিয়ং শান্তং নিরবদ্যং নিরঞ্জনম্', 'সাক্ষী চেতা কেবলো নির্গুণশ্চ'। 'কৃৎস্নঃ প্রজ্ঞানঘন এবায়ং পুরুষঃ স্বয়ংজ্যোতিঃ' ইত্যাদিনিত্যশুদ্ধত্বাদিপরশ্রুতিসন্দর্ভং, তথা 'অনীশয়া শোচতি মুহ্যমানঃ।' 'অবিদ্যায়ামন্তরে বর্ত্তমানা অন্ধেনৈব হি প্রত্যূঢ়া, ইত্যাদিশ্রুতিসন্দর্ভং চাত্মন আবিদ্যকসংসারিত্বানুবাদপরং, তে ন পশ্যন্ত্যতঃ স্বোৎপ্রেক্ষয়া যৎকিঞ্চিদেব বদন্তীত্যভিপ্রায়ঃ॥ ৪৮

সংসারো বস্তুসংস্তেষাং কর্ত্তৃভোক্তৃত্বলক্ষণঃ।
আত্মাভাসাশ্রয়াজ্ঞানাৎ সংসরন্ত্যবিবেকতঃ ॥ ৪৯

পদান্বয়। তেষাম্ (তাহাদের মতে) কর্ত্তৃত্বভোক্তৃত্বলক্ষণঃ (কর্ত্তৃত্ব-ভোক্তৃস্বরূপ) সংসারঃ (সংসার) বস্তুসন্ (বস্তুতঃ সত্য), [তে=তাহারা] আত্মাভাসাশ্রয়াজ্ঞানাৎ (আত্মা, আত্মাভাস এবং তাহার আশ্রয় এই তিনটির অজ্ঞান-বশতঃ) অবিবেকতঃ (অজ্ঞানবশতঃ) সংসরন্তি (সংসারী হয়) ॥ ৪৯

অনুবাদ। তাহাদের মতে কর্ত্তৃত্ব ভোক্তৃস্বরূপ সংসার বস্তুতঃ সত্য; তাহারা আত্মা, আত্মাভাস এবং তাহার আশ্রয় এই তিনটির অজ্ঞানবশতঃ সংসারী হয় * ॥ ৪৯

টীকা। মোক্ষোঽপ্যেষাং দুর্লভ ইত্যাহ—সংসার ইতি। তেষাং মতে সংসারো বস্তুসন্ পরমার্থসন্ ভবেৎ, তথা চ 'নাসতো বিদ্যতে ভাবো নাভাবো বিদ্যতে সতঃ' ইতিনিয়মস্তেরবিনাশী সংসার ইতি তেষাং মতে মোক্ষাসিদ্ধিরিত্যর্থঃ। যদি মোক্ষাপ্রাপ্তিভয়াৎ সংসারস্যাবস্তুত্বং তেঽপি মন্যেরংস্তর্হি অস্মদুক্তপ্রকার এব স ইত্যনুশাস্তি—আত্মাভাসাশ্রয়াজ্ঞানাদিতি। আত্মাদিত্রয়াণাং তত্ত্বাজ্ঞানাদবিবেকতো ভেদাগ্রহাৎ সংসরন্তীতি যোজনা ॥ ৪৯

চৈতন্যাভাসতা বুদ্ধেরাত্মনস্তৎস্বরূপতা।
স্যাচ্চেৎ তং জ্ঞানশব্দৈশ্চ বেদঃ শাস্তীতি যুজ্যতে ॥ ৫০

পদান্বয়। বুদ্ধেঃ (অন্তঃকরণের) চৈতন্যাভাসতা (চৈতন্য প্রতিবিম্ব) আত্মনঃ (আত্মার) তৎস্বরূপতা (চৈতন্যস্বরূপতা) চেৎ (যদি) স্যাৎ (হয়), [তর্হি=তাহা হইলে] বেদঃ (শ্রুতি) তম্ (আত্মাকে) জ্ঞানশব্দৈশ্চ (জ্ঞান, সৎ, আনন্দ ইত্যাদি শব্দ সমূহের দ্বারা) শাস্তি (উপদেশ দেন) ইতি (ইহা) যুজ্যতে (যুক্ত হয়) ॥ ৫০

অনুবাদ। বুদ্ধিতে চৈতন্য প্রতিবিম্ব এবং আত্মার চৈতন্যস্বরূপতা যদি হয়, তাহা হইলে বেদ জ্ঞানাদি শব্দের দ্বারা উপদেশ দেন,—ইহা যুক্তিযুক্ত হয় † ॥ ৫০

---

* তাৎপর্য্য—যদি কর্ত্তৃত্ব ভোক্তৃস্বরূপ সংসার আত্মার স্বাভাবিক হয়, তবে তাহা হইতে আত্মার নির্মুক্তি না হওয়ায় কখনও আত্মার মুক্তি হইল না।

† তাৎপর্য্য—চৈতন্য আত্মার ধর্ম্ম নহে, কিন্তু আত্মার স্বরূপ; বুদ্ধি জড়া, তাহাতে চৈতন্যের প্রতিবিম্ব পড়ে, সুতরাং বুদ্ধি চেতনের ন্যায় প্রকাশ পায়। যদ্যপি আত্ম-

টীকা। পরপক্ষে * হানিদোষমুক্ত্যা স্বপক্ষে স্বাভাসাভ্যুপগমে লাভবিশেষমাহ—চৈতন্যেতি। বুদ্ধেরন্তঃকরণস্য চৈতন্যাভাসতা আত্মনশ্চৈতন্যস্বরূপতা চ চেৎ স্যাদ্ভবেৎ তদা বেদস্তমাত্মানং জ্ঞানশব্দৈর্জ্ঞানসত্যানন্তানন্দাদিভিঃ শব্দৈঃ শাস্ত্রং প্রতিপাদয়তীতি যুজ্যতে ঘটতে ইত্যক্ষরার্থঃ। অয়ং ভাবঃ—প্রকাশস্বভাবং বস্তু যত্র প্রতিবিম্বতে তত্র প্রকাশাভাসোদয়হেতুস্তদ্ভবতি। যথা জলে প্রতিবিম্বিতঃ সবিতা তথা বুদ্ধৌ প্রতিবিম্বিতং চৈতন্যং তত্র চিৎপ্রকাশোদয়হেতুর্ভবতি। ততঃ সাভাসায়াং বুদ্ধৌ গৃহীতসম্বন্ধৈর্জ্ঞানাদিশব্দৈর্বেদ আত্মানং লক্ষণয়া বোধয়তীতি সঙ্গচ্ছতে অন্যথা নির্ধর্ম্মক আত্মনি শব্দপ্রবৃত্ত্যনুপপত্তেবের্দান্তবেদ্যতা তস্য ন সিধ্যেৎ, মানান্তরঞ্চ তত্র ন ক্রমত ইতি অসিদ্ধিরেবাত্মনঃ স্যাদিত্যাভাসাভ্যুপগমঃ শ্রুতিস্মৃতিন্যায়বিদ্ভিঃ কর্ত্তব্য ইতি ॥ ৫০

প্রকৃতিপ্রত্যয়ার্থে ৌ যৌ ভিন্নাবেকাশ্রয়ৌ যথা।
করোতি গচ্ছতীত্যাদৌ দৃষ্টৌ লোকপ্রসিদ্ধিতঃ ॥ ৫১

পদান্বয়। যথা (যেমন) যৌ (যে) প্রকৃতিপ্রত্যয়ার্থৌ (প্রকৃত্যর্থ ক্রিয়া, প্রত্যয়ার্থ কর্ত্তৃত্ব) ভিন্নৌ (স্বরূপতঃ পৃথক্ হইয়াও) একাশ্রয়ৌ (উভয়ের একটি আশ্রয়) করোতি, গচ্ছতি—ইত্যাদৌ (করোতি, গচ্ছতি ইত্যাদিতে) দৃষ্টৌ (দেখা যায়) [তথা=সেইরূপ] লোকপ্রসিদ্ধিতঃ (লোকপ্রসিদ্ধি বশতঃ): [জানাতি—ইত্যাদি=জানাতি প্রভৃতির] [আত্মৈকাশ্রয়ত্বম্=একমাত্র আত্মাশ্রয়ত্ব] [যুক্তম্=উচিত] ॥ ৫১

অনুবাদ। যেমন প্রকৃতির অর্থ এবং প্রত্যয়ের অর্থ পরস্পর ভিন্ন হইলেও উভয়ের একটি আশ্রয় 'করোতি' 'গচ্ছতি' প্রভৃতিতে দৃষ্ট হয়, সেইরূপ লোক প্রসিদ্ধিবশতঃ 'জানাতি' প্রভৃতিরও একমাত্র আত্মা আশ্রয়ই উচিত † ॥ ৫১

---

নির্ধর্ম্মক, তাহাতে শব্দের প্রবৃত্তি হইতে পারে না, তথাপি বেদে আত্মা, সৎ, চিৎ, আনন্দ প্রভৃতি শব্দ দ্বারা আত্মাকে বুঝায়, তাহা কেবল লক্ষণা দ্বারা। অন্তঃকরণে চিৎ প্রতিবিম্ব হইলে তাহাতে শব্দশক্তি গৃহীত হয়, সুতরাং আত্মাকে শব্দ লক্ষণাদ্বারা বুঝাইতে পারে। সুতরাং আভাস অবশ্য স্বীকার্য্য। আভাস বুদ্ধির বাচক আত্মাদি শব্দ, আত্মাকে লক্ষণাদ্বারা আত্মাদি শব্দ বোধ করায়।

* মোক্ষক্ষতিদোষমুক্ত্যেতি পাঠান্তরম্।

† তাৎপর্য্য—'দেবদত্তো গচ্ছতি' এই বাক্যে 'গচ্ছতি' এই পদের দুইটি অংশ আছে, তন্মধ্যে 'গম্' ধাতু প্রকৃতি, তাহার অর্থ গমন ক্রিয়া, 'তি'—প্রত্যয়, তাহার অর্থ কর্ত্তৃত্ব; প্রকৃতির এবং প্রত্যয়ের অর্থ ভিন্ন হইলেও যেমন উভয়ের আশ্রয় একমাত্র দেবদত্ত সেইরূপ 'জানাতি'—প্রভৃতি স্থলে একমাত্র আত্মা আশ্রয় বুঝিতে হইবে। (পূর্ব্বপক্ষী)।

টীকা। যদ্যপ্যেবমাভাসাভ্যুপগমে বেদপ্রবৃত্তিরাত্মন্যুপপদ্যতে তথাপ্যস্মিন্ জানাত্যাদিশব্দা ন প্রবর্ত্তেরন্নিতি ব্যবহারাসিদ্ধিঃ প্রসজ্যেতেতি শঙ্কতে। নমু জ্ঞানশব্দো ব্যুৎপাদ্যমান আত্মনি মুখ্যাং বৃত্তিং লভত এব অতঃ কথং সাভাসবুদ্ধি-বাচকঃ সন্ আত্মনি লক্ষণয়া বর্ত্তিষ্যত ইতি কল্প্যত ইতি বা শঙ্কতে—প্রকৃত্যীতি। প্রকৃত্যর্থঃ ক্রিয়া প্রত্যয়ার্থঃ কর্তৃত্বং তাবুভৌ স্বরূপতো ভিন্নাবেকস্মিন্নাশ্রয়ে স্থিতৌ, করোতি গচ্ছতীত্যাদৌ লোকে দৃষ্টৌ যথা তথা লোকপ্রসিদ্ধিত এব জানাতি করোতীত্যাদেরপ্যাত্মৈকাশ্রয়ত্বং যুক্তমিত্যর্থঃ ॥ ৫১

নানয়োর্দ্ব্যাশ্রয়ত্বঞ্চ লোকে দৃষ্টং স্মৃতৌ তথা।
জানাত্যর্থেষু কো হেতুর্দ্ব্যাশ্রয়ত্বে নিগদ্যতাম্ ॥ ৫২

পদান্বয়। অনয়োঃ (প্রকৃত্যর্থ এবং প্রত্যয়ার্থের) দ্ব্যাশ্রয়ত্বম্ (দুইটি আশ্রয়) লোকে (লোক প্রয়োগে) তথা (এবং) স্মৃতৌ চ (ব্যাকরণ শাস্ত্রে) ন দৃষ্টম্ (দৃষ্ট হয় না), জানাত্যর্থেষু (জানাতি অর্থ প্রভৃতিতে) দ্ব্যাশ্রয়ত্বে (দুই আশ্রয় বিষয়ে) কো হেতুঃ (কি কারণ) [তৎ=তাহা] নিগদ্যতাম্ (বল)॥ ৫২

অনুবাদ। লোকে এবং ব্যাকরণশাস্ত্রে প্রকৃত্যর্থ এবং প্রত্যয়ার্থের দুইটি আশ্রয় দৃষ্ট হয়, জানাতি প্রভৃতি পদার্থের দুইটি আশ্রয় হইবে, ইহাতে কি হেতু আছে, তাহা বল * ॥ ৫২

টীকা। যথৈকাশ্রয়ত্বমনয়োর্দৃষ্টং তথা ভিন্নাশ্রয়ত্বমপি কচিৎ কিং ন স্যাদিত্যত আহ—নানয়োরিতি। অনয়োঃ প্রকৃতিপ্রত্যয়য়োর্দ্ব্যাশ্রয়ত্বং ন লোক-প্রয়োগেষু দৃষ্টং, তথা স্মৃতৌ ব্যাকরণরূপায়ামপি ন দৃষ্টমতো জানাত্যর্থেষু দ্ব্যাশ্রয়ত্বে আত্মা প্রত্যয়ার্থাশ্রয়ঃ বুদ্ধিঃ প্রকৃত্যর্থাশ্রয় ইতি দ্ব্যাশ্রয়ত্বাভ্যুপগমে কো হেতুঃ স নিগদ্যতামিত্যর্থঃ ॥ ৫২

আত্মাভাসস্তু তিঙ্‌বাচ্যো ধাত্বর্থশ্চ ধিয়ঃ ক্রিয়া।
উভয়ঞ্চাবিবেকেন জানাতীত্যুচ্যতে মৃষা ॥ ৫৩

পদান্বয়। আত্মাভাসস্তু (অন্তঃকরণ প্রতিবিম্বিত চৈতন্য) তিঙ্‌বাচ্যঃ

* তাৎপর্য্য—পূর্ব্বপক্ষবাদী পূর্ব্ব শ্লোকে প্রকৃত্যর্থ এবং প্রত্যয়ার্থের এক আশ্রয় নিরূপণ করিয়া এই শ্লোকে লোকে এবং বেদে উভয়ের সমানাশ্রয়ত্ব হয় না, তাহা বলিয়াছেন।

প্রত্যয়দ্বারা অভিধেয় ), ধাত্বর্থশ্চ ( এবং প্রকৃত্যর্থ ) ধিয়ঃ ( বুদ্ধির ) ক্রিয়া (ক্রিয়া) উভয়ঞ্চ ( আত্মাভাস এবং বুদ্ধি এই দুয়ের ) অবিবেকেন ( অজ্ঞানবশতঃ ) জানাতি ইতি ( জানাতি এই স্থলে ) মৃষা ( মিথ্যা ) উচ্যতে ( কথিত হয় ) ॥৫৩

অনুবাদ। আত্মাভাস তিঙ্‌প্রত্যয়বাচ্য, বুদ্ধির ক্রিয়া প্রকৃত্যর্থ; আত্মাভাস এবং বুদ্ধির আত্মার অবিবেক বশতঃ 'জানাতি' ইত্যাদি স্থলে মিথ্যাই [ প্রকৃতি প্রত্যয়ের একাশ্রয়ত্বরূপে ] কথিত হয় * ॥ ৫৩

টীকা। প্রকৃতিপ্রত্যয়য়োরেকাশ্রয়ত্বমাত্রমস্মন্মতে ন সংগচ্ছত ইত্যুচ্যতে কিংবা পরমার্থতস্তয়োরেকাশ্রয়ত্বং তত্র নাস্ত ইত্যাহ সিদ্ধান্তী—আত্মাভাস ইতি। তুশব্দঃ শঙ্কানিষেধার্থঃ। আত্মাভাসো বুদ্ধিগতস্তিঙ্‌ বাচ্যঃ প্রত্যয়বাচ্যঃ। ধিয়ো বুদ্ধেঃ ক্রিয়াবৃত্তিরূপা ধাত্বর্থঃ প্রকৃত্যর্থঃ। তথাচাত্মাভাসো বুদ্ধিশ্চেত্যুভয়ং চাবিবেকেন পরমার্থাত্মাবিবেকেন মৃষৈব জানাতীত্যুচ্যতে। তথাচাত্মাভাস-ব্যাপ্তক্রিয়াবদ্‌বুদ্ধ্যৈক্যাধ্যাসাদাত্মা জানাতীত্যেকাশ্রয়ত্বাবভাসঃ প্রকৃতিপ্রত্যয়য়ো-রিহাপি নানুপপন্ন ইত্যর্থঃ ॥ ৫৩

ন বুদ্ধেরববোধোঽস্তি নাত্মনো বিদ্যতে ক্রিয়া।
অতো নান্যতরস্যাপি জানাতীতি চ যুজ্যতে ॥ ৫৪

পদান্বয়। বুদ্ধেঃ ( ক্রিয়াবতী বুদ্ধির ) অববোধঃ ( চৈতন্য, জ্ঞান ) ন অস্তি ( নাই ), আত্মনঃ ( প্রকাশস্বরূপ আত্মার ) ক্রিয়া ( ক্রিয়া ) ন বিদ্যতে ( নাই ); অতঃ ( এইরূপ ) অন্যতরস্য অপি ( বুদ্ধি ও আত্মা এই দুটির মধ্যে কোনটির ) জানাতি ইতি ( জ্ঞান কর্ত্তা, এইটি ) ন যুজ্যতে ( যুক্ত হয় না ) ॥ ৫৪

অনুবাদ। বুদ্ধির চৈতন্য নাই, আত্মার ক্রিয়া নাই; অতএব বুদ্ধি কিংবা আত্মা একতরের 'জানাতি'—দ্বারা নির্দ্দেশ যুক্তিযুক্ত নহে † ॥ ৫৪

---

* তাৎপর্য্য—প্রকৃতি ও প্রত্যয়ের একাশ্রয়ত্ব সিদ্ধান্তীর মতে সঙ্গত হয় না ইহা যদি পূর্ব্বপক্ষীর অভিপ্রায় হয়, তাহার উত্তরে বলা যাইতেছে—'জানাতি' এই স্থলে 'জ্ঞা' ধাতু প্রকৃতি এবং 'তি'—প্রত্যয়। বুদ্ধিগত চিৎ প্রতিবিম্ব 'তি' প্রত্যয় বাচ্য, বুদ্ধির বৃত্তিরূপ ক্রিয়া প্রকৃত্যর্থ; কিন্তু—'জানাতি' স্থলে বুদ্ধি ও আত্মাভাসের সহিত আত্মার অবিবেক থাকায় আত্মা জানাতির আশ্রয় বলিয়া মিথ্যাই উক্ত হয়। সুতরাং অধ্যাসবশতঃ আত্মা জানাতির আশ্রয় হন, বস্তুতঃ নহে।

† তাৎপর্য্য—বুদ্ধির ধর্ম্ম ক্রিয়া অর্থাৎ বৃত্তি, চৈতন্য তাহার ধর্ম্ম নহে; আত্মা প্রকাশস্বরূপ তাহাতে ক্রিয়া নাই; সুতরাং বুদ্ধি কিংবা আত্মা এই দুয়ের মধ্যে একটি 'জানাতি' শব্দ দ্বারা

টীকা। দ্বিতীয়ং প্রত্যাহ—ন বুদ্ধেরিতি। সম্যগ্‌বিচার্য্যমাণে ক্রিয়াবত্যা বুদ্ধেরববোধশ্চিৎপ্রকাশো নাস্তি, নাপ্যাত্মনোঽববোধস্বভাবস্য ক্রিয়া বিদ্যতে অতো নান্যতরস্যাপি জানাত্যবগচ্ছতীতি নির্দ্দেশো যুজ্যতে। তথাচ প্রতীতিমাত্রশরণৈরারোপিততদৈক্যবিষয়ত্বং জানাত্যাদেরাশ্রয়ণীয়মিতি ন লোকব্যবহারবিরোধঃ স্মৃতিবিরোধো বা ভবতীত্যর্থঃ॥ ৫৪

নাপ্যতো ভাবশব্দেন জ্ঞপ্তিরিত্যপি যুজ্যতে।
ন হ্যাত্মা বিক্রিয়ামাত্রো নিত্য আত্মেতি শাসনাৎ॥ ৫৫

পদান্বয়। অতঃ (অতএব) ভাবশব্দেন (ভাববাচক শব্দের দ্বারা) জ্ঞপ্তিঃ (জ্ঞপ্তিই জ্ঞান) ইত্যপি (এইরূপ ব্যুৎপত্তি দ্বারা) ন অপি যুজ্যতে (আত্মাতে জ্ঞানশব্দের প্রয়োগ হয় না), হি (যেহেতু) আত্মা (আত্মা) নিত্যঃ (অবিনাশী) ইতি (এইরূপ) শাসনাৎ (শ্রুতির শাসন আছে বলিয়া) আত্মা (আত্মা) বিক্রিয়ামাত্রঃ (বিশিষ্ট ক্রিয়ামাত্র) ন (নহে), ॥ ৫৫

অনুবাদ। অতএব 'জ্ঞপ্তি—জ্ঞান' এইরূপ ভাববাচ্যে ব্যুৎপত্তি করিয়া আত্মাতে জ্ঞানশব্দের প্রয়োগ হইতে পারে না; আত্মা বিশিষ্ট ক্রিয়ামাত্র নহে, কারণ, আত্মা নিত্য এইরূপ শ্রুতির উপদেশ আছে *॥ ৫৫

টীকা। যথা জানাতীতি জ্ঞ ইতি কর্ত্তৃব্যুৎপত্ত্যা বুদ্ধ্যাত্মনোরেকৈকস্মিন্ জানাত্যর্থানুপপত্তির্নাপি মীলিতয়োস্তদুপপত্তিঃ, পরমার্থতো জড়াজড়য়োরৈক্যাযোগাৎ নাপ্যন্যতরসন্নিধিনিমিত্তান্যতরস্মিন্নুভয়াশ্রয়ত্বেতি ঘটতে অধ্যাসব্যতিরে-

---

উল্লেখিত হইতে পারে না; অতএব অবিবেকবশতঃ আত্মাতে অধ্যাস হয়; পরমার্থতঃ উভয়ের একাশ্রয়ত্ব নাই।

* তাৎপর্য্য—'জানাতি ইতি জ্ঞঃ' অর্থাৎ যিনি জানেন—জ্ঞানের কর্ত্তা এই কর্ত্তৃবাচ্যে প্রত্যয় করিয়া জানাতি—ইহার প্রয়োগ আত্মাতে হইতে পারে না, কারণ আত্মা নির্ধর্ম্মক; বুদ্ধিতেও হইতে পারে না, কারণ বুদ্ধি জড়া; বুদ্ধি আত্মার মিলিত হইয়াও জানাতির কর্ত্তা হইতে পারে না, কারণ জড় ও চেতনের একত্ব সম্ভব নহে। এক্ষণে জ্ঞপ্তিই জ্ঞান এইরূপ ভাববাচ্যে জ্ঞান শব্দের ব্যুৎপত্তি করিয়া আত্মাতে জ্ঞানশব্দ প্রযুক্ত হইতে পারে না, তাহা বলা হইতেছে। 'জ্ঞপ্তিঃ জ্ঞানম্‌' ইহা ভাববিহিত প্রত্যয়ের আকার প্রদর্শন মাত্র, ভাব শব্দ কেবল ধাত্বর্থমাত্রকে বুঝায়, যেমন গমন বলিলে যাওয়া এই ক্রিয়ামাত্রকে বুঝায়। যদি জ্ঞানশব্দের ভাববাচ্যের ব্যুৎপত্তি করিয়া আত্মাতে প্রযুক্ত হইল, তবে আত্মা ক্রিয়ারূপ হইলেন, ক্রিয়াকে সর্ব্বত্র কর্ত্তৃপরতন্ত্র দেখা যায়, এবং তাহা হইলে আত্মাও অনিত্য হইয়া পড়িলেন। কিন্তু শ্রুতিতে আত্মার নিত্যত্ব প্রতিপাদিত হইয়াছে। অপিচ, আত্মার নিত্যত্ব সম্বন্ধে যুক্তিও আছে—যদি আত্মা অনিত্য হ'ন, এবং পরলোকে স্বর্গাদি ভোক্তা স্থায়ী কোন পুরুষ না থাকেন, তাহা হইলে অনুষ্ঠিত কর্ম্ম ব্যর্থ হয়।

কেণ সম্বন্ধেরনিরূপণাৎ, তথা জ্ঞপ্তির্জ্ঞানমিতি ভাবব্যুৎপত্ত্যাপি জ্ঞানশব্দপ্রয়োগ আত্মনি ন ঘটতে ইত্যাহ—নাপ্যত ইতি। ভাবশব্দেন ধাত্বর্থসামান্তবচনেন জ্ঞপ্তির্জ্ঞানমিতি ব্যুৎপত্ত্যাপি জ্ঞানশব্দপ্রয়োগ আত্মনি ন যুজ্যতেহত ইত্যুক্তং হেতুং ব্যনক্তি—নহীতি। ক্রিয়ামাত্রত্বে পারতন্ত্র্যেণাত্মনোঽনিত্যত্বপ্রসঙ্গস্তচ্চানিষ্টং নিত্য আত্মেতি শ্রুতিশাসনাদিত্যর্থঃ ॥ ৫৫

> ন বুদ্ধের্বুদ্ধিবাচ্যত্বং করণং ন হ্যকর্ত্তৃকম্।
> নাপি জ্ঞায়ত ইত্যেবং কর্ম্মশব্দৈর্নিরূপ্যতে ॥ ৫৬

পদান্বয়। বুদ্ধেঃ ( বুদ্ধির, অন্তঃকরণের ) বুদ্ধিবাচ্যত্বম্ ( বুধ্যতে অনয়া—ইহার দ্বারা জানা যায় এইরূপ করণ ব্যুৎপত্তির দ্বারাও বুদ্ধিবাচ্যত্ব ), [ আত্মনঃ= আত্মার ] ন ( নহে ), [ এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে ] করণম্ ( করণ ) অকর্ত্তৃকম্ ( কর্ত্তৃরহিত ) ন হি ( নহে, হইতে পারে না ), এবং ( তথা, এইরূপ ) জ্ঞায়তে ইতি ( যেটি জ্ঞাত হয় এইরূপ কর্ম্মব্যুৎপত্তি দ্বারাও ) কর্ম্মশব্দৈরপি ( কর্ম্মবাচক জ্ঞান শব্দের দ্বারাও ) [ আত্মা=আত্মা ] ন নিরূপ্যতে ( নিরূপিত হন না ) ॥ ৫৬

অনুবাদ। যাহা দ্বারা জ্ঞাত হওয়া যায়—এইরূপ করণ ব্যুৎত্তির দ্বারা অন্তঃকরণ বুদ্ধিশব্দের বাচ্য হইতে পারে, আত্মা হইতে পারেন না; কারণ, কর্ত্তৃবিহীন করণ কোথায়ও দৃষ্ট হয় না; যেটি জ্ঞাত হয়—এইরূপ কর্ম্মবাচ্যে ব্যুৎপন্ন জ্ঞানশব্দের দ্বারাও আত্মা নিরূপিত হ'ন না * ॥ ৫৬

---

* তাৎপর্য্য—পূর্ব্বে বলা হইয়াছে, কর্ত্তৃব্যুৎপত্তি কিংবা ভাবব্যুৎপত্তির দ্বারা জ্ঞানশব্দ আত্মায় প্রযুক্ত হয় না। এখন বলা হইতেছে যে—করণবাচ্যে কিংবা কর্ম্মবাচ্যে ব্যুৎপত্তির দ্বারাও জ্ঞান শব্দ বাচ্য আত্মা হয় না। বুদ্ধিও জ্ঞান পর্য্যায় শব্দ।, বুধ্যতে অনয়া অথবা জ্ঞায়তে অনয়া—এইরূপ করণবাচ্যে ব্যুৎপন্ন বুদ্ধি কিংবা জ্ঞান শব্দ অন্তঃকরণে প্রযুক্ত হইতে পারে, আত্মাতে পারে না; কারণ যেখানে লোকে করণ দেখা যায়, তথায় কর্ত্তা আছে, আত্মা করণ হইলে তাহার কর্ত্তা কে হইবে? এই দোষ পরিহারের জন্ত যদি কর্ম্মবাচ্যে বুদ্ধি বা জ্ঞান শব্দের ব্যুৎপত্তি করা যায়, তথাপি হইতে পারে না। জ্ঞায়তে অর্থাৎ যেটি জ্ঞাত হয় সেই জ্ঞান, তাহা হইলে আত্মা জ্ঞানের কর্ম্ম হইলেন এবং কর্ত্তাও হইলেন; অর্থাৎ নিজ কর্ত্তৃক নিজেই জ্ঞাত হইলেন, কর্ম্মকর্ত্তৃবিরোধ হয়; লোকে কর্ম্ম ও কর্ত্তা একটি বস্তু দৃষ্ট হয় না। যদি বল, জ্ঞায়তেঽস্মিন্—যাহাতে জ্ঞাত হয়—এইরূপ অধিকরণবাচ্যে জ্ঞান শব্দের প্রয়োগ করিব; তাহা হইলে জ্ঞেয় ঘটাদির অধিকরণ ভূতলাদি, তাহাতেও জ্ঞান শব্দের প্রয়োগ হইতে পারে। যদি বল, জ্ঞাতৃত্ব থাকিলে জ্ঞেয়াধার—হইবে, তাহা ত ভূতলাদির নাই, তাহার উত্তর এই যে—অসঙ্গ, নির্দ্ধর্মক আত্মার জ্ঞাতৃত্ব নাই।

টীকা। যথা জানাতীতি জ্ঞ ইতি কর্তৃব্যুৎপত্ত্যা জ্ঞপ্তির্জ্ঞানমিতি ভাবব্যুৎপত্ত্যা চাত্মনি জ্ঞানশব্দানুপপত্তিঃ, তথা জ্ঞায়তেঽনেনেতি করণব্যুৎপত্ত্যা জ্ঞায়ত ইতি জ্ঞানমিতি কর্ম্মব্যুৎপত্ত্যা চাত্মনি জ্ঞানশব্দপ্রবৃত্তির্ন যুজ্যতে ইত্যাহ—ন বুদ্ধেরিতি। বুধ্যতেঽনেনেতি বুদ্ধিরিতি ব্যুৎপত্ত্যা বুদ্ধিশব্দবাচ্যত্বং বুদ্ধেরন্তঃকরণস্য ত্বাত্মাত্মন ইতি যোজনা। তত্র হেতুঃ করণমিতি। করণব্যুৎপত্তিপক্ষে বুদ্ধিশব্দবাচ্যস্যাত্মনঃ করণত্বাপত্তৌ কর্ত্রন্তরাভাবাদকর্তৃকং করণং স্যাৎ, নহি করণমকর্তৃকং কচিদ্দৃষ্টমিত্যর্থঃ। তথা জ্ঞায়ত ইতি জ্ঞানমিতি কর্ম্মশব্দৈরপ্যাত্মা ন নিরূপ্যতে ন সম্যগুচ্যতে স্বস্য স্ববেদ্যত্বানুপপত্তেঃ জ্ঞাত্রন্তরস্যাভাবাচ্চ ন কর্ম্মব্যুৎপত্তিরপীহেত্যর্থঃ। জ্ঞায়তেঽস্মিন্নিতি জ্ঞানমিতি ব্যুৎপত্ত্যন্তরমস্তীতি চেৎ তত্র বক্তব্যং জ্ঞেয়াধারত্বমাত্রং জ্ঞানশব্দেনেহোচ্যতে জ্ঞাতৃত্বে সতি জ্ঞেয়াধারত্বং বা? নাদ্যঃ জ্ঞেয়ঘটাদ্যাধারভূতলাদেরপি ব্যুৎপত্তিযোগাৎ জ্ঞানশব্দাভিধেয়ত্বপ্রসঙ্গাৎ। ন দ্বিতীয়ঃ—আত্মনো জ্ঞাতৃত্বস্য নিরাকৃতত্বাদিত্যয়ং পক্ষোঽতিস্থূল ইত্যাচার্য্যৈরুপেক্ষিত ইতি দ্রষ্টব্যম্ ॥ ৫৬

ন যেষামেক এবাত্মা নির্দুঃখোঽবিক্রিয়ঃ সদা।
তেষাং স্যাচ্ছব্দবাচ্যত্বং জ্ঞেয়ত্বং চাত্মনঃ সদা ॥ ৫৭

পদান্বয়। যেষাম্ ( যাঁহাদের মতে ) এক এব ( অদ্বিতীয়ই ) আত্মা ( আত্মা ) সদা ( সর্ব্বদা, তিনকালেই ) নির্দুঃখঃ ( দুঃখরহিত ) অবিক্রিয়ঃ ( বিকারশূন্য ) [ স্বীকৃত হয় ] তেষাম্ ( তাঁহাদের মতে ) আত্মনঃ ( আত্মার ) শব্দবাচ্যত্বম্ ( জ্ঞানআত্মাদি শব্দবাচ্যত্ব ) জ্ঞেয়ত্বঞ্চ ( এবং জ্ঞেয়ত্ব ) সদা ( সর্ব্বদা ) ন স্যাৎ ( হয় না ) ॥ ৫৭

অনুবাদ। যাঁহাদের মতে একই আত্মা সর্ব্বদা দুঃখরহিত এবং বিকারশূন্য বলিয়া স্বীকৃত হয়, তাঁহাদের মতে আত্মার জ্ঞানাদি শব্দবাচ্যত্ব এবং জ্ঞেয়ত্ব সর্ব্বদা হইতে পারে না * ॥ ৫৭

টীকা। এবং মুখ্যয়া বৃত্ত্যা জ্ঞানাদিশব্দবাচ্যত্বমাত্মনো নোপপদ্যত ইতি প্রতিপাদিতে তবাপ্যেতৎতুল্যমিত্যাশঙ্ক্যোত্তাপত্ত্যা পরিহরতি—ন যেষামিতি। যেষাং মতে একএবাত্মা সদা নির্দুঃখত্বাদিলক্ষণোঽভ্যুপগতস্তেষামাত্মনঃ সদা শব্দ-

* তাৎপর্য্য—যাহারা আত্মভেদ স্বীকার করে, তাহাদের মতে আত্মার শব্দবাচ্যত্ব এবং জ্ঞেয়ত্ব হউক, অদ্বৈতমতে তাহা সম্ভব নহে।

বাচ্যত্বং জ্ঞেয়ত্বঞ্চ ন স্যাৎ পরমার্থত ইতি যোজনা। যদ্বা আত্মনি মুখ্যশব্দপ্রবৃত্ত্যভাবমুক্তং ব্যতিরেকমুখেনোপপাদয়তি—ন যেষামিতি। যেষাং মতে এক এব যথা নির্দ্দিষ্ট আত্মা ন ভবতি, তেষাং শব্দবাচ্যত্বং জ্ঞেয়ত্বঞ্চাত্মনঃ সদা স্যাদিত্যিতি যোজনা। তত্র কর্ত্র্যাদিব্যুৎপত্তেঃ সম্ভবাৎ। ন ত্বেকাত্মবাদে শ্রৌতে তৎসম্ভব ইত্যর্থাৎ সিদ্ধমিত্যর্থঃ॥ ৫৭

যদাহংকর্ত্তুরাত্মত্বং তদা শব্দার্থমুখ্যতা।
নাশনায়াদিমত্ত্বাৎ তু শ্রুতৌ তস্যাত্মতেষ্যতে॥ ৫৮

পদান্বয়। যদা (যখন যদি) অহঙ্কর্ত্তুঃ (আমি কর্ত্তা—এইরূপ অভিমানীর, অহঙ্কারের) আত্মত্বম্ (আত্মত্ব, আত্মা বলিয়া স্বীকার করা যায়) তদা (তখন, তাহা হইলে) শব্দার্থমুখ্যতা (আত্মাদি শব্দার্থের মুখ্যরূপে প্রযুক্তত্ব হয়), অশনায়াদিমত্ত্বাৎ তু (কিন্তু ক্ষুধাতৃষ্ণাদিবিশিষ্টত্ব হেতু) শ্রুতৌ (বেদে) তস্য (অহঙ্কারের) আত্মতা (আত্মত্ব) ন ইষ্যতে (ইষ্ট হয় না, স্বীকৃত হয় না)॥৫৮

অনুবাদ। যদি 'অহংকর্ত্তা'—এইরূপ অহঙ্কারের আত্মত্ব বল, তাহা হইলে আত্মাদি শব্দ আত্মাদি পদার্থে মুখ্যরূপে প্রয়োগ হইতে পারে, অহঙ্কারের ক্ষুধাতৃষ্ণাদিযুক্তত্বহেতু তাহার আত্মত্ব শ্রুতিতে অঙ্গীকৃত হয় না *॥ ৫৮

টীকা। তর্হি অস্তু শব্দার্থমুখ্যত্বায় সবিকার এবাত্মেতি শঙ্কতে—যদেতি। অহং কর্ত্তেত্যাত্মভিমন্যমানাকারস্যাত্মত্বমেব নাস্তীতি পরিহরতি—নেতি। 'যোঽশনায়াপিপাসে শোকং মোহং জরাং মৃত্যুমত্যেত্যেতং বৈ তমাত্মানং বিদিত্বা' ইতিশ্রুত্যাবাত্মনোঽশনায়াদ্যতীতস্বাভাব্যাবগমাদশনায়াদিধর্ম্মবত্ত্বাৎ অহংকর্ত্তুস্তস্য আত্মতা নেষ্যত ইতি যোজনা। অতো জ্ঞানাদিশব্দা আত্মনি ন সাক্ষাৎ প্রবর্ত্তন্ত ইত্যাভাসদ্বারত্বাস্যত্বুক্তা তেষাং সিদ্ধেতি ভাবঃ॥ ৫৮

হন্ত তর্হি ন মুখ্যার্থো নাপি গৌণঃ কথঞ্চন।
জানাতীত্যাদিশব্দস্য গতির্বাচ্যা তথাপি তু॥ ৫৯

পদান্বয়। হন্ত (খেদে) তর্হি (তাহা হইলে) জানাতি ইত্যাদি-শব্দস্য

---

* তাৎপর্য্য—আত্মাতে আত্মা, জ্ঞান প্রভৃতি শব্দ মুখ্যরূপে প্রযুক্ত হয় না,—তবে যদি আত্মাকে সবিকার স্বীকার করিয়া অহংকারকে আত্মা বল, তবে মুখ্য প্রয়োগ হয় সত্য; কিন্তু শ্রুতিতে আত্মা ক্ষুধা তৃষ্ণার অতীত স্বীকার করা হইয়াছে, সুতরাং ক্ষুধাতৃষ্ণাদিবিশিষ্ট অহঙ্কারের আত্মত্ব অভিপ্রেত নহে।

( জানাতি এইরূপ শব্দের ) ন মুখ্যার্থঃ ( মুখ্যার্থ নহে ) কথঞ্চন ( কোন প্রকারে ) ন অপি গৌণঃ ( গৌণ অর্থও নহে ) তথাপি তু ( তাহা হইলেও ) গতিঃ ( উপায় ) বাচ্যা ( বলা উচিত ) ॥ ৫৯

অনুবাদ। অহো! তাহা হইলে যদি জানাতি—এইরূপ শব্দের মুখ্যার্থ কিংবা গৌণার্থ কোন প্রকারে সঙ্গত হয়, তথাপি জানাতি এইরূপ শব্দের উপায় বলিতে হইবে * ॥৫৯

টীকা। নন্বেবমুক্তরীত্যা যদি জানাত্যাদেরাত্মন্যন্যত্র চ মুখ্যতা ন সম্ভবেৎ তর্হি বৃত্ত্যন্তরেণাপ্যাত্মনি প্রবৃত্তিরনুপপন্না, নহি কাপ্যমুখ্যং কচিদুপচর্য্যতে ইতি সম্ভবতীতি শঙ্কতে—হন্ত তর্হীতি চতুর্ভিঃ। স্পষ্টম্ ॥ ৫৯

শব্দানামযথার্থত্বে বেদস্যাপ্যপ্রমাণতা।
সা চ নেষ্টা ততো গ্রাহ্যা গতিরস্য প্রসিদ্ধিতঃ ॥ ৬০

পদান্বয়। শব্দানাম্ ( শব্দসমূহের ) অযথার্থত্বে ( যাথার্থ্যরাহিত্যে ) বেদস্য অপি ( কেবল লৌকিক শব্দের নহে, বেদেরও ) অপ্রমাণতা ( অপ্রামাণ্য ) [ভবতি=হয়] সা চ ( বেদের অপ্রমাণতা ) ন ইষ্টা ( অভিপ্রেত নহে ) ততঃ ( তজ্জন্য, বেদের প্রামাণ্যের নিমিত্ত ) অস্য ( জানাতি প্রভৃতির ) গতিঃ ( উপায় ) গ্রাহ্যা ( গ্রহণীয়, বাচ্য ) [ তাহাতে হেতুপ্রদর্শিত হইতেছে ] প্রসিদ্ধিতঃ ( প্রসিদ্ধি বশতঃ ) ॥ ৬০

অনুবাদ। শব্দসমূহ যদি যথাভূত অর্থ প্রতিপাদক না হয়, তাহা হইলে বেদেরও অপ্রামাণ্য ঘটে, কিন্তু তাহা ত কাহারও ইষ্ট নহে, অতএব বেদ প্রামাণ্য রক্ষার নিমিত্ত প্রসিদ্ধি বশতঃ ইহার গতি বলিতে হইবে † ॥ ৬০

---

* তাৎপর্য্য—যদি 'জানাতি' প্রভৃতির আত্মাতে কিংবা অন্যত্র কোথায়ও মুখ্যরূপে প্রয়োগ না হইল, তাহা হইলে লক্ষণা দ্বারা বলিতে হইবে, তাহাও হইতে পারে না, কারণ যে শব্দ কোথায়ও মুখ্যরূপে প্রযুক্ত না হয়, তাহার গৌণ প্রয়োগ দৃষ্ট হয় না। যেমন গঙ্গায়াং স্নাতি গঙ্গায় স্নান করে, এস্থলে গঙ্গাশব্দের মুখ্যার্থ জলপ্রবাহে, তাহার আবার 'গঙ্গায়াং ঘোষঃ প্রতিবসতি'—গঙ্গাতীরে আভীর পল্লী বাস করে এইস্থলে গঙ্গাশব্দের লক্ষণায় গঙ্গাতীর বুঝাইতেছে; কিন্তু যাহার কখনও মুখ্য প্রয়োগ হয় না, তাহার লক্ষণা কিরূপে সম্ভবে? যদি মুখ্য ও গৌণ প্রয়োগ না হইল, তবে 'জানাতি' ইত্যাদির গতি কি?

† তাৎপর্য্য—যদি শব্দ তৎপ্রতিপাদ্য অর্থকে প্রতিপাদন না করে, তাহা হইলে লৌকিক শব্দের অপ্রামাণ্য সেইরূপে—বেদের অপ্রামাণ্য হয়, কারণ বেদও শব্দাত্মক; লোকে যে শব্দের যে অর্থে ব্যুৎপত্তি, বেদেও তাহাই। লোকে গো শব্দের অর্থে গলকম্বলাদিবিশিষ্ট চতুষ্পদ জন্তু বুঝায়, বেদেও তাহাই বুঝায়। সুতরাং বেদপ্রামাণ্য রক্ষা করিতে হইবে।

টীকা। মাস্তু মুখ্যাভাবাদ্গৌণোঽপি তথাপি কিমিতি গতির্ব্বাচ্যেতি চেৎ তত্রাহ—শব্দানামিতি। ন কেবলং লৌকিকশব্দানামেব জ্ঞানাত্ম্যাদীনাম্ অপ্রমাণতা কিন্তু বেদস্যাপী ত্যপি শব্দযোজনা। লোকসিদ্ধব্যুৎপত্ত্যপেক্ষত্বাদ্বেদ-বোধকত্বস্যেত্যভিপ্রায়ঃ। সা বেদস্যাপ্রমাণতা নেষ্টা। চকারাদ্বেদস্যৈবাত্মনি প্রমাণতেষ্টেতি সমুচ্চীয়তে। অতো বেদপ্রামাণ্যাঙ্গীকারলোভাদেব গতির্ব্বাচ্যে-ত্যর্থঃ। তর্হি প্রসিদ্ধৈব গতিঃ কিমিহ বক্তব্যমিতি সিদ্ধান্তিনঃ শঙ্কাং গৃহ্ণাতীতি। ততো গ্রাহ্যেতি। প্রসিদ্ধিত ইতি চেদিতি শেষঃ॥ ৬০

প্রসিদ্ধির্মূঢ়লোকস্য যদি গ্রাহ্যা নিরাত্মতা।
লোকায়তিকসিদ্ধান্তঃ সা চানিষ্টা প্রসজ্যতে॥ ৬১

পদান্বয়। যদি (যদি) মূঢ়লোকস্য (অজ্ঞ মনুষ্যের) প্রসিদ্ধিঃ (প্রসিদ্ধতা) গ্রাহ্যা (গ্রহণীয় হয়) [তদা=তাহা হইলে] লোকায়তিকসিদ্ধান্তঃ (নাস্তিক সিদ্ধান্ত) নিরাত্মতা (দেহাত্মবাদ) প্রসজ্যতে (প্রসক্তি হয়) সা চ (সেই নিরাত্মতা) অনিষ্টা (ইষ্ট নহে) ॥ ৬১

অনুবাদ। যদি অজ্ঞলোকের প্রসিদ্ধি গ্রাহ্য হয়, তাহা হইলে নাস্তিক সিদ্ধান্ত দেহাত্মবাদ আসিয়া পড়ে, তাহাতে কাহারও ইষ্ট নহে॥ ৬১

টীকা। তত্র বক্তব্যং প্রাকৃতজনপ্রসিদ্ধ্যা গতিরাশ্রীয়তে পাণিন্যাদ্যভিযুক্ত-প্রসিদ্ধ্যা বা। তত্রাদ্যমনূদ্য দূষয়তি—প্রসিদ্ধির্মূঢ়লোকস্যেতি। প্রাকৃত-প্রসিদ্ধ্যভ্যুপগমে দেহাত্মপ্রসিদ্ধেরপি অভ্যুপগমাৎ নিরাত্মবাদাদ্যাপত্তিরনিষ্টা প্রসজ্যতেত্যর্থঃ॥ ৬১

অভিযুক্তপ্রসিদ্ধিশ্চেৎ পূর্ব্ববৎ দুর্বিবেকতা।
গতিশূন্যং ন বেদোঽয়ং প্রমাণং সংবদত্যত॥ ৬২

পদান্বয়। চেৎ (যদি) অভিযুক্তপ্রসিদ্ধিঃ (পাণিনি প্রভৃতি পণ্ডিতের প্রসিদ্ধি) [গতিরুচ্যতে=গতি বলা যায়], পূর্ব্ববৎ (পূর্ব্বের ন্যায় বুদ্ধির কিংবা আত্মার জ্ঞাতৃত্ব) দুর্বিবেকতা (নিরূপণ করা কঠিন) [স্যাৎ=হইয়া পড়ে], উত (অথবা) প্রমাণম্ (প্রমাণভূত) অয়ম্ (এই) বেদঃ (শ্রুতি) গতিশূন্যম্ (গতিশূন্যবৎ) ন সংবদতি (অনুবাদ করিবে না)॥ ৬২

অনুবাদ। যদি পাণিনি প্রভৃতি পণ্ডিতের প্রসিদ্ধি বশতঃ জ্ঞাতৃত্ব

নিরূপিত হয়, তাহা হইলে পূর্ব্ববৎ আত্মা কিংবা বুদ্ধির জ্ঞাতৃত্ব নিরূপণ করা কঠিন হইয়া উঠে, পরন্তু প্রমাণভূত বেদ আত্মার জ্ঞাতৃত্বকে গতিশূন্যের মত অনুবাদ করিবেন না ॥ ৬২

টীকা। দ্বিতীয়মনূদ্য প্রত্যাহ—অভিযুক্তেতি। পূর্ব্ববদিতি। বুদ্ধেরাত্মনো বা জ্ঞাতৃত্বং দুর্নিরূপমিতি প্রাগুক্তদোষপ্রসঙ্গ ইত্যর্থঃ। যদ্যেবং তর্হি আত্মনো গতিশূন্যমিব জ্ঞাতৃত্বং বেদোঽনুবদিষ্যতীতি তত্রাহ—গতীতি। প্রমাণমিতি হেতুগর্ভং বেদবিশেষণম্ ॥ ৬২

আদর্শে মুখসামান্যং মুখস্যেষ্টং হি মানবৈঃ।
মুখস্য প্রতিবিম্বো হি মুখাকারেণ দৃশ্যতে ॥ ৬৩

পদান্বয়। আদর্শে (দর্পণে) মুখসামান্যং (মুখের সমানত্ব) মুখস্য (গ্রীবাস্থ বদনের) মানবৈঃ (লোককর্ত্তৃক) ইষ্টম্ (অভিপ্রেত) হি (নিশ্চিত), হি (যেহেতু) মুখস্য (মুখের) প্রতিবিম্বঃ (ছায়া) মুখাকারেণ (মুখাকারে, মুখরূপে) দৃশ্যতে (দৃষ্ট হয়) ॥ ৬৩

অনুবাদ। আদর্শে দৃশ্যমান মুখের সমানাকার যে গ্রীবাস্থ মুখ, ইহা লোকে প্রসিদ্ধ, কারণ, মুখের প্রতিবিম্ব মুখাকারে দৃষ্ট হইয়া থাকে * ॥ ৬৩

টীকা। চিদাত্মন্যেবৌপাধিকো জানাত্যাদিশব্দপ্রয়োগঃ সম্ভবতীত্যভিপ্রেত্য সিদ্ধান্তী দৃষ্টান্তমাহ—আদর্শেতি। আদর্শে দৃশ্যমানং যন্মুখং তেন সামান্যং সমানত্বমেকত্বং মুখস্যাদর্শাদ্বহিস্থিতস্য মানবৈরিষ্টং হি প্রসিদ্ধমিত্যক্ষরার্থঃ। আদর্শে মুখব্যক্ত্যন্তরোৎপাদানুপপত্তিসহকৃততয়া মদীয়ং মুখমিতি প্রত্যভিজ্ঞয়া বিম্বপ্রতিবিম্বভাবেনোপাধিতো ভেদাবভাসেঽপি মুখৈক্যং মানবৈরিষ্যতে এব ইত্যুক্তং ভবতি। উক্তমেবৈকত্বং স্ফুটয়তি—মুখস্যেতি ॥৬৩

যত্র যস্যাবভাসস্তু তয়োরেবাবিবেকতঃ।
জানাতীতি ক্রিয়াং সর্ব্বো লোকো বক্তি স্বভাবতঃ ॥ ৬৪

---

* তাৎপর্য্য—আদর্শে মুখের প্রতিবিম্ব কথিত হয়, তাহা ঔপাধিক; কারণ দর্পণরূপ উপাধি থাকায় এইরূপ হয়। সেইরূপ জানাতি—ইত্যাদি শব্দ প্রয়োগ আত্মাতে ঔপাধিক হউক। গ্রীবাস্থমুখ এবং দর্পণস্থ মুখ ঔপাধিক ভিন্ন হইলেও লোকে অভিন্ন বলিয়া থাকে, কারণ মুখের সমানাকার মুখ দর্পণে পতিত হয় এবং আমার মুখ—এইরূপ প্রত্যভিজ্ঞানও হইয়া থাকে, এই শ্লোকে দৃষ্টান্ত কথিত হইল।

পদান্বয়। যত্র (যাহাতে) যস্য (যাহার) অবভাসঃ (প্রকাশ) তয়োরেব (তাহাদেরই) অবিবেকতঃ (অজ্ঞানবশতঃ, অভিন্নত্বহেতু) সর্ব্বঃ লোকঃ (সমস্ত লোক) স্বভাবতঃ (স্বতঃ) জানাতি ইতি (জানাতি এইরূপ) ক্রিয়াম্ (ক্রিয়াকে) বক্তি (বলে) ॥ ৬৪

অনুবাদ। যাহাতে যে বস্তুর অবভাস হয়, সেই বস্তুদ্বয়ের অবিবেকবশতঃ সমস্ত লোক স্বভাবতঃ জানাতি ইত্যাদি ক্রিয়া প্রকাশ করিয়া থাকে * ॥ ৬৪

টীকা। যথা কল্পিতমুখস্য পরমার্থমুখস্য চ অন্যোন্যাবিবেকান্মলিনং মুখমন্নং বক্রমিত্যাদিব্যপদেশ উপাধিনিবন্ধনঃ তথা আত্মন্যপি জ্ঞাতৃত্বাদিব্যপদেশ উপাধিনিবন্ধন ইত্যুপপন্নমিতি দার্ষ্টান্তিকমাহ—যত্রেতি। অবভাস আভাসঃ প্রতিবিম্বভাব ইতি যাবৎ ॥ ৬৪

বুদ্ধেঃ কর্তৃত্বমধ্যস্য জানাতীতি জ্ঞ উচ্যতে।
তথা চৈতন্যমধ্যস্য জ্ঞত্বং বুদ্ধেরিহোচ্যতে ॥ ৬৫

পদান্বয়। বুদ্ধেঃ (বুদ্ধির, বুদ্ধিগত) কর্তৃত্বম্ (কর্তৃত্ব) [আত্মনি=আত্মাতে] অধ্যস্য (আরোপ করিয়া) জানাতি ইতি (জানে—এই) জ্ঞঃ (জ্ঞানকর্ত্তা) উচ্যতে (কথিত হয়), তথা (সেইরূপ) ইহ (এস্থলে) [বুদ্ধৌ=বুদ্ধিতে] চৈতন্যম্ (চৈতন্যকে) অধ্যস্য (আরোপ করিয়া) বুদ্ধেঃ (বুদ্ধির) জ্ঞত্বম্ (জ্ঞানবত্ত্ব) উচ্যতে (কথিত হয়) ॥ ৬৫

অনুবাদ। আত্মাতে বুদ্ধিগত কর্তৃত্ব আরোপ করিয়া জানাতি এই শব্দ দ্বারা আত্মা জ্ঞানবান্ বলিয়া উক্ত হ'ন, সেইরূপ এখানেও বুদ্ধিতে চৈতন্য আরোপ করিয়া বুদ্ধির জ্ঞানবত্ত্ব অভিহিত হয় † ॥ ৬৫

টীকা। যচ্ছব্দাভ্যামুক্তমর্থং স্পষ্টয়তি—বুদ্ধেরিতি। বুদ্ধ্যাত্মনোস্তাদাত্ম্যাধ্যাসে সতি অন্যোন্যধর্ম্মসঙ্করাৎ আত্মা জানাত্যহং জানামীতি চ ব্যপদেশো ভবতীতি সমুদায়ার্থঃ ॥ ৬৫

* তাৎপর্য্য—মুখের প্রতিবিম্ব দর্পণে পতিত হয়, কিন্তু লোকে মুখ ও দর্পণের বিবেক (পার্থক্য) করিতে না পারিয়া, দর্পণগত মালিন্যাদি মুখে আরোপ করিয়া থাকে; তদ্রূপ উপাধিবশতঃ আত্মাতে জ্ঞাতৃত্বাদি আরোপ হইয়া থাকে।

† তাৎপর্য্য—আত্মা চেতন, বুদ্ধি জড়, আত্মাতে বুদ্ধিগত কর্তৃত্বের অধ্যাস হয়, তাহাতে জানাতি শব্দ দ্বারা আত্মা 'জ্ঞ' বলিয়া কথিত হন, সেইরূপ আত্মচৈতন্য বুদ্ধিতে অধ্যস্ত হইলে বুদ্ধিও 'জ্ঞ' বলিয়া কথিত হন।

স্বরূপং চাত্মনো জ্ঞানং নিত্যং জ্যোতিঃ শ্রুতের্যতঃ।
ন বুদ্ধ্যা ক্রিয়তে তস্মান্নাত্মনান্যেন বা সদা ॥ ৬৬

পদান্বয়। জ্ঞানম্ (জ্ঞান) আত্মনঃ (আত্মার) স্বরূপম্ (স্বরূপভূত), জ্যোতিঃ শ্রুতেঃ (স্বয়ং প্রকাশস্বরূপ আত্মা এইরূপ শ্রুতি আছে) যতঃ (যেহেতু) [অতঃ=অতএব] নিত্যম্ (অবিনাশী) তস্মাৎ (তজ্জন্য) বুদ্ধ্যা (বুদ্ধিকর্ত্তৃক) [জ্ঞানম্=জ্ঞান] ন ক্রিয়তে (কৃত হয় না) আত্মনা (আত্ম-কর্ত্তৃক) অন্যেন বা (অথবা অন্য কর্ত্তৃক) সদা (সর্ব্বদা, কখনও) ন (জ্ঞান উৎপাদিত হয় না) ॥ ৬৬

অনুবাদ। জ্ঞান আত্মার স্বরূপ, সুতরাং তাহা নিত্য, আত্মা স্বয়ং প্রকাশস্বরূপ—এইরূপ শ্রুতি বিদ্যমান আছে; অতএব বুদ্ধি জ্ঞান উৎপাদন করে না, আত্মা কিংবা অন্য কেহ কখনও জ্ঞান উৎপাদন করে না ॥ ৬৬

টীকা। ননু বুদ্ধ্যাদিভিরাত্মনি জ্ঞানমুৎপাদ্যতে ততঃ কথমিদমুচ্যতে আত্ম-চৈতন্যং বুদ্ধাবধ্যস্তত ইতি? তত্রাহ—স্বরূপঞ্চেতি। জ্ঞানমাত্মনঃ স্বরূপং 'তদেব জ্যোতিষাং জ্যোতিরায়ুর্হোপাসতে' 'অত্রায়ং পুরুষঃ স্বয়ংজ্যোতিঃ সাক্ষী চ' ইত্যাদিশ্রুতেঃ। অতশ্চ নিত্যমেব যতস্তস্মান্ন বুদ্ধ্যা জ্ঞানং ক্রিয়তে। আত্মনাবান্যেন বা চক্ষুরাদিনা জ্ঞানং সদা কদাপি ন ক্রিয়ত ইত্যর্থঃ ॥ ৬৬

দেহেঽহংপ্রত্যয়ো যদ্বজ্জানাতীতি চ লৌকিকাঃ।
বদন্তি জ্ঞানকর্ত্তৃত্বং তদ্বদ্বুদ্ধেস্তথাত্মনঃ ॥ ৬৭

পদান্বয়। যদ্বৎ (যেমন) লৌকিকাঃ (সাধারণ লোকেরা) দেহে (শরীরে) অহং প্রত্যয়ঃ (আমি মনুষ্য, স্থূল, কৃশ ইত্যাদি প্রত্যয়) তদ্বৎ (সেইরূপ) জানাতি ইতি চ (এবং জানে এইরূপ) বুদ্ধেঃ (অন্তঃকরণের) জ্ঞান-কর্ত্তৃত্বম্ (জ্ঞানকর্ত্তৃত্ব) বদন্তি (বলে, ব্যবহার করে) তথা (সেইরূপ) আত্মনঃ (আত্মার) [জ্ঞান-কর্ত্তৃত্বম্=জ্ঞান কর্ত্তৃত্ব] ॥ ৬৭

অনুবাদ। [বুদ্ধি এবং আত্মার পরস্পর অধ্যাসে ব্যবহার হয় এপক্ষে দৃষ্টান্ত প্রদত্ত হইতেছে—] যেমন সাধারণ লোক দেহে আত্মার আরোপ করিয়া আমি মনুষ্য, স্থূল, কৃশ এইরূপে ব্যবহার করে, সেইরূপ বুদ্ধিতে চৈতন্যের অধ্যাস করিয়া জানাতি এইরূপ শব্দ দ্বারা বুদ্ধির জ্ঞানকর্ত্তৃত্ব বলিয়া থাকে; সেইরূপ আত্মারও জ্ঞানাশ্রয়াদি ব্যবহার কালে সিদ্ধ হয় ॥ ৬৭

টীকা। বুদ্ধ্যাত্মনোরন্যোন্যধর্ম্মাধ্যাসেনৈব ব্যবহার ইত্যুক্তেঽর্থে দৃষ্টান্তমাহ—দেহ ইতি। রূপাদিমত্ত্বেন ঘটাদিবদহংপ্রত্যয়াঽযোগ্যোঽপি দেহে চেতনামধ্যাস্য যথাহং মনুষ্যঃ কৃশঃ স্থূল ইত্যাদি প্রত্যয়ো দৃশ্যতে তথা বুদ্ধের্জড়ত্বেন জ্ঞাতৃত্বা-যোগ্যত্বেঽপি চিদাভাসব্যাপ্ত্যা জ্ঞাতৃত্বমারোপ্য জানামীতি লৌকিকা বদন্তি ব্যবহরন্তি। দার্ষ্টান্তিকমাহ—তথাত্মন ইতি। বিকাররহিতস্যাপ্যাত্মনো বিকারি-চিত্তো বিবেকাৎ বিকারিত্বাদিব্যপদেশসিদ্ধিরিত্যর্থঃ। যদ্বা স্থূলদেহে যদ্বদহং-প্রত্যয়ো মনুষ্যোঽহমিত্যেবমাদিরহংপ্রত্যয়াযোগ্যোঽপি ব্যবহ্রিয়তে সর্ব্বৈঃ। লৌকিকাশ্চ শাস্ত্রসংস্কাররহিতাঃ দেবদত্তো জানাতি মনুত ইতি চ দেহস্যৈব জ্ঞাতৃত্বং বদন্তি তদ্বদবুদ্ধের্জ্ঞানকর্তৃত্বং তথাত্মনো জ্ঞানাশ্রয়ত্বং বিকারবত্ত্বঞ্চ ব্যবহারাস্পদং ভবতীত্যর্থঃ॥ ৬৭

বৌদ্ধৈস্তু প্রত্যয়ৈরেবং ক্রিয়মাণৈশ্চ চিন্নিভৈঃ।
মোহিতাঃ ক্রিয়তে জ্ঞানমিত্যাহুস্তার্কিকা জনাঃ॥ ৬৮

পদান্বয়। এবং (এইরূপ, পূর্ব্বোক্তরূপে বুদ্ধি এবং আত্মার পরস্পর অধ্যাসবশতঃ) চিন্নিভৈঃ (চৈতন্যছায়াপতনে চেতনাসদৃশ) বৌদ্ধৈঃ (বুদ্ধিপ্রভব) ক্রিয়মাণৈঃ (উৎপাদ্যমান) প্রত্যয়ৈস্তু (প্রত্যয়সমূহের দ্বারা, বৃত্তি বিশেষের দ্বারা) মোহিতাঃ (মোহপ্রাপ্ত) তার্কিকা জনাঃ (নৈয়ায়িকগণ) জ্ঞানং (বৃত্তিজ্ঞান) ক্রিয়তে (উৎপাদিত হয়) ইতি (ইহা) আহুঃ (বলিয়া থাকেন)॥ ৬৮

অনুবাদ। [নৈয়ায়িকগণ জ্ঞানের উৎপত্তি ও বিনাশ দেখিয়া জ্ঞান আত্মকর্তৃক উৎপাদিত হয় এই কথা বলেন, তাহা হইলে নিত্যজ্ঞান আত্মস্বরূপ এই কথা কিরূপে সঙ্গত হয়, এই আশঙ্কায় বলিতেছেন—] এইরূপ বুদ্ধিও আত্মার অধ্যাসবশতঃ চেতনসদৃশ উৎপাদ্য বুদ্ধি বৃত্তি (জ্ঞান) সমূহের দ্বারা মোহপ্রাপ্ত তার্কিকগণ আত্মা জ্ঞান উৎপাদন করেন, এইরূপ বলিয়া থাকেন *॥ ৬৮

টীকা। ননু তার্কিকা জ্ঞানস্যোৎপত্তিবিনাশৌ পশ্যন্তো জ্ঞানমাত্মনা

---

* তাৎপর্য্য—আত্মা নিত্যজ্ঞানস্বরূপ, আত্মপ্রকাশ বুদ্ধিতে পড়িলে বুদ্ধি চেতনের ন্যায় হয় এবং ঘটজ্ঞান পটজ্ঞান এইরূপ বৃত্তিরূপ জ্ঞানের উৎপত্তি হয়, বুদ্ধি ও আত্মার পরস্পর অধ্যাসবশতঃ এইরূপ হয়, তাহা বুঝিতে না পারিয়া নৈয়ায়িকগণ আত্মাকে জ্ঞানের কর্ত্তা বলেন। যেমন আকাশ অখণ্ড, কিন্তু ঘটাদি উপাধিভেদে নানা প্রতীয়মান হয়, সেইরূপ আত্মা নিত্যজ্ঞানস্বরূপ হইলেও বুদ্ধিরূপ উপাধিভেদে নানা এবং আত্মারই বৃত্তিজ্ঞান,—এইরূপ প্রতীতি হয়।

ক্রিয়তে ইত্যাহুঃ, তৎকথং নিত্যং জ্ঞানমাত্মস্বরূপমিত্যুক্তমিত্যত আহ—বৌদ্ধৈস্ত্বিতি।" এবং পূর্ব্বোক্ত প্রকারেণাত্মবুদ্ধ্যোরন্যোন্যাধ্যাসাচ্চিন্নিভৈশ্চিচ্ছায়াপত্ত্যা চিদিব ভাসমানৈর্বৌদ্ধৈর্বুদ্ধিপ্রভবৈঃ ক্রিয়মাণৈঃ প্রত্যয়ৈর্বৃত্তিবিশেষৈর্মোহিতা তার্কিকা জনা জ্ঞানং ক্রিয়তে জায়তে ইত্যাহুর্বদন্তি। তেষাং বুদ্ধ্যাত্মাঽবিবেক এবাপরাধো নতু জ্ঞানং ক্রিয়তে। তথা সতি প্রত্যয়োৎপত্তিবিনাশয়োরসাক্ষিকত্বয়াঽসিদ্ধিপ্রসঙ্গাদিতি ভাবঃ॥ ৬৮

তস্মাজ্ জ্ঞাভাসবুদ্ধীনামবিবেকাৎ প্রবর্ত্তিতাঃ।
জানাতীত্যাদিশব্দশ্চ প্রত্যয়ো যা চ তৎস্মৃতিঃ॥ ৬৯

পদান্বয়। তস্মাৎ (তজ্জন্য) জ্ঞাভাসবুদ্ধীনাম্ (আত্মা, বুদ্ধিস্থ আত্মাভাস এবং বুদ্ধির) অবিবেকাৎ (অজ্ঞানবশতঃ, পৃথক্ জ্ঞানের অভাববশতঃ) জানাতি ইত্যাদি শব্দশ্চ (এবং জানাতি এইরূপ শব্দ) প্রত্যয়ঃ (তদ্বিষয়ক জ্ঞান) যা চ তৎস্মৃতিঃ (এবং সেই সংস্কার জন্য যে স্মৃতি, এই তিনটি) প্রবর্ত্তিতাঃ (প্রবর্ত্তিত হইয়া থাকে)॥ ৬৯

অনুবাদ। অতএব আত্মা, আভাস এবং বুদ্ধির অবিবেকবশতঃ জানাতি এইরূপ শব্দ তদ্বিষয়ক জ্ঞান এবং সেই সংস্কার জন্য স্মৃতি [এই তিনটি] প্রবৃত্ত হয়॥ ৬৯

টীকা। যস্মাদেবং বিচার্য্যমাণে প্রমাণসিদ্ধকৌটস্থ্যস্যাত্মনো ন বিকারিত্বং প্রামাণিকং যস্মাচ্চ জ্ঞানমাত্মস্বরূপত্বশ্রবণান্নিত্যমেবেতি ন কেনাপি ক্রিয়তে। যস্মাচ্চ বুদ্ধিসংসর্গং বিনাত্মনো ন জ্ঞাতৃত্বমুপলভ্যতে সুপ্তাবদর্শনাৎ। বুদ্ধিশ্চ নাত্মনঃ পৃথক্ জ্ঞাতৃত্বাত্মাকারোপলভ্যতে তস্মাদাত্মবুদ্ধি তৎস্থাভাসানামবিবেকাদ্ যথা প্রসিদ্ধমেব ব্যাবহারিকং বুদ্ধ্যাত্মনোরেকত্বং গৃহীত্বা জানাত্যাদিব্যপদেশ উপপদ্যতে ন পরমার্থতো মুখ্যমস্তদালম্বনমস্তীতি প্রকৃতমুপসংহরতি—তস্মাদিতি। জানাতীত্যাদিশব্দশ্চ তদনন্তরভাবী তদ্বিষয়ঃ প্রত্যয়শ্চ, যা চ তৎসংস্কারজা স্মৃতিঃ সা চেতি ত্রয়োঽর্থাঃ। জ্ঞাভাসবুদ্ধীনামবিবেকাৎ প্রবর্ত্তিতা ইতি যোজনা॥ ৬৯

আদর্শানুবিধায়িত্বং ছায়ায়া অস্যতে মুখম্।
বুদ্ধিধর্ম্মানুকারিত্বং জ্ঞাভাসস্য তথেষ্যতে॥ ৭০

পদান্বয়। [যথা=যেমন] ছায়ায়া (মুখাভাসের, দর্পণে মুখ প্রতিবিম্বের)

আদর্শানুবিধায়িত্বম্ ( দর্পণের সঙ্গে মুখাভাসের সত্তা তাহার অভাবে মুখাভাসের অভাব এইরূপ দর্পণানুবিধায়িত্ব ) মুখম্ ( মুখে ) অস্যতে ( আরোপিত হয় ), তথা ( সেইরূপ ) আভাসস্য ( আত্মাতে আভাসের ) বুদ্ধিধর্ম্মানুকারিত্বম্ ( বুদ্ধির ধর্ম্ম—কর্ত্তৃত্বাদির অনুকারিত্ব ) ইষ্যতে ( ইষ্ট হয় ) ॥ ৭০

অনুবাদ। [ আত্মাতে, আভাস এবং বুদ্ধির অবিবেকবশতঃ সমস্ত ব্যবহার হয়, সত্য নহে; তাহা দৃষ্টান্ত প্রদর্শন দ্বারা স্পষ্টরূপে বলিতেছেন—] যেমন মুখাভাসে দর্পণানুবিধান মুখে অধ্যস্ত হয়, সেইরূপ আত্মাতে আভাসের বুদ্ধি ধর্ম্মানুকারিত্ব আরোপিত হইয়া থাকে ॥ ৭০

টীকা। আভাসবুদ্ধীনামবিবেকমূলঃ সর্ব্বো ব্যবহারো ন পারমার্থিক ইত্যুক্ত-মর্থং দৃষ্টান্তেন স্পষ্টয়তি—আদর্শেতি। ছায়ায়া মুখাভাসস্য যদা দর্শানুবিধায়িত্বং তন্মুখে অস্যতেঽধ্যস্যতে যথেতি শেষঃ। তথাধ্যস্তস্য চিদাভাসস্য বুদ্ধিধর্ম্মানু-কারিত্বং জ্ঞে আত্মনীষ্যতেঽধ্যস্য ব্যবাহ্রিয়ত ইত্যর্থঃ ॥ ৭০

বুদ্ধেস্তু প্রত্যয়াস্তস্মাদাত্মাভাসেন দীপিতাঃ।
গ্রাহিকা ইব ভাসন্তে দহন্তীবোল্মুকাদয়ঃ ॥ ৭১

পদান্বয়। তস্মাৎ (অতএব) বুদ্ধেস্তু ( অন্তঃকরণেরই ) প্রত্যয়াঃ (জ্ঞানসমূহ) আত্মাভাসেন ( আত্ম প্রকাশের দ্বারা ) দীপিতাঃ ( প্রকাশিত হইয়া ) গ্রাহিকা ইব ( যেন গ্রাহিকার ন্যায়, দাহকর্ত্তার ন্যায় ) ভাসন্তে (প্রকাশ পায় ) [ এপক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে] উল্মুকাদয় ইব ( যেমন অঙ্গার প্রভৃতি অগ্নির সহিত মিশ্রিত হইয়া দাহ করে, সেইরূপ ) দহন্তি ( দগ্ধ করে ) ॥ ৭১

অনুবাদ। যেমন অঙ্গার প্রভৃতি [ অগ্নির সহিত অবিবিক্ত থাকিয়া ] দগ্ধ করে বলিয়া বোধ হয়, সেইরূপ বুদ্ধির প্রত্যয়সমূহ আত্মপ্রকাশের দ্বারা প্রকাশিত হইয়া প্রকাশকর্ত্রীর ন্যায় প্রতিভাসমান হয় ॥ ৭১

টীকা। যস্মাদেবং চিদাভাসা বিবিক্তা বুদ্ধিস্তস্মাৎ তৎপরিণামেষু গ্রাহকত্ব-প্রতিভাসসিদ্ধিরিত্যাহ—বুদ্ধেস্ত্বিতি। নিগদব্যাখ্যাতং পদ্যম্ ॥ ৭১

স্বয়মেবাবভাসন্তে গ্রাহকাঃ স্বয়মেব চ।
ইত্যেবং গ্রাহকাস্তিত্বং প্রতিষিধ্যন্তি সৌগতাঃ ॥ ৭২

পদান্বয়। [ প্রত্যয়াঃ=জ্ঞানসমূহ ] স্বয়মেব ( নিজেই ) অবভাসন্তে

(প্রকাশিত হয়) স্বয়মেব চ (এবং স্বয়ম্ ই) গ্রাহকাঃ (প্রকাশক) ইত্যেবম্ (এইরূপ) সৌগতাঃ (বৌদ্ধগণ) গ্রাহকান্তিত্বম্ (প্রকাশকের সত্তাকে) প্রতিষিধ্যন্তি (প্রতিষেধ করে)॥ ৭২

অনুবাদ। প্রত্যয় সমূহ স্বয়ং প্রকাশিত হয় এবং স্বয়ংই প্রকাশক, বৌদ্ধগণ এইরূপে প্রকাশকের সত্তা নিষেধ করিয়া থাকেন॥ ৭২

টীকা। এবমাভাসবিবিক্তপদার্থস্বরূপাজ্ঞানাদ্ যথা তার্কিকাণাং ব্যামোহো জ্ঞানং ক্রিয়ত ইতি তথা বৌদ্ধানামপি বুদ্ধিব্যতিরিক্তো গ্রাহকো নাস্তীতি ব্যামোহ এবেত্যাহ—স্বয়মেবেতি। স্বয়মেব চ প্রত্যয়া ইতি শেষঃ॥ ৭২

যদ্যেবং নান্যদৃশ্যাস্তে কিংতদ্‌বারণমুচ্যতাম্।
ভাবাভাবৌ হি তেষাং যৌ নান্যগ্রাহ্যৌ সতা যদি॥ ৭৩

পদান্বয়। তে (সেই প্রত্যয়সমূহ) ন অন্যদৃশ্যাঃ (নিত্যসিদ্ধ অন্য সাক্ষিকর্ত্তৃক গ্রাহ্য নহে) যদি (যদি) এবম্ (এইরূপ) [বৌদ্ধা বদন্তি=বৌদ্ধেরা বলে] তদ্‌বারণম্ (সেই মতের বারণ) কিম্ (কি আছে)? উচ্যতাম্ (বল); তেষাম্ (সেই সমস্ত প্রত্যয়ের) যৌ (যে) ভাবাভাবৌ (উৎপত্তি এবং বিনাশ) সতা অন্যগ্রাহ্যৌ (স্বতঃসিদ্ধ অন্যসাক্ষিকর্ত্তৃক গ্রাহ্য) যদি (যদিও) [তথাপি=তাহা হইলেও] ন হি (আভাস কল্পনার প্রয়োজন নাই, স্থায়ী আত্মাই সিদ্ধ হয়)॥ ৭৩

অনুবাদ। প্রত্যয় সমূহ নিত্যসিদ্ধ অন্য সাক্ষিকর্ত্তৃক গ্রাহ্য হয় না, এইরূপ বৌদ্ধ বলিলে তাহার বারণ কিরূপে হইবে তাহা বল; বা [উত্তর] প্রত্যয়সমূহের উৎপত্তি এবং বিনাশ যদি স্বতঃসিদ্ধ অন্যসাক্ষীর গ্রাহ্য হয়, তাহা হইলে, [স্থায়ী আত্মা গ্রাহক সিদ্ধ হইল] আভাস কল্পনার প্রয়োজন কি? *॥ ৭৩

টীকা। যদ্যেবং প্রত্যয়ানাং গ্রাহকমন্যং স্থিরমনাদৃত্য প্রত্যয়মেব গ্রাহ্যগ্রাহকাকারং বৌদ্ধা মন্যন্তে তর্হি তন্মতস্যানুভবানুসারিত্বাৎ আভাসানভ্যুপগমে কথং তে নিরাকর্ত্তব্যা ইত্যাশয়েন স্বযূথ্যং পৃচ্ছতি—যদ্যেবমিতি। তে প্রত্যয়া নান্যদৃশ্যাঃ, অন্যেন সাক্ষিণা নিত্যসিদ্ধেন ন গ্রাহ্যা ইতি, যদ্যেবং বৌদ্ধা বদন্তি তন্মতবারণং কিমস্তি তদুচ্যতাম্ ইত্যুক্তে স্বযূথ্যঃ প্রত্যাহ—ভাবাভাবাবিতি। তেষাং প্রত্যয়ানাং যৌ ভাবাভাবৌ উৎপত্তিবিনাশৌ সতা স্বতঃসিদ্ধেন সাক্ষিণান্যেন

---

* তাৎপর্য্য—বৌদ্ধগণ এক বুদ্ধিকে গ্রাহক ও গ্রাহ্য বলিয়া থাকে

গ্রাহ্যৌ যদ্যপি তথাপি যস্মিন্ প্রত্যয়ানাং ভাবাভাবৌ সোঽহমিতি প্রত্যভিজ্ঞা-বলাৎ তেষাং গ্রাহকোঽন্বয়ী স্থাষ্যাত্মা সিধ্যতি কিমাভাসকল্পনয়েতি যোজনা ॥ ৭৩

অন্বয়ী গ্রাহকস্তেষামিত্যেতদপি তৎসমম্।
অচিতিত্বস্য তুল্যত্বাদন্যস্মিন্ গ্রাহকে সতি ॥ ৭৪

পদান্বয়। তেষাম্ ( প্রত্যয় সমূহের ) গ্রাহকঃ ( প্রকাশক ) অন্বয়ী (স্থায়ী) ইতি এতদপি ( এইরূপ প্রত্যভিজ্ঞাসিদ্ধ গ্রাহক ) তৎসমম্ ( প্রত্যয় তুল্য, অর্থাৎ জড় ), অন্যস্মিন্ ( অন্য ) গ্রাহকে সতি ( প্রকাশক থাকিলেও ) অচিতিত্বস্য ( জড়ত্বের) তুল্যত্বাৎ ( সদৃশত্ব হেতু ) [ কথং গ্রাহকঃ = কিরূপে গ্রাহক হইবে ] [ অথবা গ্রাহকে অসতি = গ্রাহক না থাকিলে ] ॥ ৭৪

অনুবাদ। প্রত্যয়সমূহের স্থায়ী গ্রাহক আছে, এইরূপ গ্রাহকও প্রত্যয়ের তুল্য জড় ; অন্যগ্রাহক থাকিলেও তাহার জড়ত্ববশতঃ গ্রাহকত্ব সিদ্ধ হয় না * ॥৭৪

টীকা। এবং স্বযথোক্তেনৈতাবতা বৌদ্ধো বারয়িতুং শক্যত ইতি দূষয়তি—এতদপীতি। এতদপি প্রত্যভিজ্ঞানসিদ্ধমপি গ্রাহকরূপং তৎসমং প্রত্যয়সমং জড়মেবেত্যত্র হেতুমাহ—অচিতিত্বস্যেতি। অয়মর্থঃ—প্রত্যয়-গ্রাহকঃ অপ্রকাশঃ স্বপ্রকাশো বা ? আদ্যং প্রত্যাহ—অচিতিত্বস্যেতি। অন্যস্মিন্ গ্রাহকে সতি গ্রাহককোটিপতিতত্বেন জাড্যাপরিহারাৎ স্বয়মপ্যসিদ্ধঃ কথং প্রত্যয়ানাং গ্রাহক ইত্যর্থঃ। অথবান্যস্মিন্ গ্রাহকেঽসতি স্বতঃসিদ্ধে সাক্ষিণ্যবিদ্যমানে প্রত্যভিজ্ঞাগ্রাহ্যস্যাপি অচিতিত্বস্য তুল্যত্বাদ্ গ্রাহকত্বাসিদ্ধিরিত্যর্থঃ। দ্বিতীয়ে স্বপ্রকাশস্য সাক্ষিণো নির্ব্বিকারত্বাভাসসিদ্ধিরিতি দ্রষ্টব্যম্ ॥ ৭৪

অধ্যক্ষস্য সমীপে তু সিদ্ধিঃ স্যাদিতি চেন্মতম্।
নাধ্যক্ষেঽনুপকারিত্বাদন্যত্রাপি প্রসঙ্গতঃ ॥ ৭৫

পদান্বয়। অধ্যক্ষস্য তু ( দ্রষ্টার, সাক্ষীরই ) সমীপে ( সান্নিধ্যে ) সিদ্ধিঃ ( প্রত্যয়ের ভাব এবং অভাবের নিষ্পত্তি ) স্যাৎ ( হয় ) ইতি ( এইরূপ ) চেৎ ( যদি ) মতম্ ( অভিমত হয় ), অধ্যক্ষে ( সাক্ষীতে ) অনুপকারিত্বাৎ ( উপকারিত্বের অনিরূপণ হেতু ), অন্যত্র অপি ( অন্য বস্তুতেও ) প্রসঙ্গতঃ ( সাক্ষিত্বের প্রসঙ্গবশতঃ ) ন ( তাহা ঠিক নহে ) ॥ ৭৫

* তাৎপর্য্য—প্রত্যয়গুলি জড়, তাহার গ্রাহক যদি জড় হয়, তবে সে প্রকৃত গ্রাহক হইতে পারে। অপিচ, অনবস্থা দোষ ঘটে।

অনুবাদ। [ স্বয়ংপ্রকাশ সাক্ষী না থাকিলে যদি প্রত্যয়সমূহের সত্তা ও অভাব সিদ্ধ না হয়, তবে সাক্ষীর সান্নিধ্যবশতঃ ভাবাভাব সিদ্ধ হইলে আভাস স্বীকারের কি প্রয়োজন ইহাই আশঙ্কা করিতেছেন ]—সাক্ষীর সান্নিধ্যবশতঃ যদি প্রত্যয়সমূহের সত্তা ও অভাব সিদ্ধ হয়,—ইহাই যদি অভিমত, তাহা বলিতে পার না ; কারণ [ নির্ব্বিকার ] সাক্ষীতে কোন উপকারিত্ব সম্ভবে না, [ সকলের সহিত সাক্ষীর তুল্য সম্বন্ধবশতঃ ] কাষ্ঠ লোষ্ট্রাদিরও সিদ্ধি প্রসঙ্গ হয় * ॥ ৭৫

টীকা। স্বপ্রকাশে সাক্ষিণ্যসতি প্রত্যয়ানাং ভাবাভাবসিদ্ধিশ্চেৎ তর্হি সাক্ষি-সান্নিধ্যমাত্রেণৈব তৎসিদ্ধেঃ কৃতমাভাসাভ্যুপগমেনেতি শঙ্কতে—অধ্যক্ষস্যেতি। তত্র বক্তব্যং কিং সাক্ষিসন্ধানমাত্রপ্রত্যয়সিদ্ধিহেতুঃ, কিংবা তৎকৃতবিশেষযোগোঽপীতি। তত্র দ্বিতীয়ং তাবদ্ দূষয়তি—নেতি। নির্ব্বিকারেঽধ্যক্ষে উপকারিত্বানিরূপণাদিত্যর্থঃ। পাঠান্তরে অধ্যক্ষে সাক্ষ্যেঽহংকারাদৌ অনুপকারিত্বাৎ উপকারপদবাচ্যাতিশয়াজনকত্বাদিত্যর্থঃ। প্রথমং দূষয়তি—অন্যত্রাপীতি। সাক্ষিণঃ পূর্ণতয়া সর্ব্বত্র সদা সান্নিধ্যাবিশেষাৎ কাষ্ঠলোষ্ট্রাদীনামপি সিদ্ধিপ্রসঙ্গাদিত্যর্থঃ ॥ ৭৫

অর্থী দুঃখী চ যঃ শ্রোতা স ত্বধ্যক্ষোঽথবেতরঃ।
অধ্যক্ষস্য চ দুঃখিত্বমর্থিত্বঞ্চ ন তে মতম্ ॥ ৭৬

পদান্বয়। যঃ ( যিনি ) দুঃখী ( সংসার দুঃখভাক্ ) অর্থী ( মোক্ষপ্রার্থী ) শ্রোতা চ ( এবং গুরুর উপদেশ শ্রোতা ) স তু ( সেই ) অধ্যক্ষঃ ( সাক্ষী ) অথবা ( কিংবা ) ইতরঃ ( অপর কেহ ) অধ্যক্ষস্য চ ( অধ্যক্ষের ) দুঃখিত্বম্ ( দুঃখিত্ব ) অর্থিত্বঞ্চ ( এবং অর্থিত্ব ) তে ( তোমার ) মতং ন ( মত নহে ) ॥ ৭৬

অনুবাদ। যে সংসার-দুঃখভাগী, মোক্ষার্থী গুরুর উপদেশ শ্রোতা সেই অধ্যক্ষ ( সাক্ষী ) অথবা অন্য কেহ? অধ্যক্ষের দুঃখিত্ব এবং অর্থিত্ব ত তুমি স্বীকার করিতে পার না † ॥ ৭৬

---

* তাৎপর্য্য—পূর্ব্বপক্ষীকে জিজ্ঞাসা করা যাইতেছে যে কেবলমাত্র সাক্ষীর সান্নিধ্যবশতঃ প্রত্যয়সিদ্ধি অথবা সাক্ষিকৃত বিশেষ সম্বন্ধ। যদি দ্বিতীয়টি বল, তাহা সম্ভব নহে ; কারণ সাক্ষী অবিকারী, সে উপকারী হইতে পারে না। যদি কেবল সান্নিধ্য বল, তাহাও হইতে পারে না ; কারণ সাক্ষী ব্যাপক, সকল পদার্থের সহিত তুল্য সম্বন্ধ বিদ্যমান ; সুতরাং কাষ্ঠ লোষ্ট্রাদিরও সত্তা সিদ্ধ হইতে পারে।

† তাৎপর্য্য—যদি আভাস স্বীকার না কর তবে বৌদ্ধাদি মতের তুল্যত্ব হয়। সাক্ষীকে দুঃখী এবং মোক্ষার্থী ত বলিতে পার না ; কারণ সাক্ষী অবিকার। আমার মতে আভাস দুঃখাদিভাগী।

টীকা। এবমাভাসানভ্যুপগমে বৌদ্ধাদিমতসাম্যদোষপরিহারানুপপত্তিং ধ্বয়ুথ্যান্ প্রত্যুক্ত্বা শাস্ত্রীয়ো বন্ধমোক্ষব্যবহারোঽপি তেষাং ন সিধ্যতীতি বক্তুং বিকল্পয়তি—অর্থীতি। যো দুঃখিত্বেন মোক্ষার্থিত্বেন চ প্রসিদ্ধো গুরূপদেশশ্রোতা স এবাধ্যক্ষো মতস্ততোঽন্যো বেতি বিকল্পার্থঃ আদ্যে নিরনুগ্রহাধ্যক্ষবাদিনস্তবাপসিদ্ধান্তপ্রসঙ্গ ইতি দূষয়তি—অধ্যক্ষস্যেতি। আত্মাভাসানঙ্গীকারবাদিনস্তে দ্বারাভাবাৎ অবিক্রাতৎকার্য্যসম্বন্ধাসিদ্ধেস্তেন চ বিনার্থিত্বাসিদ্ধেঃ আভাসাভ্যুপগমপ্রসঙ্গ ইত্যর্থঃ ॥ ৭৬

কর্ত্তাধ্যক্ষঃ সদস্মীতি নৈব সদ্‌গ্রহমর্হতি।
সদেবাসীতি মিথ্যোক্তিঃ শ্রুতেরপি ন যুজ্যতে ॥ ৭৭

পদান্বয়। কর্ত্তা (কর্ত্তৃত্ব ধর্ম্মক, বিকারী) অধ্যক্ষঃ (সাক্ষী) সৎ (ব্রহ্ম) অস্মি (আমি) ইতি (এইরূপ) সদ্‌গ্রহম্ (সৎশব্দ নির্দ্দিষ্ট ব্রহ্মাত্মজ্ঞান) ন এব অর্হতি (হয় না), শ্রুতেঃ অপি (শ্রুতিরও) সদ্ এব (ব্রহ্মই) অসি (তুমি হও) ইতি (এইরূপ) মিথ্যোক্তিঃ (মিথ্যাকথা) ন যুজ্যতে (যুক্ত হয় না) ॥ ৭৭

অনুবাদ। কর্ত্তা অধ্যক্ষ ব্রহ্ম আমি—এইরূপ ব্রহ্মজ্ঞান হয় না, তুমি ব্রহ্মস্বরূপ এইরূপ শ্রুতির মিথ্যা কথনও যুক্তিযুক্ত নহে * ॥ ৭৭

টীকা। দ্বিতীয়ং দূষয়তি—কর্ত্তেতি। শ্রোতুরর্থিনোঽধ্যক্ষস্য চ ভেদপক্ষে কর্ত্তা কর্ত্তৃত্বাদিধর্ম্মকো বিকারী শ্রোতা জড়বর্গপতিতত্বাৎ সদহমধ্যক্ষোঽস্মীতি সদ্‌গ্রহং সদাদিশব্দনির্দ্দিষ্টব্রহ্মাত্মগ্রহং নার্হতি বিরোধাদিত্যর্থঃ। যদ্বা সদধ্যক্ষো নির্ব্বিকার আত্মাহমস্মীতি সদ্‌গ্রহং যথার্থবোধং নার্হতি ন লভত ইত্যর্থঃ। শ্রুতিবাধপ্রসঙ্গাচ্চ অয়ং পক্ষো ন যুক্ত ইত্যাহ—সদেবেতি ॥ ৭৭

অবিবিচ্যোভয়ং বক্তি শ্রুতিশ্চেৎ স্যাদ্‌গ্রহস্তথা।
অস্মদস্ত্ত বিবিচ্যৈব ত্বমেবেতি বদেদ্‌যদি ॥
প্রত্যয়াশ্রয়িনিষ্ঠত্বমুক্তদোষঃ প্রসজ্যতে ॥ ৭৮

পদান্বয়। উভয়ম্ (আত্মা এবং অহঙ্কারকে) অবিবিচ্য (আভাসের

---

* তাৎপর্য্য—কর্ত্তা ও সাক্ষী যুগপৎ সম্ভব নহে, কারণ দুইটি বিরুদ্ধ পদার্থ, একটি বস্তুতে বিরুদ্ধপদার্থদ্বয়ের সমাবেশ হইতে পারে না। কর্ত্তা কর্ত্তৃত্বাদি ধর্ম্মযুক্ত, সুতরাং বিকারী, অধ্যক্ষ সাক্ষী, কর্ত্তৃত্বাদি ধর্ম্মরহিত। অপিচ, শ্রুতি 'তুমি ব্রহ্মস্বরূপ'—এইরূপ বলিয়াছেন, কর্ত্তৃত্বাদি ধর্ম্ম থাকিলে ব্রহ্মস্বরূপত্ব সম্ভব নহে। শ্রুতি কখনও মিথ্যা প্রতিপাদন করে না।

দ্বারা বিবেক না করিয়া ) শ্রুতিঃ ( বেদ ) বক্তি ( বলে ) [ ইতি=এইপক্ষ ] চেৎ ( যদি অভিমত ) তথা ( সেইরূপ, যথা শ্রুত্যুক্তের ) গ্রহঃ ( গ্রহণ ) স্যাৎ ( হয় ), অস্মদস্ত ( চৈতন্য হইতে অহঙ্কারকে ) বিবিচ্য এব ( বিবেক করিয়াই ) যদি ( যদি ) ত্বমেব (তুমিই ব্রহ্ম) ইতি ( এইরূপ ) প্রত্যয়াবয়িনিষ্ঠত্বম্ ( অহঙ্কার নিষ্ঠত্ব) বদেৎ ( বলেন ) [ তদা=তাহা হইলে ] উক্তদোষঃ ( শ্রুতির মিথ্যাকথনরূপ দোষ ) প্রসজ্যেত (প্রসঙ্গ হয় ) ॥ ৭৮

অনুবাদ। যদি আত্মা ও অহঙ্কারকে [আভাসের দ্বারা] বিবিক্ত না করিয়া শ্রুতি আত্মতত্ত্ব বলেন, তবে যথাশ্রুত কথনের গ্রহণ হয়, যদি আত্মা হইতে অহঙ্কারকে বিবিক্ত করিয়া শ্রুতি অহঙ্কার-নিষ্ঠত্ব বলেন, তবে শ্রুতির মিথ্যাত্ব কথনরূপ দোষ প্রসঙ্গ হয় * ॥ ৭৮

টীকা। চিদাভাসানভ্যুপগমপক্ষে বন্ধমোক্ষানুপপত্তিমুপপাদ্য স্বপক্ষে তদুপপত্তিমাহ—অবিবিচ্যেতি। উভয়মাত্মানমহংকারঞ্চ দ্বয়মাভাসদ্বারেণ বিবেকাপন্নমবিবিচ্য বিবিক্তমকৃত্বা যথা প্রাপ্তমর্থিত্বাদ্যুপাদায় শ্রোতৃত্বেন স্থিতং প্রতি 'তত্ত্বমসি' ইতি শ্রুতিবক্তি আত্মতত্ত্বমিতি চেৎ পক্ষস্তদা তথা যথাশ্রুত্যুক্তস্য গ্রহো গ্রহণং স্যাদিতি যোজনা। অয়মভিপ্রায়ঃ—অন্তঃকরণাদৌ চিদাভাসোদয়েঽপি সতি তদ্‌গতবিকারাধ্যাসাৎ অবিবিক্তাহংকার আত্মার্থিত্বাদিসম্পন্নো মুমুক্ষুতাং প্রতিপদ্যতে। তং তথৈবাবিবেকাবস্থং ত্বমিত্যনূদ্য আভাসদ্বারা সাভাসান্তঃকরণসাক্ষিতয়া লক্ষয়িত্বা তেজোবন্নাদিজগৎকারণত্বেনোপলক্ষিতং সচ্ছব্দবাচ্যং ব্রহ্ম তদিত্যনূদ্য জীবেনাত্মনা নামরূপসংঘাতানুপ্রবিষ্টত্বেন অপরোক্ষপ্রত্যক্তয়া লক্ষয়িত্বা 'ত্বং তদসি' ইতি শ্রুতিরুপদিশতি আত্মতত্ত্বমিতি তয়া গ্রহণমুপপদ্যত ইতি। অহংকার এব শ্রোতা স্যাৎ কিমাত্মাভাসাভ্যুপগমেনেতি সাংখ্যমতমনূদ্য দূষয়তি—অস্মদ্দাস্ত্বিতি। প্রত্যয়াশ্রয়ী অহংকারো যদি বাক্যমস্মদঃ প্রত্যক্ চৈতন্যাদহংকারং বিবিচ্যৈব ত্বমেবেতি প্রত্যয়াবয়িনিষ্ঠত্বং বদেৎ তদা উক্তো দোষঃ শ্রুতেমির্থ্যোক্তিত্বপ্রসঙ্গরূপঃ প্রসজ্যেত ইত্যর্থঃ ॥ ৭৮

---

* তাৎপর্য্য—শ্রুতি বলেন 'তত্ত্বমসি'—তুমি ব্রহ্মস্বরূপ, যদি আভাসের দ্বারা—আত্মা ও অহঙ্কারের পার্থক্য না করিয়া তত্ত্বমসি বলেন, তবে যথাশ্রুত কথন হইল, ইহাতে দোষ হইতে পারে না, সেই ত্বং পদবাচ্য ব্রহ্মস্বরূপ হইতে পারে। তাহারই সংসার দুঃখ এবং পরে জ্ঞানের দ্বারা মোক্ষ সম্ভব হয়। আর যদি আত্মা ও অহঙ্কারের বিবেক করিয়া অহঙ্কারকে ব্রহ্ম বলেন, তবে শ্রুতির মিথ্যাবাদিত্বরূপ দোষপ্রসক্তি ঘটে। বাস্তবিক পক্ষে শ্রুতি তাহা বলেন না। যদি আভাস স্বীকার করা যায়—তবে তাহারই সংসার ও মোক্ষ সঙ্গত হয়।

ত্বমিত্যধ্যক্ষনিষ্ঠশ্চেদহমধ্যক্ষয়োঃ কথম্‌।
সম্বন্ধো বাচ্য এবাত্র যেন ত্বমিতি লক্ষয়েৎ ॥ ৭৯

পদান্বয়। ত্বম্‌ ইতি (ত্বম্‌ এই পদ অহঙ্কারবাচী হইয়া) অধ্যক্ষনিষ্ঠঃ (সাক্ষী পর্য্যবসিত) চেৎ (যদি) অহমধ্যক্ষয়োঃ (অহঙ্কার এবং সাক্ষীর) সম্বন্ধঃ (সম্বন্ধ) বাচ্যঃ (বক্তব্য), অত্র (এখানে) [সঃ=সেই সম্বন্ধ] কথম্‌ (কিরূপে উপপন্ন হয়) যেন (যাহার দ্বারা) ত্বম্‌ ইতি (ত্বম্‌—এই পদ) লক্ষয়েৎ (সাক্ষীকে লক্ষিত করে) ॥ ৭৯

অনুবাদ। 'ত্বং' পদ (অহঙ্কারবাচক হইয়া) যদি অধ্যক্ষকে বুঝায়, তাহা হইলে অহঙ্কার ও সাক্ষীর সম্বন্ধ বলিতে হইবে, তাহা কিরূপে উপপন্ন হয়? যে সম্বন্ধবশতঃ ত্বং পদ সাক্ষীকে লক্ষ্য করে * ॥ ৭৯

টীকা। তর্হি অহংকর্ত্তৃবিষয়োঽপ্যুপদেশোঽধ্যক্ষে পর্য্যবস্যতীত্যাশঙ্ক্যাভাসানভ্যুপগমে তদপি দুর্ঘটমিত্যাহ—ত্বমিতি। ত্বমিতি পদমহংকারবাচি সদধ্যক্ষং বোধয়তি চেদহংকারাধ্যক্ষয়োঃ সম্বন্ধগ্রহমন্তরেণ বাক্যার্থবোধানুপপত্তেরহমধ্যক্ষয়োঃ সম্বন্ধোঽত্র বাচ্য এব স কথমুপপদ্যতে যেন সম্বন্ধেন ত্বমিতি পদমধ্যক্ষং লক্ষয়েদিত্যর্থঃ ॥ ৭৯

দ্রষ্টৃদৃশ্যত্বসম্বন্ধো যদ্যধ্যক্ষেঽক্রিয়ে কথম্‌ ॥ ৮০

পদান্বয়। যদি (যদি) দ্রষ্টৃদৃশ্যত্বসম্বন্ধঃ (দ্রষ্টৃদৃশ্যত্ব সম্বন্ধ), অক্রিয়ে (নির্ব্বিকার) অধ্যক্ষে (সাক্ষীতে) কথম্‌ (কিরূপে, সম্বন্ধ-গ্রহণ-কর্ত্তৃত্ব) ॥ ৮০

অনুবাদ। যদি বল দ্রষ্টৃত্ব দৃশ্যত্বরূপ সম্বন্ধ, নির্ব্বিকার সাক্ষীতে তাহা কিরূপে উপপন্ন হয় † ॥ ৮০

টীকা। অস্তি সম্বন্ধ ইহেত্যাশঙ্ক্য পরিহরতি—দ্রষ্টৃদৃশ্যত্বেতি। যদি

---

* তাৎপর্য্য—যদি আভাস স্বীকার না করা যায়, তবে অহঙ্কার-বিষয়ক উপদেশও অধ্যক্ষে পর্য্যবসিত হয়, আভাস স্বীকার না করিলে উপদেশ সম্পন্ন হয় না। ত্বং পদ অহঙ্কারের বাচক, সাক্ষীর বাচক নহে, ত্বংপদ অহঙ্কারের বাচক হইয়া যদি সাক্ষীকে বুঝায়, তবে উভয়ের সম্বন্ধ চাই, যে সম্বন্ধ দ্বারা লক্ষণাবৃত্তিতে সাক্ষীকে বুঝাইবে। কারণ, শক্য সম্বন্ধ লক্ষণা।

† তাৎপর্য্য—আত্মা চেতন বলিয়া দ্রষ্টা এবং অহঙ্কার জড় বলিয়া দৃশ্য; সুতরাং দ্রষ্টৃত্ব-দৃশ্যত্বরূপ সম্বন্ধ বলিব, ইহা পূর্ব্বপক্ষীর অভিপ্রায়। উত্তর—তথাপি সম্বন্ধগ্রহণ হইতে পারে না। অহঙ্কারের জড়ত্ববশতঃ সম্বন্ধগ্রহণ সম্ভব নহে, নির্ব্বিকার আত্মারও সম্বন্ধগ্রহণ-কর্ত্তৃত্ব থাকিতে পারে না।

দ্রষ্টৃদৃশ্যত্বসম্বন্ধোঽভ্যুপগম্যতে তদাপি সম্বন্ধগ্রহণমনুপপন্নং, অহংকারস্ত জড়ত্বাৎ সম্বন্ধগ্রহণাযোগাদধ্যক্ষস্ত তদ্গ্রহণমিতি বক্তব্যমক্রিয়ে নির্ব্বিকারেঽধ্যক্ষে কথং সম্বন্ধগ্রহণকর্ত্তৃত্বমিত্যর্থ॰ ॥ ৮০

অক্রিয়ত্বেঽপি তাদাত্ম্যমধ্যক্ষস্য ভবেদ্ যদি।
আত্মাধ্যক্ষো মমাস্তীতি সম্বন্ধাগ্রহণে ন ধীঃ ॥ ৮১

পদান্বয়। অধ্যক্ষস্য ( সাক্ষীর ) অক্রিয়ত্বে অপি ( অবিকারিত্ব হইলেও ) যদি ( যদি ) তাদাত্ম্যম্ ( তদাত্মতা ) ভবেৎ ( হয় ), [ তদা = তাহা হইলে ] মম ( আমার ) আত্মা ( আত্মা ) অধ্যক্ষঃ ( সাক্ষী ) অস্তি ( হয় ) ইতি ( এইরূপ ) সম্বন্ধাগ্রহণে ( সম্বন্ধের গ্রহণ না হইলেও ) ধীঃ ( তদাত্ম্য জ্ঞান ) ন ( উৎপন্ন হয় না ) ॥ ৮১

অনুবাদ। [ যদি বল, উভয়ের সম্বন্ধ গ্রহণ নাই হউক, তদাত্ম্য উপদেশ হইতে পারে, এইরূপ আশঙ্কা করিয়া পরিহার করিতেছেন— ] [ প্রশ্ন ] অধ্যক্ষ অবিকারী হইলেও যদি তাহার তাদাত্ম্য-উপদেশ হয়, [উত্তর] মম আত্মা সাক্ষী— এইরূপ সম্বন্ধ গ্রহণ না হইলে তাদাত্ম্য-জ্ঞান শ্রুতি হইতেও উৎপন্ন হয় না * ॥ ৮১

টীকা। মাস্তু সম্বন্ধগ্রহণং তথাপি তাদাত্ম্যোপদেশো ভবিষ্যতীতি শঙ্কামনূদ্য দৃষ্টবিরোধান্নৈবমিতি পরিহরতি—অক্রিয়ত্বেঽপীতি। যথা লোকে ঘটস্য শৌক্ল্যমিতি ঘটশৌক্ল্যয়োঃ সম্বন্ধাগ্রহণে শুক্লো ঘট ইতি বাক্যতাদাত্ম্যধীর্নোদেতি তথা মমাত্মাধ্যক্ষোঽস্তীতি সম্বন্ধাগ্রহণে সতি ন তাদাত্ম্যধীঃ শ্রুতিতো জায়েতেত্যর্থঃ ॥ ৮১

সম্বন্ধগ্রহণং শাস্ত্রাদিতি চেন্মন্যসে ন হি।
পূর্ব্বোক্তাঃ স্যুস্ত্রিধা দোষা গ্রহো বা স্যান্মমেতি চ ॥ ৮২

পদান্বয়। শাস্ত্রাৎ ( শ্রুতিপ্রমাণবশতঃ ) সম্বন্ধগ্রহণম্ ( আত্মা ও অহঙ্কারের সম্বন্ধ গ্রহণ ) ইতি ( এইরূপ ) চেৎ ( যদি ) মন্যসে ( মনে কর ), ন হি ( তাহা হইতে পারে না ) [ কেন নহে তাহা বলা হইতেছে ] পূর্ব্বোক্তাঃ ( পূর্ব্ব-

* তাৎপর্য্য—উভয়ের সম্বন্ধ জ্ঞান না থাকিলে তাদাত্ম্য উপদেশ হইতে পারে না। যেমন লোকে 'ঘটের শুক্লত্ব' এইস্থলে ঘট ও শুক্লত্বের সম্বন্ধ জ্ঞান না হইলে তাদাত্ম্যজ্ঞান হয় না, সেইরূপ 'আমার আত্মার অধ্যক্ষ'—এইস্থলে আমার ও অধ্যক্ষ—আত্মার সম্বন্ধজ্ঞান না হইলে উভয়ের তাদাত্ম্য জ্ঞান হয় না।

কথিত, অহঙ্কারের জড়ত্ববশতঃ সম্বন্ধ গ্রহণ কর্তৃত্ব হয় না, এই একটি দোষ, সাক্ষীর বিকারশূন্যত্ববশতঃ সম্বন্ধ গ্রহণ হয় না এই দ্বিতীয় দোষ,জড়ের প্রতি শ্রুতির বোধকত্ব হইতে পারে না এই তৃতীয় দোষ) ত্রিধা (তিন প্রকার) দোষাঃ (দোষ) স্যুঃ (ঘটে), বা (অথবা যদি কথঞ্চিৎ সম্বন্ধ গ্রহণ হয় বল) মম (আমার অধ্যক্ষ) ইতি চ (এইরূপ) গ্রহঃ (সম্বন্ধ গ্রহণ হয়) [আমি অধ্যক্ষ এরূপ সম্বন্ধ গ্রহণ হয় না] ॥ ৮২

অনুবাদ। শ্রুতি প্রমাণ বশতঃ যদি আত্মা ও অহঙ্কারের সম্বন্ধ বল, তাহাও পার না ; তাহা হইলে পূর্ব্বোক্ত তিনটি দোষ ঘটে, অথবা যদি কথঞ্চিৎ সম্বন্ধ গ্রহ হয় বল, আমার অধ্যক্ষ এইরূপ সম্বন্ধ গ্রহণ হইবে [আমি অধ্যক্ষ এরূপ হইবে না] * ॥ ৮২

টীকা। 'এষ ম আত্মান্তর্হৃদয়ে অণীয়ান্ এষ ম আত্মান্তর্হৃদয়ে এতদ্‌ব্রহ্ম' ইতি শাস্ত্রাদস্ত্যহংকারাধ্যক্ষয়োঃ সম্বন্ধগ্রহ ইতি শঙ্কামুত্থাপ্য নিরাকরোতি—সম্বন্ধগ্রহণমিতি। ন হ্যুক্তং ব্যনক্তি—পূর্ব্বোক্তা ইতি। অহংকারস্য জড়ত্বাৎ সম্বন্ধগ্রহীতৃত্বং ন ঘটতে, নাপ্যধ্যক্ষস্য নির্ব্বিকারত্বাদিতি দ্বৌ দোষৌ, জড়ং প্রতি শ্রুতের্ব্বোধকত্বাসম্ভবস্তৃতীয়ো দোষ ইতি ত্রিধা দোষাঃ স্যুঃ, যদি কথঞ্চিৎ সম্বন্ধগ্রহণং কল্প্যেত তদাপি মমাধ্যক্ষোঽস্তীতি সম্বন্ধগ্রহণং স্যাৎ ন ত্বহমেবাধ্যক্ষোঽস্মীতি তাদাত্ম্যাধ্যাসানঙ্গীকারাৎ চকারাৎ মমাধ্যক্ষোঽস্তীত্যপি ন ঘটতে, অহংকারস্য জড়ত্বাদিত্যভ্যুচ্চয়ঃ ॥ ৮২

অদৃশির্দৃশিরূপেণ ভাতি বুদ্ধির্যদা তদা।
প্রত্যয়া অপি তস্যাঃ স্যুস্তপ্তায়োবিস্ফুলিঙ্গবৎ ॥ ৮৩

পদান্বয়। যদা (যখন) অদৃশিঃ বুদ্ধিঃ (অচেতনা বুদ্ধি) দৃশিরূপেণ (চেতনরূপে) ভাতি (প্রকাশ পায়), তদা (তখন) তস্যাঃ (বুদ্ধির) প্রত্যয়া অপি (বৃত্তিসমূহও) তপ্তায়োবিস্ফুলিঙ্গবৎ (তপ্তলোহের স্ফুলিঙ্গের ন্যায়) স্যুঃ (চৈতন্যরূপ হইয়া থাকে) ॥ ৮৩

---

* তাৎপর্য্য—'ক্রমে আত্মা অন্তর্হৃদয়ে অণীয়ান্'—আমার হৃদয়ের অভ্যন্তরে অণুতর আত্মা আছে—এইরূপ শ্রুতির দ্বারা যদি আত্মার ও অহঙ্কারের সম্বন্ধ স্বীকার কর, তবে পূর্ব্বোক্ত দোষত্রয় ঘটিবে। যদি কথঞ্চিৎ সম্বন্ধ স্বীকার কর, তবে আমার অধ্যক্ষ এইরূপ সম্বন্ধগ্রহণ হইবে, আমি অধ্যক্ষ এরূপ হইবে না।

অনুবাদ। যখন অচেতন বুদ্ধি চেতনস্বরূপে প্রকাশ পায়, তখন তাহার বৃত্তিসমূহও তপ্তলোহবিস্ফুলিঙ্গের ন্যায় প্রকাশ পায় * ॥ ৮৩

টীকা। এবমাত্মানাত্মনোঃ পরপক্ষে সম্বন্ধাসিদ্ধিমুক্ত্বা স্বপক্ষে মিথ্যাতাদাত্ম্যঃ সম্বন্ধ ইতি দর্শয়তি—অদৃশিরিতি। যদাঽদৃশিরচেতনা বুদ্ধির্দৃশিরূপেণ সদা-ভাতীত্যভ্যুপগম্যতে তদা তস্যা বুদ্ধেঃ প্রত্যয়া বৃত্তয়োঽপি তপ্তায়োবিস্ফুলিঙ্গানা-মগ্ন্যাত্মত্ববৎদৃশিরূপাঃ স্যুরিত্যর্থঃ ॥ ৮৩

আভাসস্তদভাবশ্চ দৃশেঃ সীম্নো ন চান্যথা।
লোকস্য যুক্তিতঃ স্যাতাং তদ্‌গ্রহশ্চ তথা সতি ॥ ৮৪

পদান্বয়। সীম্নঃ (অবধিভূত) দৃশেঃ (আত্মার নিকট হইতে) লোকস্য (লোকের) আভাসঃ (প্রত্যয়) তদভাবশ্চ (এবং প্রত্যয়ের অভাব) যুক্তিতঃ (যুক্তি দ্বারা) স্যাতাম্ (হয়), ন চ অন্যথা (অন্য প্রকারে হয় না), তথা সতি (তাহা হইলে, আভাস স্বীকার করিলে) তদ্‌গ্রহশ্চ (অহমস্মি এইরূপ আত্ম-গ্রহও) [উপপদ্যতে= উপপন্ন হয়] ॥ ৮৪

অনুবাদ। অবধিভূত আত্মার সকাশ হইতে লোকের প্রত্যয় এবং প্রত্যয়াভাব যুক্তি দ্বারা সিদ্ধ হয়, অন্য প্রকারে উপপন্ন হয় না, তাহা হইলে 'আমি আছি'—এইরূপ আত্মগ্রহণ উপপন্ন হয় † ॥ ৮৪

টীকা। অস্মিন্ পক্ষে লৌকিকবৈদিকব্যবহারসিদ্ধিরপি সুসম্পাদ্যেত্যাহ —আভাস ইতি। সীম্নোঽবধিভূতায়া দৃশেশ্চিদাত্মনঃ সকাশাদেব লোকস্যা-ভাসস্তদভাবশ্চ প্রত্যয়শ্চ তদভাবশ্চ স্যাতাং যুক্তিতো যুক্তেরূপপত্তের্ন চান্যথা।

---

* তাৎপর্য্য—আত্মা ও আত্মার সম্বন্ধ পরমতে উপপন্ন হয় না; নিজমতে মিথ্যাসম্বন্ধ প্রদর্শন করিতেছেন। যেমন অগ্নিতপ্ত লৌহ হইতে নানা স্ফুলিঙ্গ নির্গত হয়, বস্তুতঃ লৌহের দাহিকাশক্তি নাই, কেবলমাত্র অগ্নির সহিত 'তাদাত্ম্যাপন্ন হইয়া দাহক হয়, সেইরূপ জড়া বুদ্ধি চেতন আত্মার প্রকাশে চেতন তুল্য হয়। যেমন লোক অজ্ঞানবশতঃ লৌহে দাহ করে, এইরূপ প্রয়োগ করে, সেইরূপ বুদ্ধি প্রকাশ করে এইরূপ লোক বলে, তাহা উভয়ের অবিবেক-বশতঃ ভ্রমমাত্র।

† তাৎপর্য্য—আভাস স্বীকার করিলে লৌকিক ও বৈদিক ব্যবহার সম্পাদিত হয়। সমস্ত বস্তুর অবধি আত্মা; কারণ অন্য পদার্থ নিষিদ্ধ হয়, একমাত্র আত্মা বিদ্যমান থাকে। বুদ্ধি বৃত্তিরূপ প্রত্যয়সমূহ জড়বুদ্ধি কিংবা প্রত্যয়ের দ্বারা গৃহীত হয় না, বিবিক্ত আত্মারও গ্রাহকত্ব সম্ভব নহে। যদি আভাস স্বীকার করা যায়, তবে আভাসের দ্বারা বুদ্ধিবৃত্তির ভাব বা অভাবের সাক্ষী আত্মা হইতে পারেন এবং 'আমি জানি' এইরূপ বুদ্ধির আত্মগ্রহও উপপন্ন হয়।

তথা সতি আভাসানভ্যুপগমে সতি প্রত্যয়ভাবাভাবয়োঃ প্রত্যয়গ্রাহ্যত্বাযোগাৎ ততোঽন্যত্বমেব বিবিক্তস্য চাত্মনস্তদ্গ্রাহকত্বানুপপত্তেঃ আভাসদ্বারা তু সম্বন্ধাদাত্মনোবুদ্ধিবৃত্তিভাবাভাবসাক্ষিত্বমুপপদ্যতে, বুদ্ধেশ্চ তদ্গ্রহ আত্মগ্রহোঽহমস্মীত্যুপপন্নঃ স্যাদিত্যর্থঃ ॥ ৮৪

নন্বেবং দৃশিসংক্রান্তিরয়ঃপিণ্ডেঽগ্নিবদ্ভবেৎ।
মুখাভাসবদিত্যেতদাদর্শে তন্নিরাকৃতম্ ॥ ৮৫

পদান্বয়। নন্ম ( প্রশ্নে ) এবম্ ( এইরূপ ) অয়ঃপিণ্ডে ( লৌহগোলকে ) অগ্নিবৎ ( বহ্নির সংক্রান্তির ন্যায় ) [ বুদ্ধৌ = বুদ্ধিতে ] দৃশিসংক্রান্তিঃ ( চৈতন্যসংক্রমণ ) [ বিকার ] ভবেৎ ( হয় ), [ উত্তর ] তৎ এতৎ ( সেই এই দোষ ) আদর্শে ( দর্পণে ) মুখাভাসবৎ ( মুখাভাসের ন্যায় ) ইতি ( এই দৃষ্টান্তের দ্বারা ) নিরাকৃতম্ ( পূর্ব্বেই নিরাকৃত হইয়াছে ) ॥ ৮৫

অনুবাদ। [ পূর্ব্বপক্ষ ] অয়ঃপিণ্ডে অগ্নিসংক্রমণের ন্যায় বুদ্ধিতে চিৎসংক্রান্তিই বিকার, [ উত্তর ] আদর্শে মুখাভাসের ন্যায় এই দৃষ্টান্তের দ্বারা তাহা পূর্ব্বেই নিরাকৃত হইয়াছে * ॥ ৮৫

টীকা। তপ্তায়োবিস্ফুলিঙ্গবদিতি দৃষ্টান্তাভিধানাদাত্মনো বিকারপ্রাপ্তিং শঙ্কতে—নন্বেবমিতি। অয়ঃপিণ্ডেঽগ্নিসংক্রান্তিবৎ বুদ্ধৌ দৃশিসংক্রান্তির্বিকারো ভবেদিত্যর্থঃ। পরিহরতি—মুখাভাসবদিতি। তদেতচ্চোদ্যমাদর্শে মুখাভাসবদিতি দৃষ্টান্তেন প্রবন্ধেন নিরাকৃতমিত্যর্থঃ। যথা মুখস্যাদর্শে প্রতিবিম্বিতস্য তৎস্থত্বেন রূপেণ মিথ্যাত্বং তথা বুদ্ধৌ প্রতিবিম্বিতস্য চিদাত্মনো বুদ্ধিধর্ম্মত্বেনাবভাসো মৃষেতি পূর্ব্বমুক্তং সর্ব্বমিহানুসন্ধেয়মিতি ভাবঃ ॥ ৮৫

কৃষ্ণায়োলোহিতাভাসমিত্যেতৎ দৃষ্টমুচ্যতে।
দৃষ্টদার্ষ্টান্ততুল্যত্বং ন তু সর্ব্বাত্মনা ক্বচিৎ ॥ ৮৬

পদান্বয়। কৃষ্ণায়োলোহিতাভাসম্ ( কৃষ্ণবর্ণ লৌহের লোহিতবর্ণে প্রকাশ ) ইতি এতৎ ( এইরূপ, এই ) দৃষ্টম্ ( দৃষ্টান্ত ) উচ্যতে ( কথিত হয় ), ক্বচিৎ

* তাৎপর্য্য লৌহপিণ্ডে অগ্নিসম্বন্ধের ন্যায় বুদ্ধিতে আত্মচৈতন্য সংক্রমণই যদি বিকার বল, তবে তাহা পূর্ব্বেই এ দোষ নিরাকৃত হইয়াছে; গ্রীবাস্থ বদন সত্য, কিন্তু দর্পণে প্রতিবিম্বিত বদন মিথ্যা, সেইরূপ আত্মা পরম সত্য তৎপ্রতিবিম্ব বুদ্ধিতে প্রতিফলনও মিথ্যা। সুতরাং তাহাদ্বারা আত্মা বিকারী হ'ন না।

(কোথায়ও) দৃষ্টদার্ষ্টান্তিতুল্যত্বম্ (দৃষ্টান্ত ও দার্ষ্টান্তিকের সমানত্ব) সর্ব্বাত্মনা (সর্ব্বতোভাবে) ন তু (হয় না) ॥ ৮৬

অনুবাদ। কৃষ্ণবর্ণ লৌহের লোহিতবর্ণে অবভাস—এইটিই দৃষ্টান্ত উক্ত হয়, কোথায়ও দৃষ্টান্ত এবং দার্ষ্টান্তিকের সর্ব্বতোভাবে সমানত্ব দৃষ্ট হয় না * ॥ ৮৬

টীকা। তর্হি কথং তপ্তায়োবিস্ফুলিঙ্গদৃষ্টান্ত উক্তস্তত্র বিকারপ্রসিদ্ধের্দার্ষ্টান্তিকানমুরূপত্বাদিত্যাশঙ্ক্য বিবক্ষিতাংশস্য ইহাপি সম্ভবাশ্মৈবমিত্যাহ। কৃষ্ণয়োলোহিতাভাসমিতি। কৃষ্ণবর্ণময়ো লোহিতাভাসং লোহিতবর্ণমবভাস ইত্যেতদেতাবদেব দৃষ্টং দৃষ্টান্ত উচ্যতে। জড়ায়া বুদ্ধেঃ চৈতন্যাভাসত্বমিত্যর্থঃ। সর্ব্বাংশসাম্যমনুপপন্নমিত্যাহ—দৃষ্টদার্ষ্টান্তেতি। অপ্রকাশাত্মাত্মনো মুখাদেশ্চন্দ্রাদিদৃষ্টান্তাভাবপ্রসঙ্গাদিতি ভাবঃ ॥ ৮৬

তথৈব চেতনাভাসং চিত্তং চৈতন্যবদ্ভবেৎ।
মুখাভাসো যথাদর্শে আভাসশ্চোদিতো মৃষা ॥ ৮৭

পদান্বয়। তথা এব (সেইরূপই) চেতনাভাসম্ (চৈতন্যের আভাস যাহাতে এরূপ) চিত্তম্ (বুদ্ধি) চৈতন্যবৎ (চৈতন্যের ন্যায়) ভবেৎ (হয়), যথা (যেমন) আদর্শে (দর্পণে) মুখাভাসঃ (মুখাভাস), আভাসশ্চ (আভাস) মৃষা (মিথ্যা) উদিতঃ (কথিত হয়) ॥ ৮৭

অনুবাদ। যেমন আদর্শে মুখাভাস দৃষ্ট হয়, সেইরূপ চেতনাভাসযুক্ত চিত্ত চেতনের ন্যায় হয় ॥ ৮৭

টীকা। দৃষ্টান্তে বিবক্ষিতমংশমুক্ত্বা দার্ষ্টান্তিকেঽপি তথাবিধমংশং দর্শয়তি—তথৈবেতি। চেতনায়া আভাসো যস্মিংস্তচ্চেতনাভাসং চিত্তং চৈতন্যবচ্চেতনমিব ভবেৎ, স চাভাসো যথাদর্শে মুখাভাসোঽবিকৃত এবমেবেহাপি দ্রষ্টব্যঃ। আভাসশ্চোপাধিস্থতয়া দৃশ্যমানো মৃষা মিথ্যেত্যুদিত উক্ত এবেত্যর্থঃ ॥ ৮৭

চিত্তং চেতনমিত্যেতচ্ছাস্ত্রযুক্তিবিবর্জ্জিতম্।
দেহস্যাপি প্রসঙ্গঃ স্যাচ্চক্ষুরাদেস্তথৈব চ ॥ ৮৮

---

* তাৎপর্য্য—দৃষ্টান্ত—অয়ঃপিণ্ড, তাহা ত বিকারী, এরূপ দৃষ্টান্ত কেন প্রদর্শিত হইল? দৃষ্টান্ত এবং দার্ষ্টান্তিক সর্ব্বাংশে সমান হয় না; তাহা হইলে উভয়ের কোন পার্থক্য থাকে না। যেমন চন্দ্র দৃষ্টান্ত, দার্ষ্টান্তিক মুখ, মুখ ত চন্দ্রের প্রকাশস্বরূপ নহে, তবে কেন দৃষ্টান্ত প্রদর্শিত হয়? কেবলমাত্র কমনীয়ত্ব অংশ লইয়া দৃষ্টান্ত দেওয়া হইয়া থাকে। প্রকৃত স্থলেও সেইরূপ।

পদান্বয়। চিত্তম্ ( বুদ্ধি ) চেতনম্ ( চৈতন্যস্বরূপ ) ইতি এতৎ ( ইহা ) শাস্ত্রযুক্তিবিবর্জ্জিতম্ ( শাস্ত্রও যুক্তিরহিত ) দেহস্য অপি ( দেহেরও ) তথৈব ( সেইরূপই ) চক্ষুরাদেঃ ( চক্ষুঃ প্রভৃতির ) প্রসঙ্গঃ স্যাৎ ( চৈতন্য প্রসঙ্গ হয় ) ॥৮৮

অনুবাদ। চিত্ত চেতন,—ইহা শাস্ত্র এবং যুক্তিশূন্য, তাহা হইলে দেহ এবং চক্ষুঃ প্রভৃতি ইন্দ্রিয়েরও চৈতন্য প্রসঙ্গ হয় ॥ ৮৮

টীকা। কস্মাচ্চিদাভাসব্যাপ্ত্যা চিত্তস্য চেতনত্বাবভাসোঽভ্যুপগম্যতে ন স্বত ইতি শঙ্কা ন কার্য্যা তত্র প্রমাণন্যায়য়োরভাবাদিত্যাহ—চিত্তমিতি। উৎপত্তি-বিনাশবত্তয়াস্যদৃশ্যস্যাপি চিত্তস্য চেচ্চেতনাস্বভাবঃ স্যাং তদাতিপ্রসঙ্গশ্চ দুষ্পরিহর ইত্যাহ—দেহস্যেতি ॥ ৮৮

তদপ্যস্ত্বিতি চেৎ তন্ন লোকায়তিকসঙ্গতেঃ।
ন চ ধীর্দৃশিরস্মীতি যদ্যাভাসো ন চেতসি ॥ ৮৯

পদান্বয়। তৎ অপি ( তাহাই বুদ্ধি, দেহ, ইন্দ্রিয় প্রভৃতির চেতনত্ব ) অস্তু ( হউক ) ইতি চেৎ ( ইহা যদি বল ), তৎ ন ( তাহা বলিতে পার না ), [ এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে ] লোকায়তিকসঙ্গতেঃ ( চার্ব্বাক মত প্রবিষ্ট হয় বলিয়া ), যদি ( যদি ) চেতসি ( চিত্তে ) আভাসঃ ( আভাস ) ন ( না হয় ) [ তর্হি—তাহা হইলে ] দৃশিঃ অস্মি ( আমি ব্রহ্মস্বরূপ হই ) ইতি ( এরূপ ) ধীঃ ( জ্ঞান ) ন চ ( হয় না ) ॥ ৮৯

অনুবাদ। যদি বল, বুদ্ধি ইন্দ্রিয় ও দেহ প্রভৃতি চেতন, তাহা বলিতে পার না, তাহা হইলে চার্ব্বাকমত আসিয়া পড়ে; যদি বুদ্ধিতে চিদাভাস না থাকে, তবে আমি ব্রহ্মস্বরূপ এইরূপ জ্ঞান হইতে পারে না ॥ ৮৯

টীকা। ইষ্টাপত্তিমাশঙ্ক্য পরিহরতি—তদপীতি। অবৈদিকত্বপ্রসঙ্গাদিত্যর্থঃ। কিঞ্চাভাসানভ্যুপগমে দ্বারাভাবাদহং ব্রহ্মাস্মীতি আগন্তুকং বাক্যজন্যমৈক্যজ্ঞানং ন সিধ্যেদিত্যাহ—ন চ ধীরিতি। চেতসি যদ্যাভাসো ন ভবেৎ তদা দৃশির্ব্রহ্মাস্মীতি ধীর্ন ভবেৎ কেবলস্য চিত্তস্য জড়ত্বাচ্চিন্মাত্রস্য চ কূটস্থত্বাদিত্যর্থঃ ॥ ৮৯

সদস্মীতি ধিয়োঽভাবে ব্যর্থং স্যাৎ তত্ত্বমস্যপি।
যুষ্মদস্মদ্‌বিভাগজ্ঞে স্যাদর্থবদিদং বচঃ ॥ ৯০

পদান্বয়। সৎ অস্মি ( আমি ব্রহ্মস্বরূপ ) ইতি ( এরূপ ) ধিয়ঃ ( বুদ্ধির )

অভাবে ( অভাব হইলে ) তত্ত্বমসি অপি ( তুমি সেই ব্রহ্ম—এই বাক্যও ) ব্যর্থং স্যাৎ ( অনর্থক হয় ), যুষ্মদস্মদ্‌বিভাগজ্ঞে ( যুষ্মদ্ পদ বাচ্য জড়বস্তু এবং অস্মৎ পদ লক্ষ্য আত্মার বিবেকজ্ঞ পুরুষে ) ইদং বচঃ ( এই বাক্য ) অর্থবৎ ( সার্থক ) স্যাৎ ( হয় ) ॥ ৯০

অনুবাদ। [ যদি বল, আমি ব্রহ্মস্বরূপ—এইরূপ জ্ঞান না হইলে কি ক্ষতি ? ইহার উত্তরে বলিতেছেন—] আমি ব্রহ্মস্বরূপ—এইরূপ জ্ঞানের অভাব হইলে 'তত্ত্বমসি'ও ব্যর্থ হয়, কারণ আত্মা ও অনাত্মার বিবেকজ্ঞ পুরুষে এই বাক্য সার্থক হয় * ॥ ৯০

টীকা। ব্রহ্মাস্মীতি ধিয়োঽভাবে কা ক্ষতিরিত্যত আহ—সদস্মীতি। অপ্যবধারণার্থঃ তত্ত্বমসিবাক্যৈকগ্রাহকমুক্তধিয়োঽভাবে ব্যর্থমেবাপ্রমাণমেব স্যাদিত্যর্থঃ। অস্তু বৈয়র্থ্যং তদ্‌বাক্যশ্রোতৄণাং সর্ব্বেষাং ঝটিতি ব্রহ্মাস্মীতি বুদ্ধ্যুৎপত্ত্যদর্শনাদিত্যাশঙ্ক্যাহ—যুষ্মদস্মদিতি। অধিকারিণঃ প্রমিতিজনকো বেদ ইতি ন্যায়াৎ সম্যক্ পদার্থবিজ্ঞানবত এব বাক্যার্থবোধেঽধিকারাদাত্মানাত্মবিভাগজ্ঞানবতোেব পুংসীদং বাক্যমর্থবন্ন সর্ব্বান্ প্রতি ঝটিতীত্যর্থঃ ॥ ৯০

মমেদংপ্রত্যয়ৌ জ্ঞেয়ৌ যুষ্মদ্যেব ন সংশয়ঃ।
অহমিত্যস্মদীষ্টঃ স্যাদয়মস্মীতি চোভয়োঃ ॥ ৯১

পদান্বয়। মমেদংপ্রত্যয়ৌ ( এই পুত্রাদি এবং আমার পুত্রাদি, এইরূপ দুইটি জ্ঞান ) যুষ্মদি এব ( আত্মভিন্ন জড় পদার্থে ) জ্ঞেয়ৌ ( জানিবে ), ন সংশয়ঃ ( ইহাতে কোন সন্দেহ নাই ), অহম্ ইতি ( আমি এইরূপ জ্ঞান ) অস্মদি ( ব্যাবহারিক আত্মা—অহঙ্কারে ) ইষ্টঃ ( অভিপ্রেত ) স্যাৎ ( হয় ), অয়ম্ অস্মি ইতি চ ( এবং এই দেহাদি আমি—এইরূপ প্রত্যয় ) উভয়োঃ ( আত্মা ও অনাত্মাতে হয় ) ॥ ৯১

অনুবাদ। এই বস্তু এবং আমার পুত্রাদি—এইরূপ জ্ঞানদ্বয় অনাত্ম বস্তুতে জানিবে, ইহাতে কোনরূপ সন্দেহ নাই, 'আমি—এইরূপ জ্ঞান ব্যাবহারিক আত্মাতে ( অহংকারে ) স্বীকৃত হয়, এবং এই 'দেহাদি আমি'—এরূপ জ্ঞান আত্মা ও অনাত্ম বিষয়ে উৎপন্ন হয় † ॥ ৯১

---

* তাৎপর্য্য—যাহার ত্বম্ ও তৎ পদের প্রতিপাদ্য বস্তুর বিবেক জ্ঞান আছে, তাহার পক্ষে 'তত্ত্বমসি' বাক্য সার্থক।

† তাৎপর্য্য—'এই পুত্র প্রভৃতি—এইরূপ একটি জ্ঞান, আমার পুত্র—এইরূপ আর একটি জ্ঞান' এই দুই প্রকার জ্ঞান অনাত্মবস্তু-বিষয়ক, 'আমি করিতেছি'—এইরূপ জ্ঞান ব্যাবহারিক

টীকা। তমেব যুস্মদস্মদ্‌বিবেকং দর্শয়িতুমুপক্রমতে—মমেদমিত্যাদিনা। ইদং পুত্রাদি মমেতি চ প্রত্যয়ৌ যুস্মগুনাত্মন্যেব জ্ঞেয়ৌ পুত্রাদিবাহ্যার্থস্য দেহাধ্যাস-প্রণালিকয়ৈবাস্মদর্থে প্রবেশাদ্‌বাহ্যার্থসম্বন্ধোঽপ্যনাত্মধর্ম্ম এবেতি যুক্তমুক্তং, মমেদ-মিতি প্রত্যয়ৌ যুস্মন্যেবেতি ন সংশয় ইতি সর্ব্বত্রাঽঽযজ্যতে। অহমিতি প্রত্যয় আভাসদ্বারাত্মভূতে ব্যাবহারিকেঽস্মগুাত্মনি অহংকর্ত্তরীষ্টঃ স্যাদহমিত্যেবোল্লেখ-দর্শনাৎ। অয়ং দেহাদিরস্মীতি চোভয়োরাত্মানাত্মনোঃ প্রত্যয় ইত্যর্থঃ॥ ৯১

অন্যোন্যাপেক্ষয়া তেষাং প্রধানগুণতেষ্যতে।
বিশেষণবিশেষ্যত্বং তথা গ্রাহ্যং হি যুক্তিতঃ॥ ৯২

পদান্বয়। তেষাম্ (তাহাদের, আত্মানাত্মবিষয়ক জ্ঞানসমূহের) অন্যোন্যা-পেক্ষয়া (পরস্পরকে অপেক্ষা করিয়া) প্রধানগুণতা (প্রধানত্ব এবং অপ্রধানত্ব) ইষ্যতে (ইষ্ট হয়), তথা (সেইরূপ) বিশেষণবিশেষ্যত্বং (বিশেষণত্ব এবং বিশেষ্যত্ব) যুক্তিতঃ (যুক্তির দ্বারা) গ্রাহ্যং হি (গ্রহণীয়)॥ ৯২

অনুবাদ। আত্ম বিষয়ক এবং অনাত্মবিষয়ক প্রত্যয়সমূহের পরস্পরকে অপেক্ষা করিয়া গুণপ্রধানভাব অভিপ্রেত হয়, সেইরূপ যুক্তির দ্বারা বিশেষ্য বিশেষণভাব গ্রাহ্য হইয়া থাকে *॥ ৯২

টীকা। আত্মানাত্মবিষয়াণাং প্রত্যয়ানাং সংকীর্ণতয়াঽসংকীর্ণতয়াচ বিষয়াস্মুক্তোক্তবিবেকসিদ্ধ্যর্থং তেষাং গুণপ্রধানভাবেন বিশেষণবিশেষ্যভাবো গ্রাহ্য ইত্যাহ—অন্যোন্যেতি। স্পষ্টম্॥ ৯২

মমেদং দ্বয়মপ্যেতন্মধ্যমস্য বিশেষণম্।
ধনী গোমান্ যথা তদ্‌বদ্‌দেহোঽহংকর্ত্তুরেব চ॥ ৯৩

পদান্বয়। মধ্যমস্য (পূর্ব্ব শ্লোকের (৯২) মধ্যে নির্দ্দিষ্ট অস্মদর্থ-আত্মার) মমেদং (মম এবং ইদম্) এতদ্‌দ্বয়মপি (এই দুইটিও) বিশেষণম্ (বিশেষণ), [এ বিষয়ে দৃষ্টান্ত কথিত হইতেছে] যথা (যেমন) ধনী (ধনশালী লোক)

---

আত্মা—অহং কর্ত্তৃ দেহই আমি—এইরূপ জ্ঞান দেহ ও আত্মা—উভয়কে অবগাহন করিয়া উৎপন্ন হয়।

* তাৎপর্য্য—আত্ম বিষয়ক জ্ঞান এবং অনাত্মবিষয়ক জ্ঞানের মধ্যে একটি প্রধান এবং একটি অপ্রধান হইয়া থাকে, তাহা হইলে কোনটি বিশেষ্য কোনটি বা বিশেষণ হয়।

গোমান্ ( গোযুক্ত ), তদ্বৎ ( সেইরূপ ) [ স্থূলঃ—মোটা ] দেহঃ ( শরীর ) অহং-কর্ত্তুরেব চ ( অহঙ্কারের বিশেষণ ) ॥ ৯৩

অনুবাদ। 'অহং' 'মম'—এই দুইটি পূর্ব্বশ্লোকের মধ্যে নির্দ্দিষ্ট অস্মদর্থ—আত্মার বিশেষণ, যেমন ধনী পুরুষ গোমান্, সেইরূপ দেহ অহঙ্কারের বিশেষণ * ॥ ৯৩

টীকা। বিশেষণবিশেষ্যত্বং যুক্তিতো গ্রাহ্যমিত্যুক্তমেব বিবিচ্য দর্শ-য়তি—মমেদং দ্বয়মিতি। মধ্যমস্ত পূর্ব্বশ্লোকে মধ্যে নির্দ্দিষ্টস্ত অস্মদর্থস্ত আত্মনো বিশেষণমিদং মমেতি চ দ্বয়ং মনুষ্যোঽহমিতি প্রত্যয়াপেক্ষয়েত্যর্থঃ। তত্র প্রত্যুদা-হরণং—ধনী গোমান্ যথেতি। যথা ধনাদীদন্তাস্পদং সদ্দেহাপেক্ষয়া মমত্বাস্পদ-মহংকর্ত্তুঃ সিদ্ধং তদ্বৎ স্থূলো দেহোঽহংকর্ত্তুরাত্মনো বাহ্যধনাদ্যপেক্ষ্যাহংত্বাস্পদ-তয়া বিশেষণমেবেত্যর্থঃ। চকারাদাত্মনোঽপি সোঽহং জ্ঞাতেত্যাত্মল্লেখে স্থূল-দেহমপেক্ষ্য প্রধানভূতোঽপ্যহং কর্ত্তা বিশেষণমিতি যোজ্যম্ ॥ ৯৩

বুদ্ধ্যারূঢ়ং সদা সর্ব্বং সাহংকর্ত্তা চ সাক্ষিণঃ।
তস্মাৎ সর্ব্বাবভাসো জ্ঞঃ কিঞ্চিদপ্যস্পৃশন্ সদা ॥ ৯৪

পদান্বয়। বুদ্ধ্যারূঢ়ম্ ( বুদ্ধিতে অর্পিত, বুদ্ধিবৃত্তি বিষয়ীকৃত ) সর্ব্বম্ ( সমস্ত বস্তু ) সাহংকর্ত্তা চ ( এবং অহংকর্ত্তার সহিত বর্ত্তমান সূক্ষ্ম বিষয় ) সদা ( সর্ব্বদা ) সাক্ষিণঃ ( সাক্ষীর ) [ বিশেষণম্=বিশেষণ ], তস্মাৎ ( সেই জন্য ) কিঞ্চিদপি ( কিছুও ) অস্পৃশন্ ( স্পর্শ না করিয়া, সম্বন্ধ না হইয়া ) সদা ( সর্ব্বদা ) সর্ব্বা-বভাসঃ ( সকল পদার্থের প্রকাশক ) জ্ঞঃ ( জ্ঞানস্বরূপ ) ॥ ৯৪

অনুবাদ। বুদ্ধিবৃত্তিবিষয়ীভূত সমস্ত পদার্থ এবং অহঙ্কারযুক্ত সূক্ষ্ম বিষয় সর্ব্বদা সাক্ষীর বিশেষণ, অতএব সাক্ষী কোন বস্তুকে স্পর্শ না করিয়া সর্ব্বদা সর্ব্বাবভাসক জ্ঞানস্বরূপ আছেন † ॥ ৯৪

টীকা। এতৎ সর্ব্বং যদধীনসত্তাপ্রকাশকং তত্রারোপিতং সৎ তস্য সদা

---

* তাৎপর্য্য—ধন এবং গো যেমন পুরুষের বিশেষণ; সেইরূপ ইদং ও মম অস্মদর্থ আত্মার বিশেষণ। ইদং ধনম্—এইরূপে ধনাদি বাহ্যবস্তু ইদন্তারূপে ব্যবহৃত হয়; কিন্তু 'মম দেহঃ'—এস্থলে দেহে মমত্ব বুদ্ধি হয়। ধন অপেক্ষা দেহের সহিত আত্মার সম্বন্ধ নিকট। সেইরূপ স্থূল দেহ অস্মদর্থ আত্মার বিশেষণ অর্থাৎ অপ্রধান।

† তাৎপর্য্য—বিশেষ্য—প্রধান, বিশেষণ—অপ্রধান বা গুণ। সমস্ত বস্তু আত্মার গুণ ভূত। তথাপি কোন বস্তুর সহিত সম্বন্ধ না হইয়াও সকলকে প্রকাশকরতঃ জ্ঞানস্বরূপে বিদ্যমান আছেন।

বিশেষণং ভবেদপি তেন সাক্ষিণা ন সংস্পৃশ্যত ইত্যাদিষু যো নিরপেক্ষসিদ্ধঃ স শুদ্ধ আত্মেতি যুষ্মদস্মদ্বিভাগজ্ঞস্ত ভবেদেব বাক্যাদ্বাক্যার্থজ্ঞানমিতি প্রমাণমেব বেদান্তবাক্যমিত্যভিপ্রেত্যোপসংহরতি—বুদ্ধ্যারূঢ়মিতি। বুদ্ধ্যারূঢ়ং বুদ্ধিবৃত্তি-ক্রোড়ীকৃতং সর্ব্বং দেহতৎসম্বন্ধিবিষয়জাতং সাক্ষিণো বিশেষণং গুণভূতমিতি যোজনা। ন কেবলমেতাবৎ কিন্তু সাহংকর্ত্তা অহংকর্ত্তা সাভাসমনসা সহিতঃ স্বাত্মাঽপি সংঘাতঃ সাক্ষিণা বিশেষণং তস্মিন্নধ্যস্ততয়া তদবভাস্যত্বাদিত্যর্থঃ। যস্মাদেবং পরমার্থতঃ কিঞ্চিদপ্যস্পৃশন্ সন্ সর্ব্বং সাভাসবারাবভাসয়তীতি সর্ব্বাব-ভাসস্তস্মাৎ জ্ঞো জ্ঞানস্বরূপ এব সদাত্মেতি বিবেকো যুক্ত ইত্যর্থঃ॥ ৯৪

প্রতিলোমমিদং সর্ব্বং যথোক্তং লোকবুদ্ধিতঃ।
অবিবেকধিয়ামস্তি নাস্তি সর্ব্বং বিবেকিনাম্॥ ৯৫

পদান্বয়। লোকবুদ্ধিতঃ (লোকবুদ্ধিকে অপেক্ষা করিয়া) যথোক্তম্ (যথা কথিত বিশেষ্য বিশেষণাদি) সর্ব্বম্ (সমস্ত) প্রতিলোমম্ (বিপরীত অনাত্মভূত) অবিবেকধিয়াম্ (বিবেক-জ্ঞানশূন্যদিগের দৃষ্টিতে) অস্তি (আছে), বিবেকিনাম্ (বিবেকজ্ঞানবানের) সর্ব্বম্ (বিশেষ্য-বিশেষণাদি) ন অস্তি (নাই)॥ ৯৫

অনুবাদ। লৌকিক পুরুষ বাহ্যার্থ প্রধান লোকের বুদ্ধিকে অপেক্ষা করিয়া পূর্ব্বোক্ত বিশেষ্য বিশেষণাদি সমুদায়কে বিপরীত বলিয়া থাকে, আত্মা ও অনাত্মার অবিবেকী পুরুষের দৃষ্টিতে বিশেষ্য বিশেষণাদি; বিবেকী পুরুষের দৃষ্টিতে এ সমস্ত কিছুই নহে *॥ ৯৫

টীকা। এষ বিবেকিনাং মার্গো বিপরীতং ত্ববিবেকিনাং ক্ষেত্রাদাবপ্যাত্মনো বিশেষণত্বপ্রতীতেরিত্যাহ—প্রতিলোমমিতি। বাহ্যার্থোপহতচেতো লোকস্তস্য বুদ্ধির্লোকবুদ্ধিস্তস্যা ইতি বাহ্যার্থসত্ত্বপ্রধানং লোকবুদ্ধিমপেক্ষ্যেতি যাবৎ। তথা চ বাহ্যার্থং প্রধানীকৃত্য যদিদং যথোক্তবিশেষণবিশেষ্যাদি সর্ব্বং প্রতিলোম-মনাত্মভূতং তদবিবেকধিয়াং বিবেকজ্ঞানশূন্যানাং দৃষ্ট্যাস্তি বর্ত্ততে, বিবেকিনাং তু দৃষ্ট্যা সর্ব্বমেতদ্বিশেষণাদিকং দৃশ্যরূপং নাস্তি ন বর্ত্ততে। অতো বিবেকিনাং

---

* তাৎপর্য্য—আত্মা প্রধান, অন্য বস্তু তাহার গুণভূত অর্থাৎ বিশেষণ। কিন্তু যাহাদের আত্মার ও অনাত্মার বিবেক জ্ঞান হয় নাই, তাহারা অনাত্মবস্তুকে প্রধান অর্থাৎ বিশেষ্য স্বীকার করে। অজ্ঞদৃষ্টিতে এই সকল বিশেষণ বিশেষ্য ভাব; জ্ঞানীর দৃষ্টিতে ইহা কিছুই নহে।

বুদ্ধিমাত্মন্যবতারয়িতুং বিশেষণবিশেষ্যাদিপ্রবন্ধকল্পনা যথা ' প্রতীতিসত্তামাদায় ক্রিয়তেঽধ্যারোপাপবাদন্যায়েনেতি ভাবঃ ॥ ৯৫

অন্বয়ব্যতিরেকৌ হি পদার্থস্য পদস্য চ।
স্যাদেতদহমিত্যত্র যুক্তিরেবাবধারণে ॥ ৯৬ *

পদান্বয়। পদার্থস্য (আত্মা এবং অনাত্মা—এই দুইটি পদপ্রতিপাদ্য বস্তুর) পদস্যচ (এবং পদের) অন্বয়ব্যতিরেকৌ (অন্বয় এবং ব্যতিরেক) এতৎ অহমিত্যত্র (ইহা অহম্ এই স্থলে) অবধারণে (নির্ণয় বিষয়ে) যুক্তিঃ (ন্যায়) স্যাৎ এব হি (অবধারিত হউক) ॥ ৯৬

অনুবাদ। [আত্মা ও অনাত্মা] পদার্থ এবং পদের অন্বয় এবং ব্যতিরেক অহম্—এই নির্ণয় বিষয়ে যুক্তি হইবে * ॥ ৯৬

টীকা। নম্বন্বয়ব্যতিরেকাভ্যামেব সর্ব্বসংসারবিনির্ম্মুক্তাত্মাবগমাৎ কিং বাক্যেনেত্যাশঙ্ক্যাহ—অন্বয়ব্যতিরেকৌ হীতি। পদার্থস্য অন্বয়ব্যতিরেকৌ নামাত্মপদার্থো দ্রষ্টা সাক্ষী ন কদাপি দৃশ্যঃ সাক্ষ্যো বা ভবতি, তস্যালুপ্তপ্রকাশসন্মাত্রতয়া স্বতঃসিদ্ধত্বাদতোঽনন্যাশ্রয়ত্বান্ন কদাপি কস্যাপি বিশেষণমাত্মা, তথা যৎ দৃশ্যং সাক্ষ্যঞ্চাহংকারাদিবিষয়ান্তং তদন্যাধীনপ্রকাশসত্তাকতয়া অন্যাশ্রয়ং সৎ সদা বিশেষণভাবং ন ব্যভিচরতি, তস্মাদনাগমাপায়ি দৃগাত্মরূপং সত্যং শুক্ত্যাদিবৎ তদ্বিপরীতমসত্যং রজতাদিবৎ ইত্যনৃতজড়পরিচ্ছিন্নপরাধীনপরাগর্থব্যাবৃত্তঃ সত্যজ্ঞানানন্তপ্রত্যগানন্দরূপ আত্মেতি বিবেচনং পদস্যান্বয়ব্যতিরেকৌ নাম আত্মচৈতন্যং প্রজ্ঞানং ব্রহ্ম সদিত্যাদি পদানি কর্ত্তেত্যাদ্যুপপদবিধুরাণি কেবলস্যৈব আত্মনঃ সমর্পকাণি ন বিশেষণতদ্বিশিষ্টবিষয়াণি অসামর্থ্যাৎ কর্ত্তা ভোক্তা জ্ঞাতা দ্রষ্টা শ্রোতা বক্তা গন্তা কৃশঃ স্থূল ইত্যাদীনি তু ন কেবলপূর্ণাত্মবিষয়াণি অন্যাধীনক্রিয়াদ্যুপরাগদশায়ামেব প্রযুজ্যমানত্বাদিতি বিবেচনং, এবং পদস্য পদার্থস্য বা অন্বয়ব্যতিরেকাবিতি যদেতদহমিত্যত্রাস্মদর্থবিষয়েঽবধারণে যুক্তিরেব

* তাৎপর্য্য—পদার্থ এবং পদের অন্বয় ও ব্যতিরেকের দ্বারা আত্মাবগতি হইবে, বাক্যার্থাবগতির কি প্রয়োজন? পদার্থের অন্বয় ও ব্যতিরেক এইরূপ—আত্মপদার্থ দ্রষ্টা, সাক্ষী কখন দৃশ্য কিংবা সাক্ষিতাস্থ হন না, বরং প্রকাশস্বরূপ, সুতরাং আত্মা কখনও অপ্রধান হ'ন না, অহঙ্কারাদি বিষয় পর্য্যন্ত সাক্ষিতাস্থ, সুতরাং বিশেষণ। পদের অন্বয় ও ব্যতিরেক এইরূপ—ব্রহ্ম, চৈতন্য প্রভৃতি শব্দ আত্মার বোধক, তাহার বিশেষণ হয় না এবং তদ্বিশিষ্ট অন্যকে বুঝায় না। পক্ষান্তরে—কর্ত্তা, ভোক্তা ইত্যাদি পদগুলি পূর্ণাত্মবিষয়ক নহে, কারণ দেহেন্দ্রিয়াদিবিশিষ্টাবস্থায় এই সকল পদ প্রযুক্ত হয়।

স্যাদবিবেকাবধারণোপায়মাত্রং স্যান্ন তু বাক্যার্থে পদার্থৈক্যে ব্যাপারোঽস্যেত্যর্থঃ। তস্মাদেতাবতাপি বিবেকেন দেহাদিবৈলক্ষণ্যেঽবধারিতেঽপি কোঽহং তর্হীতি জিজ্ঞাসায়া অনুবৃত্তেস্তত্ত্বমসীতি বাক্যং জিজ্ঞাসিতস্বরূপবিশেষসমর্পকমবশ্যম-পেক্ষিতব্যমেবেতি ভাবঃ ॥ ৯৬

নাদ্রাক্ষমহমিত্যস্মিন্ সুষুপ্তেঽন্যন্মনাগপি।
ন বারয়তি দৃষ্টিং স্বাং প্রত্যয়ন্তু নিষেধতি ॥ ৯৭

পদান্বয়। অস্মিন্ (এই) সুষুপ্তে (সুষুপ্তিকালিক) [আত্মনি আত্মাতে] মনাক্ অপি (অল্পও) অন্যং ন অদ্রাক্ষম্ (আমি দেখি নাই) ইতি (এইরূপ) [জনঃ পরামৃশন্=লোক জানিয়া] স্বাং (স্বকীয়) দৃষ্টিম্ (চৈতন্যকে) ন বারয়তি (বারণ করে না) প্রত্যয়ংতু (প্রমাতা, প্রমাণ, প্রমেয়াদিকে) নিষেধতি (নিষেধ করে) ॥ ৯৭

অনুবাদ। সুষুপ্তিকালে আমি কিছুও দেখি নাই—লোক এইরূপ জানিয়া নিজের চৈতন্যকে বারণ করে না, কিন্তু প্রমাতা প্রমাণ ও প্রমেয়কে নিষেধ করে * ॥ ৯৭

টীকা। কিঞ্চ অবস্থাত্রয়ং পরস্পরব্যভিচারিচৈতন্যাত্মা তু ন কদাপি ব্যভি-চারীতি প্রকারান্তরেণ আত্মানাত্মবিবেকং দর্শয়তি—নাদ্রাক্ষমিতি। অস্মিন্ সুষুপ্তে অনাত্মনি অত্র স্থানে বা মনাগপীষদপি অন্যদাত্মস্বরূপাতিরিক্তমহং নাদ্রাক্ষং ন দৃষ্টবানস্মীতি পরামৃশন্ জনো ন স্বাং স্বাত্মনো দৃষ্টিং চৈতন্যং বারয়তি প্রত্যয়ন্তু পুনর্নিষেধতি প্রতীয়ত ইতি প্রত্যয় ইতি ব্যুৎপত্ত্যা প্রমাতৃপ্রমাণপ্রমেয়াদিরূপঃ সর্ব্ব এব বিশেষো গৃহ্যতে তস্মাৎ পরস্পরব্যভিচারিতয়া দৃষ্টনষ্টস্বভাবাভ্যাঽ-বস্থাভ্যো মিথ্যাভূতাভ্যো ব্যভিচারী চিদ্রূপঃ সাক্ষী সত্য আত্মেতি বিবেকঃ সিধ্যতীত্যর্থঃ ॥ ৯৭

স্বয়ং জ্যোতির্ন হি দ্রষ্টুরিত্যেবং সম্বিদোঽস্তিতাম্।
কৌটস্থ্যঞ্চ তথা তস্যাঃ প্রত্যয়স্য তু লুপ্ততাম্ ॥
স্বয়মেবাত্রবীচ্ছাস্ত্রং প্রত্যয়াবগতৌ পৃথক্ ॥ ৯৮

পদান্বয়। স্বয়ংজ্যোতিঃ (অত্রায়ং পুরুষঃ স্বয়ংজ্যোতিঃ—সুষুপ্তিকালে

---

* তাৎপর্য্য—সুষুপ্তি প্রভৃতি অবস্থাত্রয় পরস্পর ব্যভিচারী, আত্মা অব্যভিচারী অর্থাৎ সকল অবস্থায় আছেন—ইহা দ্বারা অনাত্ম বস্তু সকল হইতে আত্মার বিবেক করিতে পারা যায়।

পুরুষ স্বয়ং প্রকাশস্বরূপ হ'ন) নহি দ্রষ্টুঃ (দ্রষ্টার লোপ নাই) ইতি এবম্ (এইরূপ) শাস্ত্রম্ (শ্রুতি) সংবিদঃ (চেতনের) অস্তিতাম্ (সত্তা), তথা (সেইরূপ) তস্যাশ্চ (তাহার, সংবিদের) কৌটস্থ্যম্ (কূটস্থতাকে) প্রত্যয়স্য তু (এবং প্রমাতৃ প্রভৃতির) লুপ্ততাম্ (রাহিত্যকে) স্বয়মেব (নিজেই) অব্রবীৎ (বলিয়াছেন), [অতঃ=এজন্য] প্রত্যয়াবগতী (প্রমাতৃপ্রভৃতি এবং জ্ঞান) পৃথক্ (ভিন্ন, অসঙ্কীর্ণ)॥ ৯৮

অনুবাদ। সুষুপ্তিকালে আত্মা স্বয়ংজ্যোতিঃ স্বরূপ থাকেন, দ্রষ্টার দৃষ্টির লোপ হয় না,—এইরূপ শ্রুতি স্বয়ংই চৈতন্যের অস্তিত্ব, কূটস্থতা এবং প্রমাতৃ প্রভৃতির অভাব বলিয়াছেন, সুতরাং প্রমাতৃ প্রভৃতি এবং চেতন ভিন্ন পদার্থ॥ ৯৮

টীকা। এবমুক্তাবন্বয়ব্যতিরেকৌ শাস্ত্রসম্মতৌ ন স্ববুদ্ধ্যুৎপ্রেক্ষামাত্রকৃতাবিতি বিশ্বাসায় শাস্ত্রমুদাহরতি—স্বয়ংজ্যোতিরিতি সার্দ্ধেন। "অত্রায়ং পুরুষঃ স্বয়ংজ্যোতিঃ" 'ন হি দ্রষ্টুর্দৃষ্টের্বিপরিলোপো বিদ্যতে' ইত্যেবমাদিশাস্ত্রং সম্বিদশ্চেতনায়া অস্তিতাং সত্তাং তস্যাঃ সম্বিদঃ কৌটস্থ্যং নির্ব্বিকারতাঞ্চ স্বয়মেবাব্রবীদিতি সম্বন্ধঃ। তথা প্রত্যয়স্য প্রমাত্রাদিভেদস্য লুপ্ততামসত্তাঞ্চ 'ন তু তদ্দ্বিতীয়মস্তি ততোঽন্যদ্বিভক্তম্' ইত্যাদিশাস্ত্রং স্বয়মেবাব্রবীদিতি পুনরেবান্বয়ঃ। এবং প্রত্যয়াবগতী পৃথগসংকীর্ণে শাস্ত্রেণৈব বিবেচিতে ইতি শেষঃ। প্রত্যয়ো ব্যাখ্যাতঃ। অবগতিশ্চৈতন্যম্॥ ৯৮

এবং বিজ্ঞাতবাক্যার্থে শ্রুতিলোকপ্রসিদ্ধিতঃ।
শ্রুতি স্তত্ত্বমসীত্যাহ শ্রোতুর্মোহাপনুত্তয়ে॥ ৯৯

পদান্বয়। এবম্ (উক্তরূপে) শ্রুতিলোকপ্রসিদ্ধিতঃ (শ্রুতিপ্রসিদ্ধ, লোক প্রসিদ্ধি এবং অন্বয়ব্যতিরেকের দ্বারা) [পুংস=পুরুষ] বিজ্ঞাতবাক্যার্থে (বাক্যার্থ জানিলে) শ্রুতিঃ (মহাবাক্য রূপ বেদ) শ্রোতুঃ (শ্রোতার মোহাপনুত্তয়ে (মোহাপনোদনের নিমিত্ত) তত্ত্বমসি ইতি (তুমি সেই ব্রহ্ম) আহ (বলেন)॥ ৯৯

অনুবাদ। পূর্ব্বোক্তপ্রকারে শ্রুতিপ্রসিদ্ধি, লোকপ্রসিদ্ধি এবং অন্বয়-ব্যতিরেকের দ্বারা পুরুষ বাক্যার্থ-বিষয়ক জ্ঞানলাভ করিলে শ্রুতি শ্রোতার মোহনাশের নিমিত্ত 'তত্ত্বমসি' এই বাক্য বলিতেছেন॥ ৯৯

টীকা। এবমবান্তরবাক্যকৃতং বুদ্ধ্যসম্পন্নবিবেকমুপপত্তিভিরুক্ত্বা বিজ্ঞাতপদার্থতত্ত্বে পুরুষে মহাবাক্যং ফলবদ্বিজ্ঞানং জনয়তীত্যাহ—এবমিতি।

এবম্ উক্তপ্রকারেণ শ্রুতিপ্রসিদ্ধিতো লোকপ্রসিদ্ধিতোঽন্বয়ব্যতিরেকতশ্চ বিজ্ঞাতা অবান্তরবাক্যার্থে পুংসি সতি মহাবাক্যাত্মিকা শ্রুতিঃ শ্রোতুর্জিজ্ঞাসোঃ মোহাপনুত্তয়ে সকার্য্যাবিদ্যানিবৃত্তিপ্রয়োজনায় তৎসদাত্মং ব্রহ্ম ত্বমসি ইত্যাহ উপদিশতীত্যর্থঃ ॥ ৯৯

ব্রহ্মা দাশরথের্যদ্বদুক্ত্যৈবাপানুদত্তমঃ।

তস্য বিষ্ণুত্বসংবোধে ন যত্নান্তরমূচিবান্ ॥ ১০০

পদান্বয়। যদ্বৎ (যেমন) ব্রহ্মা (চতুরানন) উক্ত্যৈব (হে রাম! তুমি পরব্রহ্মস্বরূপ, দশরথের পুত্র নহ, এইরূপ কথনের দ্বারা) দাশরথেঃ (রামের) তমঃ (সঙ্কল্পকৃত মোহকে) অপানুদৎ (দূর করিয়াছিলেন), তস্য (তাঁহার, রামের) বিষ্ণুত্বসংবোধে (বিষ্ণুত্ববুদ্ধিতে) যত্নান্তরম্ (বাক্যার্থোপদেশ গ্রহণের অতিরিক্ত) ন উচিবান্ (বলেন নাই) ॥ ১০০

অনুবাদ। [বাক্যার্থ শ্রবণমাত্রে মোহ নষ্ট হয়, এপক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে—] হে রাম! তুমি বিষ্ণু, দশরথের পুত্র নহ,—এইরূপ কথন মাত্রেই ব্রহ্মা যেমন রামের [সঙ্কল্পকৃত] অজ্ঞান দূরীভূত করিয়াছিলেন, তাঁহার বিষ্ণুত্ব বোধে বাক্যার্থের উপদেশের অতিরিক্ত অন্য কোন বাক্যপ্রয়োগ করেন নাই * ॥ ১০০

টীকা। বাক্যশ্রবণমাত্রান্মোহাপোহে দৃষ্টান্তং পুরাণসিদ্ধমাহ—ব্রহ্মেতি। দাশরথিনা রামেণ দেবকার্য্যসিদ্ধয়ে মনুষ্যাবতারনাট্যেন স্বমাহাত্ম্যাচ্ছাদনং সংকল্পপূর্ব্বকং যৎকৃতং তদিহ তমঃ শব্দেনোচ্যতে। নতু ঈশ্বরস্য সংমোহঃ সম্ভবতি। তদুক্তং সংক্ষেপশারীরকে—'সংকল্পপূর্ব্বকমভূদ্রঘুনন্দনস্য নাহং বিজান ইতি কঞ্চন কালমেতৎ। ব্রহ্মোপদেশমুপলভ্য নিমিত্তমাত্রং তচ্চোৎসসর্জ স কৃতে সতি দেবকার্য্য' ইতি। হে রাম! ত্বং বিষ্ণুরসি ন দশরথ-পুত্রমাত্র ইত্যুক্ত্যৈব ব্রহ্মা দাশরথেঃ সংকল্পমাত্রকৃতং তমো বিষ্ণুত্বাচ্ছাদনরূপম্ অপানুদৎ। এবকারার্থমাহ—তস্যেতি। যত্নান্তরং বাক্যোপদেশগ্রহণাতিরিক্তমিত্যর্থঃ ॥ ১০০

অহংশব্দস্য নিষ্ঠা যা জ্যোতিষি প্রত্যগাত্মনি।

সৈবোক্তা সদসীত্যেবং ফলং তত্র বিমুক্ততা ॥ ১০১

পদান্বয়। এবম্ (এইরূপ, পূর্ব্বদৃষ্টান্তের ন্যায়) সদ্ অসি (তুমি ব্রহ্মস্বরূপ)

---

* তাৎপর্য্য—ব্রহ্মা রামকে উপদেশ দিয়াছিলেন এবং সেই বাক্যার্থ শ্রবণে রামের সঙ্কল্পকৃত ভ্রান্তি অপনীত হইয়াছিল—ইহাই দৃষ্টান্ত, এই শ্লোকোক্ত বিষয় দার্ষ্টান্তিক।

ইতি ( এই বাক্য দ্বারা ) সা এব ( সেই নিষ্ঠা ) উক্তা ( কথিত হইয়াছে ) যা নিষ্ঠা ( যে নিষ্ঠা ) অহংশব্দস্য ( অহংশব্দের ) জ্যোতিষি ( স্বাক্ষিস্বপ্রকাশরূপ ) প্রত্যগাত্মনি ( পরমাত্মাতে ) [লক্ষণা বৃত্তিদ্বারা ], তত্র (তাহাতে, সেইরূপ বাক্যার্থ জ্ঞান হইলে) বিমুক্ততা ( মুক্তি ) ফলম্ ( প্রয়োজন ) ॥ ১০১

অনুবাদ। [ দৃষ্টান্ত বলিয়া এখন দার্ষ্টান্তিক বলিতেছেন—] এইরূপ 'তুমি ব্রহ্মস্বরূপ'—এই বাক্য দ্বারা সেই নিষ্ঠাই অভিহিত হইয়াছে, যেরূপ নিষ্ঠা অহংশব্দের লক্ষণাবৃত্তির দ্বারা স্বয়ং প্রকাশস্বরূপ—পরমাত্মাতে পর্য্যবসিত হয়, বিমুক্তিই তাহার ফল ॥ ১০১

টীকা। দার্ষ্টান্তিকমাহ—অহংশব্দস্যেতি। এবংশব্দঃ প্রথমং যোজ্যঃ। যথায়ং দৃষ্টান্ত এবং সদসীতি বাক্যেন সা নিষ্ঠা উক্তৈব কেবলং নানুষ্ঠাপিতা ইতি যোজনা। সা কা নিষ্ঠেতি তামাহ—অহং শব্দস্যেতি। প্রত্যগাত্মনি পরাগর্থেভ্যো ব্যাবৃত্তে শোধিতে আত্মনি নিরুপাধিকে জ্যোতিষি সাক্ষি-স্বপ্রকাশ-স্বভাবে অহংশব্দস্য যা নিষ্ঠা লক্ষণয়া পর্য্যবসিতা বৃত্তিঃ সৈবেত্যর্থঃ। তত্র ত্বং তদসীত্যুপদেশমাত্রাদহং সদ্‌ব্রহ্মাস্মীতি বাক্যার্থজ্ঞানোদয়মাত্রে সতি বিমুক্ততা মোহাপোহরূপা ফলং ভবতীত্যর্থঃ। যথা দৃষ্টান্তস্য দার্ষ্টান্তিকমেব বিজ্ঞাতবাক্যার্থ ইতি পূর্ব্বশ্লোক এব স্থিতং দ্রষ্টব্যম্, অন্যত্ত্ব অন্যথোপাপ্যতে। নম্ন দাশরথের্ভবেদেব বিষ্ণুত্বোপদেশমাত্রাদ্‌বিষ্ণুরহমস্মীতি ঝটিতি বোধোদয়স্তস্য মহা-মহিমসম্পন্নত্বাৎ কথমিদানীন্তনস্য কর্ত্তা ভোক্তেত্যাদি প্রত্যক্ষাভিমতমিথ্যা প্রত্যয়গৃহীতস্য উপদেশমাত্রাদহং ব্রহ্মাস্মীতি নির্বিচিকিৎসং জ্ঞানং সম্ভাব্যত ইত্যাশঙ্ক্যাশোধিতত্বংপদার্থস্য পুংসঃ কর্ত্রাদিসাক্ষিণ এবাহমাদিশব্দলক্ষিতস্য ব্রহ্মত্বো-পদেশাৎ নানুপপত্তিরত্রাহপীতি পরিহরতি—অহংশব্দস্যেতি। সদসীত্যেবং বাক্যেন সৈব নিষ্ঠোক্তেতি সম্বন্ধঃ। অন্যৎ সমানম্॥ ১০১

শ্রুতমাত্রেণ চেন্ন স্যাৎ কার্য্যং তত্র ভবেদ্‌ধ্রুবম্।
ব্যবহারাৎ পুরাপীষ্টঃ সদ্ভাবঃ স্বয়মাত্মনঃ ॥ ১০২

পদান্বয়। চেৎ ( যদি ) শ্রুতমাত্রেণ ( শ্রবণমাত্রেই ) [ জ্ঞানং= উক্তরূপ ফল জ্ঞান ] ন স্যাৎ ( না হয় ), তত্র ( তাহা হইলে ) ধ্রুবম্ ( নিশ্চিত ) কার্য্যম্ ( কার্য্য, বিধি ) ভবেৎ ( হয় ) ; ব্যবহারাৎ পুরা অপি (আমি ব্রহ্মস্বরূপ—এইরূপ শাস্ত্রোপদেশ ব্যবহারের পূর্ব্বেও ) আত্মনঃ ( আত্মার ) স্বয়ং সদ্ভাবঃ ( স্বতঃসিদ্ধ সত্তা ) ইষ্টঃ ( অভিপ্রেত ) ॥ ১০২

অনুবাদ। বাক্যের শ্রবণমাত্রেই যদি জ্ঞান না হয়, তাহা হইলে অবশ্য কার্য্য কল্পনীয় হইবে, আমি—ব্রহ্মস্বরূপ এইরূপ শাস্ত্রোপদেশ ব্যবহারের পূর্ব্বেও স্বতঃসিদ্ধ আত্মার সত্তা অঙ্গীকৃত হইয়া থাকে *॥ ১০২

টীকা। এবমবগতপদার্থতত্ত্বস্য বাক্যাদেব সমূলসংসারনিবৃত্তিফলং জ্ঞানং জায়ত এবেতি স্থিতে শ্রুতেঃ প্রামাণ্যসিদ্ধ্যর্থং কার্য্যপরত্বং কল্প্যমিত্যাগ্রহো নিরর্থকো বিদ্বদনুভববিরোধাদিত্যভিপ্রেত্যাহ—শ্রুতমাত্রেণেতি। যথোক্তন্যায়েন বাক্যস্য শ্রুতমাত্রেণ চেদুক্তফলং বিজ্ঞানং ন স্যাৎ তত্র তদা কার্য্যং কল্প্যং ধ্রুবমবশ্যং ভবেদন্যার্থবাদাদিবাক্যবৎ স্বার্থে প্রামাণ্যানুপপত্তেঃ। ইহ তু ন তথা কল্প্যমস্তি ফলস্য সদ্য এবানুভবসিদ্ধত্বাদিত্যর্থঃ। স্বয়ংজ্যোতির্হি দ্রষ্টুরিতি শ্লোকে পূর্ব্বমর্দ্ধশ্লোকোঽধিকঃ স্থিত ইহ বায়মর্দ্ধ এব শ্লোক ইতি সহগণনীয়ম্। কিঞ্চ সিদ্ধে ব্রহ্মাত্মনি শাস্ত্রস্যাপ্রামাণ্যং নাম বিপর্য্যাসলক্ষণং বা নিষ্ফলত্বং বা সংশয়লক্ষণং বানুৎপত্তিলক্ষণং বেতি বিকল্পান্ ক্রমেণ দূষয়তি—ব্যবহারাদিত্যাদিনা। নাস্তঃ। যস্মাদ্‌ব্যবহারাদহং ব্রহ্মাস্মীতি শাস্ত্রোপদেশব্যবহারাৎ পুরা পূর্ব্বমপ্যাত্মনঃ স্বয়মেব সত্তাব ইষ্টো বাধকাভাবাৎ তস্মাদ্ যথার্থস্বতাত্মস্বরূপস্যৈব শ্রুত্যা নিবেদনান্ন শুক্তিরূপ্যজ্ঞানবদপ্রামাণ্যমিত্যর্থঃ॥ ১০২

অশনায়াদিনির্ম্মুক্ত্যৈ তৎকালা জায়তে প্রমা।
তত্ত্বমস্যাদিবাক্যার্থে ত্রিষু কালেঽপ্যসংশয়ঃ॥ ১০৩

পদান্বয়। তৎকালাঃ (তৎকাল—আপ্তবাক্য শ্রবণকালই যাহার কাল এবং ভূতা) প্রমা (তত্ত্বজ্ঞান) অশনায়াদিনির্ম্মুক্ত্যৈ (ক্ষুধাতৃষ্ণাদি উপলক্ষিত সংসারের নিবৃত্তির নিমিত্ত) জায়তে (জন্মে), তত্ত্বমস্যাদিবাক্যার্থে (তুমি স্বরূপ এইরূপ বাক্যার্থে) ত্রিষু (তিন) কালেষু অপি (কালেতেও) অসংশয়ঃ (সংশয় নাই)॥ ১০৩

অনুবাদ। আপ্তবাক্য শ্রবণকালোৎপন্ন তত্ত্বজ্ঞান ক্ষুধাতৃষ্ণাদিরূপ সংসার নিবৃত্তির নিমিত্ত হয়, তত্ত্বমসি প্রভৃতি বাক্যার্থজ্ঞানে তিনকালেও সংসার বিদ্যমান থাকে না †॥ ১০৩

---

* তাৎপর্য্য—শাস্ত্রোপদেশের পূর্ব্বে আত্মার সত্তা থাকায় উপদেশের দ্বারায় কেবলমাত্র অজ্ঞান-নিবৃত্তি হয়। সুতরাং এইরূপ জ্ঞান শুক্তিরূপ্যাদি জ্ঞানের ন্যায় অপ্রমাণ নহে।

† তাৎপর্য্য—বাক্যার্থ শ্রবণ মাত্রে সংসার নিবৃত্তিরূপ ফল, সুতরাং নিষ্ফলত্বরূপ অপ্রামাণ্য নাই, এবং তত্ত্বমসি ইত্যাদি বাক্যার্থ জ্ঞানে কোন কালেও সংশয় নাই, সুতরাং সংশয়রূপ অপ্রামাণ্য নাই।

টীকা। ন দ্বিতীয়োঽনুভববিরোধাদিত্যাহ—অশনায়াদীতি। তৎকালাপ্ত-বাক্যশ্রবণকাল এব কালো যস্যাঃ সা তৎকালা প্রমা। অশনায়াদ্যুপলক্ষিত-সংসারস্য নিবৃত্ত্যর্থং জায়তে, বিদুষাং প্রত্যক্ষমেবৈতদিত্যতো ন নিষ্ফলত্বশঙ্কাবকাশ ইত্যর্থঃ। তৃতীয়মপ্যনুভববিরোধেন নিরাকরোতি—তত্ত্বমসীতি। অসংশয়ঃ সংশয়ো নাস্তীত্যর্থঃ॥ ১০৩

প্রতিবন্ধবিহীনত্বাৎ স্বয়ঞ্চানুভবাত্মনঃ।
জায়েতৈব প্রমা তত্র স্বাত্মন্যেব ন সংশয়ঃ॥ ১০৪

পদান্বয়। প্রতিবন্ধবিহীনত্বাৎ (প্রতিবন্ধের অভাববশতঃ) স্বয়ং চানুভবাত্মনঃ (স্বয়ং আত্মার অনুভবস্বরূপত্ববশতঃ) তত্র (বাক্যার্থশ্রবণকালে) স্বাত্মনি এব (নিজের আত্মাতে) প্রমা (যথার্থজ্ঞান) জায়েত এব (জন্মেই), ন সংশয়ঃ (ইহাতে কোন সন্দেহ নাই)॥ ১০৪

অনুবাদ। পদার্থের অজ্ঞানরূপ প্রতিবন্ধের অভাববশতঃ এবং আত্মা স্বয়ং জ্ঞানস্বরূপ বলিয়া বাক্যার্থ শ্রবণকালেই আত্মাতেই তত্ত্বজ্ঞান উৎপন্ন হয়, ইহাতে কোন সন্দেহ নাই *॥ ১০৪

টীকা। চতুর্থং প্রত্যাহ—প্রতিবন্ধেতি। পদার্থাজ্ঞানং হি বাক্যার্থ-জ্ঞানোৎপত্তিপ্রতিবন্ধকস্তদ্বিহীনত্বাৎ অবগতপদার্থস্য পুংসস্তত্র তস্মিন্নেব বাক্যশ্রবণ-কালে আত্মন্যেব প্রমা জায়েতৈব ন সংশয় ইতি যোজনা। আকাশপুষ্পমস্তীত্যাদি বাক্যার্থবৎ অনুভবাযোগ্যার্থত্বশঙ্কাং বারয়তি—স্বয়ঞ্চেতি। অনুভবস্বরূপত্বাৎ স্বয়মাত্মনঃ প্রত্যাখ্যাতুমশক্যত্বাদিত্যর্থঃ। অতো হুং ফড়াদিশব্দবদনুৎপত্তিলক্ষণ-মপ্যপ্রামাণ্যং নাস্তীতি সিদ্ধং, সিদ্ধে ব্রহ্মাত্মনি বাক্যার্থস্য প্রামাণ্যমিত্যর্থঃ॥১০৪

কিং সদেবাহমস্মীতি কিং বান্যৎ প্রতিপদ্যতে।
সদেব চেদহংশব্দঃ সতা মুখ্যার্থ ইষ্যতাম্॥ ১০৫

পদান্বয়। অহম্ অস্মি (আমি হই) ইতি (এইরূপ) কিম্ (কি) সদেব (ব্রহ্মই) [প্রতিপদ্যতে—প্রাপ্ত হয়], কিংবা (অথবা) অন্যৎ (অন্য কিছু) প্রতিপদ্যতে (প্রাপ্ত হয়); চেৎ (যদি) অহংশব্দঃ (অহং এই শব্দ) সদেব

---

* তাৎপর্য্য—বাক্যার্থ শ্রবণকালে তত্ত্বজ্ঞানের উৎপত্তি হওয়ায় অনুৎপত্তি লক্ষণরূপ অপ্রামাণ্য নাই। আত্মা শব্দের অর্থ চিত্ত, অথবা বুদ্ধি প্রভৃতির সহিত অবিবিক্ত আত্মা। প্রকৃত আত্মাতে জ্ঞান উৎপন্ন হইতে পারে না।

(সৎস্বরূপ ব্রহ্মই) সতা (সৎ শব্দের সহিত) মুখ্যার্থঃ (প্রধানার্থঃ) ইষ্যতাম্ (ইচ্ছা কর)॥ ১০৫

অনুবাদ। [তত্ত্বমসি—এই বাক্য শ্রবণের পর] আমি সৎস্বরূপ এইরূপ জ্ঞান উৎপন্ন হয় অথবা 'অন্য কেহ' এইরূপ জ্ঞান হয়। যদি অহংশব্দ সৎই হয়। তাহা হইলে সৎ শব্দের সহিত অহং শব্দের মুখ্যার্থ হউক *॥ ১০৫

টীকা। এবং প্রমাণস্বরূপনিরূপণেনাহং ব্রহ্মাস্মীতি জ্ঞানমুপপাদ্য ইদানীং প্রতিপত্তব্যার্থস্বভাবনিরূপণেনাপি তদুপপাদয়িতুং বিকল্পয়তি—কিং সদেবেতি। তত্ত্বমসীতি বাক্যশ্রবণসমনন্তরং প্রতিপত্তাবহমস্মীতি কিং সদেব প্রতিপদ্যতে কিংবান্যদিতি বিকল্পার্থঃ। আদ্যমনূদ্য তত্র পরস্যানিষ্টাপত্তিরিত্যাহ—সদেব চেদিতি। সতা সচ্ছব্দার্থেনাহংশব্দো মুখ্যার্থ ইষ্যতাম্। তদা সচ্ছব্দাহংশব্দয়োঃ একার্থপর্য্যবসানাৎ ঐক্যাত্ম্যমেব বাক্যার্থো ন সংসর্গ ইত্যপরোক্ষজ্ঞান-সিদ্ধিরিত্যর্থঃ॥ ১০৫

অন্যচ্চেৎ সদহংগ্রাহপ্রতিপত্তির্মৃষৈব সা।
তস্মান্মুখ্যগ্রহে নাস্তি বারণাবগতেরিহ॥ ১০৬

পদান্বয়। চেৎ (যদি) সৎ (ব্রহ্ম) অন্যৎ (আত্মা হইতে ভিন্ন) [তদা= তাহা হইলে] সা (সেই) অহংগ্রাহপ্রতিপত্তিঃ (অহং জ্ঞান) মৃষা এব (মিথ্যাই), তস্মাৎ (তজ্জন্য) ইহ (এই বাক্যে) মুখ্যগ্রহে (মুখ্যরূপে জ্ঞান হইলে) অবগতেঃ (যথার্থ জ্ঞানের) বারণা (নিবারণ) ন অস্তি (নাই)॥ ১০৬

অনুবাদ। যদি বল, আত্মা ভিন্ন অপর কেহ প্রতিপত্তব্য, তাহা হইলে আমি—এইরূপ জ্ঞান মিথ্যাই হয়, অতএব বাক্যে মুখ্যরূপে জ্ঞান হইলে যথার্থ অনুভবের নিষেধ হয় না †॥ ১০৬

টীকা। দ্বিতীয়ে দোষমাহ—অন্যচ্চেদিতি। প্রত্যগাত্মনোঽন্যচ্চেৎ সৎ তদাহং গ্রাহপ্রতিপত্তির্মৃষৈব সা ভবেৎ সম্পদাদিজ্ঞানবৎ। তত্র বাক্যস্যা-

* তাৎপর্য্য—তত্ত্বমসি—তুমি সেই ব্রহ্মস্বরূপ এইরূপ বাক্যশ্রবণের অনন্তর লোক কি প্রাপ্ত হয়,—আমি সৎস্বরূপ এই রূপ প্রাপ্ত হয় অথবা অন্য কোনরূপ প্রাপ্ত হয়; যদি প্রথমকল্প স্বীকার কর, তবে সৎ শব্দের সহিত অহং শব্দের একার্থপরত্ব হইল। বাক্যার্থ একাত্মতা, সংসর্গ নহে।

† তাৎপর্য্য—যদি অহং শব্দে ব্রহ্মব্যতীত অপরকে বুঝায়, তাহা হইলে অহং শব্দের অবগতি মৃষা হয়; কারণ অহং শব্দ কখনও অন্যে প্রযুক্ত হয় না। তত্ত্বমসি—বাক্যে যদি অহং শব্দের সহিত সৎ-শব্দের একাত্মতা মুখ্যরূপে স্বীকার করা যায়, তবে সেই জ্ঞান যথার্থ; তাহার বাধ হইতে পারে না।

প্রামাণ্যমেব প্রসজ্যেত ইত্যর্থঃ। প্রমাণপ্রমেয়স্বভাবপর্য্যালোচনয়া বাক্যাদেবা- পরোক্ষং ফলবদাত্মতত্ত্ববিজ্ঞানমুৎপদ্যত ইত্যুপপন্নমিত্যুপসংহরতি—তস্মাদিতি। ইহ বাক্যে মুখ্যগ্রহে সতি অবগতেরর্থথার্থ্যাম্নুভবস্তু বারণা নিবারণং নাস্তী- ত্যর্থঃ॥ ১০৬

প্রত্যয়ী প্রত্যয়শ্চৈব যদাভাসৌ তদর্থতা।
তয়োরচিতিমত্ত্বাচ্চ চৈতন্যে কল্প্যতে ফলম্॥ ১০৭

পদান্বয়। প্রত্যয়ী (পরিণামী অন্তঃকরণ) প্রত্যয়শ্চ এব (এবং তাহার পরিণাম) যদাভাসৌ (যে চিদাত্মার আভাস যাহাতে এইরূপ) তদর্থতা (তাহার অর্থ), তয়োঃ (অন্তঃকরণ এবং তাহার বৃত্তির) অচিতিমত্ত্বাৎ চ (জড়ত্ব হেতু) চৈতন্যে (চেতনে, আত্মাতে) ফলম্ (ফল) কল্প্যতে (কল্পিত হয়)॥ ১০৭

অনুবাদ। অন্তঃকরণ এবং তাহার বৃত্তিতে চৈতন্যের প্রতিবিম্ব পতিত হয়, সুতরাং অন্তঃকরণ এবং তাহার বৃত্তি আত্মাতে গুণভূত; উভয়ের জড়ত্ব- বশতঃ চৈতন্যে ফল কল্পিত হইয়া থাকে॥ ১০৭

টীকা। নন্বাত্মনঃ কূটস্থত্বেন প্রতিপত্তৃত্বানুপপত্তেঃ ফলসম্বন্ধো নোপপদ্যত ইত্যস্যাত্মগ্রহে নিবারণেত্যাশঙ্ক্যাহ—প্রত্যয়ীতি। প্রত্যয়ী পরিণাম্যন্তঃ- করণং তৎপরিণামশ্চ যদাভাসৌ যস্য চিদাত্মন আভাসো যয়োস্তৌ যদাভাসৌ তয়োস্তদর্থতা; তচ্ছেষভূততেতি যাবৎ। তস্মিংশ্চৈতন্যে চিদাত্মনি তদাভাস- দ্বারা ফলং কল্প্যতে, কিঞ্চ তয়োঃ প্রত্যয়িপ্রত্যয়য়োরচিতিমত্ত্বাৎ জড়ত্বাদপি ফলসম্বন্ধাযোগাৎ ফলস্যাত্ম-সম্বন্ধঃ স্যাদিত্যর্থঃ॥ ১০৭

কূটস্থেঽপি ফলং যোগ্যং রাজনীব জয়াদিকম্।
তদনাত্মত্বহেতুভ্যাং ক্রিয়ায়াঃ প্রত্যয়স্য চ॥ ১০৮

পদান্বয়। রাজনি (রাজাতে) জয়াদিকম্ ইব (জয়, পরাজয় প্রভৃতির ন্যায়) কূটস্থে অপি (কূটস্থ—নির্ব্বিকার আত্মাতেও) ফলম্ (ফল) যোগ্যম্ (যুক্ত হয়), [এ বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে] ক্রিয়ায়াঃ (ক্রিয়ার, অহং- মাত্মিকা বৃত্তির) প্রত্যয়স্য চ (এবং অন্তঃকরণে প্রতিবিম্বের) তদনাত্মত্বহেতুভ্যাং (ফলের অনাত্মতত্ত্বস্বরূপত্বাভাব এবং ফলের কারণত্বের অভাববশতঃ)॥ ১০৮

অনুবাদ। [কূটস্থ আত্মাতে ফলসম্বন্ধ কিরূপে হয়, তদ্বিষয়ে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে—] যেরূপ ভৃত্যগত জয়পরাজয়াদি রাজাতে উপচরিত হয়,

সেইরূপ কূটস্থ আত্মাতেও ফল যুক্ত হয়, যেহেতু অন্তঃকরণবৃত্তি এবং চিদাভাস [ জড়ত্ববশতঃ ] ফলের স্বরূপ কিংবা হেতু হইতে পারে না ॥ ১০৮

টীকা। নির্ব্যাপারস্যাপি ফলসম্বন্ধে দৃষ্টান্তমাহ—কূটস্থ ইতি। নমু রাজ-তদ্ভৃত্যয়োঃ স্ব-স্বামি-ভাবসম্বন্ধোঽস্তি, রাজনি জয়াদিসম্বন্ধনিমিত্তম্ ইহতু অধ্যক্ষাধ্য-ক্ষয়োস্তাদৃশস্যাদর্শনাৎ কথময়ং দৃষ্টান্তঃ প্রকৃতেঃ সঙ্গতঃ স্যাদিত্যাশঙ্ক্যাত্রাপি অস্ত্যধি-ষ্ঠানাধিষ্ঠেয়ভাবঃ ফলসম্বন্ধহেতুরিত্যাহ—তদিতি। হেতুভ্যামিত্যত্র হেতুত্বাভ্যামিতি ভাবপ্রধানতা যোজ্যা। ক্রিয়াহমাত্মিকা বৃত্তিঃ। প্রত্যর্থময়তীতি ব্যুৎপত্তেঃ প্রত্যয়ো-ঽন্তঃকরণসাভাস উচ্যতে সাভাসবৃত্তিবৃত্তিমতোরিতি যাবৎ। আত্মত্বঞ্চ হেতুত্বঞ্চ আত্মত্বহেতুত্বে তস্য ফলস্য ন আত্মত্বহেতুত্বে তদনাত্মত্বহেতুত্বে তাভ্যাং তদনাত্মত্ব-হেতুত্বাভ্যামিতি যোজনা। তথাচ ক্রিয়াপ্রত্যয়য়োর্জড়য়োঃ ফলস্বরূপত্বাভাবাৎ ফলোপাদানত্বাভাবাচ্চ তদ্ব্যাপারনিবন্ধনং ফলং তদধিষ্ঠান এব নির্ব্যাপারেঽপি কূটস্থে যোগ্যমিত্যস্তি দৃষ্টান্তদার্ষ্টান্তিকসঙ্গতিরিত্যর্থঃ ॥ ১০৮

আদর্শস্তু যদাভাসো মুখাকারঃ স এব সঃ।
যথৈবং প্রত্যয়াদর্শো যদাভাসস্তদাহ্যহম্ ॥১০৯

পদান্বয়। আদর্শস্তু ( দর্পণ ) যদাভাসঃ ( যে মুখরূপে অবভাসিত হয় ) স এব ( সেই গ্রীবাস্থ মুখই ) স মুখাকারঃ ( সেই মুখরূপে প্রতীয়মান হয়) ; যথা এবম্ ( যেরূপ ) প্রত্যয়াদর্শঃ ( অহঙ্কার ) যদাভাসঃ ( যে চিৎ প্রতি-বিম্বের দ্বারা অবভাসিত হয় ) তদা ( তাহা হইলে ) অহম্ ( অহং ব্রহ্ম এইরূপ বাক্যার্থ ) হি ( নিশ্চিত ) ॥ ১০৯

অনুবাদ। আদর্শ যে মুখাকার যুক্তস্বরূপে প্রতিভাসমান হয়, তাহা গ্রীবাস্থ মুখই, যেরূপ অহঙ্কার যে চিৎ প্রতিবিম্ব দ্বারা প্রকাশমান হয়, তাহা পরমাত্মাই ; তাহা হইলে 'অহংব্রহ্ম' এইরূপ বাক্যার্থ সঙ্গত হয় ॥ ১০৯

টীকা। শুদ্ধস্যাত্মনঃ প্রমাতৃত্বং নাস্তীত্যভিপ্রেত্যেদং বিশিষ্টপ্রমাতৃকৃতং ফলং কূটস্থে উপচর্য্যত ইতি রাজদৃষ্টান্তেনোক্তং বস্তুতস্তু চিৎপ্রতিবিম্বস্যৈব স্বোপাধিব্যাপারেণ স্বাত্মস্থধ্যস্তেন বিম্বত এব প্রমাতৃত্বমিতি চিদাত্মন এবা-বিকৃতস্য প্রতিবিম্বভাবনিবন্ধনঃ ফলসম্বন্ধ ইতি সদৃষ্টান্তমাহ—আদর্শস্ত্বিতি। যেন মুখাকারেণ বিশিষ্টতয়া আভাসত ইতি যদাভাসঃ সয়াদর্শো মুখাকারঃ। স এব গ্রীবাস্থ এব স ন ততোঽন্যো যথা বিম্বপ্রতিবিম্বয়োরৈক্যং লোকে প্রসিদ্ধমিত্যর্থঃ। এবং প্রত্যয়াদর্শোঽহংকারো যদাভাসো যেন চিৎপ্রতিবিম্বেন

আভাসস্ত ইতি যদাভাসঃ, স চিৎপ্রতিবিম্বপরমাত্মৈব ন ততোঽহঙ্কোঽহংকারে-ঽহমবভাসগোচরস্তথা সত্যহং ব্রহ্মেতি বাক্যার্থধীর্ঘটতেঽধ্যস্তাংশাপোহমাত্রেণ বিনা মাত্মনঃ কর্ম্মত্বমিত্যর্থঃ॥ ১০৯

ইত্যেবং প্রতিপত্তিঃ স্যাৎ সদস্মীতি চ নান্যথা।
তত্ত্বমিত্যুপদেশোঽপি দ্বারাভাবাদনর্থকঃ॥ ১১০

পদান্বয়। ইতি এবম্ (এরূপ হইলে, চিদাভাস স্বীকার করিলে) সদ্ অস্মি (আমি ব্রহ্ম) ইতি চ (এরূপ) প্রতিপত্তিঃ (জ্ঞান) স্যাৎ (হয়), ন অন্যথা (অন্য প্রকারে হয় না), ত্বম্ (তুমি) তৎ (সেই ব্রহ্ম) ইতি (এরূপ) উপদেশঃ অপি (উপদেশও) দ্বারাভাবাৎ (মার্গের অভাববশতঃ) অনর্থকঃ (ব্যর্থ) [স্যাৎ—হয়]॥ ১১০

অনুবাদ। চিদাভাস স্বীকার করিলে 'আমি সৎস্বরূপ'—এইরূপ জ্ঞান উপপন্ন হয়, অন্যরূপ হয় না; যদি চিদাভাস স্বীকার না কর, তাহা হইলে দ্বারের অভাববশতঃ তুমি সেই ব্রহ্মস্বরূপ—এইরূপ উপদেশও ব্যর্থ হয়॥ ১১০

টীকা। অয়মেব পক্ষ আদরণীয় ইত্যাহ—ইত্যেবমিতি। এবং সতি চিদাভাসাভ্যুপগমে সতি সদহমস্মি চকারাদহং সদস্মীত্যেবমাকারা প্রতিপত্তিঃ স্যান্নান্যথা আত্মন এব বা অহঙ্কারস্যৈব বা প্রমাতৃত্বাভ্যুপগমে ইতি যতোঽতোঽয়মেব মার্গোঽনিচ্ছদ্ভিরপি আদরণীয় ইতি যোজনা। এবমনভ্যুপগমে ন কেবলং প্রতিপত্ত্যনুপপত্তিঃ অপিতু উপদেশস্যাপি অনুপপত্তিরিত্যাহ—তত্ত্বমিতি। ত্বমর্থোঽনুবাদদ্বারেণ হি তদর্থভাব উপদেষ্টব্যঃ তত্রানূদ্যমানস্য চিৎপ্রতিবিম্বস্যাভাবে তদর্থোপদেশো নিরালম্বনোঽনর্থকঃ স্যাদিত্যাহ—দ্বারাভাবাদিতি॥১১০

শ্রোতুঃ স্যাদুপদেশশ্চেদর্থবত্ত্বং তথা ভবেৎ।
অধ্যক্ষস্য ন চেদিষ্টং শ্রোতৃত্বং কস্য তদ্ভবেৎ॥ ১১১

পদান্বয়। চেৎ (যদি) শ্রোতুঃ (শ্রোতার) উপদেশঃ (উপদেশ) স্যাৎ (হয়) তথা [সতি] (তাহা হইলে) অর্থবত্ত্বম্ (সার্থকতা) ভবেৎ (হইবে), চেৎ (যদি) শ্রোতৃত্বম্ (উপদেশ শ্রবণ কর্তৃত্ব) অধ্যক্ষস্য (অধ্যক্ষের, আত্মার) ন ইষ্টম্ (অভিপ্রেত না হয়) তৎ (শ্রোতৃত্ব) কস্য (কাহার) ভবেৎ (হয়) [কাহারও নহে]॥ ১১১

অনুবাদ। যদি উপদেশ শ্রোতার সম্বন্ধে হয়, তাহা হইলে সার্থক হয়, যদি উপদেশ-শ্রোতৃত্ব আত্মার না হয়, তবে আর কাহার হইবে [ কাহারও নহে ] ॥ ১১১

টীকা। এতদেব বিশদয়তি—শ্রোতুরিতি। তথা সতীত্যর্থঃ। তচ্চ শ্রোতৃত্বমধ্যক্ষাদন্যত্র ন সম্ভবতীত্যাহ—অধ্যক্ষস্যেতি। ন কস্যাপীত্যর্থঃ ॥১১১

অধ্যক্ষস্য সমীপে স্যাদ্বুদ্ধেরেবেতি চেন্মতম্।
ন তৎকৃতোপকারোঽস্তি কাষ্ঠাৎ যদ্বন্ন কল্প্যতে ॥ ১১২

পদান্বয়। অধ্যক্ষস্য ( অধ্যক্ষের, সাক্ষীর, আত্মার ) সমীপে ( নিকটে, স্বরূপসত্তা নিবন্ধন ) বুদ্ধেঃ এব ( অন্তঃকরণেরই শ্রোতৃত্ব ) ইতি চেৎ ( ইহা যদি ) মতম্ ( অভিমত ) স্যাৎ ( হয় ), তৎকৃতোপকারঃ ( সন্নিহিত অধ্যক্ষকৃত উপকার ) ন অস্তি ( বুদ্ধির নাই ) যদ্বৎ ( যেমন ) কাষ্ঠাৎ ( কাষ্ঠ হইতে ) [ বুদ্ধেঃ= বুদ্ধির ] ন কল্প্যতে ( কল্পিত হয় না ) ॥ ১১২

অনুবাদ। যদি বল, অধ্যক্ষের সন্নিধিসত্তা বশতঃ বুদ্ধির শ্রোতৃত্ব হয়, তাহা বলিতে পার না; যেমন কাষ্ঠ হইতে কোন উপকার বুদ্ধির হয় না, সেইরূপ অধ্যক্ষকৃত কোনরূপ উপকার বুদ্ধিতে জন্মে না ॥ ১১২

টীকা। যদ্যপি অধ্যক্ষস্য নোপদেশস্তথাপি ন বৈয়র্থ্যমিতি শঙ্কতে—অধ্যক্ষস্যেতি। তত্র বুদ্ধেঃ শ্রোতৃত্বং কিমধ্যক্ষসন্নিধিসত্তামাত্রাপেক্ষমাহোস্বিৎ তৎকৃতোপকারাপেক্ষমিতি বিকল্প্যাদ্যং প্রত্যাহ—ন তদিতি। তৎকৃতঃ সন্নিহিতাধ্যক্ষকৃত উপকারোঽতিশয়ো বুদ্ধের্নাস্ত্যেব, যদ্বৎ কাষ্ঠাদিন্ধনাদেঃ সন্নিহিতাৎ বুদ্ধাবতিশয়ো ন কল্প্যতে তদ্বদিত্যর্থঃ ॥ ১১২

বুদ্ধৌ চেৎ তৎকৃতঃ কশ্চিন্নন্বেবং পরিণামিতা।
আভাসেঽপি চ কো দোষঃ সতি শ্রুত্যাদ্যনুগ্রহে ॥ ১১৩

পদান্বয়। বুদ্ধৌ ( বুদ্ধিতে ) চেৎ ( যদি ) তৎকৃতঃ ( অধ্যক্ষকৃত ) কশ্চিৎ ( কোনরূপ, অতিশয় ) এবম্ ( ইহা হইলে, আভাস স্বীকার না করিলে ) নন্ু ( নিশ্চয় ) [ অধ্যক্ষস্য—অধ্যক্ষের ] পরিণামিতা ( পরিণামিত্ব ) [ স্যাৎ= হয় ] আভাসে অপি চ ( আভাসও ) শ্রুত্যাদ্যনুগ্রহে সতি ( শ্রুতি প্রভৃতি প্রমাণ-সিদ্ধ হইলে ) কো দোষঃ ( কি দোষ হয় ) ॥ ১১৩

অনুবাদ। যদি বল, বুদ্ধিতে অধ্যক্ষকৃত কোন অতিশয় উৎপন্ন হয়, তাহা হইলে অধ্যক্ষের পরিণামিত্ব অবশ্যম্ভাবী ; আভাস শ্রুত্যাদি প্রমাণ সিদ্ধ হইলে [ তৎস্বীকারে ] কি দোষ ঘটে ॥ ১১৩

টীকা। দ্বিতীয়মুত্থাপ্য দূষয়তি—বুদ্ধৌ চেদিতি। এবং সতি আভাসানভ্যুপগমেঽধ্যক্ষস্য পরিণামিতা নন্ নিশ্চিতং প্রসজ্যেতেত্যর্থঃ। অতো 'রূপং রূপং প্রতিরূপো বভুব'। "একধা বহুধা চৈব দৃশ্যতে জলচন্দ্রবৎ" ইত্যাদিশ্রুতিস্মৃত্যনুগৃহীত আভাসপক্ষো নির্দুষ্ট উপাদেয় ইত্যভিপ্রেত্যাহ—আভাসেঽপি চেতি। যথা অস্য পরিণামিতাধ্যক্ষস্যেতি চেৎ তর্হি আভাসেঽপি চ প্রমাণসিদ্ধেঽভ্যুপগম্যমানে তব কো দোষো ভবিষ্যতীত্যাহ—আভাসেঽপীতি ॥ ১১৩

আভাসে পরিণামশ্চেন্ন রজ্জ্বাদিনিভত্ববৎ।
সর্পাদেশ্চ তথাবোচমাদর্শে চ মুখত্ববৎ ॥ ১১৪

পদান্বয়। আভাসে ( আভাস স্বীকার করিলে ) পরিণামঃ ( আত্মার পরিণাম ঘটে ) চেৎ ( যদি ), ন ( তাহা বলিতে পার না ) সর্পাদেশ্চ ( রজ্জুর অজ্ঞানের দ্বারা কল্পিত সর্পাদির ) রজ্জ্বাদিনিভত্ববৎ ( রজ্জু প্রভৃতি তুল্যত্বের ন্যায় ) তথা ( সেইরূপ ) আদর্শে চ ( দর্পণেও ) মুখত্ববৎ ( মুখত্বের ন্যায় ) [ মৃষা ] অবোচম্ ( বলিয়াছি ) ॥ ১১৪

অনুবাদ। যদি বল, আভাস স্বীকার করিলে আত্মার পরিণাম ঘটে, তাহা বলিতে পার না ; যেমন রজ্জু কিংবা শুক্তি প্রভৃতিতে কল্পিত সর্প কিংবা রজতাদি মিথ্যা, সেইরূপ আত্মার অজ্ঞানের দ্বারা কল্পিত বুদ্ধ্যাদিও মিথ্যা ; ইহা পূর্ব্বে আদর্শে মুখাভাস দৃষ্টান্ত দ্বারা বলিয়াছি ॥ ১১৪

টীকা। আভাসপক্ষে চিদাত্মনঃ পরিণামপ্রসঙ্গাভাবং বক্তুং শঙ্কামুত্থাপয়তি—আভাসে পরিণামশ্চেদিতি। নৈবমাভাসস্য মৃষাত্বোপপত্তেরিতি পরিহারমাহ—ন রজ্জ্বদীতি। রজ্জ্বজ্ঞানকল্পিতস্য সর্পাদেঃ রজ্জুনিভত্ববৎ অনিদমাত্মকস্য রজতাদেরিদমাত্মকত্বাচ্চ চিদাত্মাজ্ঞানকল্পিতস্য বুদ্ধ্যাদের্মৃষৈব চিন্নিভত্বম্, চকারাদভোক্তৃস্বরূপস্যাত্মনো ভোক্তৃত্বাভাসো মৃষৈবেতি সূচ্যতে। যথৈবং মৃষাত্বং তথা পূর্ব্বমবোচমাদর্শে চ মুখত্ববন্মুখাকারত্ববদিতি দৃষ্টান্তপ্রণয়নেনেত্যর্থঃ চকারান্মুখস্যেবাত্মনোঽবিকৃতত্বমপ্যবোচমিত্যর্থঃ ॥ ১১৪

নাত্মাভাসত্বসিদ্ধিশ্চেদাত্মনো গ্রহণাৎ পৃথক্।
মুখাদেশ্চ পৃথক্‌সিদ্ধিরিহ ত্বন্যোন্যসংশ্রয়ঃ॥ ১১৫

পদান্বয়। আত্মনঃ ( শুদ্ধ আত্মার ) গ্রহণাৎ ( অবভাসনের ) পৃথক্ (ভিন্ন) আত্মাবভাসত্বসিদ্ধিঃ ( আত্মাভাসত্বের নিষ্পত্তি ) চেৎ (যদি ) ন ( না হয় ), [তদা—তাহা হইলে ] ইহ ( এই মতে ) তু ( কিন্তু ) অন্যোন্যসংশ্রয়ঃ ( অন্যোন্যাশ্রয় দোষ ঘটে ), মুখাদেশ্চ ( মুখাদিরও ) পৃথক্ সিদ্ধিঃ ( ভিন্নরূপে সত্তা ) ॥ ১১৫

অনুবাদ। শুদ্ধ আত্মার অবভাসন হইতে পৃথক্‌ভাবে যদি আত্মাভাসত্বের সিদ্ধি না হয়, তাহা হইলে অন্যোন্যাশ্রয় দোষ ঘটে, [ কিন্তু দৃষ্টান্তে ] দর্পণগত প্রতিবিম্বিত মুখ হইতে পৃথক্‌রূপে গ্রীবাস্থ মুখের সিদ্ধি আছে [ সুতরাং উভয়ের পার্থক্যবশতঃ অন্যোন্যাশ্রয়রূপ দোষ ঘটে না ]॥ ১১৫

টীকা। অহং কৃতেরেবাত্মত্বমিতি মন্যমানস্য চিন্নিভত্বমাক্ষিপতি—নাত্মেতি। আত্মনঃ কেবলস্য গ্রহণাদবভাসনাৎ পৃথগেবাত্মাভাসত্বস্য সিদ্ধিশ্চেন্ন ভবেদাভাসাবভাসেনৈবাত্মভাসো ভবেৎ তদা ইহত্বস্মিন্মতেঽন্যোন্যসংশ্রয় ইতি যোজনা। দৃষ্টান্তশ্চ বিষম ইত্যাহ—মুখাদেরিতি। দর্পণাদিগতাভাসব্যতিরেকেণ গ্রীবাস্থস্যৈব মুখস্য সদা সিদ্ধিরস্তীতি ন তত্রান্যোন্যসাপেক্ষতেত্যর্থঃ॥ ১১৫

অধ্যক্ষস্য পৃথক্ সিদ্ধাবাভাসস্য তদীয়তা।
আভাসস্য তদীয়ত্বে হ্যধ্যক্ষব্যতিরিক্ততা॥ ১১৬

পদান্বয়। অধ্যক্ষস্য ( অধ্যক্ষের ) পৃথক্ সিদ্ধৌ ( আভাস হইতে ভিন্নরূপে সিদ্ধ হইলে ) আভাসস্য ( আভাসের ) তদীয়তা ( অধ্যক্ষ সম্বন্ধিতা ), আভাসস্য ( আত্মাভাসের ) তদীয়ত্বে ( আত্মসম্বন্ধিত্ব সিদ্ধ হইলে ) অধ্যক্ষব্যতিরিক্ততা ( অধ্যক্ষ ভিন্নত্ব ) হি ( নিশ্চিত ) ॥ ১১৬

অনুবাদ। [ এক্ষণে অন্যোন্যাশ্রয় বিবৃত করিতেছেন ] [ আভাস হইতে ] অধ্যক্ষের পৃথক্ সিদ্ধি হইলে আভাসের অধ্যক্ষ সম্বন্ধিতা সিদ্ধ হয় এবং আভাসের তৎসম্বন্ধিত্ব সিদ্ধ হইলেই অধ্যক্ষের পার্থক্য সিদ্ধ হয় *॥ ১১৬

টীকা। অন্যোন্যাশ্রয়মেব স্পষ্টয়তি—অধ্যক্ষস্যেতি। তথা চাহমিতি প্রতীয়মানোঽহংকৃত্যাত্মক এব চেতন আত্মেতি যুক্তমিত্যভিপ্রায়ঃ॥ ১১৬

* তাৎপর্য্য—পরস্পরকে অপেক্ষা করিয়া পরস্পরের সিদ্ধি হওয়ায় অন্যোন্যাভাসরূপ দোষ ঘটিয়াছে।

নৈবং স্বপ্নে পৃথক্‌সিদ্ধেঃ প্রত্যয়স্য দৃশেস্তথা।
রথাদেস্তত্র শূন্যত্বাৎ প্রত্যয়স্যাত্মনা গ্রহঃ ॥ ১১৭

পদান্বয়। ন এবম্ (তাহা নহে) [কেন নহে তাহাতে হেতু দর্শিত হইতেছে] স্বপ্নে (স্বপ্নকালে) প্রত্যয়স্য (অন্তঃকরণের) তথা (সেইরূপ) দৃশেঃ (আত্মার) পৃথক্‌সিদ্ধেঃ (পরস্পর নিরপেক্ষভাবে সিদ্ধিহেতু), তত্র (স্বপ্নে) রথাদেঃ (রথাদির) শূন্যত্বাৎ (অভাববশতঃ) আত্মনা (আত্মকর্তৃক) প্রত্যয়স্য (প্রত্যয়ের) গ্রহঃ (জ্ঞান হয়) ॥ ১১৭

অনুবাদ। অন্যোন্যাশ্রয় দোষ ঘটে, ইহা বলিতে পার না; কারণ স্বপ্নে অন্তঃকরণ এবং আত্মার পৃথক্‌ভাবে সিদ্ধি আছে, তৎকালে রথাদির অভাববশতঃ কেবল রথাদির জ্ঞান চৈতন্যস্বরূপ আত্মকর্তৃক গৃহীত হয় * ॥ ১১৭

টীকা। অহংকৃত্যাত্মকস্য অন্তঃকরণস্য স্বপ্নে দৃশ্যত্বেনৈব ব্যবস্থিতত্বাৎ তদাভাসনিরপেক্ষ এবাত্মা তত্র সিদ্ধ ইতি নোক্তদৃষ্টান্তাসঙ্গতিরিতি পরিহরতি—নৈবং স্বপ্ন ইতি। প্রত্যয়স্যান্তঃকরণস্য দৃশেরাত্মনশ্চ স্বপ্নাবস্থায়াং তথা মুখতৎপ্রতিবিম্ববৎ পৃথগন্যোন্যনিরপেক্ষতয়ৈব সিদ্ধেরিত্যর্থঃ কুত এতদিত্যপেক্ষায়ামাহ—রথাদেরিতি। 'ন তত্র রথা ন রথযোগা ন পন্থানো ভবন্তি' ইত্যাদিনা স্বপ্নে রথাদিদৃশ্যরাহিত্যস্য শ্রূয়মাণত্বাৎ প্রত্যয়স্যৈব রথাদ্যাকারমাপন্নস্য তত্রাত্মনা স্বপ্রকাশচৈতন্যেন গ্রহঃ। তথাচাত্মা প্রত্যয়সংবলন-বিনির্মুক্তঃ স্বপ্রকাশতয়া ভাসমান এব স্বপ্নে বিষয়াকারাকারিতপ্রত্যয়সাক্ষী সিদ্ধ ইত্যর্থঃ ॥ ১১৭

অবগত্যা হি সংব্যাপ্তঃ প্রত্যয়ো বিষয়াকৃতিঃ।
জায়তে স যদাকারঃ স বাহ্যো বিষয়ো মতঃ ॥ ১১৮

পদান্বয়। বিষয়াকৃতিঃ (বিষয়ের আকারের ন্যায় যাহার আকার এরূপ) প্রত্যয়ঃ (অন্তঃকরণ, বৃত্তি) হি (নিশ্চিত) অবগত্যা (চৈতন্যকর্তৃক) সংব্যাপ্তঃ

---

* তাৎপর্য্য—অন্যোন্যাশ্রয় দোষ হয় না, কারণ আত্মার সিদ্ধিতে কাহারও অপেক্ষা করে না। স্বপ্নকালে রথ দৃষ্ট হয় এবং অশ্বাদি নানা বস্তু দৃষ্ট হয়, বস্তুতঃ তাহাদের কোন সত্তা নাই, কারণ জাগ্রৎকালে যে সমস্ত বস্তু বাধিত হয়, কেবল তাহার জ্ঞান থাকে; সেই জ্ঞানের গ্রহীতা-কেহ চাই, তাহাই আত্মা। সুতরাং স্বয়ংজ্যোতিঃ আত্মা স্বয়ং সিদ্ধ; স্বপ্নকালে অন্তঃকরণ এবং কল্পিত রথাদির ভাসকরূপে তিনি সিদ্ধ আছেন। সুতরাং অন্যোন্যাশ্রয় দোষ এখানে নাই।

( সম্যক্‌রূপে ব্যাপ্ত ) জায়তে ( হয় ), সঃ ( সেই প্রত্যয় ) যদাকারঃ ( যেরূপ আকার যাহার এমন ) সঃ ( সে ) বাহ্যঃ বিষয়ঃ (বহির্বিষয়) মতঃ (অভিমত) ॥১১৮

অনুবাদ। অন্তঃকরণ বিষয়ের সমান আকার ধারণ করে, সেই অন্তঃকরণ আত্মচৈতন্যকর্ত্তৃক ব্যাপ্ত হয়, অন্তঃকরণ যেরূপ আকার বিশিষ্ট হয়, তাহা বাহ্য বিষয় বলা যায় ॥ * ১১৮

টীকা। স্বপ্নপর্য্যালোচনয়া চিদাত্মনঃ প্রত্যয়াদ্‌ বিবেকং দর্শয়িত্বা জাগ্রৎস্বভাবালোচনয়াপি তমাহ—অবগত্যা হীত্যাদিনা। বিষয়স্য আকৃতিরিব আকৃতির্যস্য অথবা বিষয়স্য আকৃতিরেব আকৃতির্যস্য স বিষয়াকৃতিরিতি বিগ্রহঃ। আত্মচৈতন্যব্যাপ্তে বিষয়াকারে প্রত্যয়ে জায়মানে তস্মিন্‌ যো বিষয়াকারঃ স বাহ্যো বিষয় ইষ্ট ইত্যর্থঃ ॥ ১১৮

কর্ম্মেপ্সিততমত্বাৎ স তদ্‌বান্‌ কার্য্যে নিযুজ্যতে।
আকারো যত্র চার্প্যেত করণং তদিহোচ্যতে ॥১১৯

পদান্বয়। সঃ ( সেই বাহ্য বিষয় ) ঈপ্সিততমত্বাৎ ( পাইবার নিমিত্ত ইষ্টতমত্ব হেতু ) কর্ম্ম ( কর্ম্ম, ক্রিয়াব্যাপ্য ) তদ্‌বান্‌ ( তদ্বিষয়ক ইচ্ছাযুক্ত ) কার্য্যে ( ব্যাপারে ) নিযুজ্যতে ( নিযুক্ত হয় ), যত্র ( যেখানে ) আকারশ্চ ( আকৃতিও ) অর্প্যেত ( অর্পিত হয় ) তৎ ( তাহা ) ইহ ( বিষয়াভিব্যক্তিতে ) করণম্‌ ( ক্রিয়াসাধন ) উচ্যতে ( উক্ত হয় ) ॥ ১১৯

অনুবাদ। বাহ্য বিষয় কর্ত্তার ঈপ্সিততমত্ব হেতু কর্ম্ম, তদ্বিষয়ক ইচ্ছাবান্‌ পুরুষ কার্য্যে নিযুক্ত হয় এবং যে বুদ্ধিবৃত্তিতে বিষয়ের আকার সমর্পিত হয়, তাহা করণ বলিয়া কথিত হয় † ॥ ১১৯

* তাৎপর্য্য—পূর্ব্বে দেখান হইয়াছে যে, স্বপ্নকালে চিদাত্মার সহিত অন্তঃকরণ প্রভৃতির বিবেক আছে, জাগ্রৎকালেও বিবেক আছে, তাহা দেখান হইতেছে। ইন্দ্রিয় যখন বিষয়কে গ্রহণ করে, তখন ইন্দ্রিয়প্রণালীর দ্বারা অন্তঃকরণে যায়, অন্তঃকরণ ঠিক বিষয়ের মত আকার ধারণ করে, এবং প্রকাশ স্বরূপ আত্মার প্রকাশ দ্বারা প্রকাশিত হয়। সেই অন্তঃকরণ ঘট, পটাদি যেরূপ আকার ধারণ করে, বাহিরেও সেইরূপ বিষয় বলা হইয়া থাকে।

† তাৎপর্য্য—কর্ত্তুরীপ্সিততমত্বং কর্ম্মত্বম্‌—যেটি কর্ত্তার পাইবার নিমিত্ত ইষ্টতম হয়, তাহাকে কর্ম্ম বলে। 'দেবদত্তঃ গ্রামং গচ্ছতি'—দেবদত্ত গ্রামে যাইতেছে—এইস্থলে দেবদত্তরূপ কর্ত্তার গ্রামরূপ কর্ম্মের প্রাপ্তি ইষ্টতম। সেই ফল লাভে যাহার ইচ্ছা আছে, তাদৃশ পুরুষ 'কুরু' ইত্যাদি নিয়োগের দ্বারা প্রেরিত হয়। বুদ্ধির বৃত্তিতে বিষয়ের আকার পতিত হয়, সুতরাং তাহা করণ।

টীকা। কিঞ্চ সবাহ্যো বিষয় ঈপ্সিততমত্বাৎ কর্ত্তুঃ সাধ্যতয়োদ্দেশ্যত্বেন ইষ্টতমত্বাৎ কর্ম্ম ভবতি, তদ্বাংস্তদ্বিষয়েচ্ছাবান্ কার্য্যে নিযুজ্যতে কুর্ব্বিতি প্রের্য্যতে যত ইত্যধ্যাহারঃ। আকারসমর্পকস্য কর্ম্মকারকতয়া বিষয়ত্বমুক্ত্বা প্রত্যয়স্য করণত্বমাহ—আকারো যত্রেতি। যত্র বুদ্ধিপরিণামে বিষয়েণ আকারোঽর্পোত অর্প্যতে তদিহ বিষয়াভিব্যক্তৌ করণমুচ্যতে, তত্তদ্বাহ্যেন্দ্রিয়বিশেষিতা তত্তদর্থাকারা বুদ্ধিবৃত্তির্বিষয়প্রমিতিং প্রতি করণমিত্যর্থঃ ॥ ১১৯

যদাভাসেন সংব্যাপ্তঃ সংজ্ঞাতেতি নিগদ্যতে।
ত্রয়মেতদ্বিবিচ্যাত্র যো জানাতি স আত্মবিৎ ॥ ১২০

পদান্বয়। [অন্তঃকরণ] যদাভাসেন (যে চিৎপ্রতিবিম্বের আভাসের দ্বারা) সংব্যাপ্তঃ (পরিব্যাপ্ত), [সঃ=তিনি] সংজ্ঞাতা (সম্যক্‌রূপ জ্ঞাতা) ইতি (ইহা) নিগদ্যতে (কথিত হয়), অত্র (এ বিষয়ে) এতৎ (এই) ত্রয়ম্ (তিনটি, জ্ঞাতা, জ্ঞান এবং জ্ঞেয়কে) বিবিচ্য (বিবেক করিয়া) যঃ (যিনি) জানাতি (জানেন) সঃ (তিনি) আত্মবিৎ (আত্মজ্ঞ) ॥ ১২০

অনুবাদ। [কর্ম্ম এবং করণ বলিয়া এক্ষণে কর্ত্তাকে বলিতেছেন] অন্তঃকরণাদি যে চিদাভাসব্যাপ্ত হয়, তাহা জ্ঞাতা বলিয়া অভিহিত হয়; জ্ঞাতা, জ্ঞান এবং জ্ঞেয়—এই তিনটি বিবেক করিয়া যিনি আত্মাকে জানেন, তিনিই আত্মবিৎ ॥ ১২০

টীকা। বিষয়করণে ব্যুৎপাদ্য কর্ত্তারং ব্যুৎপাদয়তি—যদাভাসেনেতি। যস্য চিৎপ্রতিবিম্বস্য আভাসেন সংব্যাপ্তোঽহংকারঃ পরিণমতে, স চিদাত্মপ্রতিবিম্বো জ্ঞাতেতি নিগদ্যতে কথ্যতে, এবং সাক্ষ্যং নির্দ্দিশ্য ততঃ সাক্ষিণং পৃথগুপলক্ষয়তি—ত্রয়মিতি। এতত্রয়ং জ্ঞাতা জ্ঞানং জ্ঞেয়ঞ্চেতি বিবিচ্য অসাধারণ্যেন অবগম্য অত্র ত্রয়ে পরস্পরাপেক্ষসিদ্ধিকে আগমাপায়িনি বর্ত্তমানং স্বতঃ সিদ্ধং তদবধিভূতমনাগমাপায়িসাক্ষিণং যো জানাতি সম্যগবগচ্ছতি স আত্মবিৎ স্বং পদলক্ষ্যপ্রত্যগাত্মবিদিতি যোজনা। তদুক্তং শ্রীভাগবতে—'একমেকতরাভাবে যদা নোপলভামহে। ত্রিতয়ং তত্র যো বেদ স আত্মা স্বাশ্রয়াশ্রয়ঃ' ইতি ॥ ১২০

সম্যক্‌সংশয়মিথ্যোক্তাঃ প্রত্যয়া ব্যভিচারিণঃ।
একৈবাবগতিস্তেষু ভেদস্তু প্রত্যয়ার্পিতঃ ॥ ১২১

পদান্বয়। সম্যক্‌-সংশয়মিথ্যা (সমীচীন, সংশয়রূপ এবং বিপর্য্যাসরূপ—অথবা সম্যক্‌রূপ সংশয়রূপ এবং মিথ্যারূপ) প্রত্যয়াঃ (অন্তঃকরণসমূহ অথবা তাহার বৃত্তিসমূহ) ব্যভিচারিণঃ (ব্যভিচারী, সর্ব্বদা অস্থায়ী) উক্তাঃ (কথিত হয়), তেষু (তাহাদের মধ্যে) অবগতিঃ (জ্ঞান) একা এব (একই) ভেদস্তু (কিন্তু দ্বৈত, ভিন্নতা) প্রত্যয়ার্পিতঃ (অন্তঃকরণের দ্বারা সমর্পিত)॥ ১২১

অনুবাদ। প্রত্যয়সমূহ সম্যক্‌সংশয়রূপও মিথ্যা এবং ব্যভিচারী, তাহাদের মধ্যে জ্ঞান একরূপই, কিন্তু ভেদ প্রত্যয়ের দ্বারা অর্পিত হয় *॥ ১২১

টীকা। বিবেকপ্রকারমেব বিশদয়তি—সম্যগিতি॥ ১২১

আধিভেদাদ্ যথা ভেদো মণেরবগতেস্তথা।
অশুদ্ধিঃ পরিণামশ্চ সর্ব্বং প্রত্যয়সংশ্রয়াৎ॥ ১২২

পদান্বয়। যথা (যেমন) আধিভেদাৎ (উপাধি ভেদে) মণেঃ (স্ফটিকাদি-মণির) ভেদঃ (ভিন্নতা) তথা (সেইরূপ) অবগতেঃ (জ্ঞানের, জ্ঞানস্বরূপ আত্মার) [ভেদ]' অশুদ্ধিঃ (মালিন্য) পরিণামশ্চ (এবং পরিণাম) সর্ব্বম্ (সমস্ত) প্রত্যয়সংশ্রয়াৎ (অন্তঃকরণ সম্বন্ধবশতঃ, অহংকারের প্রতিবিম্ব আভাস সম্বন্ধ হেতু) [ভবতি = হয়]॥ ১২২

অনুবাদ। [উপাধিকৃত ভেদ দৃষ্টান্ত দ্বারা প্রদর্শন করিতেছেন] যেমন [জবাকুসুমাদি] উপাধির ভেদে স্ফটিকাদি মণির ভেদ হয়, সেইরূপ [অন্তঃকরণরূপ উপাধি ভেদে] অবগতির ভেদ হয়, অশুদ্ধি এবং পরিণাম সমস্তই আভাসের সম্বন্ধবশতঃ ঘটিয়া থাকে॥ ১২২

টীকা। ভেদস্তু প্রত্যয়ার্পিত ইত্যেতদ্দৃষ্টান্তেন স্পষ্টয়তি—আধিভেদাদিতি। মণেঃ স্ফটিকাদেঃ প্রত্যয়সংশ্রয়াৎ অহংকারপ্রতিবিম্বকৃতাভাসসংশ্রয়াৎ নিমিত্তাদিত্যর্থঃ॥ ১২২

---

* তাৎপর্য্য—অন্তঃকরণ, তাহাতে চিৎপ্রতিবিম্ব ইহা সংশয়রূপ কিংবা বিপর্য্যাসরূপ হয় এবং ব্যভিচারী অর্থাৎ অবগতি পর্য্যন্ত স্থির থাকে না। এক আত্মা ভিন্ন আর বস্তুর সত্তা বা তাহার জ্ঞান সংশয়াকার কি মিথ্যারূপ; আত্মা যেরূপ অব্যাহতভাবে আছে, প্রত্যয় সেরূপ নহে, সুতরাং ব্যভিচারী। যেমন কুসুমে সূত্র অনুস্যূত আছে, সেইরূপ এক অবগতিরূপ আত্মা সকল প্রত্যয়ে আছে। কেবল অন্তঃকরণ ভেদজনক।

প্রথনং গ্রহণং সিদ্ধিঃ প্রত্যয়ানামিহান্যতঃ।
আপরোক্ষ্যাৎ তদেবোক্তমনুমানং প্রদীপবৎ ॥ ১২৩

পদান্বয়। প্রত্যয়ানাম্ (প্রত্যয়সমূহের, জাগ্রৎ স্বপ্ন, এবং সুষুপ্তি অবস্থাসমূহের) প্রথনং (স্ফুরণ) গ্রহণং (উপাদান) সিদ্ধিঃ (স্বরূপলাভ) ইহ (জগতে) অন্যতঃ (অন্য) আপরোক্ষ্যাৎ (অপরোক্ষস্বভাব হইতে) [ভবতি = হয়], তদ্এব (সেই) অনুমানম্ (অনুমান প্রমাণ) প্রদীপবৎ (প্রদীপের ন্যায়—এই দৃষ্টান্তের দ্বারা) উক্তম্ (কথিত হইয়াছে) ॥ ১২৩

অনুবাদ। ব্যবহারকালে প্রত্যয়সমূহের স্ফুরণ, স্থিতি এবং সত্তালাভ অন্য প্রত্যক্ষস্বভাব বস্তু হইতে সিদ্ধ হয়, প্রদীপের ন্যায়—এই দৃষ্টান্ত দ্বারা এবিষয়ে অনুমান প্রমাণ কথিত হইয়াছে * ॥ ১২৩

টীকা। ননু গ্রাহ্যগ্রহণগ্রাহকাতিরিক্তাত্মসিদ্ধৌ কিং প্রমাণমুক্তমেতাবতা ভবতীত্যপেক্ষায়াং তদাহ—প্রথনমিতি। প্রত্যয়ানাং বিষয়াকারাণাং জাগ্রৎ-স্বপ্নাবস্থানাং প্রথনং স্ফুরণং গ্রহণমুপাদানং স্থিতি র্বা ব্যবহারো বা সিদ্ধিঃ স্বরূপলাভশ্চেহ ব্যবহারভূমৌ অন্যতোঽন্যস্মাদাপরোক্ষ্যাদপরোক্ষস্বভাবাদ্ভবিতু-মর্হতি। অচিৎস্বভাবত্বাৎ অচিৎস্বভাবত্বঞ্চ আগমাপায়িত্বাৎ প্রদীপবদিত্যেতদেবানু-মানমিহোক্তমিত্যর্থঃ। বিমতাঃ প্রত্যয়াঃ স্ববিলক্ষণান্যাধীনপ্রথনগ্রহণ-সিদ্ধিকা অচিৎস্বভাবত্বাৎ প্রদীপাদিবদিতি প্রয়োগঃ। এবং সামান্যতো দৃষ্টানু-মানেন 'অত্রায়ং পুরুষঃ স্বয়ংজ্যোতিরাত্মৈবাস্য জ্যোতিঃ' 'তস্য ভাসা সর্ব্বমিদং বিভাতি' ইত্যাদি শ্রুতিপ্রসিদ্ধস্বপ্রকাশ আত্মনি সম্ভাবনা দর্শিতেতি দ্রষ্টব্যম্ ॥ ১২৩

কিমন্যদ্গ্রাহয়েৎ কশ্চিৎ প্রমাণেন তু কেনচিৎ।
বিনৈব তু প্রমাণেন নিবৃত্ত্যান্যস্য শেষতঃ ॥ ১২৪

পদান্বয়। কিম্ (কি) কশ্চিৎ (কোনবাদী) কেনচিৎ (কোন) প্রমাণেন তু (প্রমাণের দ্বারাই) অন্যৎ (দেহাদি হইতে ভিন্ন আত্মতত্ত্ব) গ্রাহয়েৎ (গ্রহণ করায়), [কিংবা = অথবা] প্রমাণেন বিনৈব (কোন প্রমাণব্যতীতই)

---

* তাৎপর্য্য—ঘটপট প্রভৃতি জড়পদার্থ প্রদীপাদি দ্বারা প্রকাশ্য, সেইরূপ প্রত্যয়ও জড়, তাহা অতিরিক্ত চৈতন্যস্বভাব বস্তু কর্ত্তৃক প্রকাশ্য, যৎকর্ত্তৃক প্রকাশ্য সেই স্বয়ং প্রকাশ আত্মা। যখন চৈতন্যে প্রত্যয়াদি সমস্তই অধ্যস্ত, তখন তাহার প্রকাশ, স্থিতি এবং সত্তা তদধীন।

অন্যস্য (অপর বস্তুর) নিবৃত্ত্যা (নিষেধের দ্বারা) শেষতঃ (পরিশেষবশতঃ) [গ্রাহয়েৎ=গ্রহণ করায়] ॥ ১২৪

অনুবাদ। [পূর্ব্বশ্লোকে অনুমানপ্রমাণের দ্বারা বিধিমুখে আত্মসিদ্ধি বলিয়াছেন; কোন কোন বাদী নিষেধমুখ প্রমাণের দ্বারা আত্মসিদ্ধি স্বীকার করেন, বিধিমুখ প্রমাণের দ্বারা আত্মসিদ্ধি হয় না বলেন—সেইমত নিরাকরণের জন্য বিকল্প উত্থাপন করিতেছেন—] কোন বাদী কেবল প্রমাণের দ্বারাই কি দেহাদি ভিন্ন আত্মাকে গ্রহণ করান, অথবা প্রমাণব্যতীত অপরের নিষেধের দ্বারা পরিশেষ প্রাপ্ত বস্তুকে গ্রহণ করান * ॥ ১২৪

টীকা। এবমনুমানমাত্মনি উপন্যস্য বিধিমুখেন প্রমাণেনাত্মসিদ্ধিরুক্তা, তত্র কেচিন্নিষেধমুখেনৈব প্রমাণেনাত্মসিদ্ধি র্ন বিধিমুখেনাপীতি মন্যন্তে; তন্মত-নিরাকরণায় বিকল্পয়তি—কিমন্যদিতি। প্রথমস্তুশব্দ এবকারার্থঃ দ্বিতীয়স্তু বা শব্দার্থঃ। কিং কশ্চিদ্‌বাদী কেনচিৎ প্রমাণেনৈব দেহাদিভ্যোঽন্যদাত্মতত্ত্বং গ্রাহয়েৎ কিংবা প্রমাণেন বিনৈব অন্যস্য নিবৃত্ত্যা পরিশেষিত ইতি বিকল্পার্থঃ ॥১২৪

শব্দেনৈব প্রমাণেন নিবৃত্তিশ্চেদিহোচ্যতে।
অধ্যক্ষস্যাপ্রসিদ্ধিত্বাৎ শূন্যতৈব প্রসজ্যতে ॥ ১২৫

পদান্বয়। শব্দেন এব (শব্দরূপ) প্রমাণেন (প্রমাণের দ্বারা) নিবৃত্তিঃ (অনাত্মার, নিষেধ) চেৎ (যদি) ইহ (এখানে) উচ্যতে (কথিত হয়) [তদা= তাহা হইলে] অধ্যক্ষস্য (অধ্যক্ষসত্তার) অপ্রসিদ্ধিত্বাৎ (অপ্রসিদ্ধিত্ববশতঃ) শূন্যতা এব (শূন্যত্বই) প্রসজ্যতে (প্রসক্ত হয়, অবশিষ্ট থাকে) ॥ ১২৫

অনুবাদ। যদি কেবল শব্দ প্রমাণের দ্বারাই আত্মবস্তুর নিষেধ বল, তাহা হইলে অধ্যক্ষসত্তার অপ্রসিদ্ধবশতঃ শূন্যতাই অবশিষ্ট থাকে [আত্ম-সিদ্ধি হয় না] † ॥ ১২৫

* তাৎপর্য্য—বাদীকে জিজ্ঞাসা করা যাইতেছে যে—তিনি প্রমাণের দ্বারা আত্মসিদ্ধি স্বীকার করেন, অথবা প্রমাণ ব্যতীত বাহ্যবস্তু এবং আন্তরবস্তুর নিষেধ করিয়া পরিশেষে প্রাপ্ত বস্তুর দ্বারা আত্মসিদ্ধি স্বীকার করেন?

† তাৎপর্য্য—প্রথম কল্পে বিধিমুখে প্রমাণ প্রবৃত্তি হয়; সুতরাং স্বপক্ষ হানি হয়, ইহা অতি স্পষ্ট বলিয়া তাহা উপেক্ষা করিয়া দ্বিতীয় কল্পে দোষ প্রদান করিতেছেন। যদি 'নেতিনেতি' —ইত্যাদি শ্রুতি প্রমাণের দ্বারাই অনাত্মবস্তুর নিষেধ করিয়া পরিশেষ প্রাপ্ত আত্মার সিদ্ধি করিতে যাও, তাহা পার না; কারণ অন্য কোন প্রমাণের দ্বারাও আত্মার সিদ্ধি নাই; সুতরাং সমস্ত নিষেধ করিতে করিতে একমাত্র শূন্যত্ব (কিছুই না) অবশিষ্ট থাকে; অতএব অভিমত আত্মার সিদ্ধি হইল না।

টীকা। প্রথমপক্ষে বিধিমুখেনৈব প্রমাণপ্রবৃত্তিঃ সিধ্যতীতি ইষ্টহানিঃ স্পষ্টা ইত্যভিপ্রেত্য দ্বিতীয়ং প্রত্যাহ—শব্দেনৈবেতি। শব্দেন প্রমাণেন অনাত্মনিবৃত্তি-রেব চোদিহোচ্যতে ইতি সম্বন্ধঃ। তদাধ্যক্ষস্যাধ্যক্ষসদ্ভাবস্থান্যতো প্রসিদ্ধত্বাৎ পরিশেষাসিদ্ধেঃ শূন্যতৈবাবশিষ্যেত নাস্মেত্যর্থঃ॥ ১২৫

চেতনস্ত্বং কথং দেহ ইতি চেন্নাপ্রসিদ্ধিতঃ।
চেতনস্যান্যতঃ সিদ্ধাবেবং স্যাদন্যহানতঃ॥ ১২৬

পদান্বয়। চেতনঃ ( চৈতন্যস্বরূপ ) ত্বম্ ( তুমি ) কথম্ ( কিরূপে ) দেহঃ ( দেহাদি অচেতন বস্তু ) ইতি ( এইরূপ চেতন ও অচেতনের স্বরূপ বিবেচনা করিয়া) চেৎ ( যদি বল ) ন ( তাহা বলিতে পার না ), [ এ বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে ] অপ্রসিদ্ধিতঃ ( অন্য প্রমাণের দ্বারা প্রসিদ্ধি না থাকা হেতু ), এবম্ ( এইরূপ ) চেতনস্য ( চেতনের ) অন্যতঃ ( অন্যপ্রমাণবশতঃ ) সিদ্ধৌ ( সিদ্ধি হইলে )অন্যহানতঃ ( অন্যের নিষেধবশতঃ ) স্যাৎ ( আত্মার সিদ্ধি হয় )॥ ১২৬

অনুবাদ। [ চেতন ও অচেতন বস্তুর বিরুদ্ধস্বভাব পর্য্যালোচনের দ্বারা শব্দপ্রমাণবশতঃ অন্যের নিবৃত্তি হইবে, সুতরাং অচেতন বিরুদ্ধ চেতন অবশিষ্ট থাকিবে, অতএব শূন্যবাদ প্রসঙ্গ নহে,—এইরূপ বাদীর আশঙ্কা দূর করিতে-ছেন—] তুমি চেতন, কিরূপে [ অচেতন ] দেহাদি হইবে—এইরূপ চেতন ও অচেতনের স্বরূপ পর্য্যালোচনা করিয়া শব্দপ্রমাণের দ্বারা অপর বস্তু নিষিদ্ধ হইবে, ইহা যদি বল, তাহা বলিতে পার না; কারণ অন্য কোন প্রমাণের দ্বারা আত্মার প্রসিদ্ধি নাই; অন্য প্রমাণের দ্বারা চেতনের সত্তা সিদ্ধ হইলে আত্মা পরিশিষ্ট থাকেন *॥ ১২৬

টীকা। নন্থ চেতনাচেতনয়োর্বিরুদ্ধরূপত্বকথনেনান্যনিবৃত্তিঃ শব্দেন ক্রিয়তে, তথা চ অচেতনবিরুদ্ধশ্চেতনঃ পরিশিষ্যত ইতি ন শূন্যতাপ্রসঙ্গ ইত্যাশঙ্ক্য পরি-হরতি—চেতনস্ত্বমিতি। অপ্রসিদ্ধিতো নৈবমিত্যুক্তং সাধয়তি—চেতন-স্যেতি। অয়মর্থঃ—সিদ্ধে হি ধর্ম্মিণি প্রতিযোগিনি চায়ময়ং ন ভবতীতি

---

* তাৎপর্য্য—শব্দ প্রমাণের দ্বারা জড়ের নিষেধ করতঃ আত্মার অস্তিত্ব সিদ্ধ হইবে, কিন্তু অন্য প্রমাণের দ্বারা পূর্ব্বে আত্মার সত্তা সিদ্ধ থাকিলে তাহাতে দেহাদির নিষেধ করা যাইতে পারে; কিন্তু অদ্যাপি চেতন পদার্থ পৃথক্‌ভাবে সিদ্ধ হয় নাই, এই প্রমাণের দ্বারা আত্মা সিদ্ধ হইলে অন্যোন্যাশ্রয় দোষ ঘটে।

তাদাত্ম্যনিষেধে ন বিরুদ্ধরূপত্বোপদেশঃ স্যাৎ নচাত্রাপি চেতনপদার্থঃ পৃথক্‌সিদ্ধ ইত্যনেনৈব তৎসাধনেনান্যোন্যাশ্রয়ঃ স্যাদিতি ॥ ১২৬

অধ্যক্ষঃ স্বয়মস্ত্যেব চেতনস্যাপরোক্ষতঃ।
তুল্য এবং প্রবোধঃ স্যাদন্যস্যাসত্ত্ববাদিনা ॥ ১২৭

পদান্বয়। [ পূর্ব্বপক্ষ ] চেতনস্য ( চেতনের ) অপরোক্ষতঃ ( প্রত্যক্ষত্ব হেতু ) অধ্যক্ষঃ ( আত্মা ) স্বয়ং (প্রমাণব্যতীত ) অস্তিএব ( আছেন ই ), [ উত্তর] এবম্ ( এরূপ হইলে ) অন্যস্য ( অন্যের ) অসত্ত্ববাদিনা ( শূন্যবাদীর ) তুল্যঃ ( সমান ) প্রবোধঃ ( জ্ঞান ) স্যাৎ ( হয় ) ॥ ১২৭

অনুবাদ। [ পূর্ব্বপক্ষী ] অধ্যক্ষ স্বয়ং বিদ্যমান আছেন, কারণ চেতন প্রত্যক্ষ হইয়া থাকে ; [ সিদ্ধান্তী ] তাহা হইলে সর্ব্বশূন্যবাদীর শূন্য আত্মার ন্যায় তোমার অধ্যক্ষেরও চেতনহীনত্ব সিদ্ধ হয় * ॥ ১২৭

টীকা। আত্মা নাত্যন্তমপ্রসিদ্ধস্তস্য স্বতঃসিদ্ধত্বাদিত্যাশঙ্কতে—অধ্যক্ষ ইতি চেতনস্য স্বতোঽপরোক্ষত্বাদিত্যর্থঃ। দূষয়তি—তুল্য ইতি। এবং সতি অন্যস্যাসত্ত্ববাদিনা শূন্যবাদিনা তুল্যঃ সমঃ প্রবোধঃ স্যাদ্‌যথা শূন্যবাদিনঃ প্রমাণং বিনা স্বতঃসিদ্ধং শূন্যমাত্মেতি ন প্রবোধসিদ্ধি স্তথাধ্যক্ষস্যাপি ভবেত্যর্থঃ ॥ ১২৭

অহমজ্ঞাসিষং চেদমিতি লোকস্মৃতেরিহ।
করণং কর্ম্ম কর্ত্তা চ সিদ্ধান্ত্যেকক্ষণে কিল ॥ ১২৮

পদান্বয়। অহম্ ( আমি ) ইদঞ্চ ( ইহা ) অজ্ঞাসিষম্ ( জানিয়াছিলাম ) ইতি ( এইরূপ ) ইহ ( ব্যবহারে ) লোকস্মৃতেঃ ( লোকের স্মরণবশতঃ ), একক্ষণে (একসময়ে ) করণম্ ( সাধন ) কর্ম্ম ( কর্ম্ম ) কর্ত্তা চ ( এবং কর্ত্তা ) সিদ্ধান্তি ( সিদ্ধ হইল ) কিল ( অলীক ) ॥ ১২৮

অনুবাদ। [ একক্ষণে পূর্ব্বপক্ষী লোকপ্রসিদ্ধ স্মরণের দ্বারা স্বতঃসিদ্ধ

---

* তাৎপর্য্য—যদি বল, আত্মা স্বয়ং প্রকাশ ; তাহার সিদ্ধির অন্য প্রমাণের আবশ্যকতা হয় না, তাহা বলিতে পার না ; কারণ শূন্যবাদী বৌদ্ধগণ যেমন প্রমাণ ব্যতীত স্বতঃসিদ্ধ শূন্য আত্মা স্বীকার করিয়া তাহার চৈতন্য স্বীকার করেন, সেইরূপ তোমার মতেও অধ্যক্ষের প্রবোধ অর্থাৎ জ্ঞান সিদ্ধ হয় না।

আত্মার সিদ্ধি করিতেছেন ] আমি এই বস্তু জানিতাম ব্যবহার কালে এইরূপ লোকের স্মৃতিহেতু এককালেই কর্ত্তা, কর্ম্ম এবং করণ সিদ্ধ হইল * ॥ ১২৮

টীকা। ইদানীং স্মৃতিবলেন স্বতঃসিদ্ধাধ্যক্ষসিদ্ধিং শঙ্কতে—অহমজ্ঞাসিষমিতি। অহমিদমজ্ঞাসিষমিতীহ ব্যবহারে লোকস্থ যুগপৎস্মৃতিদর্শনাদনস্তুভূতে স্মৃত্যভাবাৎ করণকর্ম্মকর্ত্তারস্ত্রয়োঽপ্যেকক্ষণে প্রাগ্ যেন সিদ্ধাঃ, সোঽধ্যক্ষঃ স্বতঃ সিদ্ধ ইতি গম্যতে। কিলেত্যনভিমতত্বদ্যোতনাৎ পূর্ব্বপক্ষতাদ্যোতিতেত্যর্থঃ॥ ১২৮

প্রামাণ্যেঽপি স্মৃতেঃ শৈঘ্র্যাদ্ যৌগপদ্যং বিভাব্যতে।
ক্রমেণ গ্রহণং পূর্ব্বং স্মৃতেঃ পশ্চাৎ তথৈব চ ॥ ১২৯

পদান্বয়। স্মৃতেঃ ( স্মরণের ) প্রমাণ্যে অপি ( পূর্ব্বানুভবের অনুমাপকত্ব হেতু প্রামাণ্য থাকিলেও ) শৈঘ্র্যাৎ ( শীঘ্রত্ব হেতু ) যৌগপদ্যম্ ( এককালিকত্ব ) বিভাব্যতে ( অনুভূত হয় ), পূর্ব্বম্ ( পূর্ব্বে ) ক্রমেণ ( ক্রমে ক্রমে ) গ্রহণম্ ( কর্ত্তৃপ্রভৃতির জ্ঞান ) তথা এব ( সেইরূপ ) পশ্চাৎ চ ( উত্তরকালে ) স্মৃতেঃ ( স্মৃতির সম্ভব হয় ) ॥ ১২৯

অনুবাদ। [ সিদ্ধান্তী পূর্ব্বপক্ষীয় মত নিরাকরণ করিতেছেন— ] [ পূর্ব্বানুভবের অনুমাপকত্ব হেতু ] স্মৃতির প্রামাণ্য হইলেও শীঘ্রতাবশতঃ এককালিকত্ব অনুভূত হয়, পূর্ব্বে ক্রমে কর্ত্তৃপ্রভৃতির অনুভব হইয়াছিল, অনন্তর সেইরূপ ক্রমে স্মৃতিরও আবির্ভাব † ॥ ১২৯

টীকা। এতন্নিরাকরোতি—প্রামাণ্যেঽপীতি। স্মৃতেঃ পূর্ব্বানুভবগমকত্বেন প্রামাণ্যেঽপি ন যুগপৎ ত্রিতয়সিদ্ধিগমকত্বং, যতঃ পূর্ব্বক্রমেণ কর্ত্রাদীনাং গ্রহণমভূৎ তথৈব চ পশ্চাদুত্তরকালং স্মৃতেঃ সম্ভবোঽতঃ শৈঘ্র্যাদৈরস্ত-

* তাৎপর্য্য—স্মৃতি অনুভূত বিষয় ব্যতীত হয় না; আমি এই বিষয় জানিতাম—এইরূপ লোকের স্মরণ দেখা যায়, তাহাতে কর্ত্তা, কর্ম্ম ও করণ ভাসমান হয়। সুতরাং স্মৃতির দ্বারা আত্মা সিদ্ধ, ইহা পূর্ব্বপক্ষীর অভিপ্রায়।

† তাৎপর্য্য—স্মৃতি পূর্ব্বানুভূত বিষয়ের অনুমাপক বলিয়া প্রমাণ হইলেও—কর্ত্তা, কর্ম্ম এবং করণের এককালিকত্ব সিদ্ধ হয় না; কারণ পূর্ব্বে ক্রমে কর্ত্তা, কর্ম্ম এবং করণের জ্ঞান হইয়াছিল,—পশ্চাৎ স্মরণকালে সেইরূপ ক্রমে স্মরণ হইয়াছে, তবে এত শীঘ্র হয়, যে তাহা বোধ হয় যেন এককালে গ্রহণ হইল। শীঘ্রতানিবন্ধন এককালিকত্ব বোধ ভ্রান্তিমাত্র; যেমন শত শত পদ্মপত্র সূচীবিদ্ধ করিলে বোধ হয় যেন এককালেই বিদ্ধ হইল, বস্তুতঃ তাহা নহে। এককালিকত্ব জ্ঞান ভ্রমাত্মক।

র্য্যেণ অবিলম্বাদ্ যৌগপদ্যং বিভাব্যতে মৃষৈবেত্যক্ষরার্থঃ। অর্থতস্ত্বয়োঃ ক্রমস্ত্ব্যবভাসত্বে নিশ্চিতে সত্যেবং স্যাত্তু তন্নিশ্চেতুং শক্যতে, যতোঽহমিদং জানামীতি ক্রমেণ ব্যপদিশ্যতে অতো গ্রাহ্যস্ফুরণস্য গ্রাহকগ্রহণাকারতাসম্ভবাৎ তৎকালে তয়োর্ন ভানং সম্ভবতি। এবং গ্রাহকস্য প্রতীচঃ স্ফুরণসময়ে গ্রাহ্যস্য পরাচো নাস্তি স্ফুরণং বিরুদ্ধাকারদ্বয়স্যৈকস্মিন্ প্রমাণজ্ঞানে স্ফুরণাসম্ভবাৎ তথা জ্ঞানস্যাপি বিষয়ৈকাকারত্বাত্তৎস্ফুরণেন জ্ঞাতৃস্ফূর্ত্তিরিতি ক্রমেণৈব জ্ঞাত্রাদিসিদ্ধিঃ প্রাপ্তব্যেয়া। তস্মাদুৎপলপত্রশতভেদনযৌগপদ্যাভিমানবদ্ যুগপৎ স্মৃতিরিত্যভিমানঃ শৈঘ্র্যানিবন্ধন ইতি ভাবঃ॥ ১২৯

অজ্ঞাসিষমিদং মাং চেত্যপেক্ষা জায়তে ধ্রুবম্।
বিশেষোঽপেক্ষতে যত্র তত্র নৈবৈককালতা॥ ১৩০

পদান্বয়। ইদম্ (এই বিষয়) মাং চ (এবং আমাকে) অজ্ঞাসিষম্ (জানিতাম) ইতি (এরূপ) ধ্রুবম্ (নিশ্চিত) অপেক্ষা (অপেক্ষা) জায়তে (জন্মে), যত্র (যেখানে) বিশেষঃ (বিশেষ) অপেক্ষতে (অপেক্ষা করে) তত্র (তথায়) এককালতা (এককালিকত্ব) ন এব (নাই)॥ ১৩০

অনুবাদ। আমি ইহাকে এবং আমাকে জানি—এইরূপ জ্ঞানে নিশ্চিত পরস্পর অপেক্ষা আছে; যেখানে বিশেষ অপেক্ষিত, তথায় এককালিকত্ব সম্ভবে না *॥ ১৩০

টীকা। স্মৃতের্যৌগপদ্যাভাবে কারণান্তরমাহ—অজ্ঞাসিষমিতি। ইদমিত্যাকারো হি প্রত্যগপেক্ষয়োল্লিখ্যতে। তথা মামিতি পরাগপেক্ষয়া ধীর্জায়তে। তথা চ যত্র বিশেষোঽন্যপ্রতিযোগিকোঽপেক্ষ্যতে তত্রৈককালতা যৌগপদ্যং নৈব ঘটত ইত্যর্থঃ॥ ১৩০

আত্মনো গ্রহণে চাপি ত্রয়াণামিহ সম্ভবাৎ।
আত্মন্যাসক্তকর্তৃত্বং ন স্যাৎ করণ-কর্ম্মণোঃ॥ ১৩১

পদান্বয়। আত্মনঃ চ (প্রমাতা, প্রমাণ এবং প্রমেয়ের) গ্রহণে অপি (জ্ঞানেও) ইহ (ব্যবহার দশায়) ত্রয়াণাম্ (কর্ত্তা, কর্ম্ম এবং করণ এই তিনটির) সম্ভবাৎ (গ্রহণসম্ভববশতঃ) আত্মনি (আত্মাতে) আসক্তকর্তৃত্বং

---

* তাৎপর্য্য—'ইদম্'—ইহাকে—ইত্যাকার জ্ঞান আত্মাকে অপেক্ষা করিয়া উল্লেখিত হয় এবং 'মাম্'—আমাকে এইরূপ জ্ঞান আত্মভিন্ন বস্তুকে অপেক্ষা করিয়া হয়।

(যে কর্ত্তৃত্ব আত্মসিদ্ধিতে চরিতার্থ হইয়াছে তাহা) করণকর্ম্মণোঃ (করণে এবং কর্ম্মে) ন স্যাৎ (সম্বন্ধ হয় না)॥ ১৩১

অনুবাদ। যেমন বিষয়ের গ্রহণে কর্ত্তা, কর্ম্ম ও করণের অপেক্ষা আছে, সেইরূপ প্রমাতা, প্রমাণ ও প্রমেয়ের গ্রহণেও তিনটির অপেক্ষা আছে; যে কর্ত্তৃত্ব আত্মাতে চরিতার্থ হইয়াছে, তাহা দ্বারা আর কর্ম্ম এবং করণের সিদ্ধি হয় না *॥ ১৩১

টীকা। স্বতোবিষয়তঃ স্বরূপতশ্চ যৌগপদ্যাসম্ভবাৎ কর্ত্রাদিসিদ্ধৌ ক্যানুমাপকত্বানুপপত্তিরিত্যুক্তম্, সম্প্রতি কর্ত্রাদীনাং যুগপদনুভবসাধনাভাবাদপি ন যুগপৎ তৎসিদ্ধিসম্ভাবনেত্যাহ—আত্মন ইতি। অয়মর্থঃ—যথা বিষয়স্য গ্রহণে কর্ত্তা করণং কর্ম্ম চেতি ত্রিতয়মপেক্ষতে, এবং প্রত্যেকং কর্ত্রাদিগ্রহণেঽপি কর্ত্তা করণং কর্ম্মচেতি ত্রিতয়মপেক্ষণীয়ং তথাচাত্মনঃ প্রমাতুশ্চকারাৎ প্রমেয়স্য প্রমাণজ্ঞানস্য চ গ্রহণেঽপি ত্রয়াণাং কর্ত্রাদীনামিহাপেক্ষাসম্ভবাৎ তত্তৎকর্ত্রাদিস্ফুরণমন্তরেণ তত্তদর্থস্য তদনুভূতত্বনিয়মাসিদ্ধেঃ কর্ত্রাদ্যনবস্থা প্রসজ্যেতেত্যর্থঃ। তৈরেব কর্ত্রাদিভিঃ স্বস্বরূপসিদ্ধিসম্ভবাৎ কিমিত্যনবস্থেতি শঙ্কাং বারয়তি— আত্মনীতি। আত্মন্যেকস্মিন্নেব স্বসিদ্ধাবাসক্তমপক্ষীণং যৎকর্ত্তৃত্বং তদেব করণকর্ম্মণোঃ সিদ্ধৌ তন্নস্যাদিত্যর্থঃ। তথা চৈকস্মিন্নবভাসে কর্ত্রাদিভাবেনাশ্রীয়মানানাং তদৈবাবভাসান্তরসাধনত্বান্বয়াযোগান্ন কর্ত্রাদিত্রিতয়স্য যুগপদনুভবসাধনসম্ভাবনেতি তদসিদ্ধিস্তদবস্থেত্যর্থঃ॥ ১৩১

ব্যাপ্তুমিষ্টঞ্চ যৎ কর্ত্তুঃ ক্রিয়য়া কর্ম্ম তৎ স্মৃতম্।
অতো হি কর্ত্তৃতন্ত্রত্বং তস্যেষ্টং নান্যতন্ত্রতা॥ ১৩২

পদান্বয়। কর্ত্তুঃ (কর্ত্তার) ক্রিয়য়া (ক্রিয়ার দ্বারা) যৎ (যাহা) ব্যাপ্তুম্ (ব্যাপ্ত থাকিতে) ইষ্টম্ (অভিলষিত) তৎ (তাহা) কর্ম্ম (কর্ম্ম) স্মৃতম্ (কথিত হয়); হি (যেহেতু, এরূপ) অতঃ (অতএব) তস্য (কর্ম্মের)

---

* তাৎপর্য্য—যদি কর্ত্তা, কর্ম্ম এবং করণের যুগপৎ সিদ্ধি স্বীকার করা যায়। তবে ব্যাকরণ স্মৃতির সহিত বিরোধ ঘটে, 'স্বতন্ত্রঃ কর্ত্তা'—যিনি ক্রিয়া সিদ্ধিতে স্বতন্ত্র তিনি কর্ত্তা; সমস্ত কারক-কর্ত্তৃক প্রযোজিত না হইয়া যিনি সকল কারকের প্রযোক্তা হ'ন, তিনিই স্বতন্ত্র। 'কর্ত্তুরীপ্সিততমং কর্ম্ম'—কর্ত্তার যেটি ঈপ্সিততম, তাহা কর্ম্ম। সুতরাং কর্ত্তার সত্তা পূর্ব্বে চাই, পরে অন্য কারকের সত্তা আবশ্যক; সুতরাং কর্ত্তৃপ্রভৃতির সত্তাসিদ্ধি যুগপৎ নহে, ক্রমে বলিতে হইবে। অন্যথা স্মৃতির সহিত পাণিনীয়াদি ব্যাকরণের বিরোধ ঘটে।

কর্তৃতন্ত্রত্বম্ ( কর্তার অধীনত্ব ) ইষ্টম্ ( অভিপ্রেত হয় ) অন্যতন্ত্রতা ( অন্যাধীনতা ) ন ( নহে ) ॥ ১৩২

অনুবাদ। যাহা কর্তার ক্রিয়ার দ্বারা ব্যাপ্ত থাকিতে ইষ্টতম, তাহা কর্ম্ম বলিয়া কথিত হয় ; অতএব কর্ম্ম কর্তার অধীন, অন্যের অধীন নহে ॥ ১৩২

টীকা। কর্ত্রাদীনাং যুগপৎ সিদ্ধ্যভ্যুপগমে ব্যাকরণবিরোধোঽপি স্যাদিত্যাহ—ব্যাপ্তুমিতি। কর্ত্তুঃ ক্রিয়য়া যদ্ব্যাপ্তুমিষ্টতমং তৎকর্ম্ম স্মৃতম্। কর্ত্তুরীপ্সিততমং কর্ম্মেতি পাণিনিনা স্মৃতমিত্যর্থঃ। হি যস্মাদেবমতস্তস্য কর্ম্মণঃ সকলকারকপ্রয়োক্তৃস্বতন্ত্রকর্ত্তৃতন্ত্রত্বমিষ্টং, ন তদ্ব্যতিরিক্তাধ্যক্ষতন্ত্রতা উক্তন্যায়েন তৎসাধকাসিদ্ধেরিত্যর্থঃ ॥ ১৩২

শব্দাদ্বানুমিতের্ব্বাপি প্রমাণাদ্বা ততোঽন্যতঃ।
সিদ্ধিঃ সর্ব্বপদার্থানাং স্যাদজ্ঞং প্রতি নান্যথা ॥ ১৩৩

পদান্বয়। শব্দাদ্ বা প্রমাণাদ্বা ( শব্দপ্রমাণ বশতঃ ) অনুমিতের্ব্বা অপি ( অথবা অনুমিতি প্রমাণবশতঃ ) সর্ব্বপদার্থানাম্ ( সমস্ত পদার্থের ) সিদ্ধিঃ ( নিষ্পত্তি ) স্যাৎ ( হয় ), ততঃ অন্যতঃ ( তদ্ভিন্ন প্রত্যক্ষাদি হইতে ) [ সর্ব্বপদার্থানাং সিদ্ধিঃ = সমস্ত পদার্থের সিদ্ধি ] অজ্ঞং প্রতি ( মূর্খের প্রতি ) ন অন্যথা ( অন্যথা সিদ্ধ হয় না ) ॥ ১৩৩

অনুবাদ। শব্দ কিংবা অনুমান প্রমাণবশতঃ সমস্ত পদার্থের সিদ্ধি হয় ; তদ্ভিন্ন প্রত্যক্ষাদি হইতে সমস্ত পদার্থের সিদ্ধি অজ্ঞের প্রতি উপযোগী হয় ; অন্যথা নহে ॥ ১৩৩

টীকা। তস্মাদ্বিধিরূপেণ প্রবৃত্তাদেব প্রমাণাদভিমতবস্তুসিদ্ধিঃ ন অন্যনিষেধমাত্রাবসানাদিতি নির্ণীতমিত্যুপসংহরতি—শব্দাদ্বেতি। অন্যতোঽন্যস্মাৎ প্রত্যক্ষাদেবেত্যর্থঃ ॥ ১৩৩

অধ্যক্ষস্যাপি সিদ্ধিঃ স্যাৎ প্রমাণেন বিনৈব বা।
বিনা স্বস্য প্রসিদ্ধিস্তু নাজ্ঞং প্রত্যুপযুজ্যতে ॥ ১৩৪

পদান্বয়। প্রমাণেন বিনা এব ( প্রমাণ ব্যতীতই ) বা ( অথবা ) অধ্যক্ষস্য অপি ( অধ্যক্ষেরও, চেতন আত্মারও ) সিদ্ধিঃ ( নিষ্পত্তি ) স্যাৎ ( হইয়া থাকে ) বিনা ( প্রমাণ ব্যতীত ) স্বস্য ( আত্মার ) প্রসিদ্ধিস্তু ( প্রসিদ্ধি ) অজ্ঞম্ প্রতি ( অজ্ঞের প্রতি ) ন উপযুজ্যতে ( উপযোগী হয় না ) ॥ ১৩৪

অনুবাদ। প্রমাণ ব্যতীতও অধ্যক্ষের সিদ্ধি হয় কি না? প্রমাণ ব্যতীত অধ্যক্ষের প্রসিদ্ধি অজ্ঞের প্রতি উপযোগী হয় না * ॥ ১৩৪

টীকা। জড়ানাং প্রবৃত্তপ্রমাণাদেব সিদ্ধিরস্তু ন স্বয়ং চেতনস্যেত্যাশঙ্ক্যাহ—অধ্যক্ষস্যাপীতি। যেয়মধ্যক্ষস্য সিদ্ধিরজ্ঞস্য সা প্রমাণাধীনা নবেতি বিকল্প্যাদ্যে স্বরূপপ্রকাশমাত্রস্য বিনা প্রমাণেন সিদ্ধাবপি জ্ঞানং প্রত্যক্ষতা তস্য সিধ্যতীতি দূষয়তি—বিনা স্বস্যেতি ॥ ১৩৪

তস্যৈবাজ্ঞত্বমিষ্টং চেৎ জ্ঞানত্বেঽন্যামতির্ভবেৎ।
অন্যস্যৈবাজ্ঞতায়াঞ্চ তদ্‌বিজ্ঞানে ধ্রুবা ভবেৎ ॥ ১৩৫

পদান্বয়। তস্য এব (জ্ঞানস্বরূপ চেতনেরই) অজ্ঞত্বম্ (জড়ত্ব) ইষ্টম্ (অভিমত) চেৎ (যদি) [তদা=তাহা হইলে] জ্ঞানত্বে (জ্ঞান বিষয়ে) [তস্য=চেতনের] অন্যা (প্রমাণজন্যা) মতিঃ (বুদ্ধি) ভবেৎ (হয়), অন্যস্যৈব (জড় অহঙ্কারের) অজ্ঞতায়াম্ চ (জড়ত্ব হইলে) তদ্‌বিজ্ঞানে (অধ্যক্ষ বিজ্ঞানে) ধ্রুবা (নিশ্চিত) [মতিঃ=জ্ঞান] ভবেৎ (হয়) ॥ ১৩৫

অনুবাদ। জ্ঞানস্বরূপ আত্মার যদি জড়ত্ব অভিমত হয়, তাহার চেতনত্ব বিষয়ে অন্য প্রমাণ জন্য জ্ঞানের অপেক্ষা আছে, অচেতন অহঙ্কারের জড়ত্ব সিদ্ধ হইলে অধ্যক্ষের বিজ্ঞানে অন্য জ্ঞান নিশ্চিতরূপ হইবে † ॥ ১৩৫

টীকা। অধ্যক্ষস্বরূপমপি বিকল্প্য প্রমাণাধীনসিদ্ধিকতাং তস্য দর্শয়ন্নাদ্যং পক্ষমত্যনুজানাতি—তস্যৈবেতি। তস্যৈব জ্ঞানস্বরূপস্য চেতনস্যৈব অজ্ঞত্বম্ ইষ্টঞ্চেৎ তদা তস্য জ্ঞানত্বে চেতনত্বেঽন্যা প্রমাণজন্যা মতিরপেক্ষণীয়া ভবেৎ, অন্যস্যৈব অচেতনস্য অহংকারস্যৈব অজ্ঞতায়াং তদ্‌বিজ্ঞানেঽধ্যক্ষবিজ্ঞানে চ অন্যা মতিঃ ধ্রুবা ভবেদিতি যোজনা। উভয়থাপি বিধিমুখপ্রমাণাধীনাঽধ্যক্ষ-সিদ্ধিরিত্যর্থঃ ॥ ১৩৫

---

* তাৎপর্য্য—আত্মা স্বয়ং প্রকাশ, সুতরাং প্রমাণ বিনাও তাহার সিদ্ধি হউক, প্রমাণের দ্বারা জড় বস্তুর সিদ্ধি হউক। এরূপ আপত্তিতে বলা যায়—প্রমাণ ব্যতীত স্বরূপভূত চৈতন্য সিদ্ধ হইলেও প্রমাণের দ্বারা জ্ঞানের প্রতি অধ্যক্ষত্ব সিদ্ধ হয়।

† তাৎপর্য্য—যদি জ্ঞানস্বরূপ চেতন আত্মা জড় বিবেচিত হয়, তবে তাহার চেতনত্বের জন্য প্রমাণজন্য অন্য জ্ঞানের আবশ্যক; সুতরাং অধ্যক্ষ সিদ্ধিতে বিধিমুখে প্রবৃত্ত প্রমাণের আবশ্যক হইল। যদি চৈতন্য ভিন্ন অহঙ্কারের জড়ত্ব স্বীকার কর, অধ্যক্ষের জ্ঞানের জন্য নিশ্চিতরূপ জ্ঞানের প্রয়োজন আছে, এখানেও বিধিমুখ প্রমাণ প্রবৃত্ত হইতেছে।

জ্ঞাততা স্বাত্মলাভো বা সিদ্ধিঃ স্যাদন্যদেব বা।
জ্ঞাতত্বেহনন্তরোক্তৌ ত্বং পক্ষৌ সংস্মর্ত্তুমর্হসি ॥ ১৩৬

পদান্বয়। জ্ঞাততা (জ্ঞান) স্বাত্মলাভঃ বা (অথবা স্বরূপ লাভ, অন্যদ্ এব বা (অথবা অন্য) সিদ্ধিঃ (সিদ্ধিশব্দার্থ) স্যাৎ (হইবে), জ্ঞাতত্বে (সিদ্ধি-শব্দের অর্থ জ্ঞান হইলে) ত্বম্ (তুমি) অনন্তরোক্তৌ (পূর্ব্বশ্লোকে কথিত) পক্ষৌ (কল্পদ্বয়) সংস্মর্ত্তুম্ (স্মরণ করিতে) অর্হসি (যোগ্য হও)॥ ১৩৬

অনুবাদ। সিদ্ধি শব্দের অর্থ জ্ঞান, স্বরূপ লাভ কিংবা অন্য কিছু? যদি জ্ঞান হয়, তবে পূর্ব্বশ্লোকে কথিত পক্ষদ্বয় স্মরণ করা উচিত ॥ ১৩৬

টীকা। অধ্যক্ষস্য সিদ্ধস্বরূপত্বাৎ মানাপেক্ষা নাস্তীত্যাশঙ্ক্য সিদ্ধিশব্দার্থ এব তর্হি বক্তব্য ইত্যাহ—জ্ঞাততেতি। কিং জ্ঞানং সিদ্ধিঃ স্বরূপলাভো বা স্যাদন্য-দেব বা উভয়ান্যপ্রকারো বেতি বিকল্পার্থঃ। তত্রাদ্যে দোষমাহ—জ্ঞাতত্বে ইতি। অনন্তরোক্তৌ তস্যৈবাজ্ঞতমিষ্টঞ্চেদিত্যাদিনা পূর্ব্বশ্লোকোক্তৌ পূর্ব্বোক্তবিকল্প-দূষণপ্রসরান্নাদ্যঃ কল্পঃ সাধুরিত্যর্থঃ ॥ ১৩৬

সিদ্ধিঃ স্যাৎ স্বাত্মলাভশ্চেদ্ যত্নস্তত্র নিরর্থকঃ।
সর্ব্বলোকপ্রসিদ্ধত্বাৎ স্বহেতুভ্যস্তু বস্তুতঃ ॥ ১৩৭

পদান্বয়। সিদ্ধিঃ (সিদ্ধি শব্দার্থ) চেৎ (যদি) স্বাত্মলাভঃ (স্বরূপ, নিষ্পত্তি) স্যাৎ (হয়) বস্তুতঃ (বস্তুর) স্বহেতুভ্যস্তু (নিজ নিজ কারণ হইতে) সর্ব্বলোকপ্রসিদ্ধত্বাৎ (সমস্ত লোকের প্রসিদ্ধি বশতঃ) তত্র (তাহাতে) যত্নঃ (প্রয়াস) নিরর্থকঃ (বৃথা হয়) ॥ ১৩৭

অনুবাদ। সিদ্ধি যদি স্বরূপ লাভ বল, তবে তদ্বিষয়ে প্রয়াস ব্যর্থ হয়; কারণ, সমস্ত বস্তুর স্ব স্ব কারণ হইতে নিষ্পত্তি সর্ব্বলোক-প্রসিদ্ধ ॥ ১৩৭

টীকা। দ্বিতীয়মনূদ্য দূষয়তি—সিদ্ধিঃ স্যাদিতি। নিরর্থকত্বে হেতুমাহ —সর্ব্বলোকেতি। বস্তুনঃ সর্ব্বস্য স্বহেতুভ্যঃ স্বাত্মলাভরূপা সিদ্ধিরিতি সর্ব্ব-লোকপ্রসিদ্ধত্বাৎ তত্র প্রমাতৃ-প্রমাণ-প্রয়াসো ব্যর্থঃ স্যাদিত্যর্থঃ ॥ ১৩৭

জ্ঞানজ্ঞেয়াদিবাদেহতঃ সিদ্ধির্জ্ঞাতত্বমুচ্যতে।
অধ্যক্ষ্যাধ্যক্ষয়োঃ সিদ্ধির্জ্ঞেয়ত্বং নাত্মলাভতা ॥ ১৩৮

পদান্বয়। অতঃ (এই নিমিত্ত) জ্ঞানজ্ঞেয়াদিবাদে (জ্ঞান, জ্ঞেয়, এবং জ্ঞাতা—এই তিনটি পদার্থ যাহাদের মতে আছে, তাহাদের মতে) জ্ঞাতত্বম্ (জ্ঞান) সিদ্ধিঃ (সিদ্ধি বলিয়া) উচ্যতে (কথিত হয়) অধ্যক্ষ্যাধ্যক্ষয়োঃ (চেতন এবং জড়ের) জ্ঞেয়ত্বম্ (জ্ঞানবিষয়ত্ব) সিদ্ধিঃ (সিদ্ধিশব্দার্থ) আত্মলাভতা (স্বরূপ নিষ্পত্তি) ন (নহে) ॥ ১৩৮

অনুবাদ। যে মতে জ্ঞান, জ্ঞেয়, জ্ঞাতা—আছে, তাহার মতে জ্ঞাতত্বকে সিদ্ধি বলা যায়, চেতন এবং জড়ের জ্ঞেয়ত্বকে সিদ্ধি বলে, স্বরূপলাভ সিদ্ধি নহে ॥ ১৩৮

টীকা। তৃতীয়ং পক্ষমপ্রসিদ্ধিপরাহতং : যথা বক্ষ্যমাণপক্ষবিশেষজ্ঞাপনার্থমুক্তং পক্ষং নিগময়তি—জ্ঞানজ্ঞেয়াদীতি। জ্ঞানং জ্ঞেয়ং জ্ঞাতা চাস্তীতি যস্য বাদস্তস্মিন্ বাদে জ্ঞাতত্বমেব সিদ্ধিরুচ্যতে। অধ্যক্ষাধ্যক্ষয়োস্তু পুনর্জ্ঞেয়ত্বমেব সিদ্ধির্ন তু আত্মলাভতেত্যর্থঃ। অধ্যক্ষস্যাপীত্যাদেরপরা যোজনা—অহমজ্ঞাসিষমেকেদমিত্যারভ্যোয়তা গ্রন্থেন কর্তৃকর্মকরণানাং বিধিমুখেন প্রবৃত্তপ্রমাণাদেব সিদ্ধির্নাস্তথেতি। প্রাসঙ্গিকমুপপাদিতম্ উপসংহৃত্য অধ্যক্ষস্যাপি বস্তুত্বাবিশেষাৎ প্রবৃত্তপ্রমাণাদেব সিদ্ধিরিতি প্রকৃতমনুসরন্নাহ—অধ্যক্ষস্যাপীতি। বা শব্দঃ কটাক্ষে। অধ্যক্ষস্যাপি দ্রষ্টুরপি প্রমাণেন বিনৈব সিদ্ধিঃ স্যাদ্বেতি যোজনা। নৈব স্যাদিত্যর্থঃ। চেতনত্বাদধ্যক্ষস্য প্রমাণেন বিনা কথং ন সিদ্ধিরিত্যত আহ—বিনেতি। প্রমাণেন বিনা স্বস্য বস্তুনঃ প্রসিদ্ধিস্তু জ্ঞানং প্রমিতিং প্রত্যুপযুজ্যতে। জ্ঞানস্যৈব স্বরূপস্ফুরণে প্রমাণানপেক্ষা ন জ্ঞাতুরধ্যক্ষস্যেত্যর্থঃ। কথমিতি চেৎ তত্র বক্তব্যমধ্যক্ষ এবাজ্ঞঃ সন্ প্রমাণেন বিনাঽর্থসিদ্ধিং সাধয়িষ্যতি কিংবাজ্ঞোঽন্তঃকরণাদিরিতি। তত্রাদ্যমনূদ্য দূষয়তি—তস্যৈবেতি। চেতনস্যাধ্যক্ষস্যৈবেত্যর্থঃ। জ্ঞানত্বেঽহমধ্যক্ষ ইতি। জ্ঞানবত্বেঽহন্তা মতিঃ, প্রবৃত্তপ্রমাণজন্যা মতিরপেক্ষিতা ভবেদাগন্তুকসিদ্ধেরন্তনিমিত্তত্বাদিত্যর্থঃ। দ্বিতীয়মনূদ্য দূষয়তি—অন্যস্যৈবেতি। তদ্‌বিজ্ঞান ইতি। তস্যাজ্ঞস্য অন্তঃকরণাদেরধ্যক্ষবিষয়বিজ্ঞানেঽহন্তা প্রমাণজন্যা মতি র্ধ্রুবা ভবেদিতি যোজনা। উভয়থাপি বিধিমুখেন প্রবৃত্তপ্রমাণাদেব অধ্যক্ষসিদ্ধিরিত্যর্থঃ। জ্ঞাততেতি। জ্ঞাততা জ্ঞানবত্তাসিদ্ধিরিতি পক্ষে তস্যৈবাজ্ঞত্বমিষ্টঞ্চেদিতি পূর্ব্বশ্লোকোক্তবিকল্পদূষণপ্রসরণমনিবারণং স্যাদিত্যাহ—জ্ঞাতত্বেঽন্তরোক্তাবিতি। যথা ব্যাখ্যাতৌ স্বপক্ষাবিত্যর্থঃ। অন্যৎ সমানম্ ॥ ১৩৮

স্পষ্টত্বং কর্ম্মকর্ত্র্যাদেঃ সিদ্ধিতা যদি কল্প্যতে।
স্পষ্টতাস্পষ্টতে স্যাতামন্যস্যৈব ন চাত্মনঃ॥ ১৩৯

পদান্বয়। কর্ম্মকর্ত্র্যাদেঃ (কর্ম্ম, কর্ত্তা প্রভৃতির) স্পষ্টত্বম্ (প্রাকট্য, প্রকাশ) যদি (যদি) সিদ্ধিতা (সিদ্ধি) কল্প্যতে (কল্পিত হয়), স্পষ্টতাঽস্পষ্টতে (প্রাকট্য এবং অপ্রাকট্য) অন্যস্য এব (কর্ত্র্যাদির বিপরীত সাক্ষীর) স্যাতাম্ (হয়) আত্মনশ্চ (আত্মারও) ন (নহে) [কারণ কর্তৃস্বরূপাদির জড়ত্ব বশতঃ) ॥ ১৩৯

অনুবাদ। [জ্ঞাততা এবং আত্মলাভ ব্যতীতও স্পষ্টতা নামক সিদ্ধি আছে, অতএব পক্ষান্তর অপ্রসিদ্ধ নহে, এরূপ ভট্টমতকে আশঙ্কা করিয়া নিরাকরণ করিতেছেন—] যদি কর্ম্ম, কর্তৃ প্রভৃতির প্রকাশকে সিদ্ধি বলিয়া কল্পনা কর, তাহা হইলে কর্ত্র্যাদি-স্বভাব-বিলক্ষণ সাক্ষীর প্রকাশ এবং অপ্রকাশ স্বীকার করিতে হইবে, আত্মার নহে * ॥ ১৩৯

টীকা। নমু জ্ঞাততাত্মলাভাতিরিক্তাপ্যস্তি স্পষ্টতা নাম সিদ্ধিরতো নাপ্রসিদ্ধং পক্ষান্তরমিতি ভট্টমতমাশঙ্ক্য পরিহরতি—স্পষ্টত্বমিতি। স্পষ্টত্বং প্রাকট্যং কর্ম্মকর্ত্র্যাদেঃ স্পষ্টতাস্পষ্টতেঽপ্যন্যস্যৈব কর্ত্র্যাদিবিলক্ষণস্য সাক্ষিণশ্চিদাভাসজননে ন স্যাতাং ন ত্বাত্মনঃ কর্ত্র্যাদিস্বরূপস্য জড়ত্বাদিত্যর্থঃ॥ ১৩৯

অদ্রষ্টুর্নৈব চান্ধস্য স্পষ্টীভাবো ঘটস্য তু।
কর্ত্র্যাদেঃ স্পষ্টতেষ্টা চেৎ দ্রষ্টৃতাধ্যক্ষকর্তৃকা॥ ১৪০

পদান্বয়। অদ্রষ্টুঃ (দর্শনশক্তিবিহীন) অন্ধস্য চ (অন্ধের) ঘটস্য তু (ঘটের) স্পষ্টীভাবঃ (প্রকাশ, প্রাকট্য) ন এব (নাই, জ্ঞানবিষয়তার অতিরিক্ত নাই) [এবম্=তাহা হইলে] কর্ত্র্যাদেঃ (কর্তৃপ্রভৃতির) স্পষ্টতা (প্রকাশ) চেৎ (যদি) ইষ্টা (অভিপ্রেত) [তদা=তাহা হইলে] দ্রষ্টৃতা (দ্রষ্টৃত্ব) অধ্যক্ষকর্তৃকা (কর্তৃপ্রভৃতি বিলক্ষণ অধ্যক্ষকর্তৃকা)॥ ১৪০

অনুবাদ। ভট্টমতে দর্শনশক্তি বিহীন-অন্ধের ঘটবিষয়ক স্পষ্টতা

* তাৎপর্য্য—ভট্টমতে স্পষ্টতাই সিদ্ধি পদার্থ, কিন্তু সেই স্পষ্টতা কর্ত্তা কিংবা কর্ম্মাদির ধর্ম্ম বলা যাইতে পারে না; কারণ ইহারা জড়; তাহা সাক্ষীর স্বীকার করিতে হইবে; সাক্ষী হইতে চিদাভাস উৎপন্ন হয়। আত্মা কর্ত্র্যাদিস্বরূপ বলিয়া তাঁহার ধর্ম্ম সম্ভব নহে।

জ্ঞানবিষয়তার অতিরিক্ত নহে, যদি কর্ত্তৃপ্রভৃতির স্পষ্টতা অভিমত হয়, তাহা হইলে দ্রষ্টৃত্ব অধ্যক্ষকর্ত্তৃক বলিতে হইবে * ॥ ১৪০

টীকা। এতদেব ব্যতিরেকপ্রদর্শনেন স্পষ্টয়তি—অদ্রষ্টুরিতি। অদ্রষ্টুঃ দর্শনবৃত্তিরহিতস্য জ্ঞাতুর্বিষয়ীভূতস্য ঘটস্য যঃ স্পষ্টীভাবঃ স নৈব জ্ঞানবিষয়তাতিরিক্তো ভট্টমতে সম্ভবতীত্যর্থঃ। এবং সতি ভট্টমতানুসারিণা কর্ত্রাদেঃ স্পষ্টতা প্রাকট্যরূপেষ্টা চেৎ তদা দ্রষ্টৃতা তদ্বিলক্ষণাধ্যক্ষকর্ত্তৃকাবশ্যমেবেষ্টব্যা, তস্মাৎ কর্ম্মাদের্জড়স্য স্পষ্টতায়াঃ প্রকাশাপরপর্য্যায়ায়া অসম্ভবান্ন স্পষ্টতাসিদ্ধিশঙ্কার্থঃ, কিন্তু জ্ঞানবিষয়তৈবেতি কর্ত্রাদিগতচিদাভাসনদ্বারা তদধিষ্ঠানভূতশ্চিদাত্মা-বিধিমুখেনৈব প্রদীপাদিদৃষ্টান্তানুমানাদিনা প্রমাণেনাবগন্তব্য ইতি ভাবঃ ॥১৪০

অনুভূতেঃ কিমন্যস্মিন্ স্যাৎ তবাপেক্ষয়া বদ।
অনুভবিতরীষ্টা স্যাৎ সোঽপ্যনুভূতিরেব নঃ ॥ ১৪১

পদান্বয়। অনুভূতেঃ (জ্ঞানের, সংবেদনের) অন্যস্মিন্ (অন্য কর্ত্তৃপ্রভৃতিতে) অপেক্ষয়া (অপেক্ষা করিয়া) তব (তোমার) কিম্ (কি ফল) স্যাৎ (হয়) বদ (বল), অনুভবিতরি (অনুভবকর্ত্তাতে) [যা=অনুভূতিঃ] ইষ্টা (অভিপ্রেত) [চেৎ=যদি] স্যাৎ (হয়) সঃ অপি [সেই অনুভবিতাও) নঃ (আমাদের মতে) অনুভূতিঃ এব (অনুভবই) ॥ ১৪১

অনুবাদ। [বিজ্ঞান বাদী বৌদ্ধের শঙ্কা] কর্ত্তৃপ্রভৃতি অন্যপদার্থের অপেক্ষা করিয়া অনুভূতি হয়, ইহাতে তোমার কি ফল বল। যদি অনুভূতি অনুভবিতাতে অভিপ্রেত হয়, তাহা হইলে আমাদের মতে অনুভূতিই অনুভবিতা † ॥ ১৪১

টীকা। অত্র কর্ত্তৃকর্ম্মবিহীন এব প্রত্যয়ঃ স্বমহিম্না ভাসত ইতি বদন্ বিজ্ঞানবাদী বৌদ্ধঃ প্রত্যবতিষ্ঠতে—অনুভূতেরিতি। অনুভূতেঃ সংবেদনস্য অন্যস্মিন্ কর্ত্রাদাবপেক্ষয়া তব কিং ফলং স্যাৎ তদ্বদ ন কিঞ্চিৎফলং তস্যাঃ

---

* তাৎপর্য্য—অন্ধ দর্শনশক্তিহীন বলিয়া ঘট দেখিতে পায় না, কিন্তু ভট্টমতে ঘটের স্পষ্টতাকে জ্ঞান-বিষয়তা বলিতে হইবে, তাহার অতিরিক্ত বলা যায় না। তথাপি যদি স্পষ্টতা কর্ত্তৃ প্রভৃতির হয়, তবে দ্রষ্টৃতা কর্ত্তৃস্বরূপ বিপরীত সাক্ষীর বলিতে হইবে। অতএব জ্ঞানবিষয়তাই সিদ্ধি পদার্থ, স্পষ্টতা সিদ্ধি পদার্থ নহে। চিদাত্মা প্রকাশক, সুতরাং প্রদীপ দৃষ্টান্তে বিধিমুখ আত্মা জ্ঞাতব্য।

† তাৎপর্য্য—বিজ্ঞানবাদী বৌদ্ধ বলেন, কর্ত্তৃকর্ম্মরহিত প্রত্যয় (জ্ঞান) স্বয়ং প্রকাশমান হয়। সুতরাং অনুভূতি অর্থাৎ কর্ত্তৃ প্রভৃতিকে অপেক্ষা করিয়া প্রকাশ হয় না, কারণ সে স্বপ্রকাশ। অনুভবকর্ত্তাতেও অনুভূতি স্বীকার করা যায় না, কারণ আমাদের মতে অনুভূতিই অনুভবিতা, অনুভূতি ব্যতিরিক্ত কিছুই নাই।

স্বপ্রকাশত্বাদিত্যর্থঃ। অনুভবিতরি আশ্রয়ভূতে সৈষ্টব্যা স্যাৎ তস্যাস্তদধীনত্ব-দর্শনাদিতি চেৎ ত্বং ব্রূয়াস্তর্হি সোঽপ্যনুভবিতা নোঽস্মাকং মতে অনুভূতিরেব ন ততঃ পৃথক্ তৎসদ্ভে প্রমাণাভাবাদিত্যর্থঃ॥ ১৪১

অভিন্নোঽপি হি বুদ্ধ্যাত্মা বিপর্য্যাসিতদর্শনৈঃ।
গ্রাহ্যগ্রাহকসংবিত্তিভেদবানিব লক্ষ্যতে॥ ১৪২

পদান্বয়। বুদ্ধ্যাত্মা (বুদ্ধিরূপ আত্মা, অথবা বুদ্ধিস্বভাব) অভিন্নঃ অপি (এক হইলেও) বিপর্য্যাসিতদর্শনৈঃ (ভ্রান্তিবুদ্ধি পুরুষগণকর্ত্তৃক) গ্রাহ্যগ্রাহকসংবিত্তিভেদবান্ ইব (অনুভাব্য অনুভবিতা ও অনুভবের ন্যায়) লক্ষ্যতে হি (প্রতীত হয়)॥ ১৪২

অনুবাদ। [যদি একমাত্র অনুভূতি, তবে অনুভাব্য (জ্ঞেয়) ও অনুভবিতা—এইরূপ ভেদ কিরূপে সম্ভব হয়, এই আশঙ্কায় বলিতেছেন—] বুদ্ধি একরূপ হইলেও ভ্রান্ত পুরুষগণ কর্ত্তৃক গ্রাহ্য, গ্রাহক এবং গ্রহণ এইরূপ ভেদের ন্যায় প্রতীয়মান হয় *॥ ১৪২

টীকা। কথং তর্হি অনুভূতিরনুভবিতানুভাব্য ইতি ভেদদর্শনমিত্যত আহ —অভিন্নোঽপীতি। বুদ্ধ্যাত্মা বুদ্ধিস্বভাবো অভিন্নোঽপি একোঽপি বিপর্য্যাসিতদর্শনৈর্ভ্রান্তবুদ্ধিভিঃ পুরুষৈর্গ্রাহ্যগ্রাহকসংবিত্তিভেদবানিব লক্ষ্যতে প্রতীয়তে। সংবিত্তিশব্দো গ্রহণশব্দপর্য্যায়ঃ॥ ১৪২

ভূতির্যেষাং ক্রিয়া সৈব কারকং সৈব চোচ্যতে।
সত্ত্বং নাশিত্বমস্যাশ্চেৎ সকর্ত্তৃত্বং তথেষ্যতাম্॥ ১৪৩

পদান্বয়। যেষাম্ (যাহাদের বৌদ্ধগণের মতে) [যা=যাহা] ভূতিঃ (অনুভব) সা এব (তাহাই) ক্রিয়া (ক্রিয়া) সা এব (তাহাই) কারকঞ্চ (এবং কারক) উচ্যতে (কথিত হয়) [সিদ্ধান্তী] [তেষাম্=তাহাদের মতে] অস্যাঃ (অনুভূতির) সত্ত্বম্ (স্বরূপসত্ত্ব) নাশিত্বম্ (নাশ) চেৎ (যদি) তথা (সেইরূপ) সকর্ত্তৃত্বম্ (কর্ত্তৃযুক্তত্বও) ইষ্যতাম্ (স্বীকার কর)॥১৪৩

অনুবাদ। যে মতে অনুভূতিকে ক্রিয়া এবং কারক বলা যায়, এবং

---

* তাৎপর্য্য—যেমন চন্দ্র এক, তথাপি জলের কম্পনে ভ্রান্তগণ চন্দ্রের ভেদ কল্পনা করে, সেইরূপ একমাত্র অনুভূতি থাকিতে তাহা আবার জ্ঞেয় এবং জ্ঞাতার কল্পনা করিয়া থাকে। এইরূপ বৌদ্ধমত।

তাহার সত্তা ও ক্ষণভঙ্গুরত্ব যদি স্বীকার করা হয়, তাহা হইলে তন্মতে সকর্তৃকত্বও স্বীকার কর * ॥ ১৪৩

টীকা। বুদ্ধেঃ কারকত্বানঙ্গীকারাচ্চ ন কর্ত্রাদ্যপেক্ষেত্যাহ—ভূতিরিতি। যেষাং মতে যা ভূতিরনুভূতিঃ সৈব ক্রিয়া সৈব কারকমুচ্যতে, ক্ষণভঙ্গুরত্বেন বিরম্য ব্যাপারাযোগাৎ তেষাং মতে কস্তস্যাঃ স্বব্যতিরিক্তোঽপেক্ষণীয়ঃ স্যাদিত্যর্থঃ। প্রথমমনুভূতেরন্যানপেক্ষত্বং নিরাকরোতি সিদ্ধান্তী সত্ত্বমিতি। অনুভূতেরস্যাঃ সত্ত্বং স্বরূপসত্ত্বং নাশিত্বং ক্ষণভঙ্গুরত্বমিষ্টঞ্চেৎ তব তর্হি তথা সকর্তৃত্বমপি ইষ্যতামনুভবস্যাত্রাপি সত্ত্বাবাদিত্যর্থঃ ॥ ১৪৩

ন কশ্চিচ্চেষ্যতে ধর্ম্ম ইতি চেৎ পক্ষহানতা।
নম্বস্তিত্বাদয়ো ধর্ম্মা নাস্তিত্বাদিনিবৃত্তয়ঃ ॥
ন ভূতেস্তর্হি নাশিত্বং স্বালক্ষণ্যং মতং হি তে ॥ ১৪৪

পদান্বয়। [বৌদ্ধ] কশ্চিৎ (কোন) ধর্ম্মঃ (ধর্ম্ম) ন ইষ্যতে (ইষ্ট নহে) [সিদ্ধান্তী] ইতি চেৎ (এই কথা যদি বল) [তর্হি=তাহা হইলে] পক্ষহানতা (স্বপক্ষহানি, ক্ষণিকত্বপক্ষনাশ), [বৌদ্ধ] নমু (প্রশ্নে) অস্তিত্বাদয়ঃ ধর্ম্মাঃ (অস্তিতা প্রভৃতি ধর্ম্ম) নাস্তিত্যাদিনিবৃত্তয়ঃ (নাস্তিত্ব প্রভৃতির নিবৃত্তি) [সিদ্ধান্তী] তর্হি (তবে) ভূতেঃ (অনুভবের) নাশিত্বম্ (ক্ষণভঙ্গুরত্ব) ন (সিদ্ধ হয় না) [এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] হি (যেহেতু) তে (তোমার) স্বালক্ষণ্যম্ (নিজের দ্বারা নিজে জ্ঞাত হয় ইহা) মতম্ (মত, অভিপ্রায়) ॥ ১৪৪

অনুবাদ। [বৌদ্ধ] আমরা বিজ্ঞানের ক্ষণিকত্বাদি ধর্ম্ম স্বীকার করি না; [সিদ্ধান্তী] ইহা বলিতে পার না, কারণ তাহা হইলে ক্ষণিকত্বপক্ষের হানি হয়, [বৌদ্ধ] অস্তিত্বাদি ধর্ম্ম নাস্তিত্বাদির নিবৃত্তিপর ; [সিদ্ধান্তী] তাহা হইলে অনুভূতির ক্ষণিকত্ব সিদ্ধ হয় না, কারণ তোমার মতে বিজ্ঞান নির্বিকল্প মাত্র * ॥ ১৪৪

---

* তাৎপর্য্য—বৌদ্ধগণ অনুভবকে ক্রিয়া এবং কারক বলে এবং তাহার সত্তা ও নাশ স্বীকার করে ; যদি এতগুলি ধর্ম্ম অনুভবে স্বীকার করিলে, তবে তাহার সকর্তৃকত্বও স্বীকার কর, কারণ লোকে ক্রিয়ামাত্রেরই কর্ত্তা দেখা যায়, ইহা সিদ্ধান্তীর আপত্তি।

† তাৎপর্য্য—[বৌদ্ধ] ক্ষণিকত্বাদি ধর্ম্ম নহে, কিন্তু অপোহরূপ—অতদ্ব্যাবৃত্তি, ক্ষণিকত্ব বলিলে অক্ষণিকের ব্যাবৃত্তি অর্থাৎ নিষেধ বুঝায়, সেইরূপ অস্তিত্ব বলিলে নাস্তিত্বের ব্যাবৃত্তি বুঝায়। [সিদ্ধান্তী] জ্ঞান স্বলক্ষণ—অর্থাৎ নিজের দ্বারা নিজেই জ্ঞাত হয়—এইরূপ বৌদ্ধের মত,তাহা হইলে নির্বিকল্প জ্ঞান বিরুদ্ধ সবিকল্প জ্ঞান সিদ্ধ হইল, কারণ স্বলক্ষণ শব্দে প্রকারতা বিশেষ্যতা অবগাহন করিতেছে। সবিকল্পত্ব হেতু অক্ষণিকত্বের অসত্ত্ব হইল, তাহা হইলে

টীকা। অথ সত্ত্বাদিরপি ধর্ম্মো নেষ্যতে ইতি মতং তদা ক্ষণিকত্বপক্ষস্যাপ্যসিদ্ধিরিত্যাহ—ন কশ্চিদিতি। নমু নাস্মাভির্বিজ্ঞানস্য ক্ষণিকত্বাদয়ো ধর্ম্মা ইষ্যন্তে কিন্তু অক্ষণিকত্বাদ্যপোহরূপ এব ক্ষণিকত্বাদিরিষ্যতে, অতো নোক্তদোষ ইতি শঙ্কতে—নম্বিতি। নিরাকরোতি—নেতি। এবঞ্চেৎ তর্হি ভূতেরনুভূতের্নাশিত্বং ন সিধ্যেৎ, হি যস্মাৎ তে তব ভূতেঃ স্বালক্ষণ্যং মতং স্বেনৈব লক্ষ্যতে জ্ঞায়ত ইতি স্বলক্ষণং তস্য ভাবঃ স্বালক্ষণ্যং নির্ব্বিকল্পমাত্রমিতি যাবৎ। ততঃ স্ববিকল্পত্বাৎ অক্ষণিকত্বাসত্ত্বাৎ নাশিত্বাজ্ঞত্বাদিব্যাবৃত্তেরনুভূতেশ্চ সবিকল্পকজ্ঞানাগোচরত্বান্ন সত্ত্বনাশবত্ত্বাদিধর্ম্মসিদ্ধিরিত্যর্থঃ॥ ১৪৪

স্বলক্ষণাবধির্নাশো নাশোঽনাশনিবৃত্তিতা।
অগোরসত্ত্বং গোত্বং তে নতু তদ্‌গোত্বলক্ষণম্‌॥ ১৪৫

পদান্বয়। নাশঃ (বিনাশ) স্বলক্ষণাবধিঃ (স্বরূপ যাহার লক্ষণ এরূপ অবধি যাহার এরূপ), নাশঃ (বিনাশ) অনাশনিবৃত্তিতা (অনাশের নিবৃত্তি), তে (তোমার বৌদ্ধের মতে) অগোঃ (গোভিন্ন—অশ্বাদির) অসত্ত্বম্‌ (অভাব) গোত্বম্‌ (গোত্ব) তৎ (তাহা) গোত্বলক্ষণম্‌ (গোত্বের লক্ষণ) ন তু (নহে)॥ ১৪৫

অনুবাদ। নাশ স্বলক্ষণাবধি, অনাশের নিবৃত্তিকে নাশ বলা যায়, তোমার মতে গোভিন্ন অশ্বাদির অভাবকে গো বলা যায়, তাহা গোত্বের লক্ষণ নহে *॥ ১৪৫

টীকা। এতদেব স্ফুটয়তি—স্বলক্ষণেতি। অয়মর্থঃ কার্য্যং বিনশ্বর নিরবধি নশ্যতি ইদমত্র নাস্তি ইদমিদানীং নাস্তি নষ্টমিতি বা নাশো ব্যবহ্রিয়তে যস্মাৎ তস্মাৎ কিমপ্যস্তি বিনাশাবধিভূতম্‌ অবিনশ্বরং অনুৎপন্নং স্বতঃসিদ্ধং চেত্যভ্যুপেয়ং তদেতদাহ—স্বলক্ষণাবধির্নাশ ইতি। স্বরূপমেব লক্ষণং প্রমাণং ধর্ম্মো বা যস্য স স্বলক্ষণঃ সোঽবধিঃ সীমা যস্য বিনাশস্য স তথেতি বিগ্রহঃ। তথাচ

---

ক্ষণিকত্ব এবং অজ্ঞত্বাদির ব্যাবৃত্তিবশতঃ অনুভব সবিকল্প জ্ঞানের বিষয় হইল না; অতএব বিজ্ঞানের সত্ত্ব ও ক্ষণিকত্বাদি ধর্ম্ম সিদ্ধ হইল, সুতরাং ক্ষণিক বিজ্ঞান একথা ভ্রান্তি মাত্র।

* তাৎপর্য্য—কার্য্যমাত্রই বিনাশী, তাহার একটি অবধি আছে; সুতরাং নাশের অবধিভূত অবিনাশী কোন বস্তুর প্রয়োজন, তাহা হইলে নিত্য আত্মার সিদ্ধি হইলে, ক্ষণিকত্ববাদ থাকে না। অপিচ, অন্যোন্যাশ্রয় দোষ ঘটে, অগোঃ—গোভিন্ন অশ্বাদির জ্ঞান চাই, অশ্বাদিতে অশ্বভিন্ন গবাদির জ্ঞান আবশ্যক, সুতরাং পরস্পর অপেক্ষা করিয়া পরস্পরের সত্তালাভ হওয়ায় পরস্পরাশ্রয় বা অন্যোন্যাশ্রয় দোষ ঘটিল।

স্বাপ্নতে ধাবির্ভাবতিরোভাবয়োরবধিভূতস্য স্থিরস্যাভাবাৎ ন সত্ত্ববিনাশয়োঃ সিদ্ধিরিত্যর্থঃ কিঞ্চ অপোহপক্ষে অন্যোন্যাশ্রয়শ্চ প্রসজ্যেত ইত্যাহ—নাশইতি। সিদ্ধে নাশে তদ্‌বিরোধিনোঽনাশস্য সিদ্ধিঃ তৎসিদ্ধৌ তদপোহরূপনাশসিদ্ধিরিত্যর্থঃ। যত্তু সামান্যমনভ্যুপগচ্ছতা বৌদ্ধেন অগোব্যাবৃত্তিঃ গোলক্ষণমিত্যভ্যুপগম্যতে তদনুপপন্নম্, অন্যোন্যাশ্রয়স্য তাদবস্থ্যাৎ ইত্যভিপ্রেত্যাহ—অগোরিতি। গোরন্যস্য অশ্বত্বাদেরগোপদাভিধেয়স্যাসত্ত্বং নিবৃত্তিরভাবো গোত্বমিতি তে মতং তত্তু ন গোত্বলক্ষণং সিধ্যতি অশ্বত্বস্যাপি গোত্বব্যাবৃত্তিলক্ষণতয়া পরস্পরাপেক্ষসিদ্ধিত্বাদিত্যর্থঃ ॥ ১৪৫

ক্ষণবাচ্যোঽপি যোঽর্থঃ স্যাৎ সোঽপ্যন্যাভাব এব তে ॥ ১৪৬

পদান্বয়। যঃ অর্থঃ ( যে পদার্থ ) ক্ষণবাচ্যঃ অপি ( ক্ষণ এই শব্দের অভিধেয়ও ) স্যাৎ ( হয় ) তে ( তোমার মতে ) সঃ অপি ( সে পদার্থও ) অন্যাভাব এব ( অক্ষণিকের অভাব ) ॥ ১৪৬

অনুবাদ। [ সিদ্ধান্তী অপোহবাদে অন্য দোষ দিতেছেন—] যে পদার্থ ক্ষণশব্দ বাচ্য, তাহাও তোমার মতে অক্ষণিকের অভাব * ॥ ১৪৬

টীকা। অপোহবাদে দোষান্তরমাহ—ক্ষণবাচ্যোঽপীতি। অন্যাভাবোঽক্ষণিকাভাবঃ ক্ষণ ইতি তে প্রসজ্যতে অতঃ স্থিরোঽপি ক্ষণিকতাবিরোধী ত্বয়াভ্যুপগতঃ স্যাদিত্যর্থঃ ॥ ১৪৬

ভেদাভাবেঽপ্যভাবস্য ভেদো নামভিরিষ্যতে।
নামভেদৈরনেকত্বমেকস্য স্যাৎ কথং তব ॥ ১৪৭

পদান্বয়। [ বৌদ্ধ ] অভাবস্য ( অভাবের ) ভেদাভাবে অপি ( ভেদ না থাকিলেও ) নামভিঃ ( গোত্ব, অশ্বত্ব প্রভৃতি নাম সমূহের দ্বারা ) ভেদঃ ( দ্বৈত ) ইষ্যতে ( ইষ্ট হয় ), [ সিদ্ধান্তী ] তব ( তোমার মতে ) একস্য ( নিঃস্বভাব এক অভাবের ) নামভেদৈঃ ( নামভেদের দ্বারা ) অনেকত্বম্ ( বহুত্ব ) কথম্ ( কিরূপে ) স্যাৎ ( হইবে ) [ তৎ = তাহা ] [ বদ = বল ] ॥ ১৪৭

অনুবাদ। [ বৌদ্ধ ] অভাবের ভেদ না থাকিলেও গোত্বাদি নামসমূ-

* তাৎপর্য্য—যদি ক্ষণশব্দের অভিধেয় সূক্ষ্মকালরূপ পদার্থ অক্ষণিকের বিরোধী হয়, তবে স্থির পদার্থ স্বীকার করিতে হইল, সুতরাং ক্ষণিকত্ববাদ থাকিল না। যদি ঘটের অভাব অঘট হয়, তবে ঘটরূপ পদার্থ আছে, তাহা স্বীকার করিতে হইবে।

হের দ্বারা তাহার ভেদ স্বীকার করা যাইতে পারে ? [ সিদ্ধান্তী ] তোমার মতে এক অভাবের নাম ভেদের দ্বারা কিরূপে ভেদ হইবে * ॥১৪৭

টীকা। নন্বভাবো নাম ন সতো নিবৃত্তিরিষ্যতে যেনাতিপ্রসঙ্গঃ স্যাৎ কিন্তু নিরূপাখ্য এবান্যব্যাবৃত্ত্যাত্মনাভিলপ্যত ইতি শঙ্কতে—ভেদাভাবেঽপীতি। অভাবস্য স্বরূপতো ভেদাভাবেঽপি অগোত্বমশ্বত্বম্ অনশ্বত্বং গোত্বমিত্যাদি নামভিঃ স্বরূপভেদ ইষ্যত ইত্যর্থঃ। দূষয়তি—নামভেদৈরিতি। একস্য নিঃস্বভাবস্য অভাবস্য নামভেদৈর্নিরর্থকসংজ্ঞাভেদৈরনেকত্বমনেকপদার্থাসাধারণতয়া ব্যাবৃত্ত্যাত্মত্বং তব কথং ঘটেতেত্যর্থঃ ॥ ২৪৭

অপোহো যদি ভিন্নানাং বৃত্তিস্তস্য কথং গবি।
নাভাবাভেদকাঃ সর্ব্বে বিশেষা বা কথঞ্চন ॥ ১৪৮

পদান্বয়। যদি (যদি) ভিন্নানাম্ (ভিন্ন বস্তুসমূহের) [ ব্যাবৃত্তিঃ=নিষেধ ] অপোহঃ ( অপোহ) [ তদা=তাহা হইলে ] তস্য ( তাহার, অপোহের) গবি ( গোতে ) বৃত্তিঃ ( স্থিতি ) কথম্ ( কিরূপে ) [ সিধ্যেৎ=সিদ্ধ হয় ] সর্ব্বে ( সমস্ত ) অভাবাঃ ( অভাব ) ভেদকাঃ ( ব্যাবৃত্তি বুদ্ধিজনক ) ন ( নহে ) বিশেষা বা ( অথবা ভাবরূপ ) কথঞ্চন ( কোন প্রকারে ) [ ন=নহে ] ॥ ১৪৮

অনুবাদ। যদি ভিন্ন বস্তু সমূহের ব্যাবৃত্তি অপোহ হয়, তাহা হইলে কিরূপে গোতে বৃত্তি হইবে, সমস্ত অভাব কিংবা কোন প্রকারেও ভেদবুদ্ধিজনক হইতে পারে না † ॥১৪৮

টীকা। কিঞ্চ ভিন্নানাং ব্যাবৃত্তিরপোহোঽভিন্নানাং বা তত্র আদ্যমনূদ্য দূষয়তি—অপোহো যদীতি। ভেদপ্রতিযোগিনামানন্ত্যাৎ তদবগমমন্তরেণ তদ-

* তাৎপর্য্য—বৌদ্ধ বলে—আমি সদ্বস্তুর নিবৃত্তিকে অভাব বলি না, কিন্তু নিঃস্বভাব অন্য নিবৃত্তিরূপই অভাব, তাহা হইলে উক্ত দোষ ঘটিল না, তদুত্তরে সিদ্ধান্তী বলেন—অভাবের কোন বৈশিষ্ট্য নাই, কেবল অনর্থক সংজ্ঞা কয়েকটির দ্বারা অভাবের অন্য ব্যাবৃত্তি স্বরূপত্ব কখনই হইতে পারে না।

† তাৎপর্য্য—সিদ্ধান্তী বৌদ্ধের উপর আপত্তি করিতেছেন—তোমার অপোহ শব্দের অর্থ কি ? ভিন্ন বস্তুসমূহের ব্যাবৃত্তি ( নিষেধ ) অপোহ, অথবা অভিন্ন বস্তুসমূহের। প্রথম কল্পে—ভেদ ( অন্যোন্যাভাব ) প্রতিযোগীর অসংখ্যত্ব হেতু, প্রতিযোগীর জ্ঞান ব্যতীত অপোহের জ্ঞান হইতে পারে না ; সুতরাং অপোহের 'গো'—পদার্থ কিরূপে বৃত্তি হইবে, অর্থাৎ হইতে পারে না। দ্বিতীয় কল্পে—তাহার' অভাব অশ্বত্বাদিরূপ, সুতরাং অশ্বত্বাদিরূপ অভাব কিংবা ভাবপদার্থভেদ বুদ্ধির জনক হইতে পারে না ; কারণ ভেদ্য এবং ভেদকের ভেদ অদ্যাপি নিরূপিত হয় নাই। অভাব জ্ঞানের প্রতি প্রতিযোগীর জ্ঞানের কারণতা আছে। ঘটাভাবের ঘটই প্রতিযোগী। অগোর ব্যাবৃত্তি গবাদি, অভাবরূপ, খণ্ডমুণ্ডাদি ভাবরূপ।

গোহানবগমাৎ তস্যাপোহস্য গবি বৃত্তিঃ কথং সিধ্যেদিতিশেষঃ। তদসিদ্ধৌ চ কিঞ্চিদভাবস্য কচিৎ সুলভত্বাৎ ব্যবহারানিয়মপ্রসঙ্গঃ ইতি ভাবঃ। দ্বিতীয়ে দোষমাহ—নাভাবা ইতি। সর্ব্বেঽপ্যভাবা অস্বাশ্বাদ্যপোহরূপা ন ভেদকা ন গোরিতরেতরব্যাবৃত্তত্ব বুদ্ধিজনকাঃ স্যুস্তথাবিশেষা বা ভাবরূপাঃ খণ্ডমুণ্ডাদয়ো ভেদকা ন স্যুঃ, ভেদ্যভেদকয়োর্ভেদাসিদ্ধেরিত্যর্থঃ ॥ ১৪৮

নামজাত্যাদয়ো যদ্বৎ সংবিদস্তেঽবিশেষতঃ ॥ ১৪৯

পদান্বয়। তে (তোমার মতে) সংবিদঃ (জ্ঞানের) অবিশেষতঃ (অবৈশিষ্ট্য বশতঃ একরূপত্ব হেতু) নামজাত্যাদয়ঃ (নামজাতি প্রভৃতি) যদ্বৎ (যেমন) [তদ্বৎ গবাদীনাম্ অগবাদিব্যাবৃত্তয়ঃ খণ্ডাদয়ো বা ন বিশেষণম্= সেইরূপ গবাদির অগোত্বাদি ব্যাবৃত্তি কিংবা খণ্ডাদি বিশেষণ নহে]॥ ১৪৯

অনুবাদ। [সিদ্ধান্তী বৌদ্ধমত নিবাকরণ করিতেছেন—] তোমার (বৌদ্ধের) মতে জ্ঞানের অবিশেষ বশতঃ নাম জাতি প্রভৃতি যেমন বিশেষণ নহে, সেইরূপ গবাদির অগোব্যাবৃত্তি অথবা খণ্ডমুণ্ডাদি বিশেষণ নহে * ॥ ১৪৯

টীকা। এবঞ্চ অপোহবাদে খণ্ডা গৌর্নীলমুৎপলমিত্যাদি বিশিষ্টব্যবহারাসিদ্ধিরিয়ং গৌরিত্যাদ্যবধারণস্বরূপব্যবহারাসিদ্ধিশ্চ স্যাদিত্যভিপ্রেত্যাপোহনিরাকরণমুপসংহরতি—নামজাত্যাদয় ইত্যর্দ্ধেন। তে তব মতে সংবিদোঽবিশেষতো নির্ব্বিশেষত্বাৎ নামজাত্যাদয়ো যদ্বন্ন বিশেষণম্, এবং গবাদীনাম্ অগবাদিব্যাবৃত্তয়ঃ খণ্ডাদয়ো বা ন বিশেষণমিতি বিশিষ্টব্যবহারলোপ এবেতি জীবনমপি তে দুর্লভমিতি ভাবঃ ॥ ১৪৯

প্রত্যক্ষমনুমানং বা ব্যবহারে যদীচ্ছসি।
ক্রিয়াকারকভেদৈস্তদভ্যুপেয়ং ধ্রুবং ভবেৎ ॥ ১৫০

পদান্বয়॥ যদি (যদি) ব্যবহারে (ব্যবহার কালে) প্রত্যক্ষম্ (প্রত্যক্ষ) অনুমানং বা (কিংবা অনুমান) ইচ্ছসি (ইচ্ছা কর) [তর্হি=তাহা হইলে] ক্রিয়াকারকভেদৈঃ (ক্রিয়া এবং কারকের ভেদের দ্বারা) তৎ (তাহা, প্রত্যক্ষ ও অনুমান) ধ্রুবম্ (নিশ্চিত) অভ্যুপেয়ম্ (স্বীকার্য্য) ভবেৎ (হয়)॥ ১৫০

* তাৎপর্য্য—বৌদ্ধমতে জ্ঞান একরূপ, বিশেষণের দ্বারা বিশিষ্ট নহে; তাহা খণ্ডগো, মুণ্ডগো এরূপ বিশিষ্ট জ্ঞান হইতে পারে না, সুতরাং ব্যবহারের বিলোপ ঘটে, বৌদ্ধের জীবনযাত্রা নির্ব্বাহ হইতে পারে না, সুতরাং বিশিষ্ট জ্ঞান অবশ্য স্বীকার্য্য।

অনুবাদ। যদি লোকব্যবহারে প্রত্যক্ষ কিংবা অনুমান—প্রমাণ স্বীকার কর, তাহা হইলে সেই প্রত্যক্ষ ও অনুমান যে ক্রিয়া এবং কারকের ভেদের দ্বারা নিশ্চিত, তাহা স্বীকার করিতে হইবে * ॥ ১৫০

টীকা। যদুক্তং ভূতির্যেষাং ক্রিয়া সৈবেত্যত্র সংবিদঃ ক্রিয়াকারকভেদাপেক্ষা নাস্তীতি তৎপ্রত্যক্ষমনুমানং চেতি প্রমাণদ্বয়াভ্যুপগমবিরুদ্ধমিত্যাহ—প্রত্যক্ষমিতি। স্পষ্টার্থঃ ॥ ১৫০

তস্মান্নীলং তথা পীতং ঘটাদির্বা বিশেষণম্।
সংবিদস্তদুপেয়ং স্যাদ্ যেন চাপ্যনুভূয়তে ॥ ১৫১

পদান্বয়। তস্মাৎ (তজ্জন্ত) নীলম্ (নীল) তথা (সেইরূপ) পীতম্ (পীত) ঘটাদিঃ বা (অথবা ঘটাদি) বিশেষণম্ (বিশেষণ) সংবিদঃ (জ্ঞানের) উপেয়ম্ (স্বীকার্য্য) স্যাৎ (হয়), যেন (যাহার দ্বারা) তৎ চ অপি (জ্ঞাতাও) অনুভূয়তে (অবগত হয়)॥ ১৫১

অনুবাদ। তজ্জন্য নীল, পীত এবং ঘটাদি, সংবিদের (জ্ঞানের) বিশেষণ স্বীকার করিতে হইবে, যাহার দ্বারা [নীলাদি] অনুভূত হয় সেই জ্ঞাতাও স্বীকার্য্য † ॥ ১৫১

টীকা। তথাচ : সংবেদনাতিরিক্তবেদ্যবেদিতৃস্বরূপমনিচ্ছতাপি অভ্যুপেয়মিতি বৌদ্ধমতনিরাকরণমুপসংহরতি—তস্মাদীতি। যেন চাপ্যনুভূয়তে সোঽপি জ্ঞাতাভ্যুপেয়ঃ স্যাদিত্যর্থঃ ॥ ১৫১

রূপাদীনাং যথান্যঃ স্যাদ্ গ্রাহ্যত্বাদ্ গ্রাহকস্তথা।
প্রত্যয়স্তৎ তথান্যঃ স্যাদ্ ব্যঞ্জকত্বাৎ প্রদীপবৎ ॥ ১৫২

পদান্বয়। রূপাদীনাম্ (রূপপ্রভৃতির) গ্রাহ্যত্বাৎ (বিষয়ত্ব হেতু) যথা (যেমন) অন্যঃ (অপর) গ্রাহকঃ (গ্রহীতা) স্যাৎ (হয়), তথা (সেইরূপ)

* তাৎপর্য্য—বৌদ্ধগণ প্রত্যক্ষ এবং অনুমান—এই দুইটি প্রমাণ স্বীকার করেন, ক্রিয়া ও কারকের ভেদ স্বীকার করেন না; কিন্তু সেই প্রমাণদ্বয়ের দ্বারা ক্রিয়া-কারক ভেদ জানা যায়। সুতরাং সংবিদের ক্রিয়া ও কারকের ভেদ নাই, ইহা ঠিক নহে।

† তাৎপর্য্য—নীলজ্ঞান, পীতজ্ঞান, ঘটজ্ঞান—এইরূপ জ্ঞানের বিশেষণ পীতাদি, এই সমস্ত নীলাদি যাহার দ্বারা অনুভূত হয় সেই জ্ঞাতাও অঙ্গীকার্য্য, সুতরাং ক্রিয়া ও কারকের ভেদ স্বীকার করিতে হইল।

প্রত্যয়ঃ ( প্রত্যয়ের গ্রাহ্যত্ব হেতু ) তৎ ( অন্যগ্রাহক ) [ স্যাৎ=আছে ], তথা ( সেইরূপ ) [ গ্রাহকশ্চ গ্রাহ্যাদন্যঃ=গ্রাহক ও গ্রাহ্য হইতে ভিন্ন ] ব্যঞ্জকত্বাৎ ( প্রকাশকত্ব হেতু ) প্রদীপবৎ ( দীপের ন্যায় ) [ স্যাৎ=আছে ] ॥ ১৫২

অনুবাদ। রূপপ্রভৃতির গ্রাহ্যত্ব হেতু যেমন অন্যগ্রাহক বিদ্যমান আছে, যেমন প্রত্যয় গ্রাহ্য বলিয়া অন্য গ্রাহক সিদ্ধ হয়, সেইরূপ প্রদীপের ন্যায় প্রকাশক বলিয়া গ্রাহ্য হইতে ভিন্ন গ্রাহক সিদ্ধ হয় * ॥ ১৫২

টীকা। সংবিৎ সাক্ষিণ্যনুমানং প্রমাণমাহ—রূপদীনামিতি। যদ্গ্রাহ্যং তৎস্বান্যগ্রাহ্যং যথা রূপাদিগ্রাহ্যা চ সংবিদিতি বৌদ্ধং প্রতি প্রয়োগো যোজ্যঃ। তথাবভাসকোঽবভাস্যাদন্যো ব্যঞ্জকত্বাদ্ঘটাদেঃ—প্রদীপবদিতি। আস্তিকান্ প্রতি প্রযোক্তব্যমিত্যর্থঃ। যথা রূপাদীনাং গ্রাহ্যত্বাদ্ গ্রাহকোঽন্যঃ স্যাৎ তথা প্রত্যয়স্য গ্রাহ্যত্বাৎ গ্রাহকোঽন্যঃ স্যাৎ তথা গ্রাহকশ্চ গ্রাহ্যাদন্যঃ স্যাদ্ ব্যঞ্জকত্বাৎ প্রদীপবদিতি শ্লোকযোজনা ॥ ১৫২

অধ্যক্ষস্য দৃশেঃ কীদৃক্ সম্বন্ধঃ সম্ভবিষ্যতি।
অধ্যক্ষেণ তু দৃশ্যেন মুক্ত্বান্যো দ্রষ্টৃদৃশ্যতাম্ ॥ ১৫৩
অধ্যক্ষেণ কৃতা দৃষ্টির্দৃশ্যং ব্যাপ্নোত্যথাপি বা।
নিত্যাধ্যক্ষকৃতঃ কশ্চিদুপকারো ভবেদ্ ধিয়াম্ ॥ ১৫৪

পদান্বয়। দৃশেঃ ( দ্রষ্টৃস্বরূপ আত্মার ) অধ্যক্ষেণ দৃশ্যেন তু ( অধ্যক্ষ-সম্বন্ধীয় দৃশ্য প্রত্যয়ের সহিত ) দ্রষ্টৃদৃশ্যতম্ ( দ্রষ্টৃত্ব এবং দৃশ্যত্বকে ) মুক্ত্বা ( ত্যাগ করিয়া ) অন্যঃ ( অপর ) কীদৃক্সম্বন্ধঃ ( কিরূপ সম্বন্ধ ) সংভবিষ্যতি ( সম্ভব হইবে )। অধ্যক্ষেণ ( অধ্যক্ষকর্তৃক ) কৃতা ( জনিতা ) দৃষ্টিঃ ( জ্ঞান ) দৃশ্যম্ ( দৃশ্যকে ) ব্যাপ্নোতি ( ব্যাপিয়া থাকে ) অথ অপি বা ( কিংবা ) নিত্যা-ধ্যক্ষকৃতঃ ( নিত্য আত্মজনিত ) কশ্চিৎ ( কোন ) উপকারঃ ( উপকৃতি ) ধিয়াম্ ( বুদ্ধির ) ভবেৎ ( হয় ) ॥ ১৫৩। ১৫৪

অনুবাদ। [ প্রত্যয়ের সহিত অধ্যক্ষের কিরূপ সম্বন্ধ তাহা বর্ণিত

---

* তাৎপর্য্য—গ্রাহ্য ঘটাদি তদ্ভিন্ন পুরুষ গ্রাহ্য, যেমন সংবিদ্ রূপাদি গ্রাহ্য—এইরূপ বৌদ্ধের অনুমান। সেইরূপ—প্রত্যয় ( অন্তঃকরণ, বা তদ্বৃত্তি ) গ্রাহ্য, তাহার অন্য গ্রাহক আছে, যেমন ঘটাদির গ্রাহ্য বস্তু হইতে ভিন্ন প্রকাশক দীপাদি বিদ্যমান আছে।

হইতেছে—] দৃক্‌স্বরূপ আত্মার দৃশ্য প্রত্যয়ের সহিত দ্রষ্টৃত্ব ও দৃশ্যত্বব্যতীত আর কি সম্বন্ধ হইবে? * অধ্যক্ষকর্ত্তৃক কৃত দৃষ্টি দৃশ্যকে ব্যাপিয়া থাকে অথবা নিত্য অধ্যক্ষকৃত কোন উপকার বুদ্ধির হয় † ॥ ১৫৩॥ ১৫৪

টীকা। কস্তর্হি প্রত্যয়াধ্যক্ষয়োঃ সম্বন্ধ ইত্যপেক্ষায়ামাহ—অধ্যক্ষস্যেতি। দ্রষ্টৃদৃশ্যসম্বন্ধাভ্যুপগমে বলাদাভাসোঽভ্যুপগন্তব্য ইতি বিকল্পয়তি—অধ্যক্ষেণেতি। অধ্যক্ষেণ প্রত্যয়েন দৃশেরাত্মনঃ কীদৃক্ সম্বন্ধো ভবিষ্যতি পারমার্থিকো বাঽপারমার্থিকো বেতি বিমর্শার্থঃ। তত্রাদ্যে দৃশেঃ পরিণামাদিবিকারপ্রাপ্তিপ্রসঙ্গাৎ সাবয়ব ইত্যভিপ্রেত্য দ্বিতীয়মঙ্গীকরোতি—নিত্যাধ্যক্ষেতি ॥ ১৫৩ ॥ ১৫৪

স চোক্তস্তন্নিভত্বং প্রাক্ সংব্যাপ্তিশ্চ ঘটাদিষু।
যথালোকাদিসংব্যাপ্তির্ব্যঞ্জকত্বাদ্ধিয়স্তথা ॥ ১৫৫

পদান্বয়। স চ ( সেই নিত্যাধ্যক্ষকৃত বুদ্ধির উপকার ) প্রাক্ ( পূর্ব্বে, মুখপ্রতিবিম্ব দৃষ্টান্ত দ্বারা ) উক্তঃ ( কথিত হইয়াছে ), যথা ( যেমন ) ঘটাদিষু ( ঘটাদিবস্তুতে ) আলোকসংব্যাপ্তিঃ ( আলোকের ব্যাপ্তি ) ব্যঞ্জকত্বাৎ ( ব্যঞ্জকত্ব হেতু ) তথা ( সেইরূপ ) ধিয়ঃ ( বুদ্ধির ) তন্নিভত্বং ( তত্তুল্যতা ) সংব্যাপ্তিশ্চ ( এবং দৃশ্য ঘটাদিব্যাপ্তি ) ॥ ১৫৫

অনুবাদ। নিত্য অধ্যক্ষকৃত বুদ্ধির উপকার পূর্ব্বে মুখপ্রতিবিম্ব দৃষ্টান্তের দ্বারা কথিত হইয়াছে, যেমন প্রকাশকত্ববশতঃ ঘটাদিপদার্থে অনেকের ব্যাপ্তি সেইরূপ বুদ্ধিরও ঘটাদিব্যাপ্তি হয় ॥ ১৫৫

টীকা। কোঽসাবুপকার ইত্যপেক্ষায়ামাহ—স চোক্ত ইতি। স চ নিত্যাধ্যক্ষকৃতো বুদ্ধেরুপকারস্তন্নিভত্বং প্রাক্ পূর্ব্বমেব মুখপ্রতিবিম্বদৃষ্টান্তেনোক্ত ইত্যর্থঃ। উক্তাভাসদ্বারা আত্মনো দৃশ্যবাহ্যবিষয়সম্বন্ধং বক্তুং সাভাসায়া বুদ্ধের্বিষয়ব্যাপ্তিং সদৃষ্টান্তমাহ—সংব্যাপ্তিশ্চেতি। যথা ঘটাদিষ্বালোকাদিসংব্যাপ্তির্ব্যঞ্জকত্বাৎ তথা ধিয়ো দৃশ্যঘটাদিব্যাপ্তিরিত্যর্থঃ ॥ ১৫৫

---

* তাৎপর্য্য—আত্মা দৃক্‌স্বরূপ, প্রত্যয় দৃশ্য, সুতরাং দৃক্‌দৃশ্যত্বই সম্বন্ধ, অতএব আভাস স্বীকৃত হইল।

† তাৎপর্য্য—প্রত্যয়ের সহিত অধ্যক্ষের পারমার্থিক কিংবা অপারমার্থিক সম্বন্ধ? আদ্যকল্পে আত্মার পরিণামিত্বাদি বশতঃ সাবয়বত্ব প্রসঙ্গ হয়, দ্বিতীয় কল্প স্বীকার্য্য।

আলোকস্থো ঘটো যদ্‌বদ্ বুদ্ধ্যারূঢ়ো ভবেৎ তথা।
ধীব্যাপ্তিঃ স্যাদ্‌ঘটারোহো ধিয়ো ব্যাপ্তৌ ক্রমো ভবেৎ॥ ১৫৬

পদান্বয়। যদ্বৎ (যেমন) আলোকস্থঃ (আলোকস্থিত) ঘটঃ (ঘট) [আলোকারূঢ়ঃ=আলোকে আরূঢ়] ভবেৎ (হয়), তথা (সেইরূপ) [বুদ্ধিনিবিষ্টঃ ঘটঃ=বুদ্ধিতে প্রতিষ্ঠ ঘট] বুদ্ধ্যারূঢ়ঃ (বুদ্ধিতে আরূঢ়] ভবেৎ (হয়) [আরূঢ়—এই কথা বলিলে লোক যেমন ঘোড়ায় চড়ে, লোক উপরে থাকে, ঘোড়া নীচে থাকে, এখানে সেইরূপ শঙ্কা হইতে পারে, তাহা নিরাস করিতেছেন] ঘটারোহঃ (বুদ্ধিতে ঘটের আরোহশব্দার্থ) ধীব্যাপ্তিঃ (বুদ্ধির-ব্যাপ্তি, অর্থাৎ বুদ্ধিবৃত্তির দ্বারা ফলভাগিত্ব, বুদ্ধিবৃত্তি দ্বারা ঘটে প্রকাশরূপ ফল হয়) স্যাৎ (হয়) [যদি বিষয়ব্যাপ্তিমাত্র বুদ্ধির বিষয়াপ্রকাশকত্ব, তাহা হইলে আত্মা এবং বুদ্ধির প্রভেদ কি? এই আশঙ্কায় বলিতেছেন] ধিয়ঃ (বুদ্ধির) ব্যাপ্তৌ (ব্যাপ্তিতে) ক্রমঃ (ক্রম, পারম্পর্য্য) ভবেৎ (আছে)॥ ১৫৬

অনুবাদ। আলোকস্থিত ঘট যেমন আলোকারূঢ় হয়, সেইরূপ বুদ্ধিনিবিষ্ট ঘট বুদ্ধিতে সমারূঢ় হইয়া থাকে, বুদ্ধির দ্বারা ব্যাপ্তির নাম ঘটারোহণ, বুদ্ধির ব্যাপ্তিতে ক্রম বিদ্যমান আছে *॥ ১৫৬

টীকা। উক্তমেব স্ফুটয়তি—আলোকস্থ ইতি। যদ্বৎ যথালোকনিবিষ্টো ঘট আলোকারূঢ়ো ভবেৎ তথা বুদ্ধিনিবিষ্টো বুদ্ধ্যারূঢ়ো ভবেৎ। আরূঢ় ইত্যুক্তে পুরুষাশ্বয়োরিবোপর্য্যধোভাব ইতি শঙ্কাং বারয়তি—ধীব্যাপ্তিঃ স্যাদিতি। যদ্যেবং বিষয়ব্যাপ্তিমাত্রমেব ধিয়ো বিষয়ব্যঞ্জকত্বং তর্হি আত্মনো বুদ্ধেশ্চ কো বিশেষ ইত্যাশঙ্ক্য বিশেষমাহ—ধিয়ো ব্যাপ্তৌ ক্রমো ভবেদিতি॥১৫৬

পূর্ব্বং স্যাৎ প্রত্যয়ব্যাপ্তিস্ততোঽন্যগ্রহ আত্মনঃ।
কৃৎস্নাধ্যক্ষস্য নো যুক্তঃ কালাকাশাদিবৎ ক্রমঃ॥ ১৫৭

পদান্বয়। পূর্ব্বম্ (পূর্ব্বে) প্রত্যয়ব্যাপ্তিঃ (বুদ্ধির বিষয়ব্যাপ্তি) স্যাৎ (হয়) ততঃ (অনন্তর) আত্মনঃ (আত্মার) অন্তগ্রহঃ (প্রতিবিম্ব ভাব) [স্যাৎ=হয়], কৃৎস্নাধ্যক্ষস্য (ব্যাপক আত্মার) কালাকাশাদিবৎ (কাল এবং আকাশ প্রভৃতির ন্যায়) ক্রমঃ (ক্রম) নো যুক্তঃ (উচিত নহে)॥ ১৫৭

---

* তাৎপর্য্য—অন্ধকারে ঘট আছে, লোকের দর্শনগোচর হয় না, যখন কেহ প্রদীপ আনিল, তখন ঘট আলোকারূঢ় হইল—অর্থাৎ আলোকের দ্বারা ব্যাপ্ত হইল—ঘটে প্রকাশরূপ ফল আহিত হইল। বুদ্ধির বিষয়ব্যাপ্তি ক্রম দৃষ্ট হয়, কিন্তু ব্যাপক আত্মার ক্রম দৃষ্ট হয় না।

অনুবাদ। পূর্ব্বে বুদ্ধির বিষয়ব্যাপ্তি, অনন্তর [ বুদ্ধি বিষয়াকারতা প্রাপ্ত হইলে ] আত্মার [ বিষয়াকারা বুদ্ধিতে ] প্রতিবিম্বন ; কিন্তু ব্যাপক আত্মার, কাল ও আকাশ প্রভৃতির ন্যায় ক্রম উচিত নহে * ॥ ১৫৭

টীকা। ধিয়ো বিষয়ব্যাপ্তৌ ক্রমো ভবেন্নাত্মন ইত্যর্থাদুক্তং বিশেষং বিশদয়তি—পূর্ব্বমিতি। ধিয়ো বিষয়ব্যাপ্তিঃ পূর্ব্বং প্রথমমিব প্রথমং স্যাৎ ততো বিষয়াকারতায়াং সিদ্ধায়ামাত্মনোঽনুগ্রহস্তদাকারে প্রতিবিম্বভাবঃ তদ্বলাচ্চ বিষয়ব্যঞ্জকত্বমিতি ক্রমদ্রষ্টৃত্বমন্যশেষত্বং চ ধিয়ঃ সিধ্যতি ন তথাত্মন ইত্যাহ—কৃৎস্নাধ্যক্ষস্যেতি। প্রত্যর্থং পরিণামভেদেন ব্যঞ্জকত্বাদ্ বুদ্ধেরেব ক্রমো যুক্তঃ কৃৎস্নাধ্যক্ষস্য সর্ব্ববিক্ষেপাস্পদতয়া সর্ব্বদা সর্ব্বত্রানুগতপ্রকাশরূপস্য অপরিচ্ছিন্নস্য আত্মনো ন যুক্তঃ স ক্রম ইত্যর্থঃ। দেশতঃ কালতো বা ক্রমাভাবে দৃষ্টান্তঃ—কালাকাশাদিবদিতি ॥ ১৫৭

বিষয়গ্রহণং যস্য কারণাপেক্ষয়া ভবেৎ।
সত্যেব গ্রাহ্যশেষে চ পরিণামী স চিত্তবৎ ॥ ১৫৮

পদান্বয়। কারণাপেক্ষয়া ( কর্ত্তৃপ্রভৃতি কারককে অপেক্ষা করিয়া ) গ্রাহ্যশেষে ( বিষয়াংশের অবশেষে ) সতি এব চ ( থাকিলে ) যস্য ( যাহার ) বিষয়গ্রহণম্ ( ঘটাদি বিষয়ের গ্রহণ ) ভবেৎ ( হয় ), সঃ ( সে ) চিত্তবৎ ( চিত্তের ন্যায় ) পরিণামী ( বিকারী ) ভবেৎ ( হয় ) ॥ ১৫৮

অনুবাদ। [ আত্মা বিষয়ভাসক বলিয়া বুদ্ধির ন্যায় পরিণামী হউক,— আশঙ্কায় বলিতেছেন—] গ্রাহ্যবিষয়ের অবশেষ থাকায় কারককে অপেক্ষা করিয়া যাহার বিষয় গ্রহণ হয়, সে চিত্তের ন্যায় পরিণামী হয় † ॥ ১৫৮

টীকা। নন্বধ্যক্ষস্যাপি ভোগ্যবিষয়াবভাসকত্বাদ্ বুদ্ধিরিব পরিণামঃ

---

* তাৎপর্য্য—পূর্ব্বে ইন্দ্রিয় প্রণালীর দ্বারা বিষয় বুদ্ধিতে পতিত হইলে বুদ্ধি বিষয়াকার ধারণ করে, অনন্তর বিষয়াকারা বুদ্ধিতে আত্মার প্রতিবিম্ব পতিত হয়। যদ্যপি নীরূপ আত্মার প্রতিবিম্ব সম্ভব নহে, তথাপি বুদ্ধির সহিত আত্মার তাদাত্ম্য ঘটে। বুদ্ধি প্রতি বিষয়ে তদাকার ধারণ করে, কারণ বুদ্ধি পরিচ্ছিন্না, পরিণামযুক্তা, তাহার ক্রম সম্ভব হয়, আত্মা ব্যাপক, অসঙ্গ ; সুতরাং তাহার ক্রম হইতে পারে না। যেমন নিত্যকাল কিংবা আকাশের ক্রম হয় না।

† তাৎপর্য্য—ইন্দ্রিয় কিংবা বুদ্ধি যে বিষয় গ্রহণ করে, তাহা সর্ব্বাংশে গৃহীত হয় না, ইন্দ্রিয়াদি করণ বলিয়া তাহার কর্ত্রাদি কারকের অপেক্ষা আছে ; কিন্তু আত্মা স্বয়ং প্রকাশ স্বরূপ, নিজ স্বভাবের দ্বারা নিজে অধ্যস্ত সমস্ত বস্তুই প্রকাশিত করেন, সুতরাং তাহাতে তাহার পরিণামিত্ব প্রসঙ্গ হয় না।

প্রাপ্নোতীত্যাশঙ্ক্যাহ—বিষয়গ্রহণমিতি। কারণাপেক্ষয়া কর্ত্ত্রাদিকারকাপেক্ষয়া গ্রাহকশেষে স্বাসংসৃষ্টবিষয়াস্তরাবশেষে চ সতি যস্ত বিষয়গ্রহণং ভবেৎ স পরিণামী স্যাৎ চিত্তবন্নৈবমাত্মনো বিষয়াবভাসনং কিন্তু নিত্যসিদ্ধপ্রকাশস্বভাবেন যুগপৎ স্বাধ্যস্তসমস্তাবভাসনমিত্যতো ন তস্মিন্ পরিণামশঙ্কাবকাশ ইত্যর্থঃ॥ ১৫৮

অধ্যক্ষোঽহমিতি জ্ঞানং বুদ্ধেরেব বিনিশ্চয়ঃ।
নাধ্যক্ষস্যাবিশেষত্বান্ন তস্যাস্তি পরো যতঃ॥ ১৫৯

পদান্বয়। অহম্ (আমি) অধ্যক্ষঃ (আত্মা) ইতি (এইরূপ) জ্ঞানম্ (জ্ঞান) বুদ্ধেঃ (সাভাস অন্তঃকরণের) বিনিশ্চয়ঃ (অবস্থা বিশেষ) [এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] অধ্যক্ষস্য (অধ্যক্ষের) অবিশেষত্বাৎ (একরূপত্ব হেতু) [যদি বল আত্মারও অন্য সাক্ষী চাই, এ আশঙ্কায় বলিতেছেন] যতঃ (যেহেতু) তস্য (আত্মার) পরঃ (অপর দ্রষ্টা) ন অস্তি (নাই)॥ ১৫৯

অনুবাদ। 'আমি আত্মা'—এইরূপ জ্ঞান সাভাস বুদ্ধির অবস্থা বিশেষ, কারণ আত্মার কোন বিশেষ নাই, আত্মার অন্য কোন দ্রষ্টা নাই *॥ ১৫৯

টীকা। যদ্যপি তস্যোক্তরীত্যা ভোগ্যবিষয়াকারপরিণামো নাস্তি তথাপি ব্রহ্মজ্ঞানাকারেণ পরিণামঃ স্যাদ্ ব্রহ্মণঃ স্বাত্মত্বে সত্যপি তদাকারাবভাসস্যাগন্তুকজ্ঞানসাপেক্ষত্বাদিত্যাশঙ্ক্যাহ—অধ্যক্ষোঽহমিতীতি। তত্ত্বমস্যাদিবাক্যাৎ অধ্যক্ষঃ পরমাত্মৈবাহমিতি যজ্জ্ঞানং জায়তে তৎ নাধ্যক্ষস্য সাক্ষিণঃ পরিণামস্তস্য বিশেষত্বাৎ স্বতঃ পরতো বা নিরবয়বস্য অসঙ্গস্য বিশেষাসম্ভবাৎ কিন্তু বুদ্ধেরেব সাভাসায়া বিনিশ্চয়োঽবস্থাবিশেষ ইত্যক্ষরার্থঃ। এতদুক্তং ভবতি—অনেকজন্মানুষ্ঠিতযজ্ঞাদিকাপহৃতাদৃষ্টদোষনিবৃত্তিসংস্কারবত্যাঃ সগুণব্রহ্মোপাসনানিরাকৃতচাঞ্চল্যায়াঃ সাম্প্রতং বিবেকবৈরাগ্যশমাদিগুণসংস্কৃতায়াঃ পদার্থদ্বয়পরিশোধনজ্ঞানাহিতদৃঢ়সংস্কারায়াশ্চ বুদ্ধেঃ তত্ত্বমস্যাদিবাক্যশ্রবণসমনন্তরশোধিতপদার্থগতকল্পিতভেদাংশতিরোধানেন অখণ্ডাকারা কাচিদবস্থা জায়তে তস্যাং প্রতিবিম্বিতশ্চিদাত্মা তাদৃগ্‌বৃত্ত্যবিবিক্তাকারেণাহমিতি পরামৃশ্যেত, অতো বিবিক্তাকারমেবোপাধ্যংশাপোহেন স্বমেব রূপং ব্রহ্মেতি প্রতিপদ্যত ইতি ন তস্মিন্ কোঽপি বিশেষ উপজায়ত ইতি চিদাত্মনঃ পরিণামাভ্যুপগমে পরি-

* তাৎপর্য্য—যদ্যপি বিষয়াকারে আত্মার পরিণাম নাই হউক, তথাপি ব্রহ্মজ্ঞানাকারে পরিণাম হইতে পারে? ইহার উত্তর, 'আমি ব্রহ্ম' এইরূপ তত্ত্বমসি বাক্য জন্য জ্ঞান চৈতন্য প্রতিবিম্বিত বুদ্ধির বৃত্তিবিশেষ।

পামিনশ্চি ত্তবৎ স্বাস্তহে স্তত্বনিয়মাদাত্মনোঽপ্যন্তঃ সাক্ষী কল্প্যেত, তদনুপপন্নমনবস্থানাং অপ্রমাণকত্বাচ্চ ইত্যভিপ্রেত্যাহ—ন তস্যাস্তি পরো যত ইতি। ১৫৯

কর্ত্রা চেদহমিত্যেবমনুভূয়েত মুক্ততা।
সুখদুঃখবিনির্মোকো নাহংকর্ত্তরি যুজ্যতে ॥ ১৬০

পদান্বয়। কর্ত্রা (কর্ত্তৃকর্ত্তৃক, বিকারিকর্ত্তৃক) চেৎ (যদি) অহম্ (আমি) [মুক্ত] ইতি এবম্ (এইরূপ) মুক্ততা (মুক্তি) অনুভূয়েত (অনুভূত হয়) [তদা—তাহা হইলে] অহংকর্ত্তরি (অহংকর্ত্তাতে) সুখদুঃখবিনির্মোকঃ (সুখ এবং দুঃখের মোক্ষ) ন যুজ্যতে (যুক্ত হয় না)॥ ১৬০

অনুবাদ। কর্ত্তা যদি 'আমি মুক্ত'—এইরূপ মুক্তি অনুভব করে, তাহা হইলে [আমি কর্ত্তা নহি এইরূপ কর্ত্তৃত্ববিমর্দ্দনের দ্বারা] অহংকর্ত্তার সুখদুঃখাদির অভাব সঙ্গত হয় না *॥ ১৬০

টীকা। যদ্যপ্যেবমন্তঃকরণস্যৈব জ্ঞানাকারপরিণামস্তথাপি তস্য ন জ্ঞানফলভাগিতা কিন্তু আত্মনঃ এব ইত্যভিপ্রেত্য অহংকর্ত্তুঃ ফলসম্বন্ধে দোষমাহ—কর্ত্রা চেদিতি। কর্ত্রা বিকারিণা চেদহং মুক্ত ইতি মুক্ততানুভূয়েত তদা নাহং কর্ত্তেতি কর্ত্তৃত্বোপমর্দ্দনেন সুখদুঃখবিনির্মোকোঽসম্বন্ধঃ তস্মিন্ ন যুজ্যতে কর্ত্তুঃ সুখাদিমত্ত্বানুভববিরোধাদিত্যর্থঃ। কর্ত্তুরপি ক্রিয়য়া সহ তদা বিলীয়মানত্বান্ন তস্য ফলসম্বন্ধ ইতি ভাবঃ॥ ১৬০

বাধ্যতে প্রত্যয়ো নেহ বিবেকেনাবিবেকবান্।
দেহাদাবভিমানোত্থো দুঃখীতি প্রত্যয়ো ধ্রুবম্।
কুণ্ডলী প্রত্যয়ো যদ্বৎ প্রত্যগাত্মাভিমানিনা॥ ১৬১

পদান্বয়। ইহ (প্রকৃতস্থলে) প্রত্যগাত্মাভিমানিনা (শুদ্ধত্ব পদার্থাভিমানী) বিবেকেন (বিবেক) প্রত্যয়েন (জ্ঞানের দ্বারা) দেহাদৌ (শরীর, ইন্দ্রিয়, মনঃ বুদ্ধি প্রভৃতিতে) অভিমানোত্থঃ (আত্মাভিমানজনিত) দুঃখী (দুঃখী, সুখী, কৃশঃ, স্থূল, কামী) ইতি (এইরূপ) অবিবেকবান্ (অবিবেক যুক্ত) প্রত্যয়ঃ (প্রতীতি) যদ্বৎ (যেমন) কুণ্ডলী (কুণ্ডলবান্) প্রত্যয়ঃ (জ্ঞান) ধ্রুবম্ (নিশ্চিত) বাধ্যতে (বাধিত হয়)॥ ১৬১

---

* তাৎপর্য্য—যদ্যপি বুদ্ধির জ্ঞানাকার পরিণাম, তথাপি জ্ঞানফলভাগিতা আত্মার; কারণ মুক্তিতে ক্রিয়া ও কর্ত্তার অভাববশতঃ বুদ্ধির ফল-সম্বন্ধ হইতে পারে না।

অনুবাদ। যেমন কুণ্ডলের প্রাপ্তিতে সুখ এবং বিয়োগে দুঃখ জন্মে, সেইরূপ এখানে প্রত্যগাত্মাভিমানী বিবেক জ্ঞানের দ্বারা দেহ, ইন্দ্রিয় প্রভৃতিতে আত্মাভিমানজনিত দুঃখী সুখী এইরূপ অবিবেকজ্ঞান নিশ্চিত বাধিত হয়॥ ১৬১

টীকা। আত্মণ্যপি কথং ফলসম্বন্ধস্তস্য কূটস্থনিত্যত্বাদিত্যাশঙ্ক্য তত্ত্বজ্ঞানোদয়াৎ নান্তরীয়কতয়া বাধ্যমানাধ্যস্তানাত্মসম্ভেদাবভাসস্য ফলত্বোপচারাৎ তস্য চাত্মন্যেবোপপত্তেরিত্যভিপ্রেত্যাহ—দেহাদাবিতি। দুঃখীত্যুপলক্ষণম্। সুখী কৃশঃ স্থূলঃ কামী ক্রোধীত্যাদয়ঃ কুণ্ডলস্য স্বসম্বন্ধিত্বাভিমানকৃতে তৎসংযোগবিয়োগয়োঃ সুখদুঃখে যদ্বদিতি দৃষ্টান্তার্থঃ। এবং বাধ্যস্যাধ্যস্তত্বমুক্ত্বা তস্য বাধমাহ—প্রত্যগাত্মাভিমানিনেতি। অবিবেকবানাত্মাভিমানিকঃ প্রত্যয়ো বিবেকেন প্রত্যগাত্মাভিমানিনা শুদ্ধত্বং পদার্থাত্মাভিমানিনা প্রত্যয়েন বাধ্যত ইত্যন্বয়ঃ। প্রত্যগাত্মাভিগামিনেতি পাঠান্তরে সুগমম্॥ ১৬১

বিপর্য্যাসেঽসদস্তং স্যাৎ প্রমাণস্যাপ্রমাণতঃ॥ ১৬২

পদান্বয়। বিপর্য্যাসে (বৈপরীত্যে) প্রমাণস্য (প্রমাণের) অপ্রমাণতঃ (অপ্রমাণবশতঃ) [ সর্ব্বম্=সমস্ত বস্তু ] অসদন্তম্ (শূন্যান্ত) স্যাৎ (হয়)॥১৬২

অনুবাদ। [ যেমন বিবেকজ্ঞানের দ্বারা অবিবেকজ্ঞান নাশপ্রাপ্ত হয়, সেইরূপ অবিবেক জ্ঞানদ্বারা বিবেকজ্ঞান নাশ প্রাপ্ত কেন হয় না, এই আশঙ্কায় বলিতেছেন— ] ইহার বৈপরীত্য ঘটিলে প্রমাণ অপ্রমাণ হয়, এবং সমস্ত বস্তু শূন্যান্ত হয় *॥ ১৬২

টীকা। অত্র প্রাগ্ বৃদ্ধেনার্দ্ধেন সহ গণনয়েহ বৃদ্ধমর্দ্ধমেকীকৃত্য অবিবেকবতা বিবেকী প্রত্যয়ঃ কস্মান্ন বাধ্যতে বিরোধস্য সমত্বাদিত্যত আহ—বিপর্য্যাস ইতি। বৈপরীত্যে প্রমাণস্যাপ্রমাণতাপাতাৎ সর্ব্বমসদন্তং শূন্যান্তং স্যাৎ। প্রামাণিকস্যার্থস্যাসত্বে প্রতিভাসস্য নিরালম্বনত্বাপত্তৌ নিরবধিকো বাধ ইতি শূন্যান্ততাপ্রসঙ্গ ইত্যর্থঃ। অয়মর্দ্ধোঽপ্যেকঃ॥ ১৬২

---

* তাৎপর্য্য—যদি বল, অবিবেক জ্ঞানের দ্বারা বিবেকজ্ঞান নাশ প্রাপ্ত হউক, তাহা হইতে পারে না; কারণ বিবেকজ্ঞান প্রমাণজন্য, অবিবেক জ্ঞান অপ্রমাণ জন্য। যদি প্রমাণসিদ্ধ পদার্থ মিথ্যা হয়, তাহা হইলে মিথ্যাবস্তুর প্রতিফলনের অধিষ্ঠান না থাকায় নাশের কোন অবধি থাকে না, সুতরাং শূন্যবাদ আসিয়া পড়ে। সিদ্ধান্তে বিনাশী বস্তুজাত আদ্যন্ত নাশ হয়, আত্মার নাশ হয় না।

দাহচ্ছেদবিনাশেষু দুঃখিত্বং নান্যথাত্মনঃ ।
নৈব হ্যন্যস্য দাহাদাবন্যো দুঃখী ভবেৎ ক্বচিৎ ॥ ১৬৩

পদান্বয়। দাহচ্ছেদবিনাশেষু (দাহ, কর্ত্তন এবং বিনাশে) আত্মনঃ (আত্মার) দুঃখিত্বম্ (দুঃখবত্ত্ব) ন (নহে), অন্যথা (নতুবা সুষুপ্তিতেও দুঃখিত্ব হউক), হি (যেহেতু) অন্যস্য (অন্যের) দাহাদৌ (দাহ, ছেদাদিতে) অন্যঃ (অপর কেহ) ক্বচিৎ (কখনও) দুঃখী (দুঃখী) ন এব ভবেৎ (হয় না) ॥১৬৩

অনুবাদ। দাহ, ছেদন এবং মরণে আত্মা দুঃখিত হয় না; তাহা হইলে সুষুপ্তিকালেও দুঃখিত্ব প্রসঙ্গ হয়; অন্যের দাহ ছেদাদিতে অন্য কখন দুঃখী হয় না * ॥ ১৬৩

টীকা। বিবেকেনাবিবেকবাধো ভবতীতি পূর্ব্বমুক্তং প্রপঞ্চয়তি—দাহ-চ্ছেদিতি। দাহাদিদেহোপঘাতনিমিত্তং হি দুঃখমনুভূয়তে নান্যথা, তচ্চ দেহাভি-মাননিবন্ধনম্, অন্যথা সুষুপ্তাবপি প্রসঙ্গাৎ, আত্মা চ দেহাদেরন্য ইতি প্রমাণ-সিদ্ধমতোঽন্যগতদাহাদিনাঽন্যস্য দুঃখেতি প্রসঙ্গাদধ্যাসনিবন্ধনং দুঃখ্যহমস্মীতি জ্ঞানমিত্যর্থঃ ॥ ১৬৩

অস্পর্শত্বাদদেহত্বান্নাহং দাহ্যো যতঃ সদা ।
তস্মান্মিথ্যাভিমানোত্থং মৃতে পুত্রে মৃতির্যথা ॥ ১৬৪

পদান্বয়। যতঃ (যেহেতু) অস্পর্শত্বাৎ (স্পর্শরাহিত্যবশতঃ) অদেহত্বাৎ (দেহভিন্নত্ব হেতু) সদা (সর্ব্বদা, কোন জ্ঞানেও) অহম্ (আমি) ন দাহ্যঃ (দাহযোগ্য নহি), তস্মাৎ (তজ্জন্য) [ইদম্=ইহা, আত্মার দাহচ্ছেদাদি] মিথ্যাভিমানোত্থম্ (মিথ্যাভিমান জনিত) [এপক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে] যথা (যেমন) পুত্রে (তনয়) মৃতে (মরিয়া গেলে) মৃতিঃ (মরণ) ॥১৬৪

অনুবাদ। আমি স্পর্শশূন্য এবং দেহভিন্ন, আমি কোনকালেও দাহযোগ্য নহি, অতএব পুত্র মরিলে নিজের মরণের ন্যায় ইহা মিথ্যা-ভিমানজনিত ॥ ১৬৪

টীকা। আত্মনঃ স্বতো দাহাদিসম্বন্ধাভাবে প্রমাণমাহ—অস্পর্শত্বাদিতি। ফলিতং সদৃষ্টান্তমুপসংহরতি—তস্মাদিতি ॥ ১৬৪

---

* তাৎপর্য্য—শরীরাদি হইতে আত্মা ভিন্ন, শরীরের দাহে, ছেদনে কিংবা বিনাশে আত্মার দুঃখ কেন হইবে? লোকে দেখা যায়, অন্যের দাহ, ছেদ প্রভৃতিতে অন্যের কষ্ট হয় না।

কুণ্ডল্যহমিতি হ্যেতদ্‌বাধ্যেতৈব বিবেকিনা।
দুঃখীতি প্রত্যয়স্তদ্‌বৎ কেবলাহংধিয়া সহ ॥ ১৬৫

পদান্বয়। [যথা=যেমন] অহম্ (আমি) কুণ্ডলী (কুণ্ডল—কর্ণের অলঙ্কার বিশেষ, তদ্‌যুক্ত) ইতি (এরূপ) এতৎ (জ্ঞান) বিবেকিনা (বিবেকী) [প্রত্যয়েন=প্রত্যয়ের দ্বারা) বাধ্যেত এব (বাধিত হয়ই) তদ্বৎ (সেইরূপ) দুঃখীতিপ্রত্যয়ঃ (আমি দুঃখী এরূপ জ্ঞান) কেবলাহংধিয়া সহ (শুদ্ধব্রহ্মে কেবল অহংজ্ঞানের সহিত) [বাধ্যতে=বাধিত হয়] ॥ ১৬৫

অনুবাদ। আমি 'কুণ্ডলবান্'—এইরূপ জ্ঞান যেমন বিবেকজ্ঞানের দ্বারা বাধিত হয়, সেইরূপ 'আমি দুঃখী'=এইরূপ জ্ঞান শুদ্ধব্রহ্মে অহংবুদ্ধির সহিত বাধিত হয় * ॥ ১৬৫

টীকা। প্রাগুক্তং দৃষ্টান্তং বিবৃণ্বন্ বিবেকীপ্রত্যয়েনাবিবেকী বাধ্যত ইত্যুপপাদিতমুপসংহরতি—কুণ্ডলীতি। কেবল শুদ্ধে ব্রহ্মণ্যেবাহংধীঃ কেবলাহংধীস্তয়েতি বিগ্রহঃ ॥ ১৬৫

সিদ্ধে দুঃখিত্ব ইষ্টং স্যাৎ তচ্ছক্তিশ্ছন্দসাত্মনঃ।
মিথ্যাভিমানতো দুঃখী তেনার্থাপাদনক্ষমঃ ॥ ১৬৬

পদান্বয়। আত্মনঃ (আত্মার) দুঃখিত্বে (দুঃখিত্ব) সিদ্ধে (সিদ্ধ হইলে) ছন্দসা (ইচ্ছাবশতঃ) তচ্ছক্তিঃ (দুঃখিত্ব শক্তি) ইষ্টং স্যাৎ (অভিমত হয়), তেন (সেইজন্য) মিথ্যাভিমানতঃ (মিথ্যাভিমানবশতঃ) অর্থাপাদনক্ষমঃ (অর্থাৎ দুঃখিত্ব শক্তিমত্ত্বের আপাদন যোগ্য) দুঃখী (আমি দুঃখী—এরূপ অনুভব) ॥১৬৬

অনুবাদ। আত্মার দুঃখিত্ব সিদ্ধ হইলে ইচ্ছানুসারে দুঃখিত্বশক্তি কল্পনা করিতে পার। অতএব মিথ্যাভিমানবশতঃ দুঃখিত্বশক্তি অর্থাৎ দুঃখিতের আপাদন যোগ্য শক্তি, আপনাকে দুঃখী বলিয়া মনে করে † ॥ ১৬৬

* তাৎপর্য্য—লোকে কুণ্ডল কর্ণে পরিধান করিয়া বলে—আমি কুণ্ডলী, বস্তুতঃ দেহ (কর্ণ) কুণ্ডলযুক্ত, এরূপ জ্ঞান যেমন আমি কুণ্ডলী নহি—এরূপ জ্ঞানের দ্বারা বাধ প্রাপ্ত হয়, সেইরূপ আমি দুঃখী এরূপ জ্ঞান বাধিত হয়, অহং ব্রহ্ম—এরূপ জ্ঞান বৃত্তিরূপ, তাহাও নাশ প্রাপ্ত হইয়া থাকে।

† তাৎপর্য্য—পূর্ব্বপক্ষীর এইরূপ আশঙ্কা—যদি আত্মা স্বভাবতঃ দুঃখরহিত, তাহা হইলে মুক্তির উপদেশ ব্যর্থ হয়, সুতরাং আত্মার মুক্তিসিদ্ধির নিমিত্ত দুঃখশক্তি স্বীকার করিতে হইবে, সুষুপ্তিকালে আত্মার দুঃখ না দেখিলেও শক্তি থাকে, ইহার উপর সিদ্ধান্তীর উত্তর—যদি কোন অবস্থায় আত্মার দুঃখিত্ব প্রমাণসিদ্ধ হয়, তবে আত্মার দুঃখশক্তিমত্ত্ব কল্পনা করিতে পার। কিন্তু এই দুঃখ অন্তরূপে উপলব্ধি হয়। দেহাদির সঙ্গে যখন দুঃখ, তখন মিথ্যাভিমানবশতঃ আত্মাকে আরোপিত হয় মাত্র।

টীকা। নন্বহুঃখিনো মোক্ষোপদেশানুপপত্তেরাত্মনোঽপি দুঃখিত্বমবগম্যতে ততস্তৎসিদ্ধয়ে শক্তিমত্ত্বং গম্যতেঽতো নাত্মগতেন নিমিত্তেনৈব দুঃখী কিন্তু স্বতোঽপীতি সুষুপ্ত্যাদাবপি শক্তিমত্ত্বমনিবারিতমিতি চেৎ তত্রাহ—সিদ্ধ ইতি। কস্যাঞ্চিদপ্যবস্থায়াং যত্তাত্মনঃ কেবলস্ত দুঃখিত্বং প্রমাণসিদ্ধং স্যাৎ তথা সতি ছন্দসা ইচ্ছয়া তচ্ছক্তিঃ দুঃখিত্বশক্তিঃ কল্প্যেত, ন সা কল্পয়িতুং শক্যতে সুখ-দর্শনস্যান্যথোপপত্তেরিত্যাহ—মিথ্যেতি। অত্র হ্যন্বয়ব্যতিরেকৌ দর্শিতৌ তেন মিথ্যাভিমাননিবন্ধনত্বেনার্থাপাদনক্ষমো দুঃখিত্বানুভব ইতি যোজনা। অর্থাদনুপপত্ত্যা যতঃ দুঃখিত্বশক্তিমত্ত্বাপাদনং তস্য ক্ষমঃ সমর্থোঽয়মনুভব ইত্যন্যথোপপত্তিরিত্যর্থঃ। তথাচ যথাদর্শনং দুঃখশক্তিমত্ত্বমপি মিথ্যৈবেতি ভাবঃ ॥ ১৬৬

অস্পর্শোঽপি যথা স্পর্শমচলশ্চলনাদি চ।
অবিবেকাৎ তথা দুঃখং মানসং চাত্মনীক্ষতে ॥ ১৬৭

পদান্বয়। যথা (যেমন) [আত্মা] অস্পর্শোঽপি (স্পর্শরহিত হইলেও) স্পর্শম্ (স্পর্শকে) অচলঃ (ক্রিয়ারহিত হইলেও) চলনাদি চ (ক্রিয়া, শয়ন, উত্থান প্রভৃতি) ঈক্ষতে (দেখে), তথা (সেইরূপ) অবিবেকাৎ (বিবেক জ্ঞানের অভাববশতঃ) মানসং দুঃখম্ (মনের দুঃখ) আত্মনি চ (আত্মাতে) [ঈক্ষতে=দেখে] ॥ ১৬৭

অনুবাদ। যেমন অজ্ঞলোক অবিবেকবশতঃ আত্মা স্পর্শরহিত হইলে ও তাহার স্পর্শ এবং ক্রিয়ারহিত হইলেও তাহার ক্রিয়া দর্শন করে, সেইরূপ মনের ধর্ম্ম দুঃখ আত্মাতে অবলোকন করে ॥ ১৬৭

টীকা। তামেবান্যথোপপত্তিং সাধয়তি—অস্পর্শোঽপীতি। নিরবয়বস্ত পূর্ণস্যাত্মনো যথা স্পর্শচলনাদিদর্শনমবিবেকাদেব। আদিশব্দাচ্ছয়নোত্থানোপবেশনাদি গৃহ্যতে। চকারাৎ পরিচ্ছিন্নত্বাভিমানঃ। তথা মানসং মনঃকল্পিতং চ দুঃখমবিবেকাদেবাত্মনি ঈক্ষত ইত্যর্থঃ ॥ ১৬৭

বিবেকাত্মধিয়া দুঃখং নুদ্যতে চলনাদিবৎ।
অবিবেকস্বভাবেন মনো গচ্ছত্যনিচ্ছতঃ ॥ ১৬৮

পদান্বয়। বিবেকাত্মধিয়া (বিবেকরূপ আত্মজ্ঞান দ্বারা) চলনাদিবৎ (গত্যাদির ন্যায়) দুঃখম্ (দুঃখ) নুদ্যতে (নিবৃত্তি হয়), অবিবেকস্বভাবেন (অজ্ঞান-

স্বভাববশতঃ ) অনিচ্ছতঃ ( ইচ্ছাবিহীন পুরুষের ) মনঃ ( চিত্ত ) গচ্ছতি (ইতস্ততঃ ধাবিত হয় ) ॥ ১৬৮

অনুবাদ। যেমন স্থূলদেহের সহিত আত্মার বিবেকজ্ঞানের দ্বারা চলনাদি নিবৃত্ত হইয়া থাকে, সেইরূপ বিবেকরূপ—আত্মজ্ঞানের দ্বারা সূক্ষ্মদেহাবিবেকজন্য দুঃখ নিবৃত্ত হয়, অবিবেকবশতঃ অনিচ্ছু পুরুষের মন ইতস্ততঃ ধাবিত হয় ॥ ১৬৮

টীকা। অবিবেকাদেব দুঃখদর্শনমাত্মনি ইতোতদন্বয়ব্যতিরেকাভ্যামুপপাদয়তি—বিবেকেতি। বিবেকরূপয়া আত্মধিয়া ইত্যর্থঃ। যস্মাৎ স্থূলদেহবিবেকাত্মজ্ঞানেন চলনাদিস্থূলদেহসম্বন্ধি মিথ্যাধ্যস্তমাত্মনি নিবর্ত্ততে তথা সূক্ষ্মদেহাবিবেকনিমিত্তং দুঃখং ব্রহ্মাত্মজ্ঞানেন সমূলং নিবর্ত্তত ইত্যর্থঃ ॥১৬৮

তদানুদৃশ্যতে দুঃখং নৈশ্চল্যে নৈব তস্য তৎ।
প্রত্যগাত্মনি তস্মাৎ তৎ দুঃখং নৈবোপপদ্যতে ॥ ১৬৯

পদান্বয়। তদা ( বিবেকাবস্থায় ) নৈশ্চল্যে ( চিত্তের স্থিরতা হইলে ) তস্য ( আত্মার ) তৎ ( সেই ) দুঃখং ( দুঃখ ) ন এব অনুদৃশ্যতে ( দৃষ্ট হয় না ), তস্মাৎ ( অতএব ) প্রত্যগাত্মনি ( প্রত্যগাত্মায়) তদ্দুঃখম্ ( সেই দুঃখ ) ন এব উপপদ্যতে ( উৎপন্ন হয় না ) ॥ ১৬৯

অনুবাদ। আত্মা ও অনাত্মার বিবেকে চিত্তের স্থৈর্য্য হইলে আত্মার দুঃখ দৃষ্ট হয় না, অতএব প্রত্যগাত্মার দুঃখ উপপন্ন হয় না ॥ ১৬৯

টীকা। অনিচ্ছতোঽপি অবিবেকাভাবাৎ মনশ্চলতীতি নিমিত্তমুক্‌ত্বা নৈমিত্তিকমাহ—তদেতি। নৈশ্চল্যে সতি তস্যাত্মনস্তৎ দুঃখং নৈবেত্যন্বয়ঃ। উপসংহরতি—প্রত্যগাত্মনি তস্মাদিতি ॥ ১৬৯

ত্বং-সতোস্তুল্যনীড়ত্বান্নীলাশ্ববদিদং ভবেৎ ॥ ১৭০

পদান্বয়। ইদং ( তত্ত্বমসি—এই বাক্য ত্বংসতোঃ [ ত্বংপদ এবং সৎপদের ) তুল্যনীড়ত্বাৎ ( একার্থবৃত্তিত্ব হেতু ) নীলাশ্ববৎ ( নীল অশ্বের ন্যায় ) ভবেৎ ( হয় ) ॥ ১৭০

অনুবাদ। তত্ত্বমসি—বাক্য ত্বং এবং সৎপদের একার্থবৃত্তিত্ববশতঃ নীল অশ্বের ন্যায় হয় * ॥ ১৭০

* তাৎপর্য্য—এখানে আপত্তি হইতে পারে যে, দৃষ্টান্ত ও দার্ষ্টান্তিক তুল্য নহে, নীল-অশ্ব স্থলে নীল গুণ ও অশ্ব গুণী—দ্রব্য, উভয়ের সংসর্গ বাক্যার্থ হইতেছে, তত্ত্বমসি স্থলে অখণ্ড

টীকা। এবং যুক্তিতঃ প্রত্যগাত্মনো নির্দুঃখত্বাভাবে সিদ্ধে বাক্যাদেব ব্রহ্মাস্মীত্যপরোক্ষজ্ঞানং ভবতীত্যাহ—ত্বংসতোরিত্যর্দ্ধেন। ইদং বাক্যম্ অখণ্ডার্থনিষ্ঠং ভবেৎ ত্বংসতোস্ত্বং-সৎপদয়োস্তদন্যনীড়ত্বাদেকার্থবৃত্তিত্বাৎ নীলাশ্ব-পদবদিত্যক্ষরার্থঃ। নীলাশ্বে ইতি পদয়োর্যদ্যপি গুণগুণিরূপেণ সংস্পৃষ্টার্থবিষয়ত্বং তথাপ্যেকদ্রব্যপর্য্যবসায়িত্বেন সামানাধিকরণ্যে দৃষ্টান্ত ইতি দ্রষ্টব্যম্॥ ১৭০

নির্দুঃখবাচিনা যোগাত্ত্বংশব্দস্য তদর্থতা।
প্রত্যগাত্মাভিধানেন তচ্ছব্দস্য যুতেস্তথা॥ ১৭১

পদান্বয়। নির্দুঃখবাচিনা (নির্দুঃখের বাচক) [সচ্ছব্দেন=সৎশব্দের সহিত] যোগাৎ (সম্বন্ধবশতঃ) ত্বংশব্দস্য (ত্বং শব্দের) তদর্থতা (তৎপদের অর্থযুক্ত, তৎপদের যে অর্থ তাহা), তথা (সেইরূপ) প্রত্যগাত্মাভিধানেন (প্রত্যগাত্মার বাচক) [ত্বং শব্দেন=ত্বং শব্দের সহিত] তচ্ছব্দস্য (তৎশব্দের) যুতেঃ (যোগবশতঃ) [অপরোক্ষাত্মতা সিধ্যতি=অপরোক্ষাত্মত্ব সিদ্ধ হয়]॥১৭১

অনুবাদ। [ত্বং ও সৎ-পদের একার্থনিষ্ঠত্ব প্রদর্শিত হইতেছে—] ত্বংপদ নির্দুঃখবাচক সৎশব্দের সহিত সামানাধিকরণ্যবশতঃ তদর্থক হয় এবং প্রত্যগাত্মার বাচক ত্বং শব্দের সহিত তৎ-শব্দের সামানাধিকরণ্যবশতঃ অপরোক্ষত্ব সিদ্ধ হয় *॥ ১৭১

টীকা। কথং পদয়োরেকার্থনিষ্ঠত্বং তদ্দর্শয়তি—নির্দ্দুঃখেতি। নির্দ্দুঃখ-বাচিনা সচ্ছব্দেন যোগাৎ সামানাধিকরণ্যাৎ ত্বংশব্দস্য তদর্থতা তথাপ্রত্যগাত্মাভিধানেন ত্বং শব্দেন তচ্ছব্দস্য সচ্ছব্দস্য যুতেঃ যোগাৎ সামানাধিকরণ্যাৎ অপরোক্ষাত্মতা সিধ্যতীত্যর্থঃ॥ ১৭১

দশমস্ত্বমসীত্যেবং বাক্যং স্যাৎ প্রত্যগাত্মনি॥ ১৭২

পদান্বয়। ত্বম্ (তুমি) দশমঃ (দশসংখ্যার পূরক) অসি (হও) ইতি এবম্ (এইরূপ) বাক্যম্ (বাক্য) প্রত্যগাত্মনি (প্রত্যগাত্মার) স্যাৎ (হয়)॥ ১৭২

---

বাক্যার্থ। ইহার উত্তর—যদ্যপি গুরূপ অংশে তুল্যতা নাই, তথাপি সামানাধিকরণের তুল্যতা আছে।

* তাৎপর্য্য—তত্ত্বমসি বাক্যে তৎ এবং ত্বং এই দুইটি পদ আছে, তৎ পদকে সৎ বলা হয়, তৎ পদের অর্থ নির্দুঃখ ব্রহ্ম, তাহার সহিত ত্বং শব্দের সামানাধিকরণ্যবশতঃ তৎপদের অর্থ নির্দুঃখাদি আসিল, এবং ত্বং পদের অর্থ আত্মা, তাহার সহিত তৎশব্দের সামানাধিকরণ্য হইল, এইরূপ বাক্য শুদ্ধ চৈতন্যে পর্য্যবসিত হইল।

অনুবাদ। [বাক্যও অপরোক্ষবস্তু-প্রতিপাদক, এপক্ষে দৃষ্টান্ত প্রদর্শিত হইয়েছে—]তুমিই দশম, এইরূপ বাক্যের প্রত্যগাত্মাতে বৃত্তি হয় * ॥ ১৭২

টীকা। বাক্যমপ্যপরোক্ষবস্তুপ্রতিপাদকমিত্যত্র দৃষ্টান্তমাহ—দশমস্ত্বম-সীতি ॥ স্পষ্টম্ ॥ ১৭২

স্বার্থস্য হ্যপ্রহাণেন বিশিষ্টার্থসমর্পকৌ।
প্রত্যগাত্মাবগত্যন্তৌ নান্যোঽর্থোঽর্থাদ্‌বিরোধতঃ ॥ ১৭৩

পদান্বয়। [ত্বং সৎ-শব্দৌ=ত্বং এবং সৎ-] স্বার্থস্য ('প্রত্যক্ষ' পরোক্ষত্ব-রূপ ত্বং তৎপদের বাচ্যার্থের) অপ্রহাণেন (ত্যাগ না করিয়া) বিশিষ্টার্থসমর্পকৌ (বিশিষ্টার্থের জ্ঞাপক) হি (নিশ্চিত:) [অতএব বাচ্যভেদে পর্য্যায়তা নহে] [তাহা হইলে অযথার্থরূপে পর্য্যায়তা হউক—এই আশঙ্কায় বলিতেছেন—] প্রত্যগাত্মাবগত্যন্তৌ (শুদ্ধসাক্ষীর জ্ঞান অবসন্ন যাহাদের যে ত্বং তৎপদের), [ত্বং ও তৎপদের সামানাধিকরণ্য অংশাংশিবিষয়স্বরূপে উপপন্ন হয়, অখণ্ডার্থ বিষয়তা কেন—এই আশঙ্কায় বলিতেছেন] অতঃ অর্থাৎ (এই অখণ্ডার্থ হইতে) বিরোধী (বিরুদ্ধ) অন্যঃ অর্থঃ (অপর অর্থ) ন (বেদান্তে প্রতিপাদিত হয় না) ॥ ১৭৩

অনুবাদ। [যদি ত্বং ও তৎ-পদ একার্থে পর্য্যবসিত হয়, তাহা হইলে ঘট, কলসাদির ন্যায় পর্য্যায়শব্দ হইয়া পড়িল, সুতরাং একত্র প্রয়োগ হইতে পারে না—এই আশঙ্কায় উত্তর দিতেছেন—] 'ত্বম্' এবং 'তৎ'পদ প্রত্যক্ষত্ব—পরোক্ষত্বরূপবাচ্য অর্থকে পরিত্যাগ না করিয়া বিশিষ্ট অর্থের বোধক হয় [সুতরাং বাচ্যের ভেদ থাকায় পর্য্যায়তা হইল না] পরিশেষে শুদ্ধসাক্ষী পর্য্যবসায়ী, এই অখণ্ডার্থ ব্যতীত অপর কোন অর্থ বেদান্তে প্রতিপাদিত হয় না † ॥ ১৭৩

---

* তাৎপর্য্য—একটি আখ্যায়িকা আছে, দশজন লোক নদী পার হইয়া আমরা দশ আছি কিনা এইরূপ গণনা করিতেছিল, প্রত্যেকে নিজকে পরিত্যাগ করিয়া নয় জনকে গণনা করিতে-ছিল, এবং একজন নদীগর্ভে নষ্ট হইয়া মগ্ন হইয়াছে বলিয়া শোক করিতে লাগিল, তন্মধ্যে বুদ্ধিমান্ কোন পুরুষ একজনকে গণনা করিতে বলিল, সে নয় জনকে গণনা করিলে পর তুমিই দশম এই কথা বলিলে তাহার শোক দুঃখাদি চলিয়া গেল, সে নিজকে প্রত্যক্ষভাবে দশম জানিল। তথায় যেমন বাক্যদ্বারা প্রত্যক্ষজ্ঞান হইল, সেইরূপ সর্ব্বত্র বাক্যের প্রত্যক্ষ-জ্ঞানজনকতা থাকিবে।

† তাৎপর্য্য—ত্বং—পদের বাচ্য অর্থ প্রত্যক্ষত্ববিশিষ্ট চেতন এবং তৎ—পদে পরোক্ষ বস্তুকে বুঝায়, ইহারা বাচ্য অর্থকে ত্যাগ না করিয়া ত্বংপদে প্রত্যক্ষত্ববিশিষ্ট চেতন এবং তৎপদে পরোক্ষত্ববিশিষ্ট চেতনকে বুঝায়, সুতরাং উভয়ের পর্য্যায়তা হইল না। ত্বংপদ এবং

টীকা। নম্নু তত্ত্বংপদয়োরেকার্থনিষ্ঠত্বে পর্য্যায়ত্বাপত্তৌ সহপ্রয়োগোহনুপপন্ন ইতি চেৎ নাস্তি পর্য্যায়ত্বং প্রবৃত্তিনিমিত্তভেদাৎ ইত্যভিপ্রেত্যাহ—স্বার্থস্য হীতি। প্রত্যক্ত্বপরোক্ষত্বলক্ষণস্য অর্থস্য স্ববাচ্যার্থস্য অপ্রহাণেনৈব অপরিত্যাগেনৈব ত্বংসচ্ছব্দৌ বিশিষ্টার্থসমর্পকৌ। অতো বাচ্যভেদাৎ ন পর্য্যায়তেত্যর্থঃ। এবং তর্হি অখণ্ডার্থত্বেন স্যাদিত্যাশঙ্ক্যাহ—প্রত্যগাত্মেতি। প্রত্যগাত্মনঃ শুদ্ধসাক্ষিণোহবগতিস্তত্ত্বাবগতিরন্তোহবসানং যয়োস্তৌ। তথা শ্রূয়মাণং পদয়োঃ সামানাধিকরণ্যং মিথো বিরুদ্ধবাচ্যার্থসংসর্গেহন্যতরবিশিষ্টেহন্যতরে বা পর্য্যবসানমগচ্ছৎ কল্পিতভেদপরামর্শেন লক্ষণয়া বিগতপরোক্ষত্বাদ্যংশে স্বরূপমাত্রে সোহয়ং দেবদত্ত ইতিবদখণ্ডে পর্য্যবস্যতীতি প্রত্যগাত্মাবগত্যন্তৌ তত্ত্বং-শব্দাবুক্তৌ ইত্যর্থঃ। নম্নু তত্ত্বংপদয়োঃ সামানাধিকরণ্যমংশাংশিত্বাদিবিষয়তয়াপি উপপৎস্যতে কিমিত্যখণ্ডার্থতাপক্ষপাত ইত্যত আহ—নান্যোহর্থ ইতি। অতোহস্মাদুক্তাদখণ্ডার্থাৎ একরসাৎ বিরোধী অন্যোহর্থো ন বেদান্তেষু প্রতিপাদ্যত ইত্যর্থঃ। তদিদং বিবক্ষিতং তত্ত্বমর্থয়োঃ সুবর্ণকুণ্ডলমিতিবন্ন কার্য্যকারণভাবেন সংসর্গঃ সম্ভবতি 'অকৃত্রাস্মাৎকৃতাৎ' ইতি শ্রুতিবিরোধাৎ, নাপি ভূম্যশরাদিবৎ অংশাংশিভাবেন 'নিষ্কলং নিষ্ক্রিয়ম্' ইত্যাদিকূটস্থৈকরসপ্রতিপাদকশ্রুতিবিরোধাৎ, নাপি গুণগুণিভাবেন নীলমুৎপলমিতিবৎ নির্গুণত্বশ্রুতিবিরোধাৎ, নাপি জাতিব্যক্তিবিশিষ্টাস্বরূপাদিপ্রকারেণ সংসর্গঃ 'একমেবাদ্বিতীয়ং' 'অসঙ্গোহয়ং পুরুষঃ' ইত্যাদিশ্রুতিবিরোধাৎ, তস্মাদ্ বিশিষ্টসংসর্গবিরোধিবস্তুমাত্রনিষ্ঠত্বং বাক্যস্য অখণ্ডার্থত্বমিহ বিবক্ষিতম্। তথাচ বিমতম্ অখণ্ডার্থনিষ্ঠমুপাধিপরামর্শমন্তরেণ অবিভাব্যমানং ভেদবস্তুনিষ্ঠত্বাৎ সোহয়ং দেবদত্তঃ ত্বং ছিদ্রমিত্যাদিবাক্যবদিতি ॥ ১৭৩

নববুদ্ধ্যপহারাদ্ধি স্বাত্মানং দশপূরণম্।
অপশ্যন্ জ্ঞাতুমেবেচ্ছেৎ স্বমাত্মানং জনস্তথা ॥ ১৭৪

পদান্বয়। [যথা=যেমন] নববুদ্ধ্যপহারাৎ (আমরা নয় জন লোক—এইরূপ ভ্রমজ্ঞানের দ্বারা যথার্থ জ্ঞানের তিরোধানহেতু) দশপূরণম্ (দশসংখ্যার পূরণ) স্বাত্মানম্ (নিজকে) অপশ্যন্ (না দেখিয়া) জ্ঞাতুম্ এব (জানিতেই,

তৎপদ বাচ্যার্থ প্রত্যক্ত্ব ও পরোক্ষত্বকে ত্যাগ করিয়া লক্ষণার দ্বারা শুদ্ধচৈতন্যকে বুঝায়, সুতরাং অবসানে একার্থ বৃত্তিত্ব ঘটে। এই অখণ্ডার্থ বেদার্থের তাৎপর্য্য বিষয়ীভূত, অপর কোন অর্থ করিলে শ্রুত্যাদির সহিত বিরোধ ঘটে।

কিছু অনুষ্ঠান করিতে নহে ) ইচ্ছেৎ ( ইচ্ছা করে ) হি ( নিশ্চিত ) তথা ( সেইরূপ ) জনঃ ( মুমুক্ষু পুরুষ ) স্বম্ আত্মানম্ (স্বস্বরূপ আত্মাকে ) [ জ্ঞাতুমেব ইচ্ছেৎ—জানিতেই ইচ্ছা করেন ] ॥ ১৭৪

অনুবাদ। [ যদি তত্ত্বমসিবাক্য অখণ্ডার্থনিষ্ঠ হইল, তথাপি শুদ্ধচৈতন্যে পর্য্যবসিত হয় না, কারণ, জ্ঞানমাত্রে ফলসিদ্ধি হয় না, সুতরাং ক্রিয়া-পর্য্যবসায়ী বলিতে হইবে, এই আশঙ্কায় বলিতেছেন—] আমরা নয়জন লোক এইরূপ ভ্রমজ্ঞানের দ্বারা যথার্থ জ্ঞানের তিরোধানবশতঃ দশসংখ্যার পূরণ স্বস্বরূপ আত্মাকে না জানিয়া যেমন তাহাকেই জানিতে ইচ্ছা করে [ কিছুমাত্র কর্ম্মানুষ্ঠান করে না ] সেইরূপ মুমুক্ষু লোক বিস্মৃত আত্মাকেই জানিতে চান * ॥ ১৭৪

টীকা। নন্থ এবমখণ্ডার্থনিষ্ঠত্বেঽপি বাক্যস্য ন তাবন্মাত্রে পর্য্যবসানং যুক্তং বোধমাত্রাৎ ফলাসিদ্ধের্যত্নান্তরমেষ্টব্যমিতি ক্রিয়াপর্য্যবসায়িতা কথায় কল্প্যত ইত্যাশঙ্ক্য মুমুক্ষোর্জিজ্ঞাসিতমর্থং বিহায় অর্থান্তরপরত্বকল্পনেঽবুভুৎসিতার্থপরত্বেন বাক্যস্য অপ্রামাণ্যপ্রসঙ্গাৎ নৈবমিত্যভিপ্রেত্য জ্ঞানমাত্রাদেী ফলসিদ্ধিং দৃষ্টান্তেন উপপাদয়তি—নববুদ্ধীত্যাদিনা। নবৈব বয়মিতি বুদ্ধ্যা ভ্রমরূপয়াপহারাৎ তিরোহিতত্বাৎ তিরোধানমাত্রনিবৃত্তিফলতয়া দশত্বসংখ্যায়াঃ পূরণং স্বাত্মানমপশ্যন্ জ্ঞাতুমেবেচ্ছেৎ নতু কিঞ্চিৎ কর্ত্তুমিত্যর্থঃ। যথায়ং দৃষ্টান্তস্তথা জনো মুমুক্ষুরপি স্বমাত্মানং কেনাপি হেতুনা বিস্মৃতং জ্ঞাতুমেবেচ্ছতি ভ্রমনিবৃত্তি-ফলায়ৈব অতঃ ক্রিয়াপরত্বকল্পনা নাবকাশং লভত ইত্যর্থঃ ॥ ১৭৪

অবিদ্যাবদ্ধচক্ষুষ্ট্বাৎ কামাপহৃতধীঃ সদা।
বিবিক্তং দৃশিমাত্মানং নেক্ষতে দশমং যথা ॥ ১৭৫

পদান্বয়। অবিদ্যাবদ্ধচক্ষুষ্ট্বাৎ ( অজ্ঞানের দ্বারা আবৃত বিবেকজ্ঞানত্বহেতু ) কামাপহৃতধীঃ ( কামাদির দ্বারা যাহার চিত্ত বিক্ষিপ্ত হইয়াছে—এরূপ লোক ) সদা ( সর্ব্বদা ) বিবিক্তম্ ( দৃশ্যসমূহ হইতে পৃথগ্ভূত ) দৃশিম্ ( জ্ঞানস্বরূপ ) আত্মানম্ ( আত্মাকে ) ন ঈক্ষতে ( দেখিতে পায় না। ) [ এবিষয়ে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে ] যথা দশমম্ ( যেমন নবজ্ঞান দ্বারা বিক্ষিপ্তচিত্ত দশম আত্মাকে দেখে না ) ॥ ১৭৫

---

* তাৎপর্য্য—কোন কারণবশতঃ আত্মা বিস্মৃত হইয়াছিল, পরে জ্ঞান উৎপন্ন হইলে ভ্রমমাত্র নিবৃত্ত হইল, ইহাই ফল, এতদ্ভিন্ন কোন ক্রিয়া ফল নহে। কারণ 'দশমস্ত্বমসি' স্থলে প্রদর্শিত হইয়াছে।

অনুবাদ। যেমন নবজ্ঞানের দ্বারা বিক্ষিপ্তচিত্ত পুরুষ দশম আত্মাকে জানে না, সেইরূপ লোক অবিদ্যার দ্বারা বিবেক জ্ঞানবিহীনতাবশতঃ বিক্ষিপ্তচিত্ত হইয়া সর্ব্বদা অনাত্মবস্তুসমূহ হইতে পৃথগ্‌ভূত জ্ঞানস্বরূপ আত্মাকে দর্শন করিতে পারে না ॥ ১৭৫

টীকা। প্রকৃতে স্বাত্মনঃ কেনাপহারঃ কৃত ইত্যপেক্ষায়াং দার্ষ্টান্তিকং বিবৃধ্বংস্তদাহ—অবিদ্যাবদ্ধেতি। অবিদ্যানাত্মজ্ঞানং তয়া বদ্ধমাচ্ছাদিতং চক্ষু-বিবেকদর্শনং যস্য স জীবস্তথা তস্য ভাবস্তত্বং তস্মাদিতি বিগ্রহঃ। আবরণমুক্ত্বা বিক্ষেপমাহ—কামাপহৃতধীরিতি। বহির্বিক্ষিপ্তচিত্ত ইত্যর্থঃ। সদা সর্ব্বদা দৃশ্যসংঘাতাৎ বিবিক্তমেব পরমার্থং দৃগাত্মতত্ত্বং নেক্ষতে ন পশ্যতি যথা নবস্বেব বিক্ষিপ্তচিত্তো দশমং নবভ্যো বস্তুতো বিবিক্তং নেক্ষতে তথেত্যর্থঃ ॥ ১৭৫

দশমস্ত্বমসীত্যেবং তত্ত্বমস্যাদিবাক্যতঃ।
স্বমাত্মানং বিজানাতি কৃৎস্নান্তঃকরণে ক্ষীণম্ ॥ ১৭৬

পদান্বয়। [ যথা=যেমন ] ত্বম্ (তুমি) দশমঃ (দশসংখ্যার পূরণ) অসি (হও) ইতি (ইহা), এবম্ (এইরূপ) তত্ত্বমস্যাদিবাক্যতঃ (তুমিই ব্রহ্মস্বরূপ এইরূপ বাক্যদ্বারা) কৃৎস্নান্তঃকরণেক্ষণম্ (সম্পূর্ণ অন্তঃকরণের সাক্ষিস্বরূপ) স্বম্ আত্মানম্ (স্বস্বরূপ আত্মাকে) বিজানাতি (জানেন) ॥ ১৭৬

অনুবাদ। তুমি দশম এই বাক্যের ন্যায় তত্ত্বমসি বাক্যের দ্বারাও পুরুষ সম্পূর্ণ অন্তঃকরণের সাক্ষিস্বরূপ আত্মাকে জানিয়া থাকেন ॥ ১৭৬

টীকা। কথং তর্হি আত্মানং জানাতীত্যপেক্ষায়াং শাস্ত্রাচার্য্যোপদেশাৎ নিমিত্তমাত্রাজ্জনাতীতি সদৃষ্টান্তমাহ—দশমস্ত্বমসীত্যেবমিতি। কৃৎস্নান্তঃ-করণেক্ষণমহংকর্ত্তুরপি বিবিক্তং তৎসাক্ষিণমিত্যর্থঃ ॥ ১৭৬

ইদং পূর্ব্বমিদং পশ্চাৎ পদং বাক্যং ভবেদিতি।
অন্বয়ব্যতিরেকাভ্যাং ততো বাক্যার্থবোধনম্ ॥ ১৭৭

পদান্বয়। ইদম্ (এই ত্বম্, অহং প্রভৃতি প্রসিদ্ধার্থক) পদম্ (পদ) পূর্ব্বম্ (পূর্ব্বে), ইদম্ (ব্রহ্মসদাদি পদ) পশ্চাৎ (পরে) ইতি (এইরূপ) বাক্যম্ (বাক্য) ভবেৎ (হয়), ততঃ (অনন্তর) অন্বয়ব্যতিরেকাভ্যাম্ (অন্বয় ও

ব্যতিরেক প্রমাণের দ্বারা অবধারণ করিয়া) বাক্যার্থবোধনম্ (বাক্যার্থ জ্ঞান হয়) ॥ ১৭৭

অনুবাদ। ত্বম্ অহং প্রভৃতি প্রসিদ্ধার্থক পদ পূর্ব্বে এবং ব্রহ্ম সৎ প্রভৃতি পদ পশ্চাৎ অবস্থিত থাকিয়া বাক্য হয়, এইরূপ অন্বয় ও ব্যতিরেকের দ্বারা অনন্তর বাক্যার্থ জ্ঞান হয় * ॥ ১৭৭

টীকা। নন্বু 'যচ্ছব্দযোগঃ প্রাথম্যমিত্যাদ্যুদ্দেশলক্ষণম্। তচ্ছব্দ এবকারশ্চ স্যাদুপাদেয়লক্ষণম্' ইতিন্যায়েন প্রথমনির্দ্দিষ্টমুদ্দেশ্যং চরমনির্দ্দিষ্টমুপাদেয়মিতি নিয়মো বক্তব্যঃ স ইহ নোপপদ্যতে যতস্তত্ত্বমসিত্যত্র তদর্থস্য প্রাথম্যং শ্রূয়তে। 'অহং ব্রহ্মাস্মি' ইত্যত্র ত্বমর্থস্য এবং তত্র তত্র অন্যথান্যথা শ্রূয়মাণত্বাৎ কথমিহোদ্দেশ্যবিধেয়নিয়ম ইত্যাশঙ্ক্য বেদপদানামর্থবশাদেব সম্বন্ধো ন পাঠবশাদাকর পাত্রং পাত্রমাহয়েতিবৎ অর্থনিয়মং বিবক্ষন্নাহ—ইদং পূর্ব্বমিতি। পাঠস্থানিয়মেঽপি 'প্রসিদ্ধমুদ্দিশ্যানুস্থা সিদ্ধো বোধ্যতে' ইতিন্যায়াদিদং প্রসিদ্ধার্থকং ত্বমহমাদিপদং পূর্ব্বমিদমপ্রসিদ্ধার্থকং ব্রহ্ম সদাদিপদং পশ্চাদিত্যেবং পদং বিন্যস্তং বাক্যং ভবেদিত্যন্বয়ব্যতিরেকাভ্যাম্ অবধার্য্য ততো বাক্যার্থবোধনং ত্বমর্থস্য তদর্থাত্মত্বপ্রতিপত্তিরূপং ভবেদিত্যর্থঃ ॥ ১৭৭

বাক্যে হি শ্রূয়মাণানাং পদানামর্থসংস্মৃতিঃ।
নিয়মো নৈব বেদেঽস্তি পদসাঙ্গত্যমর্থতঃ ॥ ১৭৮

পদান্বয়। বাক্যে (বাক্যে) শ্রূয়মাণানাম্ (শ্রবণ বিষয়ীভূত) পদানাম্ (পদসমূহের) অর্থসংস্মৃতিঃ (অর্থস্মরণ, অর্থজ্ঞান) [ইতি=এইরূপ] নিয়মঃ

* তাৎপর্য্য—পূর্ব্বপক্ষীয় এইরূপ আপত্তি;—সর্ব্বত্র প্রথম নির্দ্দিষ্ট পদ উদ্দেশ্য এবং চরম নির্দ্দিষ্ট পদ বিধেয় হয়; কিন্তু তত্ত্বমসি স্থলে ত্বং পদার্থকে উদ্দেশ করিয়া তৎপদার্থ বিহিত হইতেছে, সুতরাং উদ্দেশ্যত্ব ও বিধেয়ত্ব কিরূপে সঙ্গত হয়? ইহার উত্তরে সিদ্ধান্তী বলিতেছেন —বেদাদিতে পাঠক্রমবশতঃ অর্থ প্রতীত হইবে এরূপ নিয়ম নাই; অর্থক্রমবশতঃ পাঠক্রমের বৈলক্ষণ্য দৃষ্ট হয়। বেদে এরূপ পাঠক্রম আছে—'অগ্নিহোত্রং জুহোতি, যবাগুং পচতি'—অগ্নিহোত্র হোম করিবে, যবাগূপাক করিবে। এস্থলে পাঠক্রমবশতঃ অগ্নিহোত্র হোম পূর্ব্বে এবং যবাগূপাক পরে আছে, কিন্তু যবাগূর দ্বারা হোম করিতে হয়, সুতরাং প্রয়োজনবশতঃ যবাগূর হোম নিষ্পাদকত্বরূপ দৃষ্টার্থত্ব হেতু পূর্ব্বে যবাগূপাক করিয়া পরে অগ্নিহোত্র হোম করিতে হয়। এস্থলে যেরূপ অর্থক্রমের সমাদর কর্ত্তব্য, বেদের অন্যত্রও তাহা হইবে। অতএব ত্বং প্রভৃতি প্রসিদ্ধার্থক শব্দ উদ্দেশ্য, ব্রহ্ম, সৎ প্রভৃতি বিধেয়। এইরূপে বাক্য হয়, এই অন্বয় ব্যতিরেক প্রমাণের দ্বারা বাক্যার্থ জ্ঞান হয়।

( রীতি ) বেদে ( শ্রুতিতে ) ন এব অস্তি ( নাই ) হি ( যেহেতু ) [ অতঃ— এজন্য ] অর্থতঃ ( অর্থবশতঃ ) পদসাংগত্যম্ ( পদের সঙ্গতি ) ॥ ১৭৮

অনুবাদ। [ পূর্ব্বোক্ত বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে—] যেহেতু বাক্যে শ্রূয়মাণ পদসমূহের অর্থস্মরণরূপ নিয়ম বেদে নাই, অতএব অর্থবশতঃ পদের সঙ্গতি করিতে হইবে * ॥ ১৭৮

টীকা। উক্তেঽর্থে হেতুমাহ—বাক্যেহীতি। স্পষ্টম্ ॥ ১৭৮

যদা নিত্যেষু বাক্যেষু পদার্থস্তু বিবিচ্যতে।
বাক্যার্থজ্ঞানসংক্রান্ত্যৈ তদা প্রশ্নো ন যুজ্যতে ॥ ১৭৯

পদান্বয়। যদা ( যৎকালে ) নিত্যেষু ( অর্থের অব্যভিচারী ) বাক্যেষু ( বাক্যসমূহে ) বাক্যার্থজ্ঞানসংক্রান্ত্যৈ ( শিষ্যে বাক্যার্থ জ্ঞানের সংক্রমণের, যেরূপ বাক্যার্থজ্ঞান গুরুতে, সেইরূপ বাক্যার্থজ্ঞান শিষ্যে উৎপাদনের নিমিত্ত ) পদার্থস্তু ( পদপ্রতিপাদ্য অর্থ ) বিবিচ্যতে ( পৃথগ্‌ভাবে জ্ঞাত হয় ) তদা ( তৎকালে ) প্রশ্নঃ ( আপত্তি ) ন যুজ্যতে ( যুক্ত হয় না ) ॥ ১৭৯

অনুবাদ। যখন গুরু অর্থাভিচারী বাক্যসমূহে বাক্যার্থজ্ঞান শিষ্যে সংক্রমণের নিমিত্ত পদার্থবিবেক করিয়া দেন, তখন আর প্রশ্ন করা উচিত নহে † ॥ ১৭৯

টীকা। আচার্য্যেণ ব্রহ্মাস্মীত্যুপদিষ্টঃ খলু শিষ্যঃ কথমহং ব্রহ্ম স্যামিতি পৃচ্ছতি। তদন্যথানুপপত্ত্যা বাক্যং সাক্ষাদ্‌বোধজননসমর্থং ন ভবতীতি গম্যতে ইত্যাশঙ্ক্যাহ—যদা নিত্যেষ্বিতি। নিত্যেষু অর্থাব্যভিচারিষু ইত্যর্থঃ ॥ ১৭৯

অন্বয়ব্যতিরেকোক্তিঃ পদার্থস্মরণায় তু।
স্মৃত্যভাবে ন বাক্যার্থো জ্ঞাতুং শক্যো হি কেনচিৎ ॥ ১৮০

* তাৎপর্য্য—লোকে দেখা যায়, পূর্ব্বে পদজ্ঞান, অনন্তর পদজন্য পদার্থের স্মরণ অনন্তর শাব্দবোধ হয়, বেদে কিন্তু ঠিক সেরূপ নহে, অর্থদর্শন করিয়া পদের সঙ্গতি বেদে দৃষ্ট হয়।

† তাৎপর্য্য—পূর্ব্বপক্ষীর আপত্তি—গুরু শিষ্যকে উপদেশ দিলেন—তুমি ব্রহ্মস্বরূপ, তাহা শুনিয়া শিষ্য জিজ্ঞাসা করে আমি পরিচ্ছিন্ন, কিরূপে অপরিচ্ছিন্ন নিত্যশুদ্ধ ব্রহ্মস্বরূপ হইতে পারি ? ইহাব্যতীত বাক্য সাক্ষাৎ বোধ জন্মাইতে পারে না। সিদ্ধান্তী—যে বাক্যের যে অর্থ তাহা কখনও যদি অন্যথা না হয়, তখন গুরু বাক্যে যে পদগুলি আছে, তাহার অর্থ পৃথক্‌ভাবে বুঝাইয়া দিবেন, এইরূপে বাক্যার্থ জ্ঞানের সংক্রমণ শিষ্যে করিতে হয়, পদার্থতত্ত্ব জ্ঞান হইলে শিষ্যের আর প্রশ্নের কোন বিষয় থাকে না।

পদান্বয়। অন্বয়ব্যতিরেকোক্তিঃ ( অন্বয় ও ব্যতিরেকের কথন ) পদার্থ-স্মরণায় তু ( পদার্থস্মরণের নিমিত্তই ) হি ( যেহেতু ) স্মৃত্যভাবে ( পদার্থ স্মরণের অভাবে ) কেনচিৎ ( কোন পুরুষই ) বাক্যার্থঃ ( বাক্যের অর্থ ) জ্ঞাতুম্ ( জানিতে ) ন শক্যঃ ( পারে না ) ॥ ১৮০

অনুবাদ। অন্বয় ও ব্যতিরেকের কথন পদার্থ স্মরণের নিমিত্তই, পদজন্ম পদার্থস্মরণ না হইলে কোনও লোক বাক্যার্থ জানিতে পারে না * ॥ ১৮০

টীকা। পদার্থতত্ত্বানভিজ্ঞস্যৈব প্রশ্নো ঘটত ইত্যুক্তং স্পষ্টয়তি—অন্বয়েতি। অন্বয়ব্যতিরেকোক্তিশব্দেন অবান্তরবাক্যৈঃ তদনুকূলৈশ্চ তর্কৈরাত্মানাত্মবিবেচনমুচ্যতে। পদার্থস্মৃতিঃ পদোপস্থাপিতবাক্যার্থজ্ঞানকারণমিত্যত্র লোকপ্রসিদ্ধিমাহ—স্মৃত্যভাব ইতি ॥ ১৮০

তত্ত্বমস্যাদিবাক্যেষু ত্বং-পদার্থাবিবেকতঃ।
ব্যজ্যতে নৈব বাক্যার্থো নিত্যমুক্তোঽহমিত্যতঃ ॥ ১৮১

পদান্বয়। তত্ত্বমস্যাদিবাক্যেষু ( তুমি সেই ব্রহ্ম—ইত্যাদি বাক্যসমূহে ) ত্বং-পদার্থা বিবেকতঃ ( ত্বং পদার্থের অবিবেক হেতু ) অহম্ ( আমি ) নিত্যমুক্তঃ ( নিত্যমুক্তস্বরূপ ) ইতি ( এইরূপ ) অতঃ ( অতএব ) বাক্যার্থঃ ( বাক্যার্থ ) ন এব ব্যজ্যতে ( অভিব্যক্ত হয় না ) ॥ ১৮১

অনুবাদ। তত্ত্বমসি প্রভৃতি বাক্যে ত্বং-পদার্থের বিবেক না হইলে আমি নিত্যমুক্ত এইরূপ বাক্যার্থ অভিব্যক্ত হয় না † ॥ ১৮১

টীকা। তত্রাপি ত্বং পদার্থবিবেকেঽতীব প্রযত্নঃ কার্য্য ইত্যভিপ্রেত্যাহ—তত্ত্বমস্যাদীতি। ত্রিভিঃ শ্লোকৈঃ ॥ ১৮১

* তাৎপর্য্য—যাহারা পদার্থ বিবিক্তভাবে জানিয়াছে, তাহাদের পক্ষে প্রশ্ন হইতে পারে না সত্য, কিন্তু যাহারা জানে নাই, তাহাদের পক্ষে প্রশ্ন হইতে পারে। পূর্ব্বে যে অন্বয় ও ব্যতিরেকের কথা বলিয়াছি, তাহার অর্থ অবান্তর বাক্যসমূহের দ্বারা এবং তদনুকূল যুক্তি-সমূহের দ্বারা আত্মা ও অনাত্মার বিবেক। লোকপ্রসিদ্ধিকে অঙ্গীকার করিয়া বলা হইতেছে—পদজন্ম পদার্থস্মৃতির অভাবে কোন লোকের বাক্যার্থজ্ঞান হয় না; সুতরাং পূর্ব্বের সহিত বিরোধ হইল না।

† তাৎপর্য্য—ত্বংপদার্থের বিবেক বিষয়ে প্রযত্ন করা উচিত, অন্যথা বাক্যার্থজ্ঞান হয় না।

অন্বয়ব্যতিরেকোক্তিস্তদ্‌বিবেকায় নান্যথা।
ত্বং-পদার্থবিবেকে হি পাণাবর্পিতবিল্ববৎ ॥ ১৮২
বাক্যার্থো ব্যজ্যতে চৈবং কেবলোঽহংপদার্থতঃ।
দুঃখীত্যেতদপোহেন প্রত্যগাত্মবিনিশ্চয়াৎ ॥ ১৮৩

পদান্বয়। [অতঃ = এইজন্য] তদ্‌বিবেকায় (ত্বং পদার্থবিবেকের নিমিত্ত) অন্বয়ব্যতিরেকোক্তিঃ (অন্বয় ও ব্যতিরেকের কথন) ন অন্যথা (অন্যপ্রকার নহে), ত্বংপদার্থবিবেকে (ত্বংপদার্থের বিবেক হইলে) হি (নিশ্চয়) পাণৌ (হস্তে) অর্পিতবিল্ববৎ (প্রাপ্ত বিল্বফলের ন্যায়) অহংপদার্থতঃ (অহং এই পদার্থ হইতে) দুঃখীত্যেতদপোহেন (দুঃখী এই অংশ ত্যাগ করিয়া) প্রত্যগাত্ম-বিনিশ্চয়াৎ (প্রত্যগাত্মার বিশেষরূপে নিশ্চয়বশতঃ) এবং (এইরূপ) কেবলঃ (শুদ্ধ, ভেদসংসর্গরহিত) বাক্যার্থশ্চ (বাকার্থ) ব্যজ্যতে (অভিব্যক্ত হয়) ॥ ১৮২—১৮৩

অনুবাদ। অতএব ত্বংপদার্থ বিবেকের নিমিত্ত অন্বয় ও ব্যতিরেকের কথন, অন্য উদ্দেশ্যে নহে, এইরূপে ত্বংপদার্থের বিবেক হইলে করগত-বিল্বফলের ন্যায় অহং পদার্থ হইতে দুঃখী এই অংশ পরিহার করত সাক্ষীর বিনিশ্চয় হেতু শুদ্ধ বাক্যার্থ অভিব্যক্ত হয় ॥ ১৮২—১৮৩

টীকা। বিচারপ্রয়োজনং দ্রঢ়য়তি—অন্বয়ব্যতিরেকোক্তিরিতি। অত ইতি পূর্ব্বশ্লোকগতং পদমস্মিন্ যোজ্যম্। তদ্‌বিবেকায় ত্বং পদার্থবিবেকায় ইত্যর্থঃ পদার্থবিবেকফলং স্পষ্টয়তি—ত্বং পদার্থবিবেকে হীতি। কেবলো ভেদসংসর্গশূন্যো বাক্যার্থ ইত্যন্বয়ঃ। তত্র হেতুমাহ—অহংপদার্থতো দুঃখী-ত্যেতদপোহেনেতি। অহমিতি প্রতীয়মানাৎ পদার্থাৎ দুঃখীত্যেতস্য ইদমংশস্য-অপোহেন প্রত্যগাত্মনঃ সাক্ষিণো বিশেষেণ নিশ্চয়াদিত্যর্থঃ ॥ ১৮২—১৮৩

তত্রৈবং সম্ভবত্যর্থে শ্রুতহানাশ্রুতার্থধীঃ।
নৈব কল্পয়িতুং যুক্তা পদবাক্যার্থকোবিদৈঃ ॥ ১৮৪

পদান্বয়। তত্র (সেই) অর্থে (অর্থ) এবম্ (এইরূপ) সম্ভবতি সম্ভব হইলে) পদবাক্যার্থকোবিদৈঃ (পদ-বাক্যার্থজ্ঞ পণ্ডিতগণকর্ত্তৃক) শ্রুত-

হানাশ্রুতার্থধীঃ ( শ্রুত অর্থের এবং অশ্রুতার্থের গ্রহণ ) কল্পয়িতুম্ ( কল্পনা করিতে ) ন এব যুক্তা ( উচিত নহে ) ১৮৪

অনুবাদ। এইরূপ অর্থের সম্ভব হইলে পদবাক্যার্থজ্ঞ পণ্ডিতেরা শ্রুত অর্থের ত্যাগ এবং অশ্রুত অর্থের কল্পনা করিতে পারেন না * ॥ ১৮৪

টীকা। এবমুক্তেন ন্যায়েন বাক্যাদেব অপরোক্ষাখণ্ডব্রহ্মাত্মজ্ঞানমুপপাদ্য ইদানীং পূর্ব্ববাদিকল্পনয়া নির্ম্মূলতামাহ—তত্রৈবমিতি। স্পষ্টম্ ॥ ১৮৪

প্রত্যক্ষাদীনি বাধেরন্ কৃষ্ণলাদিষু পাকবৎ।
অক্ষজাদিনিভৈরেতৈঃ কথং স্যাদ্ বাক্যবাধনম্ ॥ ১৮৫

পদান্বয়। [ পূর্ব্বপক্ষ ] কৃষ্ণলাদিষু ( সুবর্ণময় ক্ষুদ্রদ্রব্যবিশেষে ) পাকবৎ ( পাকের ন্যায়, যেমন সুবর্ণকণে পাকের বাধ হয় সেইরূপ ) প্রত্যক্ষাদীনি ( প্রত্যক্ষ প্রভৃতি প্রমাণসমূহ ) বাধেরন্ ( অখণ্ডার্থকে বাধিত করিবে ) [ সিদ্ধান্ত ] অক্ষজাদিনিভৈঃ ( প্রত্যক্ষাদিতুল্য, প্রত্যক্ষাভাস ) এতৈঃ ( এই সকল প্রত্যক্ষাদি প্রমাণসমূহের দ্বারা ) কথম্ ( কিরূপে ) বাক্যবাধনম্ ( বাক্যের বাধ ) স্যাৎ ( হয় ) ॥ ১৮৫

অনুবাদ। [ পূর্ব্ববৎ ] কৃষ্ণলে যেমন পাক বাধিত হয়, সেইরূপ প্রত্যক্ষাদি প্রমাণ অখণ্ডার্থকে বাধিত করিবে? [ সিদ্ধান্ত ] এই সমস্ত প্রত্যক্ষাভাসাদির দ্বারা কিরূপে বাক্যের বাধ হইবে? † ॥ ১৮৫

টীকা। যথাব্যাখ্যানং বাক্যস্য যথাশ্রুতার্থে সম্ভবতি সতি শ্রুতহান্যাদিকল্পনম্ অনবকাশম্ ইত্যুক্তমযুক্তম্, 'প্রত্যক্ষাদিবিরুদ্ধেঽর্থে বাক্যস্যাবাধদর্শনাৎ' ইতি পূর্ব্ববাদী দৃষ্টান্তেন শঙ্কতে—প্রত্যক্ষাদীনীতি। যথা 'কৃষ্ণলান্ শ্রপয়েৎ'

---

* তাৎপর্য্য—শ্রুত অর্থ তত্ত্বমসি বাক্যে অখণ্ডার্থ, অশ্রুতার্থ সংসর্গাদি।

† তাৎপর্য্য—'কৃষ্ণলং শ্রপয়েৎ' কৃষ্ণলকে পাক করিবে। কৃষ্ণল শব্দের অর্থ সুবর্ণময় যাব, অর্থাৎ সুবর্ণকণা। প্রত্যক্ষপ্রমাণের দ্বারা জানা যায় যে কৃষ্ণলের পাক হইতে পারে না, তথায় যেমন উক্তীকরণ লক্ষিত হইয়াছে, এস্থলেও সেইরূপ প্রত্যক্ষাদি প্রমাণের দ্বারা অখণ্ডার্থ বাধিত হইবে। প্রত্যক্ষ প্রমাণের দ্বারা জানা যায়—জীব ও ব্রহ্ম এক নহে; কারণ জীব পরিচ্ছিন্ন, সুখী, দুঃখী প্রভৃতি, ব্রহ্ম তাহার বিপরীত। এই প্রশ্নের উত্তরে সিদ্ধান্তী বলিতেছেন—আত্মাতে যে কর্তৃত্বাদি প্রতীতি হয়, তাহা অধ্যস্ত অহংকারাদির সম্বন্ধবশতঃ; বস্তুতঃ আত্মার কর্তৃত্বাদি নাই; সুতরাং তাহা প্রত্যক্ষাভাস; তদ্দ্বারা প্রমাণভূত বাক্যের বাধ কখনও হইতে পারে না। ইহাদ্বারা বিরোধিতালক্ষণ অপ্রামাণ্য দূরীকৃত হইল।

ইতি কৃষ্ণলশব্দবাচ্যসুবর্ণময়শকলেষু শ্রুতোঽপি পাকঃ প্রত্যক্ষেণ বাধ্যতে, তেষু বিক্লিত্তেরদর্শনাৎ কিন্তু অদৃষ্টার্থ এব সংস্কারস্তত্র পাকক্রিয়াসাধ্যঃ এবমিহাপি অখণ্ডার্থতাং বাক্যস্য প্রত্যক্ষাদীনি প্রমাণানি ভেদগ্রাহকাণি বাধেরন্। শ্রুতেঽপি আত্মনো ব্রহ্মত্বে পূর্ণত্বাদর্শনাৎ অতঃ প্রসংখ্যানেনাত্মসংস্কারার্থতা বাক্যস্যেতি চেৎ তত্রোত্তরমাহ—অক্ষজাদীতি। ভবেদেবং যদি কর্তৃত্বাদি প্রতিভাসস্য প্রত্যক্ষপ্রমাণতা স্যাৎ নৈতদস্তি, অধ্যস্তাহংকারাদ্যুপরাগমন্তরেণ স্বত আত্মনি দুঃখিত্বাদিধর্মসম্বন্ধস্য নিরাকৃতত্বাৎ অতঃ প্রত্যক্ষাভাসৈরেতৈঃ প্রমাণভূতবাক্যবাধনং কথং স্যাৎ। নৈব স্যাদিত্যর্থঃ। প্রযাজে কৃষ্ণলং জুহোতীতিবদ্ ব্রহ্মজ্ঞানে সংস্কৃতস্যাত্মনোঽন্যত্র বিনিয়োগাদর্শনাদিহ ন সংস্কারার্থত্বং বাক্যস্যোপপদ্যতে সত্যো ব্রহ্মত্বাদর্শনং তু পদার্থমন্দিদার্ঢ্যাভাবাদিত্যুক্তমেবেতি ভাবঃ ॥১৮৫

দুঃখ্যস্মীতি সতি জ্ঞানে নির্দ্দুঃখীতি ন জায়তে।
প্রত্যক্ষাদিনিভত্বেঽপি বাক্যান্ন ব্যভিচারতঃ ॥ ১৮৬

পদান্বয়। [ পূর্ব্বপক্ষী ] প্রত্যক্ষাদিনিভত্বে অপি ( দুঃখিত্বাদি অভিমানের প্রত্যক্ষাভাসত্ব হইলেও ) দুঃখী অস্মি ( আমি দুঃখী ) ইতি ( এইরূপ ) জ্ঞানে সতি ( জ্ঞান জন্মিলে ) বাক্যাৎ ( বাক্য হইতে ) নির্দুঃখী ( দুঃখরহিত ) ইতি ( এরূপ জ্ঞান ) ন জায়তে ( জন্মে না ) [ সিদ্ধান্তী ] ন ( তাহা বলিতে পার না ) ব্যভিচারতঃ ( কারণ ব্যভিচার আছে ) ॥ ১৮৬

অনুবাদ। [ পূর্ব্বপক্ষী ] দুঃখিত্বাদি অভিমানের প্রত্যক্ষাভাসত্ব সিদ্ধ হইলেও আমি দুঃখী—এইরূপ জ্ঞান থাকিলে বাক্য হইতে আমি নির্দুঃখ এরূপ জ্ঞান হইতে পারে না, [ সিদ্ধান্তী ] তাহা বলিতে পার না, কারণ, ইহার ব্যভিচার আছে * ॥ ১৮৬

* তাৎপর্য্য—পূর্ব্বে বিরোধিতালক্ষণ (বিরোধিতারূপ) অপ্রামাণ্য পরিহৃত হইলেও বাক্যের অনুৎপত্তি লক্ষণ অপ্রামাণ্য আছে—অর্থাৎ আমি দুঃখী এরূপ জ্ঞান বিদ্যমান থাকিলে আমি দুঃখী নহি এরূপ জ্ঞান উৎপন্ন হইতে পারে না। অসঞ্জাতবিরোধী ন্যায়ের দ্বারা প্রত্যক্ষ প্রমাণের বলবত্ত্ব দেখা যায়। সঞ্জাতবিরোধী এবং অসঞ্জাতবিরোধীর মধ্যে অসঞ্জাতবিরোধী বলবান্; আমি দুঃখী—এরূপ প্রত্যক্ষজ্ঞান যখন ছিল, তখন তাহার বিরোধী আমি নির্দুঃখ এরূপ বাক্যার্থজ্ঞান জন্মে নাই; সুতরাং আমি দুঃখী—এরূপ জ্ঞান অসঞ্জাতবিরোধী। আমি নির্দুঃখী এরূপ জ্ঞান জন্মিবার পূর্ব্বেই আমি দুঃখী এরূপ জ্ঞান রহিয়াছে; সুতরাং তাহা সঞ্জাত বিরোধী। পূর্ব্বপক্ষীর এই যুক্তির ব্যভিচার প্রদর্শিত হইবে।

টীকা। নমু এবং বিরোধিতা ন কথাপ্রামাণ্যাভাবেঽপি স্বাদমুৎপত্তি-লক্ষণমপ্রামাণ্যং বাক্যস্তেতি পূর্ব্ববাদী শঙ্কতে—দুঃখ্যস্মীতি সতীতি। দুঃখি-ত্বাদিজ্ঞানস্ত উক্তরীত্যা প্রত্যক্ষাত্মাভাসত্বেঽপি দুঃখাস্মীতি বিরোধিগন্ধিনি জ্ঞানে সতি বাক্যাৎ নির্দুঃখীতিবিজ্ঞানং ন জায়তে ইতি যোজনা। পূর্ব্বসিদ্ধতয়া প্রত্যক্ষস্ত অসঞ্জাতবিরোধিত্বেন প্রাবল্যমস্তীত্যভিপ্রায়ঃ। দূষয়তি—ন ব্যভিচারত ইতি॥ ১৮৬

স্বপ্নে দুঃখ্যহমধ্যাসং দাহচ্ছেদাদিহেতুতঃ।
তৎকালভাবিভির্বাক্যৈর্ন বাধঃ ক্রিয়তে যদি॥ ১৮৭
সমাপ্তেস্তর্হি দুঃখস্ত প্রাক্ চ তদ্‌বাধ ইষ্যতাম্।
নহি দুঃখস্ত সন্তানো ভ্রান্তের্বা দৃশ্যতে ক্বচিৎ॥ ১৮৮

পদান্বয়। স্বপ্নে (স্বপ্নাবস্থায়) দাহচ্ছেদাদি হেতুতঃ (দাহচ্ছেদন প্রভৃতি কারণবশতঃ) অহম্ (আমি) দুঃখী (দুঃখযুক্ত) অধ্যাসম্ (ছিলাম), [অনন্তর আপ্তোপদেশের দ্বারা আমি নির্দুঃখ হইয়াছি, সুতরাং দুঃখিত্বাদি আত্মধর্ম্ম নহে] যদি (যদি) তৎকালভাবিভিঃ (তৎকালোৎপন্ন) বাক্যৈঃ (বাক্যসমূহের দ্বারা) বাধঃ (বাধ) ন ক্রিয়তে (কৃত না হয়) তর্হি (তাহা হইলে) দুঃখস্ত (দুঃখের) সমাপ্তেঃ (সম্পত্তির পর) প্রাক্ চ (এবং পূর্ব্বে) তদ্বাধঃ (দুঃখের বাধ) ইষ্যতাম্ (ইচ্ছাকর) [এপক্ষে হেতু প্রদর্শিত হইতেছে] ভ্রান্তেঃ বা (যেমন ভ্রান্তিবশতঃ রজতজ্ঞানকে শুক্তিজ্ঞান বাধিত করে, সেইরূপ) ক্বচিৎ (কোথায়ও, আত্মাতে) দুঃখস্ত (দুঃখের) সন্তানঃ (ধারা) ন হি দৃশ্যতে (দৃষ্ট হয় না)॥ ১৮৭॥ ১৮৮

অনুবাদ। [ব্যভিচার প্রদর্শিত হইতেছে] স্বপ্নে দাহচ্ছেদন প্রভৃতি কারণবশতঃ আমি দুঃখী ছিলাম, [অনন্তর আপ্তোপদেশের দ্বারা আমি নির্দুঃখ হইয়াছি, এইরূপ অনুভবসিদ্ধ বলিয়া দুঃখিত্বাদি আত্মধর্ম্ম নহে] যদি তৎকাল-ভাবী বাক্যের দ্বারা দুঃখ বাধিত না হয়, তবে দুঃখসমাপ্তির পর কিংবা পূর্ব্বে দুঃখের বাধ স্বীকার কর;—ভ্রান্তিজ্ঞান যেমন মিথ্যা সেইরূপ দুঃখের প্রবাহ আত্মাতে কোথায়ও দৃষ্ট হয় না *॥ ১৮৭॥ ১৮৮

* তাৎপর্য্য—প্রত্যক্ষপ্রমাণের দ্বারা বাক্য বাধিত হয় না, কারণ স্বপ্নে হাত কাটিয়া গিয়াছে কিংবা পুড়িয়া গিয়াছে বলিয়া দুঃখ হইতেছে, পরে আপ্তবাক্যে তাহা আবার দূ

টীকা। তমেব ব্যভিচারমাহ—স্বপ্নইতি। স্বপ্নে দাহচ্ছেদাদিহেতুভূতো নিমিত্তাদহং দুঃখ্যাসং তদাপ্তোপদেশাৎ নির্দ্দুঃখোঽভূবম্ ইত্যনুভবসিদ্ধত্বাৎ নাত্মধর্ম্মো দুঃখিত্বাদীত্যর্থঃ। তত্র পরাভিনিবেশমনুভবতি—তৎকালেতি। তথাপি দুঃখমাত্মব্যভিচারীত্যাহ—সমাপ্তেরিতি। দুঃখস্য সমাপ্তেরূর্দ্ধং তদ্বাধো দুঃখবাধ ইষ্যতে এবং প্রাক্ চ পূর্ব্বমপি দুঃখং নাভূদিতি তদ্বাধ ইষ্যতাং মধ্যে দৃশ্যমানস্য শুক্তিরূপ্যবৎ সিদ্ধাব্যভিচারাদিত্যর্থঃ। কুতো বাধ ইষ্যত ইত্যত্র হেতুমাহ—নহীতি। ভ্রান্তেরে্বেতি দৃষ্টান্তার্থো বাশব্দস্তস্মাৎ তদ্দুঃখিত্বাদেরাত্মনি সতি ব্যভিচারাদাগন্তুকস্য চাবিকারিণি আত্মনি অনুপপত্তেরারোপিতত্বসিদ্ধৌ প্রমাণজ্ঞানং শুক্তিতত্ত্বজ্ঞানমিব রজতাদিবাধনেন দুঃখিত্বাদিবাধনং কুর্ব্বদেব বাক্যাৎ উদেতীতি ন বাক্যস্য অসামর্থ্যশঙ্কাবকাশ ইতি তাৎপর্য্যার্থঃ॥ ১৮৭।১৮৮

প্রত্যগাত্মন আত্মত্বং দুঃখ্যস্মীত্যস্য বাধয়া।
দশমং নবমস্যেব বেদ চেদবিরুদ্ধতা॥ ১৮৯

পদান্বয়। দুঃখী অস্মি (আমি দুঃখী) ইতি অস্য (এই জ্ঞানের) বাধয়া (বাধা দ্বারা) নবমস্য (নবমের) [বাধয়া = বাধা দ্বারা] দশমম্ ইব (দশমের ন্যায়) প্রত্যগাত্মনঃ (প্রত্যগাত্মার) আত্মত্বম্ (আত্মত্বকে) চেৎ (যদি) বেদ (জানে) [তর্হি = তাহা হইলে] অবিরুদ্ধতা (কোন বিরোধ নাই)॥ ১৮৯

অনুবাদ। যেমন লোক নবমের বাধার দ্বারা দশমকে জানে, সেইরূপ আমি দুঃখী—এইরূপ জ্ঞানকে বাধিত করিয়া যদি প্রত্যগাত্মার আত্মত্ব অবগত হয়, তাহা হইলে কোন বিরোধ থাকে না॥ ১৮৯

টীকা। ইতশ্চ বাক্যং ন প্রত্যক্ষাৎ দুর্ব্বলমিত্যাহ—প্রত্যগাত্মন ইতি। স্পষ্টার্থঃ॥ ১৮৯

নিত্যমুক্তত্ববিজ্ঞানং বাক্যাদ্ ভবতি নান্যতঃ।
বাক্যার্থস্যাপি বিজ্ঞানং পদার্থস্মৃতিপূর্ব্বকম্॥ ১৯০

---

হইতেছে। দুঃখের সমাপ্তির পর এবং দুঃখের পূর্ব্বে আত্মা ছিল, দুঃখ ছিল, সুতরাং দুঃখ আত্মধর্ম্ম নহে। যেমন শুক্তিতে প্রতিভাসমান রজতের জ্ঞান প্রত্যক্ষ হইলেও পরে বাক্যজন্য 'নেদং রজতং'—এইটি রজত নহে এই জ্ঞান দ্বারা বাধিত হইয়া থাকে, সেইরূপ সর্ব্বসময়ে আত্মাতেও বাধিত হয়।

অন্বয়ব্যতিরেকাভ্যাং পদার্থঃ স্মর্য্যতে ধ্রুবম্।
এবং নির্দ্দুঃখমাত্মানমক্রিয়ং প্রতিপদ্যতে ॥ ১৯১

পদান্বয়। বাক্যাৎ (বাক্য হইতে) নিত্যমুক্তত্ববিজ্ঞানম্ (আত্মা নিত্যমুক্ত-স্বরূপ এইরূপ জ্ঞান) ভবতি (হয়) নান্যতঃ (অন্য প্রমাণ হইতে হয় না), পদার্থস্মৃতিপূর্ব্বকম্ (পদার্থের স্মরণপূর্ব্বক) বাক্যার্থস্য অপি (বাক্যার্থেরও) বিজ্ঞানম্ (বিজ্ঞান) [ভবতি = হয়] অন্বয়ব্যতিরেকাভ্যাম্ (অন্বয় এবং ব্যতিরেকের দ্বারা) ধ্রুবম্ (নিশ্চিত) পদার্থঃ (পদার্থ) স্মর্য্যতে :(স্মৃত হয়), এবম্ (এইরূপে) [জন] নির্দুঃখম্ (দুঃখশূন্য) অক্রিয়ম্ (ক্রিয়ারহিত) আত্মানম্ (আত্মাকে) প্রতিপদ্যতে (প্রাপ্ত হ'ন) ॥ ১৯০। ১৯১

অনুবাদ। বাক্য হইতে নিত্যমুক্ত আত্মজ্ঞান উৎপন্ন হয়, অন্য প্রমাণ হইতে হয় না, পদার্থ স্মরণপূর্ব্বক বাক্যার্থজ্ঞান হয় অন্বয় এবং ব্যতিরেকের দ্বারা নিশ্চিত পদার্থ স্মৃত হয়, এইরূপ লোক দুঃখশূন্য, ক্রিয়ারহিত আত্মাকে প্রাপ্ত হইয়া থাকে ॥ ১৯০।১৯১

টীকা। বিস্তরেণোক্তং ন্যায়ার্থং সংক্ষিপ্যাহ শ্লোকচতুষ্টয়েন—নিত্য-মুক্তত্বেত্যাদিনা ॥ ১৯০—১৯১

সদেবেত্যাদি বাক্যেভ্যঃ প্রমা স্ফুটতরা ভবেৎ।
দশমস্ত্বমসীত্যস্মাদ্ যথৈবং প্রত্যগাত্মনি ॥ ১৯২
প্রবোধেন যথা স্বাপ্নং সর্ব্বদুঃখং নিবর্ত্ততে।
প্রত্যগাত্মধিয়া তদ্বৎ দুঃখিত্বং সর্ব্বদাত্মনঃ ॥ ১৯৩

পদান্বয়। যথা (যেমন) ত্বম্ (তুমি) দশমঃ অসি (দশসংখ্যার পূরণ হও) ইতি অস্মাৎ (এই বাক্য হইতে), এবম্ (এইরূপ) সদ্ এব (এই সমস্ত ব্রহ্মস্বরূপ) ইত্যাদি বাক্যেভ্যঃ (এইরূপ বাক্যসমূহ হইতে) প্রত্যগাত্মনি (আত্মাতে, আত্মবিষয়ে) স্ফুটতরা (অপরোক্ষ) প্রমা (জ্ঞান) ভবেৎ (হয়); যথা (যেমন) প্রবোধেন (জাগরণের দ্বারা) স্বাপ্নম্ (স্বপ্নসম্বন্ধীয়) সর্ব্বদুঃখম্ (সমস্ত ক্লেশ) নিবর্ত্ততে (নিবৃত্ত হয়) তদ্বৎ (সেইরূপ) প্রত্যগাত্মধিয়া (আত্মজ্ঞানের দ্বারা) আত্মনঃ (আত্মার) দুঃখিত্বম্ (দুঃখ) সর্ব্বদা (সর্ব্ব-কালাবচ্ছেদে) [নিবর্ত্ততে = নিবৃত্ত হয়] ॥ ১৯২।১৯৩

অনুবাদ। যেমন 'দশমস্ত্বমসি'—ইত্যাদি বাক্য হইতে অপরোক্ষ জ্ঞান জন্মে, সেইরূপ 'সদেব' ইত্যাদি বাক্যসমূহ হইতে প্রত্যগাত্মাতে অপরোক্ষ জ্ঞান উৎপন্ন হয়; যেমন জাগ্রদ্ বৃত্তির দ্বারা স্বপ্নকালিক সমস্ত দুঃখ নিবৃত্ত হয়, সেইরূপ প্রত্যগাত্মজ্ঞানের দ্বারা আত্মার দুঃখিত্ব সর্ব্বদা নিবৃত্ত হয়॥ ১৯২।১৯৩

টীকা। প্রমা স্ফুটতরা অপরোক্ষা। নিগদব্যাখ্যাতাঃ শ্লোকাঃ॥১৯২—১৯৩

কৃষ্ণলাদৌ প্রমাজন্ম তদন্যার্থাঽমৃদুত্বতঃ।
তত্ত্বমস্যাদিবাক্যেষু ন ত্বেবমবিরোধতঃ॥ ১৯৪

পদান্বয়। কৃষ্ণলাদৌ (কৃষ্ণল প্রভৃতিতে, কৃষ্ণলং শ্রপয়েৎ—ইত্যাদি বাক্যে) [যৎ=যে] প্রমাজন্ম (প্রমাজ্ঞানের অনুৎপত্তি) তৎ (তাহা) [কৃষ্ণলানাম্=কৃষ্ণলসমূহের] অমৃদুত্বতঃ (অশিথিলত্ববশতঃ) অন্যার্থা (দৃষ্টার্থ নহে—পাকার্থ নহে) [প্রমা=জ্ঞান], তু (কিন্তু) তত্ত্বমস্যাদিবাক্যেষু (তত্ত্বমস্যাদি বাক্যসমূহে) অবিরোধতঃ (বিরোধনা থাকায়) এবং ন (কৃষ্ণল পাকের ন্যায় নহে)॥ ১৯৪

অনুবাদ। কৃষ্ণলাদির অশিথিলতাবশতঃ কৃষ্ণল প্রভৃতির পাকে প্রমাজ্ঞান উৎপন্ন হয় না; কারণ তাহা অদৃষ্টার্থ, কিন্তু 'তত্ত্বমসি' প্রভৃতিবাক্যে অবিরোধ বশতঃ সেরূপ নহে *॥ ১৯৪

টীকা। কৃষ্ণলাদাবিতি। প্রমায়া অজন্ম যৎকৃষ্ণলাদৌ তদযুজ্যতে যতস্তৎ তত্রান্যার্থা প্রমা দৃষ্টার্থা ন পাকার্থাঽমৃদুত্বতোমৃদুত্বাৎ কৃষ্ণলানামিতি যোজনা। কৃষ্ণলপাকে পুরুষস্য অনৈশ্বর্য্যাৎ অশক্যার্থে চ নিয়োগানুপপত্তেরিত্যর্থঃ॥ ১৯৪

বাক্যে তত্ত্বমসীত্যস্মিন্ জ্ঞাতার্থং তদসি-দ্বয়ম্।
ত্বমর্থে সত্যসাহায্যাদ্ বাক্যং নোৎপাদয়েৎ প্রমাম্॥১৯৫

পদান্বয়। অস্মিন্ (এই, প্রকৃত) তত্ত্বমসি ইতি বাক্যে (তত্ত্বমসি এই

---

* তাৎপর্য্য—'কৃষ্ণলং শ্রপয়েৎ'—কৃষ্ণল পাক করিবে, ইহার সহিত তত্ত্বমসি প্রভৃতির বাক্যের বৈষম্য দৃষ্ট হয়, সুতরাং তাহা দৃষ্টান্ত হইতে পারে না। কৃষ্ণলকে পাক করিলে শিথিল হয় না; সুতরাং তাহার পাক প্রমাজ্ঞান নহে, উক্তীকরণ মাত্র অদৃষ্টান্ত, তত্ত্বমসি বাক্যে উভয়ের একত্ব প্রমাজ্ঞান।

বাক্যেতে ) তত্ত্বমসি-দ্বয়ম্ ( তৎ এবং অসি এই দুইটিপদ ) জ্ঞাতার্থম্ (প্রসিদ্ধার্থ), ত্বমর্থে সতি ( ত্বং পদার্থ অবিজ্ঞাত হইলে ) অসাহায্যাৎ ( সাহায্যশূন্যত্ব হেতু ) বাক্যম্ ( বাক্য ) প্রমাম্ ( প্রমাজ্ঞানকে ) ন উৎপাদয়েৎ ( উৎপাদন করে না ) ॥১৯৫

অনুবাদ। প্রকৃত তত্ত্বমসি—এই বাক্যে তৎ এবং অসি এই দুইটি পদ প্রসিদ্ধার্থক বিদ্যমান আছে, সুতরাং ত্বংপদার্থ বিজ্ঞাত না হইলে সাহায্য শূন্যত্ব হেতু বাক্য অপরোক্ষভূত নিশ্চয়রূপ জ্ঞান উৎপাদন করিতে পারে না ॥ ১৯৫

টীকা। প্রকৃতে ন তথাবিধো বিরোধোঽস্তীত্যাহ—বাক্য ইতি। 'তত্ত্বমস্যাদিবাক্যেষু ত্বংপদার্থাবিবেকতঃ। ব্যজ্যতে নৈব বাক্যার্থঃ' ইত্যুক্তং প্রপঞ্চয়ন্ ত্বং পদার্থবিবেচনে যত্নাধিক্যং সূচয়তি—বাক্যে তত্ত্বমিতি। পদত্রয়াত্মকেঽস্মিন্ বাক্যে তৎপদমসিপদঞ্চেতি দ্বয়ং জ্ঞাতার্থং প্রসিদ্ধার্থং ত্বমর্থে ত্বং পদার্থে সত্যবিজ্ঞাতেঽসাহায্যাৎ সাহায্যশূন্যত্বাৎ সহকারিবিরহাৎ বাক্যমেতৎ প্রমাং নোৎপাদয়েৎ অপরোক্ষনিশ্চয়রূপামিত্যর্থঃ ॥ ১৯৫

তত্ত্বমোস্তুল্যনীড়ার্থমসীত্যেতৎ পদং ভবেৎ ॥ ১৯৬

পদান্বয়। তৎত্বমোঃ ( তৎপদ এবং ত্বংপদের ) তুল্যনীড়ত্বাৎ ( সামানাধিকরণ্য হেতু ) অসি ইতিএতৎ পদম্ ( অসি এই পদ ) ভবেৎ ( উপযোগী হয় ) ॥ ১৯৬

অনুবাদ। [ অসি—পদের উপযোগ প্রদর্শিত হইতেছে ] তৎ এবং ত্বং—পদের সামানাধিকরণ্য হেতু অসি—এই পদ উপযোগী হয় * ॥ ১৯৬

টীকা। অসিপদস্যোপযোগমাহ—তত্ত্বমোরিতি। তুল্যনীড়ার্থং কুরুচিন্তয়েত্যাদিক্রিয়াকাঙ্ক্ষানিবারণেন সামানাধিকরণ্যসিদ্ধৈক্যালম্বনম্পষ্টীকরণার্থমস্যসীত্যাদিপদমুপযুজ্যত ইত্যর্থঃ ॥ ১৯৬

তচ্ছব্দঃ প্রত্যগাত্মার্থ স্তচ্ছব্দার্থস্ত্বমস্তথা।
দুঃখিত্বাপ্রত্যগাত্মত্বং বারয়েতামুভাবপি ॥ ১৯৭

---

* তাৎপর্য্য—যদি অসিপদের প্রয়োগ না থাকিত, তাহা হইলে অন্য ক্রিয়ার আকাঙ্ক্ষা থাকিত ; অসি পদ দ্বারা সেই ক্রিয়াকাঙ্ক্ষা নিবৃত্তি করিয়া একত্ব প্রতিপাদন করিতেছে।

পদান্বয়। প্রত্যগাত্মার্থঃ (প্রত্যগাত্মা যাহার অর্থ এরূপ) তচ্ছব্দঃ (তৎ-শব্দ) [ ত্বংপদেন সামানাধিকরণ্যাৎ=ত্বংপদের সহিত সামানাধিকরণ্যবশতঃ হয় ] তথা (সেইরূপ) ত্বমঃ (ত্বংপদের) তচ্ছব্দার্থঃ (তৎ শব্দের যে অর্থ তাহা) [ তৎপদেন সামানাধিকরণ্যাৎ=তৎ পদের সহিত সামানাধিকরণ্যবশতঃ হয় ], উভৌ অপি (ত্বং এবং তৎ এই দুইটি শব্দও) দুঃখিত্বাপ্রত্যগাত্মত্বম্ (দুঃখিত্ব এবং প্রত্যগাত্মত্বকে), বারয়েতাম্ (বারণ করে) ॥ ১৯৭

অনুবাদ। ত্বং পদের সহিত সামানাধিকরণ্যবশতঃ তৎ-শব্দের অর্থ প্রত্যগাত্মা এবং তৎ-পদের সহিত সামানাধিকরণ্য হেতু ত্বংশব্দ তচ্ছব্দার্থক সিদ্ধ হয়, ত্বং ও তৎ-এই দুইটি পদও ত্বং-অর্থের দুঃখিত্বাংশ এবং অর্থের অনাত্মত্ব ও পরোক্ষত্ব অংশকে বারণ করে * ॥ ১৯৭

টীকা। নিরাকাঙ্ক্ষসামানাধিকরণ্যে সতি কো লাভ ইত্যপেক্ষায়ামাহ—তচ্ছব্দ ইতি। প্রত্যগাত্মার্থো যস্য স প্রত্যগাত্মার্থস্তচ্ছব্দঃ স্যাৎ ত্বংপদেন সামানাধিকরণ্যাদিতি যোজ্যম্। তথা ত্বমস্বং পদস্য তচ্ছব্দার্থোঽর্থোভবেৎ তৎপদেন সামানাধিকরণ্যাদিতি যোজনা। তদা বা কো লাভ ইতি তমাহ—দুঃখিত্বেতি। উভাবপি শব্দৌ ত্বমর্থস্য দুঃখিত্বাংশং তদর্থস্যাঽনাত্মত্বং পরোক্ষত্বাংশং চ বারয়েতাম্ ইত্যর্থঃ ॥ ১৯৭

এবঞ্চ নেতি নেত্যর্থং, গময়েতাং পরস্পরম্ ॥ ১৯৮

পদান্বয়। এবং চ (এইরূপ বাক্যার্থ হইলে) [ উভৌ শব্দৌ=ত্বং ও তৎ পদ ] পরস্পরম্ (অন্যোন্য) নেতিনেত্যর্থম্ (নেতি নেতি এই অর্থকে) গময়েতাম (বুঝায়) ॥ ১৯৮

---

* তাৎপর্য্য—অন্য ক্রিয়ার সহিত আকাঙ্ক্ষা না থাকিয়া সামানাধিকরণ্য হইলে কি লাভ তাহা প্রদর্শিত হইতেছে। ত্বংপদের অর্থ প্রত্যক্ষত্বদুঃখিত্বাদিবিশিষ্ট চেতন, তৎ পদের অর্থ—পরোক্ষত্বাদিবিশিষ্ট কোন পদার্থ, কিন্তু তাহার আত্মত্ব সিদ্ধ নাই, অনাত্মত্বের সম্ভব হইলে জড় হইতেও পারে। কিন্তু ত্বং পদের সহিত সামানাধিকরণ্যবশতঃ তৎপদের প্রত্যগাত্মা এই অর্থ হয় এবং তৎপদের সহিত সামানাধিকরণ্যবশতঃ ত্বংপদ তচ্ছব্দার্থক হয়, উভয় পদ একার্থে পর্য্যবসিত হইয়া—ত্বংপদের দুঃখিত্ব, পরিচ্ছিন্নত্ব প্রভৃতি অংশকে বারণ করে এবং তৎপদের অনাত্মত্ব, পরোক্ষত্ব প্রভৃতি অংশকে বারণ করে, সুতরাং এক অখণ্ড চৈতন্যরূপ অর্থ প্রতিপাদিত হইল।

অনুবাদ। এইরূপ বাক্যার্থ হইলে ত্বং এবং তৎশব্দ পরস্পর নেতি নেতি—এইরূপ শ্রুতি প্রতিপাদিত অর্থকে প্রতিপাদন করে * ॥ ১৯৮

টীকা। এবং বাক্যার্থবর্ণনেঽদ্বিতীয়ত্বপরশ্রুত্যাবিরোধঃ সিধ্যতীত্যভিপ্রেত্য উপসংহরতি—এবঞ্চেতি। নেতি নেতি বাক্যসিদ্ধমর্থমিত্যর্থঃ ॥ ১৯৮

এবং তত্ত্বমসীত্যস্য গম্যমানে ফলে কথম্।
অপ্রমাণত্বমস্যোক্তা ক্রিয়াপেক্ষত্বমুচ্যতে ॥ ১৯৯

পদান্বয়। এবম্ (এইরূপ) তত্ত্বমসি ইতি অস্য (তত্ত্বমসি এই বাক্যের) ফলে (ফল) গম্যমানে (জ্ঞায়মান হইলে) কথম্ (কিরূপে) অপ্রমাণত্বম্ (অপ্রামাণ্য) ক্রিয়াপেক্ষত্বম্ (ক্রিয়ার অপেক্ষণীয়ত্ব) উচ্যতে (উক্ত হয়), অস্য (এই বাক্যের) [প্রমা = প্রমাজ্ঞান] উক্তা (কথিত হইয়াছে) ॥ ১৯৯

অনুবাদ। এইরূপে তত্ত্বমসি—এই বাক্যের ফল জ্ঞায়মান হইলে কিরূপে অপ্রামাণ্য এবং ক্রিয়াপেক্ষত্ব সম্ভব হইবে? ইহার প্রামাণ্য পূর্ব্বে কথিত হইয়াছে ॥ ১৯৯

টীকা। পূর্ব্বপক্ষে শ্রুতহান্যশ্রুতকল্পনা নিষ্প্রামাণিকেত্যুক্তমুপসংহরতি—এবমিতি। কথংশব্দ আক্ষেপার্থঃ ॥ ১৯৯

তস্মাদাদ্যন্তমধ্যেষু কুর্ব্বিত্যেতদ্ বিরোধ্যতঃ।
ন কল্প্যামোঽশ্রুতত্বাচ্চ শ্রুতত্যাগোঽপ্যনর্থকঃ ॥ ২০০

পদান্বয়। তস্মাৎ (অতএব) আদ্যন্তমধ্যেষু (আদি, মধ্য এবং শেষে) কুর্ব্বিত্যেতদ্ বিরোধ্যতঃ (কর এইরূপ ক্রিয়ানুষ্ঠানের বিরোধবশতঃ) অশ্রুতত্বাৎ (ক্রিয়ার অশ্রুতত্ব হেতু) [ক্রিয়াম্ = ক্রিয়াকে] ন কল্প্যামঃ (কল্পনা করিব না), শ্রুতত্যাগঃ অপি (শ্রুতপদার্থের ত্যাগও) অনর্থকঃ (ব্যর্থ) ॥ ২০০

অনুবাদ। অতএব তত্ত্বমসি—এই প্রথম উপদেশে, পদার্থশোধনরূপ মধ্য উপদেশে এবং নিঃসন্দিগ্ধ ব্রহ্মানুভবরূপ অবসানে 'কুরু' এইরূপ অনুষ্ঠানের

* তাৎপর্য্য—যদি উক্তরূপ বাক্যার্থ বিবৃত হয়, তাহা হইলে অদ্বিতীয় শ্রুতির সহিত কোন বিরোধ থাকে না, ইহা একটি মহান্ লাভ। নেতি নেতি—ইত্যাদি শ্রুতি দেহ ইন্দ্রিয়াদির অনিত্যত্ব প্রতিপাদন করিয়া এক অদ্বিতীয় ব্রহ্মের সত্তা বুঝাইতেছে।

বিরোধ থাকায়—এবং ক্রিয়ার অশ্রুতত্ববশতঃ ক্রিয়া কল্পনা করিতে পারি না, শ্রুতত্যাগও অনর্থক *॥ ২০০

টীকা। যস্মাদেবং বিচার্য্যমাণে ক্রিয়ায়া অনবকাশস্তস্মাৎ ইত্যুপসংহরতি—তস্মাদিতি। আদৌ তত্ত্বমসীতি প্রথমোপদেশে মধ্যে পদার্থপরিশোধনান্বয়-ব্যতিরেকগ্রহণকালে অন্তেচ নির্ব্বিচিকিৎসব্রহ্মানুভবকালে কুর্ব্বিত্যেতদনুষ্ঠান-কল্পনং তত্তদর্থপ্রতিপত্তিবিরোধি যতোঽতো ন কল্পামঃ ন কল্পয়ামঃ ক্রিয়ামিতি শেষঃ। কিঞ্চ অশ্রুতত্বাদপি ন কল্পয়ামঃ ন কেবলমশ্রুতত্বাৎ ক্রিয়া ত্যাজ্যা শ্রুতত্যাগস্য অনর্থকত্বাদপীত্যাহ—শ্রুতেতি। নহি তত্ত্বমর্থয়োঃ স্বরূপমপ্রাপ্তং চিন্তনীয়তয়া বিধাতুং শক্যতে তৎপ্রাপ্তেশ্চ অন্যতোঽসম্ভবাদস্মাদেব তৎপ্রাপ্তিমাশং-সতো বাক্যভেদাদিদোষপ্রাপ্তিরপরিহার্য্যা স্যাৎ তত্ত্বমোস্তত্বং সিদ্ধমনপেক্ষ্যেব যথাকথঞ্চিৎ চিন্তনবিধানাভ্যুপগমে চিন্ত্যব্রহ্মসাক্ষাৎকারস্য অপ্রমাত্বাৎ অবিদ্যা-নিবৃত্তিফলাসিদ্ধেনিরর্থকঃ প্রসংখ্যানবিধিরিতি ভাবঃ॥ ২০০

যথানুভূয়তে তৃপ্তির্ভুজের্বাক্যান্ন গম্যতে।
বাক্যস্য বিধৃতিস্তদ্বদ্গোশকৃৎপায়সীক্রিয়া॥ ২০১

পদান্বয়। যথা (যেমন) ভুজেঃ (ভোজন হেতু) তৃপ্তিঃ (তৃপ্তি-ফল) অনুভূয়তে (অনুভূত হয়) বাক্যাৎ (বাক্যার্থজ্ঞানমাত্রে) [মোক্ষফল] ন গম্যতে (জানা যায় না), [যথা = যেমন] গোশকৃৎ পায়সীক্রিয়া (গোময়ের দ্বারা পায়সের কার্য্য) [ন = উৎপন্ন হয় না] তদ্বৎ (সেইরূপ) বাক্যস্য (বাক্যের) বিধৃতিঃ (বিধারণ, অর্থের দ্বারা অবধারণ) [বাক্যার্থ সাধন নহে]॥ ২০১

অনুবাদ। [পূর্ব্বপক্ষীয় দোষপ্রদান] যেমন তৃপ্তি ভোজনের ফল অনুভূত হয়, কেবলমাত্র বাক্যার্থজ্ঞান হইতে হয় না, যেমন গোময়ের দ্বারা পায়সের কার্য্য হয় না, সেইরূপ বাক্যের অর্থাবধারণ বাক্যার্থ জ্ঞানের প্রত্যক্ষসাধন নহে॥ ২০১

---

* তাৎপর্য্য—সমীচীনরূপে বিচার করিয়া দেখিলে তত্ত্বমসি বাক্যে কোনকালেও ক্রিয়ার অপেক্ষা নাই। কারণ, তত্ত্বমসি এইরূপ উপদেশ যখন গুরুর নিকট প্রথম শ্রুত হয়, তখন ক্রিয়ার অপেক্ষা নাই, মধ্যে ত্বং ও তৎপদার্থের শোধন এবং অন্বয় ব্যতিরেক গ্রহণকালে ক্রিয়ার অপেক্ষা নাই, অবশেষে নিঃসংশয়রূপে ব্রহ্মজ্ঞানকালেও ক্রিয়ার অপেক্ষা নাই। অপি চ, তত্ত্বমসি বাক্যে ক্রিয়া শ্রুত নহে, তাহার কল্পনা করিতে হয় এবং শ্রুত জীব ও ব্রহ্মের একত্ব ত্যাগ করিতে হয়।

টীকা। উক্তার্থানভিজ্ঞঃ পুনরাক্ষিপতি—যথেতি। ভুজেঃ ভোজনাৎ তৃপ্তিঃ ফলং বাক্যাদ্ বাক্যার্থজ্ঞানমাত্রাৎ ন গম্যতে। মোক্ষফলমিতি শেষঃ। তস্মাদ্ যথা গোশকৃতো গোময়াৎ পায়সীক্রিয়া পায়সকরণং নোপপদ্যতে তস্য তদসাধনত্বাৎ তদ্বদ্ বাক্যস্য বিশ্রুতিবিধারণসমর্থতোঽবধারণং ন বাক্যার্থাপরোক্ষসাধনমিত্যর্থঃ॥ ২০১

সত্যমেবমনাত্মার্থবাক্যাৎ পারোক্ষ্যবোধনম্।
প্রত্যগাত্মনি নত্বেবং সংখ্যাপ্রাপ্তিবদধ্রুবম্॥ ২০২

পদান্বয়। এবম্ (এরূপ) সত্যম্ (যথার্থ কথা) অনাত্মার্থবাক্যাৎ (আত্ম ভিন্ন বস্তু প্রতিপাদক বাক্য হইতে) পারোক্ষ্যবোধনম্ (পরোক্ষজ্ঞান) [ভবেৎ=হয়], প্রত্যগাত্মনি তু (প্রত্যগাত্মাতে) ন এবম্ অধ্রুবম্ (এইরূপ অনিশ্চিত নহে) [কিন্তু] সংখ্যাপ্রাপ্তিবৎ (দশমসংখ্যার ন্যায়) [ধ্রুবমেব=নিশ্চিতই]॥ ২০২

অনুবাদ। অনাত্মবস্তু প্রতিপাদক বাক্য হইতে পরোক্ষজ্ঞান উৎপন্ন হয়, ইহা সত্য, প্রত্যগাত্মাতে এরূপ নিশ্চিত নহে; কিন্তু দশমসংখ্যার ন্যায় বাক্যের অপরোক্ষ জ্ঞানসাধনত্ব নিশ্চিত *॥ ২০২

টীকা। উৎসর্গতো বাক্যং নার্থাপরোক্ষ্যার্থমিত্যেতদঙ্গীকুর্বন্ প্রকৃতে তস্যাপবাদকমাহ সিদ্ধান্তী—সত্যমিতি। প্রত্যগাত্মনি তু নৈবমধ্রুবমনিশ্চিতং কিন্তু সংখ্যাপ্রাপ্তিবৎ দশমসংখ্যাবৎ অপরোক্ষজ্ঞানসাধনত্বং বাক্যস্য ধ্রুবমেবেত্যর্থঃ॥ ২০২

স্বয়ংবেদ্যত্বপর্য্যায়ঃ স্বপ্রমাণক ইষ্যতাম্।
নিবৃত্তাবহমঃ সিদ্ধঃ স্বাত্মনোঽনুভবশ্চ নঃ॥ ২০৩

পদান্বয়। [আত্মা] স্বপ্রমাণকঃ (অন্যপ্রমাণনিরপেক্ষ) স্বয়ংবেদ্যত্বপর্য্যায়ঃ (স্বয়ংপ্রকাশস্বভাব) ইষ্যতাম্ (স্বীকার কর), অহমঃ (অহঙ্কারের) নিবৃত্তৌ

---

* তাৎপর্য্য—বাক্য পরোক্ষবিষয়ক জ্ঞানজনক ইহা সত্য, কিন্তু বাক্য মাত্রে তাহা নহে, অনাত্মবস্তু প্রতিপাদক বাক্যের এইরূপ গতি। আত্মপ্রতিপাদক বাক্য অপরোক্ষবিষয়ক জ্ঞান জন্মায়, যেমন 'দশমস্ত্বমসি' স্থলে বাক্য দ্বারা অপরোক্ষজ্ঞান উৎপন্ন হইয়াছিল।

(নিবৃত্তি হইলে) স্বাত্মনঃ (আত্মার) অনুভবশ্চ (অনুভবও) নঃ (আমাদের) সিদ্ধঃ (উপপন্ন) ॥ ২০৩

অনুবাদ। স্বতঃপ্রমাণ স্বয়ংপ্রকাশস্বভাব আত্মা অঙ্গীকার্য্য, অহঙ্কারের নিবৃত্তি হইলে আত্মার অনুভব আমাদের সিদ্ধ হয় * ॥ ২০৩

টীকা। কুত ইত্যপেক্ষায়াং স্বতোঽপরোক্ষপ্রত্যগাত্মন এব ব্রহ্মত্বোপদেশাদিত্যাহ—স্বয়ংবেদ্যত্বেতি। স্বপ্রমাণকঃ প্রমাণনিরপেক্ষপ্রকাশমানতাস্বভাব আত্মেষ্যতাং স্বয়ংজ্যোতিষ্ট্বাদিশ্রুতেরিত্যর্থঃ। তথাচ বাক্যাদহমোঽহংকারস্য ব্রহ্মভেদকানবৃত্তৌ স্বাত্মনোঽনুভবশ্চ সিদ্ধ এব নোঽস্মাকমিতি ন কিঞ্চিদনুপপন্নমিত্যর্থঃ। বিমতং পরোক্ষজ্ঞানজনকং বাক্যত্বাৎ সম্মতবদিত্যাদিপ্রয়োগেষু অনাত্মবিষয়ত্বমুপাধির্দশমস্ত্বমসীত্যাদৌ ব্যভিচারশ্চেত্যুক্তং ভবতি ॥২০৩

বুদ্ধীনাং বিষয়ো দুঃখং নো যস্য বিষয়া মতাঃ।
কুতোঽস্য দুঃখসম্বন্ধো দৃশেঃ স্যাৎ প্রত্যগাত্মনঃ ॥ ২০৪

পদান্বয়। দুঃখম্ (দুঃখ) বুদ্ধীনাং (বুদ্ধিসমূহের) বিষয়ঃ (ধর্ম্ম), যস্য (আত্মার) বিষয়াঃ (ধর্ম্ম) নো মতাঃ (অভিমত নহে), অস্য (এই) দৃশেঃ (দৃক্‌স্বরূপ) প্রত্যগাত্মনঃ (প্রত্যগাত্মার) দুঃখসম্বন্ধঃ (দুঃখের সহিত সম্বন্ধ) কুতঃ (কি কারণবশতঃ) স্যাৎ (হয়) ॥ ২০৪

অনুবাদ। দুঃখ বুদ্ধির ধর্ম্ম, আত্মার ধর্ম্ম নহে, জ্ঞানস্বরূপ প্রত্যগাত্মার দুঃখসম্বন্ধ কিরূপে হইবে ॥ ২০৪

টীকা। অত্র দুঃখানুভববিরোধশঙ্কা ন কার্য্যা দুঃখস্য ব্যভিচারিত্বেনাত্মধর্ম্মত্বস্য নিরস্তত্বাদ্ বিষয়ধর্ম্মত্বাচ্চ ইত্যভিপ্রেত্যাহ—বুদ্ধীনামিতি। দুঃখ্যহমস্মীতি দুঃখধর্ম্মবত্ত্বেনাহং কর্ত্তুরেব অনুভবাৎ তস্য বিষয়ভূতং দুঃখং ন বুদ্ধিবৃত্ত্যাশ্রয়াহংকর্ত্তৃসাক্ষিণ আত্মনো ধর্ম্মঃ সম্ভবতীত্যর্থঃ ॥ ২০৪

দৃশিরেবানুভূয়েত স্বেনৈবানুভবাত্মনা।
তদাভাসতয়া জন্ম ধিয়োঽস্যানুভবঃ স্মৃতঃ ॥ ২০৫

---

* তাৎপর্য্য—অহঙ্কার আত্মজ্ঞানের প্রতিবন্ধক, কিন্তু বাক্য হইতে তাহা নিবৃত্ত হইলে স্বতঃপ্রমাণভূত, স্বয়ং প্রকাশ আত্মা প্রকাশ পান।

পদান্বয়। স্বেন এব ( স্ব স্বরূপ ) অনুভবাত্মনা ( জ্ঞানরূপে ) দৃশিঃ এব ( চৈতন্যস্বরূপ আত্মাই ) অনুভূয়েত ( অনুভূত হয় ), তদাভাসতয়া ( চৈতন্যাভাস ব্যাপ্তত্ব হেতু ) ধিয়ঃ ( বুদ্ধির, বুদ্ধিবৃত্তির ) জন্ম ( উৎপত্তি ) অস্য ( আত্মার ) অনুভবঃ ( জ্ঞান, আগন্তুক আত্মবোধ ) স্মৃতঃ ( কথিত হয় ) ॥ ২০৫

অনুবাদ। [ যদি আত্মা সমস্ত ধর্ম্মবিরহিত, তাহা হইলে তাহার অনুভব কিরূপে হইবে—এই আশঙ্কায় বলিতেছেন ] আত্মা স্বয়ং জ্ঞান স্বরূপ, আত্মা স্বয়ং নিজকে অনুভব করিয়া থাকেন [ তাঁহার অনুভবের জন্য অন্য অনুভবের অপেক্ষা নাই ] চিদাভাসের দ্বারা বুদ্ধি ব্যাপ্ত হইলে বুদ্ধিবৃত্তির উৎপত্তিকে আত্মার [ আগন্তুক ] অনুভব বলা যায় *॥ ২০৫

টীকা। সর্ব্বধর্ম্মরহিতশ্চেৎ প্রত্যগাত্মা কথং তস্যানুভব ইত্যত আহ—দৃশিরেবেতি। দৃশেরনুভবস্বভাবত্বাৎ তস্য স্বরূপে কো নামান্যোঽনুভবোঽপেক্ষেত ইত্যর্থঃ। তর্হি কথং তস্য বিশেষানুভব ইতি তৎস্বরূপমাহ—তদাভাসতয়েতি। চৈতন্যাভাসব্যাপ্ততয়া ধিয়ো জন্মৈবাত্মন আগন্তুকোঽনুভবঃ স্মৃতে বিদ্বদ্ভিরিত্যর্থঃ ॥ ২০৫

অশনায়াদিনির্ম্মুক্তঃ সিদ্ধো মোক্ষস্ত্বমেব সঃ।
শ্রোতব্যাদি তবেত্যেতদ্ বিরুদ্ধং কথমুচ্যতে ॥ ২০৬

পদান্বয়। [ আত্মা ] অশনায়াদিনির্ম্মুক্তঃ ( ক্ষুধাতৃষ্ণাবিরহিত ) সিদ্ধঃ ( নিত্যসিদ্ধ ) মোক্ষঃ ( মুক্তিস্বরূপ, ব্রহ্মস্বরূপ ) ত্বমেব সঃ ( তুমিই সেই আত্মা ) ইতি ( এইরূপ উপদেশ লাভ করিলে ) তব ( তোমার ) শ্রোতব্যাদি ( শ্রোতব্য, মন্তব্য প্রভৃতি ) এতৎ ( ইহা ) কথম্ ( কিরূপে ) বিরুদ্ধম্ ( বিরোধী বাক্য ) উচ্যতে ( বলিতেছ ) ॥ ২০৬

অনুবাদ। তুমি ক্ষুধাতৃষ্ণা বিরহিত, নিত্যসিদ্ধ, ব্রহ্মস্বরূপ আত্মা,—এই-

---

* তাৎপর্য্য—যদ্যপি আত্মা সর্ব্বধর্ম্ম বিরহিত, তথাপি আত্মা জ্ঞানস্বরূপ বলিয়া তাহার প্রকাশের জন্য অন্য প্রকাশের আবশ্যক নাই; যেমন দীপ ঘটাদি বস্তু প্রকাশ করে, তাহার প্রকাশের জন্য দীপান্তরের প্রয়োজন নাই। আত্মা সর্ব্বদা জ্ঞানস্বরূপ হইলেও যখন চিদাভাস বুদ্ধিতে প্রতিবিম্বিত হয়, এবং বৃত্তির উৎপত্তি হয়, তখন আত্মা অনুভূত হইল, এইরূপ লোকে ব্যবহার করিয়া থাকে।

রূপ উপদেশ প্রাপ্ত হইলে তোমার শ্রবণাদি অনুষ্ঠেয় আছে, এই বিরুদ্ধবাক্য কিরূপে বলিতেছ? * ॥ ২০৬

টীকা। প্রকারান্তরেণ প্রসংখ্যানপ্রাপ্তিং নিরাকরোতি—অশনায়াদীতি। সর্ব্বসংসারনির্ম্মুক্তো নিত্যসিদ্ধো মোক্ষো ব্রহ্মত্বমেব ইত্যাচার্য্যোপদেশে সতি তব শ্রোতব্যাগ্যনুষ্ঠেয়ং বিদ্যত ইতি কথং বিরুদ্ধমুচ্যতে। নহ্যবিক্রিয়ং ব্রহ্মত্বং কর্ত্তা-চেতি বচঃ প্রমাণং স্যাদিত্যর্থঃ ॥ ২০৬

সেৎস্যতীত্যেব চেৎ তৎ স্যাৎ শ্রবণাদি তদা ভবেৎ।
মোক্ষস্যানিত্যতৈবং স্যাদ্‌বিরোধে নান্যথা বচঃ ॥ ২০৭

পদান্বয়। তৎ (প্রসংখ্যান, কর্ম্ম) সেৎস্যতি (সিদ্ধ হইবে) ইতি এব (এইরূপই) চেৎ স্যাৎ (যদি হয়) তদা (তাহা হইলে) শ্রবণাদি (শ্রবণমননাদি) ভবেৎ (হয়), এবম্ (এইরূপ হইলে) মোক্ষস্য (মোক্ষের) অনিত্যতা (নশ্বরত্ব) স্যাৎ (সিদ্ধ হয়) বিরোধে (বিরোধ ঘটিলে) বচঃ (বাক্য) নান্যথা (বিপরিণাম যুক্ত নহে) ॥ ২০৭

অনুবাদ। যদি আত্মাতে ক্রিয়া সিদ্ধ হইবে, এই কথা বল, তাহা হইলে শ্রবণাদি সম্ভব হয়, মোক্ষেরও অনিত্যত্বপ্রসঙ্গ ঘটে, এইরূপ উভয়দিকে বিরোধ থাকায় বাক্যের অন্যথাপ্রকার যোজনা উচিত নহে † ॥ ২০৭

টীকা। অথ তত্ত্বম্—সেৎস্যতীতি। বিপরিণাম উপদেশবাক্যস্য অভ্যুপেয়ত ইতি শঙ্কামনুস্য তত্রৈকং সন্ধিৎসতোঽপরং প্রচ্যবত ইতি ন্যায়েন মোক্ষানিত্যত্বপ্রসঙ্গদোষমাহ—সেৎস্যতীতি। এবমুভয়থাবিরোধে সতি বচো বাক্যং নান্যথা ন বিপরিণামবদ্‌যুক্তমিত্যর্থঃ ॥ ২০৭

শ্রোতৃশ্রোতব্যয়োর্ভেদো যদীষ্টঃ স্যাদ্‌ভবেদিদম্।
ইষ্টার্থকোপ এবং স্যান্ন যুক্তং সর্ব্বথা বচঃ ॥ ২০৮

---

* তাৎপর্য্য—ব্রহ্মস্বভাব নিষ্ক্রিয়, এবং কর্ত্তা হইলে ক্রিয়াবান্ হয়, এরূপ বিরুদ্ধ কথন কখনও শোভা পায় না। সুতরাং কোনকালেও ক্রিয়াসম্বন্ধ আত্মার নাই।

† তাৎপর্য্য—যদি তত্ত্বমসি বাক্যের বিপরীতরূপে পরিণাম করিয়া যদি উপাসনা পর স্থির করিতে পার, তাহা হইলে শ্রবণাদির সম্ভব হইতে পারে বটে, কিন্তু ক্রিয়াজন্যত্ব হেতু মোক্ষ অনিত্য হইয়া পড়ে। সুতরাং বাক্যের বিপরিণাম—অন্যথারূপে ব্যাখ্যা করা উচিত নহে।

পদান্বয়। যদি (যদি) শ্রোতৃশ্রোতব্যয়োঃ (শ্রোতা ও শ্রোতব্য বিষয়ের) ভেদঃ (পার্থক্য) ইষ্টঃ স্যাৎ (অভিপ্রেত হয়) [তদা=তাহা হইলে] ইদম্ (তত্ত্বমসিবাক্যে প্রসংখ্যান) ভবেৎ (হয়), এবম্ (এইরূপ হইলে) ইষ্টার্থকোপঃ (জীবের ব্রহ্মভাবই ইষ্ট, সেই অর্থের ব্যাহতি) স্যাৎ (হয়) [অতঃ=এইজন্য] সর্ব্বথা (সর্ব্বপ্রকারে) বচঃ ন যুক্তম্ (বাক্যযুক্ত নহে, অপ্রমাণ হয়)॥ ২০৮

অনুবাদ। যদি শ্রোতা এবং শ্রোতব্য বিষয়ের ভেদ অভিমত হয়, তাহা হইলে প্রসংখ্যান হইতে পারে। এরূপে জীবের ব্রহ্মস্বরূপ ইষ্ট অর্থের হানি ঘটে, অতএব প্রসংখ্যানপক্ষে বাক্য সর্ব্বথা অযুক্ত হয়॥ ২০৮

টীকা। ইতশ্চ প্রসংখ্যানবাদোঽনুপপন্ন ইত্যাহ—শ্রোতৃশ্রোতব্যয়োরিতি। শ্রোত্রাদিভেদো যদীষ্টঃ স্যাৎ তদৈবং প্রসংখ্যানং ভবেৎ কর্ত্তৃকর্ম্ম-ভেদাভাবে কার্য্যানুপপত্তেরিত্যর্থঃ। অস্তু ভেদ ইতি চেৎ তত্রাহ—ইষ্টার্থেতি। জীবস্য ব্রহ্মভাবো হীষ্টার্থঃ সোঽস্যান্যভাবাযোগাদ্ বিহন্যেত অতঃ সর্ব্বথা বচো বাক্যং ন যুক্তমযুক্তপ্রমাণমেব প্রসংখ্যানপক্ষে ভবেদিত্যর্থঃ॥ ২০৮

সিদ্ধো মোক্ষোঽহমিত্যেব জ্ঞাত্বাত্মানং ভবেদ্ যদি।
চিকীর্ষুর্যঃ স মূঢ়াত্মা শাস্ত্রং চোদ্‌ঘাটয়ত্যপি॥ ২০৯

পদান্বয়। যদি (যদি) অহম্ (আমি) সিদ্ধঃ (স্বতঃসিদ্ধ) মোক্ষঃ (মুক্তিস্বরূপ, ব্রহ্মস্বরূপ) ইতি এব (এইরূপ) আত্মানম্ (আত্মাকে) জ্ঞাত্বা যঃ (যে) চিকীর্ষুঃ (কর্ম্ম করিতে ইচ্ছুক হয়) সঃ (সে) মূঢ়াত্মা (মূঢ়মতি) শাস্ত্রম্ অপি (শাস্ত্রকেও) উদ্‌ঘাটয়তি (নাশ করে)॥ ২০৯

অনুবাদ। [পূর্ব্বকথিত বাক্যের অযুক্তত্ব প্রতিপাদন করিতেছেন—] যে ব্যক্তি আমি স্বতঃসিদ্ধ মোক্ষস্বরূপ আত্মাকে জানিয়া যদি কর্ম্ম করিতে অভিলাষী হয়, তাহা হইলে সে মূঢ়মতি শাস্ত্রকেও বিনাশ করে॥ ২০৯

টীকা। ন যুক্তং বচ ইত্যেতৎ প্রকটয়তি—সিদ্ধ ইতি। উক্তপ্রকারেণাত্মানং জ্ঞাত্বা যো যদি চিকীর্ষুর্ভবেৎ স মূঢ়াত্মেত্যন্বয়ঃ। উদ্‌ঘাটয়তি উৎসাদয়তীত্যর্থঃ॥ ২০৯

নহি সিদ্ধস্য কর্ত্তব্যং সকার্য্যস্য ন সিদ্ধতা।
উভয়ালম্বনং কুর্ব্বন্ নাত্মানং বঞ্চয়ত্যপি॥ ২১০

পদান্বয়। সিদ্ধস্য (নিষ্পন্ন বস্তুর, ঘটাদির) কর্ত্তব্যম্ (করণীয়) ন হি (সম্ভব নহে) সকার্য্যস্য (সক্রিয়বস্তুর) সিদ্ধতা (সিদ্ধত্ব) ন (হয় না), [জনঃ—লোক] উভয়ালম্বনম্ (উভয়কে, কর্ম্ম ও সিদ্ধতাকে) কুর্ব্বন্ (আশ্রয় করিয়া) আত্মানম্ অপি (আত্মাকেও) বঞ্চয়তি (বঞ্চিত করে)॥ ২১০

অনুবাদ। সিদ্ধবস্তুর করণীয়তা নাই সক্রিয়বস্তুর সিদ্ধতা নাই, লোক উভয়কে অবলম্বন করিয়া আত্মাকেও বঞ্চিত করে *॥ ২১০

টীকা। মূঢ়াত্মত্বং প্রকটয়তি—নহীতি। স্পষ্টম্॥ ২১০

সিদ্ধো মোক্ষস্ত্বমিত্যেতদ্বস্তুমাত্রং প্রদর্শ্যতে।
শ্রোতুস্তথাত্ববিজ্ঞানে প্রবৃত্তিঃ স্যাৎকথংত্বিতি॥ ২১১

পদান্বয়। ত্বম্ (তুমি) সিদ্ধঃ (সিদ্ধ) মোক্ষঃ (মুক্তি, ব্রহ্মস্বরূপ) ইতি এতৎ (এরূপ) বস্তুমাত্রম্ (বস্তুমাত্র) প্রদর্শ্যতে (প্রদর্শিত হইতেছে), শ্রোতুঃ (শ্রোতার) তথাত্ববিজ্ঞানে (বস্তুমাত্রত্ববিজ্ঞানে) কথং তু ইতি (কিরূপে) প্রবৃত্তিঃ (প্রবৃত্তি) স্যাৎ (হয়)॥ ২১১

অনুবাদ। তুমি সিদ্ধ ব্রহ্মস্বরূপ—এইরূপ বস্তুমাত্র প্রদর্শিত হইতেছে, কেবলমাত্র বস্তু বিজ্ঞানবিষয়ে শ্রোতার কিরূপে প্রবৃত্তি হইবে † ?॥ ২১১

টীকা। নন্থ কিমিত্যস্মান্নিন্দথাস্মদভিপ্রায়মজ্ঞাত্বৈবেতি পূর্ব্ববাদী স্বাভিপ্রায়মাবিষ্করোতি—সিদ্ধো মোক্ষস্ত্বমিতি। মুমুক্ষোরাত্মবিজ্ঞানে প্রবৃত্ত্যর্থং সিদ্ধব্রহ্মরূপো মোক্ষস্ত্বমসীতি বস্তুমাত্রকথনপরামিদং বাক্যং ন তত্ত্বে পর্য্যবসিতমিত্যর্থঃ॥ ২১১

কর্ত্তা দুঃখ্যহমস্মীতি প্রত্যক্ষেণানুভূয়তে।
কর্ত্তা দুঃখী চ মাভূবমিতি যত্নো ভবেৎ ততঃ॥ ২১২

* তাৎপর্য্য—দুই প্রকার বস্তু আছে, একটি সিদ্ধ, অপরটি সাধ্য; ঘটাদি বস্তু পূর্ব্বে হইয়া আছে, তাহা সিদ্ধ, কিন্তু ধর্ম্ম সাধ্য অর্থাৎ অনুষ্ঠেয়। মোক্ষ আত্মস্বরূপ, তাহা ক্রিয়ার জন্য বলিয়া অনিত্য হয়; সুতরাং সিদ্ধ মোক্ষ বলিতে হইবে। উভয়রূপ বলিলে আত্মাকে বঞ্চনা করা হয়, এক বস্তুর দুই রকম স্বরূপ হইতে পারে না।

† তাৎপর্য্য—যেখানে 'কর'—এরূপ আদেশ করা হয়, তথায় শ্রোতার প্রবৃত্তি হয়, 'রাম আছে'—ইত্যাদি বস্তুমাত্র প্রকাশ করিলে কাহারও প্রবৃত্তি ত দেখা যায় না, সুতরাং জীবের ব্রহ্মত্ব উপদেশে কি ফল হইল? ইহা পূর্ব্বপক্ষীর উক্তি।

পদান্বয়। অহম্ (আমি) কর্ত্তা (কর্ত্তৃত্বযুক্ত) দুঃখী (দুঃখবান্) অস্মি (আছি) ইতি (ইহা) প্রত্যক্ষেণ (প্রত্যক্ষ প্রমাণের দ্বারা), অনুভূয়তে (অনুভূত হইতেছে), কর্ত্তা (কর্ত্তা) দুঃখীচ (এবং দুঃখী) মা ভুবম্ (না থাকি) ইতি (এই হেতু) ততঃ (অনন্তর) যত্নঃ (কৃতি, প্রযত্ন) ভবেৎ (হয়)॥ ২১২

অনুবাদ। আমি কর্ত্তা, দুঃখী এইরূপ প্রত্যক্ষপ্রমাণের দ্বারা অনুভূত হয়, অনন্তর আমি কর্ত্তা, দুঃখী না হই, তজ্জন্য যত্ন হইয়া থাকে॥ ২১২

টীকা। উক্তমেব বিবৃণোতি—কর্ত্তেতি। স্পষ্টম্॥ ২১২

তদ্বিজ্ঞানায় যুক্ত্যাদি কর্ত্তব্যং শ্রুতিরব্রবীৎ।
কর্ত্তৃত্বাদ্যনুবাদেন সিদ্ধত্বানুভবায় তু॥ ২১৩

পদান্বয়. কর্ত্তৃত্বাদ্যনুবাদেন (তুমি এই কর্ত্তৃত্বাদির অনুবাদের দ্বারা) সিদ্ধত্বানুভবায় তু (তুমি সিদ্ধ মোক্ষস্বরূপ এইরূপ অনুভবের জন্য) তদ্বিজ্ঞানায় (ব্রহ্মবিজ্ঞানের নিমিত্ত) যুক্ত্যাদি (যুক্তিপ্রভৃতি) কর্ত্তব্যম্ (করা উচিত) [ইতি=এরূপ] শ্রুতিঃ (বেদ) অব্রবীৎ (বলিয়াছেন)॥ ২১৩

অনুবাদ। ত্বদ্—এই কর্ত্তৃত্বের অনুবাদের দ্বারা সিদ্ধ ব্রহ্মস্বরূপ জ্ঞানের নিমিত্ত যুক্ত্যাদি প্রদর্শন কর্ত্তব্য, শ্রুতি ইহাই বলিয়াছেন *॥ ২১৩

টীকা। বাক্যশ্রবণানন্তরং মন্তব্য ইতি শ্রুত্যা কর্ত্তব্যবিধানাদপি এবমেব অভ্যুপেয়মিত্যাহ—তদ্বিজ্ঞানায়েতি। ত্বমিতি কর্ত্তৃত্বমনূদ্য বস্তুগত্যা ত্বং সিদ্ধমোক্ষব্রহ্মরূপোঽসি অতস্তজ্জ্ঞানায় যতস্বেতি বাক্যতাৎপর্য্যমিত্যর্থঃ॥ ২১৩

নির্দুঃখো নিষ্ক্রিয়োঽকামঃ সিদ্ধো মোক্ষোঽহমিত্যপি।
গৃহীত্বৈব বিরুদ্ধার্থমাদধ্যাৎ কথমেব সঃ॥ ২১৪

---

* তাৎপর্য্য—'শ্রোতব্য'—শ্রবণ করা কর্ত্তব্য; অনন্তর 'মন্তব্য' মনন করা কর্ত্তব্য; এইরূপ শ্রবণের পর মনন বিধানের দ্বারা বুঝিতে হইবে, ইহাতে ক্রিয়ার উপদেশ আছে। এই পর্য্যন্ত পূর্ব্বপক্ষীর আপত্তি।

পদান্বয়। অহম্ ( আমি ) নির্দুঃখঃ ( দুঃখরহিত ) নিষ্ক্রিয়ঃ ( ক্রিয়াশূন্য ) অকামঃ ( অভিলাষ বিহীন ) সিদ্ধঃ ( সিদ্ধ ) মোক্ষঃ ( মুক্তিস্বরূপ, ব্রহ্মস্বরূপ ) ইতি অপি ( এরূপও ) গৃহীত্বৈব ( গ্রহণ করিয়াও ) কথম্ এব ( কিরূপে ) সঃ ( তিনি ) বিরুদ্ধার্থম্ ( বিরুদ্ধ অর্থকে ) আদধ্যাৎ ( গ্রহণ করেন ) ॥ ২১৪

অনুবাদ। [ সিদ্ধান্তীর উত্তর ] আমি দুঃখশূন্য, নিষ্ক্রিয়, কামরহিত, সিদ্ধ, মোক্ষস্বরূপ—এইরূপ গ্রহণ করিয়া কিরূপে সে ব্যক্তি তাহার বিরুদ্ধ অর্থকে গ্রহণ করিবেন * ॥ ২১৪

টীকা। নেয়ং কল্পনা শ্রুত্যানুসারিণীতি সিদ্ধান্তী দূষয়তি—নির্দুঃখ ইতি। নির্দুঃখাদিবিশেষণো মোক্ষ এবাহমিতি গৃহীত্বাপীত্যন্বয়ঃ। বাক্যাদ্ বাক্যার্থজ্ঞানং ন জায়তে এবেতি ন বক্তুমুচিতম্ অপ্রামাণ্যপ্রসঙ্গাৎ অনুভববিরোধাচ্চ। তথাচোৎপন্নে জ্ঞানে তদ্বিরুদ্ধপ্রতিপত্তি র্ন সম্ভাবয়তীত্যভিপ্রায়ঃ ॥২১৪

সকামঃ সক্রিয়োঽসিদ্ধ ইতি মেঽনুভবঃ কথম্।
অতো মে বিপরীতস্য তদ্ভবান্ বক্তুমর্হতি ॥ ২১৫

পদান্বয়। অতঃ ( সকামত্বাদি ধর্ম্ম হইতে ) বিপরীতস্য ( বিপরীত ) মে ( আমার ) [ অহম্=আমি ) সকামঃ ( কামযুক্ত ) সক্রিয়ঃ ( ক্রিয়াবান্ ) অসিদ্ধঃ ( সাধ্য ) ইতি ( এইরূপে ) মে ( আমার ) অনুভবঃ ( বোধ ) কথম্ ( কিরূপে ) তৎ (তাহা) ভবান্ ( আপনি ) বক্তুম্ ( বলিতে ) অর্হতি ( যোগ্য হ'ন ) ॥ ২১৫

অনুবাদ। আমি সকাম, ক্রিয়াবান্ সাধ্য—এইরূপ জ্ঞান আমার কিরূপে হইতে পারে, তাই আপনি বলুন ; কারণ আমি সকামত্বাদিধর্ম্মের বিপরীত [ অর্থাৎ আমি নিষ্কাম, নিষ্ক্রিয় ও উৎপাদ্য ] ॥ ২১৫

টীকা। যদি বাক্যাদেব নির্দ্দুঃখাদিলক্ষণমোক্ষাত্মসাক্ষাৎকারঃ কথং তর্হি তদা তদ্বিরুদ্ধাকারানুভব ইতি পৃচ্ছতি—সকাম ইতি। অতঃ সকামত্বাদিরূপাদ্ বিপরীতস্য মে ব্রহ্মভূতস্যেত্যর্থঃ ॥ ২১৫

ইহৈব ঘটতে প্রশ্নো ন মুক্তস্বানুভূতয়ে।
প্রমাণেন বিরোধী যঃ সোঽত্রার্থঃ প্রশ্নমর্হতি ॥ ২১৬

পদান্বয়। ইহ এব ( এই বিষয়ে, অশুস্বভাব আমার অন্তস্বরূপানুভবে )

* তাৎপর্য্য—যিনি আত্মার নির্দুঃখত্ব, নিষ্ক্রিয়ত্ব, নিষ্কামত্ব জানিয়াছেন, তিনি তাহার বিরুদ্ধ ধর্ম্ম জানিতে পারেন না।

প্রশ্নঃ ( জিজ্ঞাসা ) ঘটতে ( সম্ভব হয় ), মুক্তত্বানুভূতয়ে ( আমি মুক্ত এরূপ জ্ঞানের জন্ত ) ন ( প্রশ্ন হয় না ) যঃ অর্থঃ ( যে পদার্থ ) প্রমাণেন ( প্রমাণের দ্বারা ) বিরোধী ( বিরুদ্ধ ) অত্র ( এ বিষয়ে ) সঃ ( সে বিষয় ) প্রশ্নম্ অর্হতি ( জিজ্ঞাসা যোগ্য হয় )॥ ২১৬

অনুবাদ। আমি অজ্ঞস্বভাব, আমার অজ্ঞস্বভাবানুভব কেন—তদ্বিষয়ে প্রশ্ন হইতে পারে, আমি মুক্ত—এইরূপ অভাবের জন্ত প্রশ্ন হইতে পারে না, যে অর্থ প্রমাণবিরুদ্ধ [ প্রমাণাভাস দ্বারা গৃহীত ] তাহা প্রশ্ন যোগ্য হয় ॥ ২১৬

টীকা। অজ্ঞস্বভাবস্ত মাতা মম অজ্ঞস্বভাবানুভবঃ কথমিত্যস্মিন্নর্থে সকৃৎ-শ্রুতবাক্যস্ত পুংসঃ প্রশ্নো ঘটতে যুজ্যতে। নমু কথমহং নির্দুঃখাদিরূপ ইতি মুক্তত্বানুভবার্থে ইতি প্রশ্ন বিষয়ং বিবিচ্য প্রতিবক্তি—ইহৈবেতি স্পষ্টম্ ॥২১৬

অহং নির্ম্মুক্ত ইত্যেব সদসীত্যন্যমানজঃ।
প্রত্যক্ষাভাসজন্যত্বাৎ দুঃখিত্বং প্রশ্নমর্হতি ॥ ২১৭

পদান্বয়। অহম্ ( আমি ) নির্ম্মুক্তঃ ( নিশ্চিত মুক্ত ) ইতিএব ( এইরূপ জ্ঞান ) সদ্ অসি ( তুমি ব্রহ্মস্বরূপ ) ইতি ( এরূপজ্ঞান ) অন্যমানজঃ ( অন্য-প্রমাণজনিত ), প্রত্যক্ষাভাসজন্যত্বাৎ ( প্রত্যক্ষরূপে আভাসমান হয় প্রকৃত প্রত্যক্ষপ্রমাণ নহে, তজ্জন্যত্ব হেতু ) দুঃখিত্বম্ ( আমি দুঃখী এরূপ ) প্রশ্নম্ ( পূর্ব্বপক্ষ ) অর্হতি ( যোগ্য হয় )॥ ২১৭

অনুবাদ। আমি মুক্তস্বভাব—এরূপ জ্ঞান, এবং তুমি ব্রহ্মস্বরূপ—এরূপ জ্ঞান অন্য প্রমাণ জন্য, আমি দুঃখী এরূপ জ্ঞান প্রত্যক্ষাভাস জন্য বলিয়া আত্মার দুঃখিত্ব প্রশ্ন উদিত হয় * ॥ ২১৭

টীকা। অজ্ঞাতজ্ঞাপনস্বভাবেন প্রমাণেনাপূর্ব্বার্থে বোধিতে তদ্বিরোধী যঃ প্রমাণাভাসগৃহীতোঽর্থঃ স প্রশ্নমর্হতীত্যুক্তং প্রপঞ্চয়তি—অহংনির্ম্মুক্ত ইতি। সদসীতি বদন্যন্মানং তজ্জ ইত্যর্থঃ ॥ ২১৭

পৃষ্টমাকাঙ্ক্ষিতং বাচ্যং দুঃখাভাবমভীপ্সিতম্ ॥ ২১৮

পদান্বয়। পৃষ্টম্ ( প্রশ্নের বিষয়ীভূত বস্তু ) আকাঙ্ক্ষিতম্ ( আকাঙ্ক্ষা-

* তাৎপর্য্য—আমি মুক্ত, তুমি ব্রহ্মস্বরূপ—এবংবিধ জ্ঞান আগম প্রমাণ-জন্য, আমি দুঃখী এরূপ জ্ঞান প্রত্যক্ষাভাস-জন্য, প্রত্যক্ষ প্রমাণ জন্য নহে; সুতরাং প্রকৃত জ্ঞান মিথ্যা জ্ঞানকে বাধিত করিবে। প্রমাণ জন্য জ্ঞানের জীব ও ব্রহ্মের একস্বরূপ অপূর্ব্ব অর্থ জ্ঞাত হইলে তদ্বিরুদ্ধ প্রত্যক্ষাভাস জন্য অর্থ প্রশ্নযোগ্য হয়।

যুক্ত ) বাচ্যম্ ( বলিতে হইবে ) দুঃখাভাবম্ ( দুঃখাভাবরূপ ব্রহ্ম ) অভীপ্সিতম্ ( প্রাপ্তিবিষয়ীভূত ) ॥ ২১৮

অনুবাদ। [ এখন শিষ্যের আকাঙ্ক্ষাবশতঃ কার্য্যকল্পনা যুক্ত নহে, তাহা বলিতেছেন—] যে বস্তু শিষ্যের প্রশ্নবিষয়ীভূত, তাহা অভিলষিত বলিতে হইবে, দুঃখাভাবরূপ ব্রহ্মই ঈপ্সিত ॥ ২১৮

টীকা। ইদানীং শিষ্যাকাঙ্ক্ষাবশেনাপি কার্য্যকল্পনং ন ঘটত ইত্যাহ—পৃষ্টামিতি। কিং তদাকাঙ্ক্ষিতং তদাহ—দুঃখাভাবমভীপ্সিতমিতি। দুঃখস্যাভাবো যস্মিন্ তৎ দুঃখাভাবং ব্রহ্মরূপং মোক্ষলক্ষণমিত্যর্থঃ ॥ ২১৮

কথং হীদং নিবর্ত্তেত দুঃখং সর্ব্বাত্মনা মম।
ইতি প্রশ্নানুরূপং যদ্ বাচ্যং দুঃখনিবর্ত্তকম্ ॥ ২১৯

পদান্বয়। মম ( আমার ) ইদং ( এই ) দুঃখম্ ( দুঃখ ) সর্ব্বাত্মনা ( সর্ব্বথা ) কথম্ ( কিরূপে ) নিবর্ত্তেত হি ( নিবৃত্ত হয় ) ইতি ( এরূপ ) প্রশ্নানুরূপম্ ( জিজ্ঞাসার তুল্য ) যৎ ( যে ) দুঃখনিবর্ত্তকম্ ( দুঃখের নিবারক ) [ তৎ — তাহা ] বাচ্যম্ ( বলিতে হইবে ) ॥ ২১৯

অনুবাদ। আমার এই সংসার দুঃখ কিরূপে সর্ব্বপ্রকারে নিবৃত্ত হয়,—এইরূপ শিষ্যের প্রশ্নের অনুরূপ যাহা দুঃখের নিবারক, তাহাই বলিতে হইবে † ॥ ২১৯

টীকা। প্রশ্নস্বরূপমুপন্যস্য তদনুরূপত্বং প্রতিবচনস্য নিগময়তি—কথং হীতি ॥ স্পষ্টম্ ॥ ২১৯

শ্রুতেঃ স্বাত্মনি নাশঙ্কা প্রামাণ্যে সতি বিদ্যতে।
তস্মাদাত্মবিমুক্তত্বং প্রত্যায়য়তি তদ্‌বচঃ।
বক্তব্যং তৎ তথার্থং স্যাদ্ বিরোধেঽসতি কেনচিৎ ॥ ২২০

পদান্বয়। শ্রুতেঃ (বেদের) প্রামাণ্যে সতি ( স্বতঃসিদ্ধ প্রামাণ্য সিদ্ধ হইলে ) স্বাত্মনি ( শ্রুতির প্রমেয়ে ) আশঙ্কা ( স্বপ্রমেয়ের অবভাসসামর্থ্যের অভাব শঙ্কা ) ন বিদ্যতে ( নাই ), তস্মাৎ ( অতএব ) তদ্‌বচঃ ( শ্রুতিবাক্য ) আত্মবিমুক্তত্বম্ ( আত্মার বিমুক্তিতা ) প্রত্যায়য়তি ( জানাইয়া দেন ), কেনচিৎ ( কোন প্রমাণের

---

† তাৎপর্য্য—দুঃখের নিবারক মুক্তি, তাহা জ্ঞানসাধ্য, কর্ম্মজন্য নহে।

সহিত ) বিরোধে অসতি ( বিরোধ না থাকিলে ) তদর্থম্ ( সেই অর্থযুক্ত ) তৎ ( সেই বাক্য ) বক্তব্যং স্যাৎ ( বলা উচিত ) ॥ ২২০

অনুবাদ। শ্রুতির স্বতঃসিদ্ধ প্রামাণ্য সিদ্ধ হইলে, স্বপ্রমেয়ে আশঙ্কা নাই, সেই হেতু শ্রুতিবাক্য আত্মার মুক্তস্বরূপতা জানাইয়া দেন, কোন প্রমাণের সহিত বিরোধ না থাকিলে তাদৃশার্থক তাদৃশ শ্রুতিবাক্য বক্তব্য * ॥ ২২০

টীকা। ননু পৃষ্টমেবোচ্যতে প্রসংখ্যানদ্বারেণ তদ্ব্যতিরেকেণ শ্রুতের্দুঃখাপনয়নসামর্থ্যাভাবাৎ ইত্যাশঙ্ক্য প্রমাণস্য প্রমেয়াববোধনমেব কার্য্যং ন কার্য্যান্তরমস্তীতি পরিহরতি—শ্রুতেরিতি। শ্রুতেঃ স্বতঃসিদ্ধে প্রামাণ্যে সতি স্বাত্মনি স্বপ্রমেয়ে নাশঙ্কা বিদ্যতে। স্বপ্রমেয়াবভাসসামর্থ্যাভাবাশঙ্কা ন বিদ্যত ইত্যর্থঃ। কিং ততঃ সিদ্ধং তদাহ—তস্মাদিতি। মুক্তত্বপ্রত্যয়ং প্রতি কারণত্বং যাথাত্যর্থঃ। বিরোধপরিহারস্তু কৃতত্বাদিতি ভাবঃ ॥ ২২০

ইতোঽন্যোঽনুভবঃ কশ্চিদাত্মনো নোপপদ্যতে।
অবিজ্ঞাতং বিজানতাং বিজ্ঞাতারমিতি শ্রুতেঃ ॥ ২২১

পদান্বয়। বিজানতাম্ ( ব্রহ্মজ্ঞানবান্দিগের ) [ ব্রহ্ম ] অবিজ্ঞাতম্ ( বিজ্ঞাত নহে ), বিজ্ঞাতারম্ ( বিজ্ঞাতাকে ) [ কেন বিজানীয়াৎ=কোন প্রমাণের দ্বারা জানিবে] ইতি ( এরূপ ) শ্রুতেঃ ( বেদ থাকায় ) ইতঃ ( পূর্ব্বোক্ত) অন্যঃ ( অপর ) কশ্চিৎ ( কোন ) আত্মনঃ ( আত্মার ) অনুভবঃ ( জ্ঞান ) ন উপদ্যতে ( উপপন্ন হয় না ) ॥ ২২১

অনুবাদ। 'যাঁহারা ব্রহ্মকে জানেন তাহারা অবিজ্ঞাত বলেন' বিজ্ঞাতাকে কোন প্রমাণের দ্বারা জানিবে—ইত্যাদি শ্রুতি থাকায় ইহা অপেক্ষা কোনরূপ অনুভব আত্মার সম্ভব নহে ॥ ২২১

টীকা। বাক্যস্য উক্তার্থানুভবহেতুত্বং বিহায় গত্যন্তরং নাস্ত্যনুভবমার্গগতমিত্যাহ—ইতোঽন্য ইতি। প্রকারান্তরকল্পনা চাত্রানুপপন্না শ্রুতিবিরোধাদিত্যাহ—অবিজ্ঞাতমিতি ॥ ২২১

---

* তাৎপর্য্য—শ্রুতি স্বতঃ প্রমাণভূত ; সুতরাং তাহার যে স্বীয় প্রমেয়ের অবভাস-সামর্থ্য নাই এইরূপ আশঙ্কা হইতে পারে না ; সুতরাং শ্রুতি কেবল আত্মার স্বরূপ ভূত মুক্তিই প্রতিপাদন করে ; কোন প্রমাণের সহিত বিরোধ থাকিলে তত্ত্বমসি—প্রভৃতি বাক্যের ক্রিয়াপরত্ব অথবা উপাসনাপরত্ব হয় ; কিন্তু অহং দুঃখী এরূপ জ্ঞান প্রমাণাভাস জন্য, তাহা প্রমাণের দ্বারা বাধিত হয়। অতএব প্রত্যক্ষের সহিত কোন বিরোধ নাই।

ত্বংপদার্থবিবেকায় সন্ন্যাসঃ সর্ব্বকর্ম্মণাম্।
সাধনত্বং ব্রজত্যেব শান্তো দান্তানুশাসনাৎ॥ ২২২

পদান্বয়। শান্তো দান্তানুশাসনাৎ (শান্ত, দান্ত, উপরত, তিতিক্ষু—ইত্যাদি শ্রুতি বাক্য বশতঃ) সর্ব্বকর্ম্মণাম্ (সমস্ত কর্ম্মের) সন্ন্যাসঃ (উপরতিশব্দবাচ্য সন্ন্যাস) ত্বংপদার্থবিবেকায় (ত্বংপদার্থের বিবেকের জন্য) সাধনত্বম্ (আত্মজ্ঞান উপায়ত্ব) ব্রজতি এব (প্রাপ্ত হয়)॥ ২২২

অনুবাদ। শান্ত, দান্ত, উপরত, তিতিক্ষু—এইরূপ শ্রুতিবাক্য থাকায় সমস্ত কর্ম্মের সন্ন্যাস ত্বংপদার্থের বিবেকের নিমিত্ত সাধনতাকে প্রাপ্ত হয়॥ ২২২

টীকা। যদুক্তং পূর্ব্বপক্ষিণা প্রাক্ 'চর্য্যা নো শাস্ত্রসংবিদ্যা স্যাদনিষ্টং তথাসতি' ইতি তদন্যথৈব উপপত্তের্ন প্রসংখ্যানকল্পকমিত্যাহ—ত্বং পদার্থেতি। 'শান্তো দান্ত উপরতস্তিতিক্ষুঃ সমাহিতো ভূত্বা আত্মন্যেবাত্মানং পশ্যতি' ইতি শ্রুতেরুপরতিশব্দনির্দ্দিষ্টস্য সংন্যাসস্য আত্মজ্ঞানং প্রতি সাধনত্বাবগমাৎ ন তস্যাশাস্ত্রসংবেদ্যতয়া পরিত্যাগপ্রসঙ্গ ইত্যর্থঃ। তথাচ বাক্যার্থজ্ঞানস্য পদার্থজ্ঞানপূর্ব্বকত্বাৎ পদার্থাবধারণপর্য্যন্তমেব আশ্রমধর্ম্মাণাং বিধিতোঽনুষ্ঠানং ততঃ পরন্তু বাক্যাদবগতব্রহ্মাত্মতত্ত্বস্য 'ময়েদমস্মৈ কর্ত্তব্যম্' ইতি নিযোজ্যবিষয়প্রয়োজনবুদ্ধেরনুৎপত্তের্ন তস্য কাপি বিধিতঃ প্রবৃত্তিঃ কিন্তু সাধকাবস্থায়ামভ্যস্তস্য নিবৃত্তিরূপস্য আশ্রমধর্ম্মস্য জ্ঞানাবিরোধিনঃ সংস্কারমাত্রেণ অনুবৃত্তির্ভবতি, ততশ্চ ন যথেষ্টচেষ্টাপি অবকাশং লভত ইতি সর্ব্বমবদাতমেব অস্মন্মত ইতি ভাবঃ॥ ২২২

ত্বমর্থং প্রত্যগাত্মানং পশ্যেদাত্মানমাত্মনি।
বাক্যার্থং তত আত্মানং সর্ব্বং পশ্যতি কেবলম্॥ ১২৩

পদান্বয়। [শমাদিসাধনসম্পন্নঃ পুরুষঃ=শমাদি সাধনসম্পন্ন পুরুষ] ত্বমর্থম্ (ত্বংপদের অর্থ) প্রত্যগাত্মানম্ (প্রত্যগাত্মাকে) আত্মানম্ (আত্মাকে আত্মস্বরূপে) আত্মনি (কার্য্যকারণ সংসারে) পশ্যেৎ (দর্শন করিবেন), ততঃ (অনন্তর) বাক্যার্থম্ (বাক্যার্থভূত) কেবলম্ (শুদ্ধ) আত্মানম্ (আত্মাকে) সর্ব্বম্ (সর্ব্বস্বরূপ, ব্রহ্ম) পশ্যতি (দর্শন করেন)॥ ২২৩

অনুবাদ। শমাদি সাধন সম্পন্ন পুরুষ আত্মাতে প্রত্যগাত্মাকে আত্ম স্বরূপে দর্শন করিবেন, অনন্তর বাকার্থ শুদ্ধ আত্মাকে ব্রহ্মস্বরূপে দর্শন করিয়া থাকেন॥ ২২৩

টীকা। এতদেব প্রপঞ্চয়িষ্যন্ বাক্যার্থোদয়প্রকারং শ্রৌতং ব্যুৎপাদয়তি—তদর্থমিতি। শান্ত্যাদিসাধনসম্পন্নো ভূত্বা আত্মন্যেব আত্মাভাসব্যাপ্তে স্বকার্য্যকারণসংঘাতপবনবহিরাত্মানং প্রত্যক্ চেতয়িতারং পশ্যেদিতি শ্রুত্যর্থঃ প্রথমার্দ্ধেনোক্তঃ। সর্ব্বমেনং পশ্যতীতি শ্রুত্যর্থমুত্তরার্দ্ধেনাহ—তত ইতি। এবং শোধিতং প্রত্যগাত্মানং সর্ব্বংব্রহ্ম পশ্যতীতি শ্রুত্যর্থো দর্শিত ইতি দ্যোতয়তি—বাক্যার্থমিতি ॥ ২২৩

সর্ব্বমাত্মেতি বাক্যার্থে বিজ্ঞাতেঽস্য প্রমাণতঃ।
অসত্ত্বে হ্যন্যমানস্য বিধিস্তং যোজয়েৎ কথম্ ॥ ২২৪

পদান্বয়। অস্য (এই পুরুষের) প্রমাণতঃ (প্রমাণ বশতঃ অথবা প্রমাণের দ্বারা) সর্ব্বম্ (সমস্ত) আত্মা (আত্মা) ইতি (এইরূপ) বাক্যার্থে (বাক্যার্থ) বিজ্ঞাতে (বিশেষরূপে জ্ঞাত হইলে) অন্যমানস্য (অপর প্রমাণের) অসত্ত্বে (মিথ্যাত্ব হইলে) হি (নিশ্চিত) বিধিঃ (বিধি) তম্ (আত্মাকে) কথম্ (কিরূপে) যোজয়েৎ (বিষয় করিবে) ॥ ২২৪

অনুবাদ। প্রমাণের দ্বারা সমস্ত পদার্থ আত্মস্বরূপ—এরূপ পুরুষের বাক্যার্থ বিশেষরূপে জ্ঞাত হইলে এবং অন্য প্রমাণের মিথ্যাত্ব নিশ্চিত হইলে বিধি আত্মাকে কিরূপে বিষয় করিবে? ॥ ২২৪

টীকা। এবং বিজ্ঞানবাক্যার্থস্য বিধিগোচরতা নৈব সম্ভবতীত্যাহ—সর্ব্বমাত্মেতি স্পষ্টম্ ॥ ২২৪

তস্মাদ্‌বাক্যার্থবিজ্ঞানান্নোর্দ্ধং কর্ম্মবিধির্ভবেৎ।
নহি ব্রহ্মাস্মি কর্ত্তেতি বিরুদ্ধে ভবতো ধিয়ৌ ॥ ২২৫

পদান্বয়। তস্মাৎ (অতএব) বাক্যার্থবিজ্ঞানাৎ (বাক্যার্থজ্ঞানের) ঊর্দ্ধম্ (অনন্তর) কর্ম্মবিধিঃ (কর্ম্মের বিধি) ন ভবেৎ (হয় না, অবসর লাভ করে না), হি (কারণ) ব্রহ্ম অস্মি (আমি ব্রহ্মস্বরূপ) কর্ত্তা (আমি কর্ত্তা) ইতি (এরূপ) বিরুদ্ধে (বিরুদ্ধ) ধিয়ৌ (জ্ঞানদ্বয়) ন ভবতঃ (হয় না) ॥ ২২৫

অনুবাদ। অতএব কর্ম্মবিধি বাক্যার্থ বিজ্ঞানের অনন্তর অবকাশ প্রাপ্ত হয় না; কারণ আমি ব্রহ্ম স্বরূপ এবং আমি কর্ত্তা এরূপ বিরুদ্ধ জ্ঞানদ্বয় (একদা) হয় না * ॥ ২২৫

* তাৎপর্য্য—বাক্যার্থ বিজ্ঞানের পূর্ব্বেই কর্ম্মবিধির অবসর; সুতরাং কর্ম্মবিধি ব্যর্থ হইল না।

টীকা। বাক্যার্থবিজ্ঞানাৎ প্রাগেব বিষয়োঽবকাশং লভতে নোর্দ্ধমিত্যুপসংহরতি—তস্মাদিতি। ঊর্দ্ধং বিধ্যসম্ভবে হেতুমাহ—নহীতি ॥ ২২৫

ব্রহ্মাস্মীতি চ বিদ্যেয়ং নৈব কর্ত্তেতি বাধ্যতে।
সকামো বদ্ধ ইত্যেবং প্রমাণাভাসজাতয়া ॥ ২২৬

পদান্বয়। কর্ত্তা (আত্মা কর্ত্তৃত্বাদিমান্) ইতি (এরূপ) সকামঃ (কামনাবান্) বদ্ধঃ (বন্ধযুক্ত) ইতি এবম্ (এইরূপ) প্রমাণাভাসজাতয়া (প্রমাণাভাস হইতে উৎপন্ন; প্রমাণরূপে আভাসমান হয়, বস্তুতঃ প্রমাণ নহে, তজ্জাৎপন্ন) [ধিয়া=জ্ঞানের দ্বারা] ব্রহ্ম অস্মি (আমি ব্রহ্মস্বরূপ) ইতি চ (এইরূপ) ইয়ম্ (এই) বিদ্যা (জ্ঞান) ন এব বাধ্যতে (বাধিত হয় না) ॥ ২২৬

অনুবাদ। আমি ব্রহ্মস্বরূপ—এরূপ বুদ্ধিই বিদ্যা, আমি কর্ত্তা, কামনাবান্, বদ্ধ—এইরূপ বুদ্ধি প্রমাণাভাস হইতে উৎপন্ন; সুতরাং প্রমাণ জন্য ব্রহ্মাস্মি এই জ্ঞান, প্রমাণাভাস জন্য অজ্ঞানের দ্বারা বাধিত হয় না * ॥ ২২৬

টীকা। নন্বৈক্যজ্ঞানেন ভেদজ্ঞানমেব কিমিতি বাধ্যতে বিপরীতমেব কিং ন স্যাদিত্যত আহ—ব্রহ্মাস্মীতি চেতি। প্রমাণাভাসাজ্জাতা প্রমাণাভাসজাতয়েতি বিগ্রহঃ ॥ ২২৬

শাস্ত্রাদ্ ব্রহ্মাস্মি নান্যোঽহমিতি বুদ্ধির্ভবেদ্দৃঢ়া।
যদা যুক্তা তদৈবং ধীর্যথা দেহাত্মধীরিতি ॥ ২২৭

পদান্বয়। শাস্ত্রাৎ (বেদান্ত শাস্ত্ররূপ প্রমাণ বশতঃ) অহং ব্রহ্ম অস্মি (আমি ব্রহ্ম স্বরূপ) ন অন্যঃ (অন্য নহি) ইতি (এরূপ) বুদ্ধিঃ (জ্ঞানে) যদা (যখন) দৃঢ়া (বলবতী) ভবেৎ (হয়), তদা (তখন) যথা (যেমন) দেহাত্মধীঃ ইতি (দেহে আত্মজ্ঞান এরূপ, দেহে আত্মজ্ঞানের ন্যায়) এবম্ (আমি কর্ত্তা—এরূপ জ্ঞান) অযুক্তা (উচিত নহে) ॥ ২২৭

অনুবাদ। [প্রমাণ জন্য জ্ঞানের দ্বারা আবিদ্যকজ্ঞান বাধিত হয়, ইহা দৃষ্টান্ত দ্বারা উপপাদন করিতেছেন] যখন বেদান্ত শাস্ত্ররূপ প্রমাণ বশতঃ আমি

* তাৎপর্য্য—এখানে এরূপ প্রশ্ন হইতে পারে যে, ঐক্যজ্ঞানের দ্বারা ভেদজ্ঞান বাধিত হয় ইহার কারণ কি? বিপরীত কেন হয় না অর্থাৎ ভেদজ্ঞানের দ্বারাই ঐক্যজ্ঞান বাধিত হউক, ইহার উত্তরে বলা যায়,—আমি ব্রহ্মস্বরূপ এরূপ জ্ঞান বেদান্ত প্রমাণ জন্য এবং আমি কর্ত্তা, কামী বদ্ধ ইত্যাদি জ্ঞান প্রত্যক্ষাভাসাদি জন্য অর্থাৎ ভ্রান্ত। যথার্থ জ্ঞান দ্বারা ভ্রান্তজ্ঞানই বাধিত হয়, ইহা শুক্তিরজত স্থলে দৃষ্ট হয়।

ব্রহ্মস্বরূপ, অন্য নহি—এরূপ দৃঢ়বুদ্ধি উৎপন্ন হয়, তখন দেহে আত্ম বুদ্ধির ন্যায় আমি কর্ত্তা—এরূপ জ্ঞান যুক্ত নহে ॥ ২২৭

টীকা। স্বভাবপ্রবৃত্তায়া বুদ্ধেঃ প্রমাণজাতয়া বাধ্যত্বং দৃষ্টান্তেনোপপাদয়তি—শাস্ত্রাদিতি। দৃঢ়া যথা ভবেৎ তদা এবংধীঃ কর্ত্তাঽহমিত্যেবং ধীরযুক্তেত্যন্বয়ঃ। যথা দেহাত্মধীর্ম্মনুষ্যোঽহমিত্যাদিরূপা শাস্ত্রাদ্‌বিদিতাত্মতত্ত্বস্য ন ভবতি তথেত্যর্থঃ ॥ ২২৭

সভয়াদভয়ং প্রাপ্তস্তদর্থং যততে চ যঃ।
স পুনঃ সভয়ং গন্তুং স্বতন্ত্রশ্চেন্ন গচ্ছতি ॥ ২২৮

পদান্বয়। সভয়াৎ ( ভীতিযুক্ত সংসার হইতে অথবা ভয় হইতে ) অভয়ম্ ( ভয়রহিত ব্রহ্মকে ) প্রাপ্তঃ ( প্রাপ্ত ) যঃ ( যিনি ) তদর্থম্ ( অভয় প্রাপ্তির জন্য ) যততে ( যত্নবান্ হন ), সঃ (তিনি) স্বতন্ত্রশ্চেৎ ( যদি স্বাধীন হ'ন ) [ তর্হি=তাহা হইলে ] পুনঃ ( আবার ) সভয়ম্ ( ভয়যুক্ত সংসারকে ) গন্তুম্ ( প্রাপ্ত হইবার জন্য) ন গচ্ছতি ( প্রবৃত্ত হ'ন না ) ॥ ২২৮

অনুবাদ। যিনি সভয় সংসার হইতে অভয় ব্রহ্মকে প্রাপ্ত হইয়া তাহার নিমিত্ত যত্নবান্ হ'ন, তিনি স্বাধীন হইলে আবার সভয় সংসারকে পাইবার নিমিত্ত প্রবৃত্ত হ'ন না ॥ ২২৮

টীকা। বিদিতাত্মতত্ত্বস্য কর্ত্তা কামীত্যাদিধীরনবকাশেত্যুক্তেঽর্থে দৃষ্টান্তান্তরমাহ—সভয়াদিতি। লোকপ্রসিদ্ধার্থানুবাদিশ্লোকঃ স্পষ্টার্থঃ ॥ ২২৮

যথেষ্টাচরণপ্রাপ্তিঃ সংন্যাসাদিবিধৌ কুতঃ।
পদার্থাজ্ঞানবুদ্ধস্য বাক্যার্থানুভবার্থিনঃ ॥ ২২৯

পদান্বয়। পদার্থজ্ঞানবুদ্ধস্য ( ত্বং ও তৎ পদার্থের সম্যক্‌জ্ঞানবান্ পুরুষের) বাক্যার্থানুভবার্থিনঃ ( বাক্যার্থ জ্ঞান প্রার্থীর ) সন্ন্যাসাদিবিধৌ ( সন্ন্যাসাদি নিয়মে ) যথেষ্টাচরণপ্রাপ্তিঃ ( ইচ্ছামত আচরণ লাভ ) কুতঃ ( কোথায় সম্ভবে ? অর্থাৎ হইতে পারে না ) ॥ ২২৯

অনুবাদ। তৎ-ত্বং-পদার্থের সম্যক্‌জ্ঞানবান্ বাক্যার্থজ্ঞানার্থী পুরুষের সন্ন্যাস শ্রবণ মননাদি নিয়মে যথেচ্ছ আচরণের সম্ভাবনা কোথায় ?* ॥ ২২৯

* তাৎপর্য্য—কর্ত্তব্য বিষয় বিধির দ্বারা নিরূপিত হয়, যদি আত্মা বা তাহার জ্ঞান বিধির বিষয় না হইল, তাহা হইলে সন্ন্যাসাবস্থায় পুরুষ যথেচ্ছ ভক্ষণ গমনাদি করিতে পারেন। এইরূপ প্রশ্নের উত্তরে বলা যায়,—যিনি ত্বং ও তৎ পদার্থদ্বয়ের জ্ঞান সম্যগ্‌রূপে লাভ করিয়াছেন, পরব্রহ্মে মগ্ন হওয়াতে, তাঁহার বাহ্য ব্যাপারে লিপ্ত হওয়া সম্ভব নহে ; বিশেষতঃ সন্ন্যাসীর নিয়মও আছে। বাচস্পতি মিশ্রও ইহা ভামতীতে সুন্দররূপে প্রতিপাদন করিয়াছেন।

টীকা। যদুক্তং নিয়োগাভাবে জ্ঞানিনো যথেষ্টচেষ্টাপ্রাপ্তিরিতি তত্রাহ—যথেষ্টেতি। আদিপদাৎ শ্রবণাদিবিধিগৃ হ্যতে। পদার্থয়োরাসমন্তাজ্‌জ্ঞানং পদার্থাজ্ঞানং পদার্থস্বরূপালোচনং তেন বুদ্ধস্য দেহাদ্যভিমানশূন্যস্যেতি যাবৎ। পদার্থাজ্ঞানাৎ বুদ্ধস্য প্রতিবুদ্ধস্যেতি বা। বাক্যার্থানুভবমর্থয়মানস্য তত্রৈব লগ্নচিত্তস্য কুতো যথেষ্টাচরণপ্রাপ্তিনিমিত্তাভাবাদবসরাভাবাচ্চ ইত্যর্থঃ। প্রবুদ্ধবাক্যার্থস্য তু মিথ্যাজ্ঞানলেশস্যাপি অভাবাৎ তন্মূলা যথেষ্টচেষ্টা নোপ্সিবতীতিভাবঃ॥ ২২৯

অতঃ সর্ব্বমিদং সিদ্ধং যৎ প্রাগস্মাভিরীরিতম্‌॥ ২৩০

পদান্বয়। অতঃ (এইজন্য) যৎ (যাহা) প্রাক্‌ (পূর্ব্বে) অস্মাভিঃ (আমাদিগের কর্ত্তৃক) ঈরিতম্‌ (কথিত হইয়াছিল) ইদং সর্ব্বম্‌ (এই সমস্ত) সিদ্ধম্‌ (সম্পন্ন, নিশ্চিত হইল)॥ ২৩০

অনুবাদ। অতএব আমরা পূর্ব্বে যাহা বলিয়াছি, তৎসমস্ত সিদ্ধ হইল॥২৩০

টীকা। প্রকরণার্থমুপসংহরতি— অতঃ সর্ব্বমিদমিতি। স্পষ্টম্‌॥ ২৩০

যো হি যস্মাদ্‌ বিরক্তঃ স্যান্নাসৌ তস্মৈ প্রবর্ত্ততে।
লোকত্রয়াদ্‌ বিরক্তত্বাৎ মুমুক্ষুঃ কিমিতীহতে॥ ২৩১

পদান্বয়। যঃ (যিনি) যস্মাৎ (যাহা হইতে) বিরক্তঃ (বৈরাগ্যবান্‌) স্যাৎ (হ'ন) হি (নিশ্চিত) অসৌ (তিনি) তস্মৈ (তাহার উদ্দেশে) ন প্রবর্ত্ততে (প্রবৃত্ত হ'ন না) মুমুক্ষুঃ (মুক্তিকাম পুরুষ) লোকত্রয়াৎ (স্বর্গ, মর্ত্ত্য ও পাতাল এই তিন লোক হইতে) বিরক্তত্বাৎ (বৈরাগ্য বশতঃ) কিম্‌ ইতি (কোন্‌ বস্তু বা কি জন্য) ঈহতে (চেষ্টা করিবেন)॥ ২৩১

অনুবাদ। যিনি যাহা হইতে বিরক্ত হন, তিনি তদুদ্দেশ্যে প্রবৃত্ত হ'ন না; মুমুক্ষু পুরুষ তিনটি লোকে বৈরাগ্যবশতঃ কোন্‌ বস্তু প্রার্থনা করিবেন *॥ ২৩১

টীকা। মুমুক্ষোরপি নাস্তি যথেষ্টচেষ্টা কুতঃ সা মুক্তস্য স্যাদিতি কৈমুতিকন্যায়মাহ—যোহীতি॥ ২৩১

ক্ষুধয়া পীড্যমানোঽপি ন বিষং হ্যত্তুমিচ্ছতি।
মৃষ্টান্নধ্বস্ততৃট্‌ জানন্নামূঢ়স্তজ্জিঘৎসতি॥ ২৩২

পদান্বয়। ক্ষুধয়া (ক্ষুধার দ্বারা) পীড্যমানঃ অপিঃ (পীড়িত হইয়াও)

---

* তাৎপর্য্য—যখন মুমুক্ষুর কোন চেষ্টা নাই, তখন মুক্তির ত নাই, ইহা কৈমুতিক ন্যায় সিদ্ধ।

[ পুরুষ ] বিষম্ ( বিষকে ) অত্তুম্ (ভক্ষণ করিতে) ন হি ইচ্ছতি ( ইচ্ছা করে না) মৃষ্টান্নধ্বস্তভৃট্ ( মিষ্টান্নের দ্বারা যাহার নিবৃত্ত-তৃষ্ণ) জানন্ ( জ্ঞানবান্ ) অমূঢ়ঃ (মোহ-হীন ব্যক্তি ) তৎ ( বিষ ) ন জিঘৎসতি ( ভোজন করিতে ইচ্ছা করে না ) ॥ ২৩২

অনুবাদ। কোন লোক ক্ষুধার দ্বারা পীড্যমান হইয়াও বিষ ভক্ষণ করিতে ইচ্ছা করে না, [ সুতরাং ] মিষ্টান্নের দ্বারা নিবৃত্তকাম জ্ঞানী মোহ বিহীন পুরুষ তাহা ( বিষ ) ভোজন করিতে বাসনা করে না *॥ ৬৬২

টীকা। বিদুষো নিয়োগপারতন্ত্র্যাভাবেঽপি ভিক্ষাটনাদিপ্রবৃত্তবদ্ বিষয়ান্তরেঽপি প্রবৃত্তিঃ কদাচিৎ স্যাদিতি চেৎ তত্রাহ—ক্ষুধয়েতি। বিষয়াণাং দুঃখসাধনতাবধারণপূর্ব্বকং প্রাগেব বিষবৎ ত্যক্তানাং ন পুনরুপাদানমমূঢ়স্য সম্ভবতি। ভিক্ষাটনাদেস্তু জ্ঞাননিষ্ঠাবিরোধাভাবাৎ শরীরস্থিতিমাত্রহেতুতয়া আবশ্যকত্বেঽপি অপূর্ব্বোপচয়হেতুত্বাভাবাচ্চ সংস্কারবশাৎ অনুবৃত্তিরিতি ন দোষ ইতি দ্রষ্টব্যম্ ॥২৩২

বেদান্তবাক্যপুষ্পেভ্যো জ্ঞানামৃতমধূত্তমম্।
উজ্জহারালিবদ্ যো নস্তস্মৈ সদ্গুরবে নমঃ ॥ ২৩৩

পদান্বয়। যঃ ( যিনি ) অলিবৎ ( ভ্রমরের ন্যায় ) নঃ ( আমাদের নিমিত্ত ) বেদান্তবাক্যপুষ্পেভ্যঃ ( বেদান্তবাক্যসমূহরূপ পুষ্পচয় হইতে ) অনুত্তমম্ ( অত্যুৎকৃষ্ট ) জ্ঞানামৃতমধু ( জ্ঞানামৃতরূপ মধু ) উজ্জহার ( সংগ্রহ করিয়াছেন ) তস্মৈ ( সেই, প্রসিদ্ধ ) সদ্গুরবে (সাধু গুরুদেবের উদ্দেশ্যে) নমঃ (নমস্কার) ॥২৩৩

অনুবাদ। যিনি ভ্রমরের ন্যায় আমাদের নিমিত্ত বেদান্ত বাক্যরূপ পুষ্পরাজি হইতে উৎকৃষ্ট জ্ঞানামৃত মধু সংগ্রহ করিয়াছেন, সেই সদ্গুরুর উদ্দেশে নমস্কার ॥ ২৩৩

টীকা। উৎপন্নতত্ত্বজ্ঞানস্য যদ্যপি কিমপি কৃত্যং নাস্তি তথাপি গুরুশাস্ত্রে মাননীয়ে এবেতি শিষ্যান্ শিক্ষয়ন্নিব গুরুপ্রণামং নিবধ্নাতি—বেদান্তবাক্যেতি। স্পষ্টম্। নোঽস্মদর্থমিত্যর্থঃ ॥ ২৩৩

ইত্যষ্টাদশং তত্ত্বমসিপ্রকরণম্ ॥ ১৮

---

* তাৎপর্য্য—জ্ঞানী পুরুষের বিধিপারতন্ত্র্য না থাকিলেও যেমন ভিক্ষাগমনাদি দৃষ্ট হয়, সেইরূপ বিষয়ান্তরেও প্রবৃত্তি হইতে পারে এই আশঙ্কায় বলিতেছেন—ভিক্ষাগমনাদি জ্ঞানের প্রতিবন্ধক নহে, তাহা শরীর স্থিতির কারণ, বিষয়ান্তর জ্ঞানের প্রতিবন্ধক, সুতরাং তাহা ত্যাজ্য।

# অথাত্মমনঃ-সংবাদ-প্রকরণম্ ॥ ১৭

প্রযুজ্য তৃষ্ণাজ্বরনাশকারণং
চিকিৎসিতং জ্ঞানবিরাগভেষজম্ ।
ন যাতি কামজ্বরসন্নিপাতজাং
শরীরমালাং শতযোগদুঃখিতাম্ ॥ ১

পদান্বয়। [পুমান্ = পুরুষ] তৃষ্ণাজ্বরনাশকারণম্ (তৃষ্ণা—বিষয়াভিলাষ-জ্বরের বিনাশ হেতু) জ্ঞানবিরাগভেষজম্ (জ্ঞান এবং বৈরাগ্যরূপ ঔষধ যাহাতে এবংবিধ) চিকিৎসিতম্ (চিকিৎসাকে) প্রযুজ্য (প্রয়োগ করিয়া) কামজ্বর-সন্নিপাতজাম্ (কামরূপ জ্বর হেতু মূর্চ্ছাজাত) শতযোগদুঃখিতাম্ (শত শত বিষয় সম্বন্ধহেতু দুঃখযুক্ত) শরীরমালাম্ (শরীর-পরম্পরা, দেব, তির্য্যক, মনুষ্য প্রভৃতি শরীর সমূহকে) ন যাতি (প্রাপ্ত হয় না)॥ ১

অনুবাদ। মনুষ্য তৃষ্ণারূপ জ্বর নাশের কারণ, জ্ঞান-বৈরাগ্যরূপ ঔষধ-সমন্বিত চিকিৎসাকে প্রয়োগ করিয়া কামরূপ জ্বর হইতে সমুৎপন্ন মূর্চ্ছাজনিত, শত শত বিষয় সম্বন্ধ বশতঃ দুঃখযুক্ত, শরীর-পরম্পরাকে প্রাপ্ত হয় না ॥ ১

টীকা। তদেবং সংক্ষেপবিস্তারাভ্যাং তত্ত্বংপদার্থপরিশোধনপূর্ব্বকং ব্রহ্মাত্মৈক্যলক্ষণবাক্যার্থজ্ঞানং সফলং সর্ব্ববেদান্তপ্রত্যয়ং প্রমাণযুক্তিভ্যামুপপাদিতং, নিত্যশুদ্ধবুদ্ধমুক্তসত্যজ্ঞানানন্তানন্দস্বভাবস্য প্রত্যগাত্মনো ভেদবিপর্য্যাসাপ্তনেকানর্থহেতুশ্চ অহঙ্কারমনোবুদ্ধিচিত্তবাচ্যম্ অন্তঃকরণমিতি চ তত্র তত্র উক্তম্। ইদানীং প্রাধান্যেন মনোঽধ্যাসনিবন্ধন এবাত্মনঃ সংসারঃ অতো মনঃস্বরূপতঃ চেষ্টানুসন্ধানেন তদ্বিলাপনে যত্নঃ কার্য্যঃ ইত্যভিপ্রায়েণ আত্মমনঃ-সংবাদরূপং প্রকরণমারভমাণো ভগবান্ ভাষ্যকারঃ প্রকরণপ্রয়োজনং তাবদাহ—প্রযুজ্যেতি। চিকিৎসিতং চিকিৎসা। ভাবে নিষ্ঠা। জ্ঞানং বিবেকরূপং বিরাগরূপং বিরাগ ঔদাসীন্যং মনোবৃত্তিবিষয়েষু অনাসক্তিলক্ষণঞ্চ ভেষজং যস্মিং স্তৎ চিকিৎসিতং তৃষ্ণারূপজ্বরনাশকারণং প্রযুজ্য দুঃখিতাং দুঃখিত্বং ন যাতি পুমানিতি যোজনা। কাম এব জ্বরস্তন্নিমিত্তঃ সন্নিপাতো মূর্চ্ছা আত্মানাত্মবিবেক-লক্ষণা ততো জাতাং শরীরপরম্পরাশতযোগৈঃ সম্বন্ধৈর্দুঃখিতামিত্যর্থঃ।

যদ্বা চিকিৎসিতমিতি ভেষজবিশেষণং যোজ্যম্। সম্যগ্ যথাশাস্ত্রং সাধিত-মিত্যর্থঃ॥ ১

অহং মমেতি ত্বমনর্থমীহসে
পরার্থমিচ্ছন্তি তবান্য ঈহিতম্।
ন তেঽর্থবোধো নহি মেঽস্তি চার্থিতা
ততশ্চ যুক্তঃ শম এব তে মনঃ॥ ২

পদান্বয়। মনঃ (হে মন) ত্বম্ (তুমি) অহং মম ইতি (আমি, আমার এই, এরূপ—আমি স্থূল, আমার দেহ এই দেহ, আমি বা আমার, এরূপ) অনর্থম্ (ব্যর্থ) ঈহসে (চেষ্টা করিতেছ), অন্যে (সাংখ্যাবাদীরা, বেদান্তবাদী—আমরা নহি) তব (তোমার, মনের) ঈহিতম্ (চেষ্টাকে) পরার্থম্ (পরের অর্থাৎ পুরুষের ভোগ ও অপবর্গের নিমিত্ত) ইচ্ছন্তি (ইচ্ছা করেন, বলিয়া থাকেন), হি (যেহেতু) তে (তোমার) অর্থবোধঃ (অর্থজ্ঞান) ন (নাই) [অচেতন মনের অর্থজ্ঞান সম্ভব নহে] মে (আমার) [ত্বয়ি=তোমাতে, তদ্বিষয়ে] অর্থিতা চ (প্রার্থিতাও) ন অস্তি (নাই) [তোমাতে আমার কোন প্রার্থনা নাই অর্থাৎ আমিও তোমাকে চাই না] ততশ্চ (তজ্জন্য) তে (তোমার) শম এব (শান্তিই, নিবৃত্তিই) যুক্তঃ (উচিত)॥ ২

অনুবাদ। হে মন! তুমি, 'আমি সুখী, আমার দেহ'—এইরূপ ব্যর্থ চেষ্টা করিয়া থাক, তোমার চেষ্টা পুরুষের ভোগ ও অপবর্গের নিমিত্ত—একথা সাংখ্যগণ বলিয়া থাকেন, [বেদান্তী—আমরা বলি না] তোমার [অচৈতন্যহেতু] অর্থজ্ঞান নাই, আমিও তোমাকে প্রার্থনা করি না, সুতরাং নিবৃত্তিই তোমার উচিত॥ ২

টীকা। ভেষজপ্রয়োগপ্রকরণমাত্মমনঃসংবাদেন প্রপঞ্চয়তি—অহং-মমেত্যাদিনা। হে মনঃ অহংমমেতি ইদমিত্যপি দ্রষ্টব্যম্। ত্বমনর্থং ব্যর্থ-মীহসে চেষ্টসে। ননু স্বদর্থমেবাহং চেষ্টেঽতঃ কথমানর্থক্যমিতি চেৎ নাহং সাংখ্যো যৎ প্রত্যেবাভিমানস্তবেত্যুত্তরমাহ—পরমার্থমিচ্ছন্তীতি। তবেহিতং পরার্থং পুরুষস্য ভোগাপবর্গার্থমন্যে সাংখ্যা ইচ্ছন্তি ন বয়ং বেদান্তসিদ্ধান্ত-বেদিনঃ। বিচার্য্যমাণে তৎকল্পনীয়িতমপি মুধা। যতস্তেঽর্থবোধো ন সম্ভবতি অচেতনত্বাৎ নাপি মে ত্বয়ি অর্থিতাস্তি ততশ্চ তে শমো লয় এব যুক্ত ইত্যর্থঃ॥২

যতো ন চান্যঃ পরমাৎ সনাতনাৎ
সদৈব তৃপ্তোঽহমতো ন মেঽর্থিতা।
সদৈব তৃপ্তশ্চ ন কাময়ে হিতং
যতস্ব চেতঃ প্রশমায় তে হিতম্ ॥৩

পদান্বয়। যতঃ (যেহেতু) অহম্ (আমি) সনাতনাৎ (পূর্ণানন্দরূপ) পরমাৎ (পরমাত্মা হইতে) অন্যশ্চ ন (ভিন্ন নহি) সদা এব তৃপ্তঃ (সর্ব্বদাই পরিতৃপ্ত) অতঃ (অতএব) মে (আমার) অর্থিতা (প্রার্থিতা) ন (নাই) সদৈব (সর্ব্বদাই) তৃপ্তঃ (পরিতৃপ্ত) [মম=আমার] হিতম্ (হিত) ন কাময়ে (কামনা করি না) তে (তোমার) হিতম্ (হিত) [কাময়ে=কামনা করি] চেতঃ (হে মন) [ত্বম্=তুমি] প্রশমায় (লয়ের জন্য) যতস্ব (যত্নকর) ॥ ৩

অনুবাদ। যেহেতু আমি পূর্ণানন্দরূপ পরমাত্মা হইতে ভিন্ন নহি, সর্ব্বদা পরিতৃপ্তস্বভাব, অতএব আমার প্রার্থনা নাই, আমি সর্ব্বদা তৃপ্ত বলিয়া নিজের কোন হিতকামনা করি না, তোমার হিতকামনা করি, হে চিত্ত! তুমি নিবৃত্তির জন্য যত্নবান্ হও ॥ ৩

টীকা। আত্মনোঽর্থিত্বাভাবং সাধয়তি—যত ইতি। সনাতনাৎ পূর্ণানন্দরূপাৎ পরমাৎ অবিকারাৎ পরমাত্মনোঽন্যো নাহং যতোঽতঃ সদৈব তৃপ্তঃ ইত্যাদিরূপঃ তস্মাৎ হে চেতঃ, তে প্রশমায় যতস্ব। মুমুক্ষুণা মনোবিলয়নে যত্নঃ কার্য্য ইত্যভিপ্রায়ঃ ॥ ৩

ষড়ূর্ম্মিমালাভ্যতিবৃত্ত এব যঃ
স এব চাত্মা জগতশ্চ নঃ শ্রুতেঃ।
প্রমাণতশ্চাপি ময়া প্রবেদ্যতে
মুধৈব তস্মাচ্চ মনস্তবেহিতম্ ॥ ৪

পদান্বয়। যএব (যিনিই) ষড়ূর্ম্মিমালাভ্যতিবৃত্তঃ (অশনায়া, পিপাসা; শোক, মোহ, জরা, মৃত্যু—এই ছয়টি উর্ম্মি, তাহাদের মালা—পরম্পরাকে যিনি অতিক্রম করিয়াছেন) স এব (সেই এই) জগতঃ (জগতের) নশ্চ (এবং আমাদের) আত্মা চ (আত্মা), শ্রুতেঃ (শ্রুতিহেতু) প্রমাণতশ্চ অপি (এবং স্মৃতি প্রমাণবশতঃও) ময়া (মৎকর্ত্তৃক) প্রবেদ্যতে (জ্ঞাত হইতেছে) তস্মাচ্চ (তজ্জন্য) মনঃ (হে মন) তব (তোমার) ঈহিতম্ (চেষ্টা) মুধা এব (বৃথাই) ॥ ৪

অনুবাদ। যিনি ছইটি উর্ম্মির মালাকে অতিক্রম করিয়াছেন, তিনি জগতের ও আমাদের আত্মা, শ্রুতি এবং স্মৃতিপ্রমাণবশতঃ আমি সম্যক্ জ্ঞান লাভ করিয়াছি, অতএব হে মন! তোমার চেষ্টা বৃথা * ॥ ৪

টীকা। পরমাত্মাভেদেন স্বস্যার্থিত্বাভাব উক্তস্তমেব অভেদমুপপাদয়তি ষড়ূর্ম্মিমালেতি।—অশনায়া পিপাসা শোকো মোহো জরামৃত্যুরিতি প্রাণ-মনোদেহধর্ম্মাঃ ষড়ূর্ম্ময় ইব আবির্ভাবতিরোভাবরূপাস্তেষাং মালা অবিচ্ছিন্নাঃ পরম্পরাঃ তা অত্যতীত্য সর্ব্বাত্মনা পৃথক্কৃত্য বৃত্তঃ সিদ্ধো নিষ্প্রপঞ্চ ইতি যাবৎ য এবংবিধঃ স এব জগতঃ সর্ব্বস্যাত্মা। চকারাৎ তবাহমেবাত্মা। শ্রুতেঃ 'যৎ সাক্ষাদপরোক্ষাদ্‌ব্রহ্ম', 'য আত্মাসর্ব্বান্তরঃ' ইত্যাদৌ শ্রবণাদিত্যর্থঃ। 'অহমাত্মা গুড়াকেশ সর্ব্বভূতাশয়স্থিতঃ' ইত্যাদিস্মৃতিপ্রমাণতোঽপি। চকারাৎ কার্য্য-কারণোপাধিদ্বয়পরামর্শমন্তরেণ স্বতো ভেদানিরূপণাৎ ইত্যাদিন্যায়াদ্ বিদ্বদনুভবাচ্চ ময়া প্রবেশ্যতে সম্যক্ জ্ঞায়তে মুধৈবেতি সুগমম্ ॥৪

ত্বয়ি প্রশান্তে নহি চাস্তি ভেদধী-
র্যতো জগন্মোহমুপৈতি মায়য়া।
গ্রহো হি মায়াপ্রভবস্য কারণং
গ্রহাদ্ বিমোক্ষে নহি সাস্তি কস্যচিৎ ॥ ৫

পদান্বয়। ত্বয়ি প্রশান্তে (তুমি নিবৃত্ত হইলে) ভেদধীঃ (ভেদজ্ঞান) ন হি চ অস্তি (নাই), যতঃ (যে ভেদজ্ঞান বশতঃ) জগৎ (প্রাণিসমূহ) মায়য়া (মায়ার দ্বারা) মোহম্ (মোহকে) উপৈতি (প্রাপ্ত হয়), হি (কারণ) গ্রহঃ (ভেদজ্ঞান) মায়াপ্রভবস্য (অভিমানরূপ মায়ার উৎপত্তির) কারণম্ (হেতু), গ্রহাৎ (ভেদজ্ঞান হইতে) বিমোক্ষে (বিমুক্ত হইলে) সা (অভিমান-লক্ষণ মায়া) কস্যচিৎ (কাহার) ন হি অস্তি (নাই) ॥ ৫

অনুবাদ। হে মন! তুমি শান্ত হইল ভেদজ্ঞান থাকে না, যে ভেদজ্ঞান হইতে জগন্নিবাসী—প্রাণিসমূহ মায়ার দ্বারা মোহপ্রাপ্ত হয়; কারণ,

---

* তাৎপর্য্য—অশনায়া (ক্ষুধা), পিপাসা; শোক, মোহ; জরা, মৃত্যু—এই ছয়টিকে উর্ম্মি বলা হয়; তন্মধ্যে যথাক্রমে দুইটি দুইটি করিয়া প্রাণ, মনঃ ও দেহের ধর্ম্ম। উর্ম্মি শব্দের অর্থ তরঙ্গ, যেমন উর্ম্মি আবির্ভাব তিরোভাবরূপ, ইহারাও সেইরূপ; তজ্জন্য ইহাদিগকে উর্ম্মি বলা হইয়াছে।

ভেদজ্ঞান অভিমানলক্ষণ মায়োৎপত্তির হেতু, ভেদজ্ঞান নিবৃত্ত হইলে কাহারও অভিমানরূপ মায়া থাকিতে পারে না * ॥ ৫

টীকা। প্রত্যগাত্মনঃ পরমাত্মাভেদং প্রামাণিকমুক্ত্বা ভেদপ্রতিভাসস্ত মনঃকল্পিতত্বেন আভাসতামুপপাদয়তি—ত্বয়ীতি ; যতো ভেদধিয়ো জগৎপ্রাণিজাতমোহমাকুলীভাবম্ অকৃতার্থতাভিমানলক্ষণয়া মায়য়া উপৈতি নিত্যং সংবধ্যতে সা ভেদধীস্ত্বয়ি মনসি প্রশান্তে ন চাস্তি। সুষুপ্তৌ ত্বদভাবে তদভাবদর্শনাদিত্যর্থঃ। অন্বয়ব্যতিরেকাভ্যাং ভেদগ্রহস্য অনর্থহেতুতামুপপাদয়তি—গ্রহোহীতি। সুষুপ্ত্যাদৌ ভেদগ্রহাভাবে মায়ামোহয়োরদর্শনাদিত্যর্থঃ ॥ ৫

ন মেঽস্তি মোহস্তব চেষ্টিতেন হি
প্রবুদ্ধতত্ত্বস্ত্বসিতো হ্যবিক্রিয়ঃ।
ন পূর্ব্বতত্ত্বোত্তরভেদতা হি নো
বৃথৈব তস্মাচ্চ মনস্তবেহিতম্ ॥ ৬

পদান্বয়। তব (তোমার, মনের) চেষ্টিতেন (চেষ্টার দ্বারা, ব্যাপারের দ্বারা) মে (আমার, আত্মার) মোহঃ (ভ্রান্তিজ্ঞান) ন হি অস্তি (নাই); তু (কিন্তু) [অহম্=আমি, আত্মা] প্রবুদ্ধতত্ত্বঃ (জ্ঞাততত্ত্বস্বভাব) অসিতঃ (বন্ধনরহিত) অবিক্রিয়ঃ হি (বিকাররহিতই), হি (কারণ) নঃ (আমাদের) পূর্ব্বতত্ত্বোত্তরভেদতা (পূর্ব্বাবস্থা হইতে উত্তরকালে তত্ত্বের ভিন্নতা) ন (নাই অর্থাৎ তত্ত্বজ্ঞানের পূর্ব্বে এবং পরে কোন বিশেষ নাই) তস্মাৎ (তজ্জন্যও) মনঃ (হে মন) তব (তোমার) ঈহিতম্ (চেষ্টা) বৃথা এব (নিষ্ফলই) ॥ ৬

অনুবাদ। হে মন! তোমার চেষ্টার দ্বারা আমার মোহ হয় না, কিন্তু আমি জ্ঞাততত্ত্বস্বভাব, বন্ধনরহিত এবং বিকারশূন্য ; যেহেতু তত্ত্বজ্ঞানের পূর্ব্বে কিংবা উত্তরকালে আমাদের কোন বিশেষ নাই, অতএব তোমার চেষ্টা ব্যর্থই † ॥ ৬

---

* তাৎপর্য্য- সুষুপ্তিকালে মনঃ না থাকায় ভেদজ্ঞান নাই এবং তখন ভেদজ্ঞান না থাকায় মায়া ও মোহ দৃষ্ট হয় না।

† তাৎপর্য্য—বস্তুতঃ তত্ত্বজ্ঞানের পূর্ব্বে অথবা পরে আত্মার একই অবস্থা, কেবলমাত্র অজ্ঞানবশতঃ স্বরূপ জানিতে পারা যায় না। তত্ত্বজ্ঞান উৎপন্ন হইলে অজ্ঞানরূপ প্রতিবন্ধক চলিয়া যায়।

টীকা। ইতশ্চ মনশ্চেষ্টিতং বৃথেত্যাহ—নমেঽস্তীতি। অসিতো বন্ধরহিতঃ প্রবুদ্ধতত্ত্বস্বভাবমসিতত্বম্ অবিক্রিয়ত্বং চ ব্যুৎপাদয়তি—ন পূর্ব্বেতি। পূর্ব্বতত্ত্বং পূর্ব্বাবস্থা পূর্ব্বতত্ত্বাৎ উত্তরভেদতা উত্তরকালে তত্ত্বভেদতা নোঽস্মাকং নাস্তি তত্ত্বপ্রবোধাৎ পূর্ব্বোত্তরকালয়ো র্মে বিশেষোঽস্তীত্যর্থঃ। হি যস্মাদেবং তস্মাৎ। স্বৎকৃতাতিশয়াভাবাদিত্যর্থঃ ॥ ৬

যতশ্চ নিত্যোঽহমতো ন চান্যথা
বিকারযোগে হি ভবেদনিত্যতা।
সদা প্রভাতোঽহমতো হি চাদ্বয়ো
বিকল্পিতং চাপ্যসদিত্যবস্থিতম্ ॥ ৭

পদান্বয়। যতঃ চ (যেহেতু) অহম্ (আমি) নিত্যঃ (অবিনাশী) অতঃ (এইজন্য) ন চ অন্যথা (অন্য প্রকার, অনিত্য নহি), হি (কারণ) বিকারযোগে (পরিস্পন্দন পরিণামাদিরূপ বিকারের সম্বন্ধ হইলে) অনিত্যতা (বিনাশিত্ব) ভবেৎ (হয়) [যদিও পরিস্পন্দন পরিমাণাদিরূপ ক্রিয়া নাই, তথাপি প্রকাশাদিরূপ ক্রিয়া আছে, এই আশঙ্কায় বলিতেছেন—] অহম্ (আমি) সদা (সর্ব্বদা) প্রভাতঃ (প্রকাশস্বভাব) অতঃ (এজন্য) অদ্বয়শ্চ (অদ্বিতীয়) হি (নিশ্চিত), [দৃশ্যবস্তু থাকায় অদ্বিতীয় কিরূপে? এ আশঙ্কায় বলিতেছেন—] বিকল্পিতঞ্চ (দৃশ্যবস্তু) অসৎ (মিথ্যা) ইতি (ইহা) অবস্থিতম্ (নিশ্চিত) ॥ ৭

অনুবাদ। যেহেতু আমি নিত্য, অতএব অনিত্যতা আমাতে নাই; কারণ, বিকারের সহিত সম্বন্ধ ঘটিলে অনিত্যতা আসিয়া পড়ে, আমি সর্ব্বদা প্রকাশস্বভাব; অতএব অদ্বিতীয়, দৃশ্যবস্তু মিথ্যা—ইহা নিশ্চিত ॥ ৭

টীকা। সর্ব্বদৃশ্যাতিবর্ত্তিত্বাচ্চ আত্মন আগন্তুকাতিশয়াযোগং সাধয়তি—যতশ্চেতি। অন্যথা অনিত্যতা। ননু কুতোঽনিত্যতাপ্রাপ্তিঃ যা নিষিধ্যতে তত্রাহ—বিকারেতি। পরিস্পন্দপরিণামাদিরূপবিক্রিয়াভাবেঽপি প্রকাশাপ্রকাশসংসর্গরূপবিক্রিয়া স্যাদিত্যাশঙ্ক্যাহে—সদেতি। 'সকৃদ্বিভাতো হ্যেবৈষ ব্রহ্মলোকঃ', 'পশ্যন্ বৈ তন্ন পশ্যতি' ইত্যাদিশ্রুতেরিত্যর্থঃ। সতি দৃশ্যভেদে কথমদ্বয়ত্বমত আহ—বিকল্পিতমিতি। রজ্জুসর্পাদিবৎ আগন্তুকত্বাৎ অসদিত্যবস্থিতং নিশ্চিতমিত্যর্থঃ ॥ ৭

অভাবরূপং ত্বমসীহ হে মনো
নিরীক্ষ্যমাণে নহি যুক্তিতোঽস্তিতা।
সতো হ্যনাশাদসতোঽপ্যজন্মতো
দ্বয়ঞ্চ চেতস্তব নাস্তিতেষ্যতে॥ ৮

পদান্বয়। হে মনঃ! (হে চিত্ত) ত্বম্ (তুমি) অভাবরূপম্ (অভাব-স্বভাব, সত্তারহিত) অসি (হও) ইহ (ইহাতে) যুক্তিতঃ (যুক্তির দ্বারা) নিরীক্ষ্যমাণে (দেখিলে) [তব=তোমার] অস্তিতা (সত্তা) নহি (নাই), হি (কারণ) সতঃ (সদ্‌বস্তুর) অনাশাৎ (নাশ না হওয়ায়) অসতঃ অপি (অসৎবস্তুরও) অজন্মতঃ (অনুৎপত্তিবশতঃ) চেতঃ (হে মন!) তব (তোমার) দ্বয়ঞ্চ (দুইটি, জন্ম ও বিনাশ) [অস্তি=আছে] [অতঃ=এইজন্য] অস্তিতা (পরমার্থসত্তা) ন ইষ্যতে (ইষ্ট হয় না)। ৮

অনুবাদ। [আত্মা ব্যতীত দ্বিতীয় মনঃ বিদ্যমান আছে, এই আশঙ্কায় বলিতেছেন,—অথবা মনঃ ভেদের কল্পক, তাহার অভাব হইলে আত্মার অদ্বিতীয়ত্ব নিশ্চিত হয়, ইহাই বলিতেছেন—] হে মনঃ! তুমি অভাবরূপে আছ; যুক্তি দ্বারা দেখিলে তোমার সত্তা নাই; কারণ সতের অবিনাশিত্ব এবং অলীক বস্তুর অনুৎপত্তি দেখা যায়। হে চিত্ত! তোমার জন্ম ও বিনাশ এই দুইটিই আছে; সুতরাং পণ্ডিতেরা তোমার সত্তা স্বীকার করেন না *॥ ৮

টীকা। মনসৈব সদ্বিতীয়ত্বমাত্মন ইত্যাশঙ্ক্যাহ—অভাবরূপমিতি। যদ্ বা ভেদকল্পকস্য মনসোঽভাবরূপাদপি সদাদ্বয়ত্বমাত্মন ইত্যাহ—অভাবরূপমিতি। যুক্তিতো নিরীক্ষ্যমাণে তব অস্তিতা নহীত্যুক্তাং যুক্তিমাহ—সতো হীতি। তথাচাহ ভগবান্ 'নাসতো বিদ্যতে ভাবো নাভাবো বিদ্যতে সতঃ' ইতি দ্বয়ং জন্ম-বিনাশাখ্যং তে তব। অতস্তব নাস্তিতেষ্যতে পরমার্থসত্ত্বং নেষ্যত ইত্যর্থঃ॥ ৮

দ্রষ্টা চ দৃশ্যং চ তথা চ দর্শনং
ভ্রমস্তু সর্ব্বস্তব কল্পিতো হি সঃ।

* তাৎপর্য্য—'অভাবরূপ'—বলায় মনঃ শশশৃঙ্গাদিবৎ অলীক হয় অথবা শূন্যবাদ আসিয়া পড়ে; এই আশঙ্কায় বলিলেন—অস্তিত্ব নাই। আত্মা সদ্বস্তু, তাহার বিনাশ নাই; শশশৃঙ্গাদি অসৎ অর্থাৎ অলীক, তাহাদের উৎপত্তি নাই; কিন্তু মনের জন্ম ও বিনাশ আছে; সুতরাং মনঃ কল্পিত।

দৃশেশ্চ ভিন্নং ন হি দৃশ্যমীক্ষতে
স্বপন্ প্রবোধেন তথা ন ভিদ্যতে ॥ ৯

পদান্বয়। দ্রষ্টা চ (দর্শনকর্ত্তা) দৃশ্যং চ (বিষয়) তথা চ (সেইরূপ, এবং) দর্শনম্ (দৃষ্টি), সর্ব্বঃ (সমস্ত) ভ্রমস্তু (ভ্রান্তিই) সঃ (সেই ভ্রম) তব কল্পিতঃ (ত্বৎকৃত) হি (নিশ্চিত); হি (যেহেতু) দৃশেশ্চ (দর্শন হইতে) ভিন্নং (পৃথগ্ভূত) দৃশ্যম্ (দ্রষ্টব্য বিষয়) ন ঈক্ষ্যতে (দৃষ্ট হয় না) [যথা = যেমন], তথা (সেইরূপ) স্বপন্ (স্বপ্নগত আত্মা) প্রবোধেন (জাগ্রদবস্থার দ্বারা) ন ভিদ্যতে (ভিন্ন হয় না) ॥ ৯

অনুবাদ। [হে মনঃ!] দ্রষ্টা, দৃশ্য এবং দর্শন—সমস্ত ভ্রান্তি তোমারই কল্পিত, দর্শন হইতে দৃশ্যের ভেদ দৃষ্ট হয় না, যেমন স্বপ্নগত আত্মা জাগ্রদবস্থায় ভেদ প্রাপ্ত হয় না ॥ ৯

টীকা। বীজাভাবে কুতঃ ফলমিতি ন্যায়েন অদ্বৈতত্বমাত্মনো বিশদয়তি—দ্রষ্টা চেতি। তব কল্পিতস্ত্বৎকৃতঃ। কিঞ্চ আগন্তুকস্য অবিজ্ঞাতসম্বাভাবাদপি আত্মাদ্বয় ইত্যাহ—দৃশেশ্চেতি। জড়স্য স্বতঃ স্ফুরণাভাবাদস্ফুরতশ্চ সত্ত্বে প্রমাণাভাবাদিত্যর্থঃ। তথা সতি স্বপন্নাত্মা প্রবোধেন জাগ্রদাদিনা ন ভিদ্যতে। যথা স্বাপাবস্থায়ামদ্বিতীয় এব তথাবস্থান্তরে অপি ইত্যর্থঃ। স্বাপে চাদ্বিতীয়ত্বং "সলিল একো দ্রষ্টাঽদ্বৈতো ভবতি। অথাস্মিন্ প্রাণ এবৈকধা ভবতি তদেবং বাক্ সর্ব্বৈর্নামভিঃ সহাপ্যেতি" ইত্যাদি শ্রুতিসিদ্ধম্ ॥ ৯

বিকল্পনা বাপি তথাদ্বয়া ভবে-
দবস্তুযোগাৎ তদলাতচক্রবৎ।
ন শক্তিভেদোঽস্তি যতো ন চাত্মনাং
ততোঽদ্বয়ত্বং শ্রুতিতোঽবসীয়তে ॥ ১০

পদান্বয়। তথা (দৃশ্যের ন্যায়) বিকল্পনা বা অপি (বিকল্পনাও) [ন ভিদ্যতে = ভেদ প্রাপ্ত হয় না], অবস্তুযোগাৎ (অবস্তুবিষয়কত্ববশতঃ) অলাতচক্রবৎ (অলাতচক্রের ন্যায়, দগ্ধ অঙ্গার ঘুরাইলে চক্রের ন্যায় দৃষ্ট হয়) অদ্বয়া (অদ্বৈত) ভবেৎ (হয়); যতঃ (যেহেতু) শক্তিভেদঃ (শক্তির দ্বারা ভিন্নতা, স্বগত ভেদ) ন অস্তি (নাই) ততঃ (তজ্জন্য) আত্মনাং (আত্মসমূহের) অদ্বয়ত্বম (দ্বিতীয়তা) শ্রুতিতঃ (শ্রুতিপ্রমাণের দ্বারা) ন অবসীয়তে (নিশ্চিত হয় না) ॥ ১০

অনুবাদ। দৃশ্যবৎ বিকল্পনাও ভিন্ন নহে, অবস্তুর সম্বন্ধবশতঃ অলাত-চক্রের স্থায় অধিষ্ঠান সত্তাতিরিক্ত সত্তা নাই, যেহেতু শক্তিভেদ নাই ; অতএব শ্রুতি প্রমাণের দ্বারা আত্মার ভেদ সিদ্ধ হয় না [ অর্থাৎ আত্মার অদ্বিতীয়ত্ব নিশ্চিত হয় ] * ॥ ১০

টীকা। এবং বিকল্পাভাবেঽপি বিকল্পনা সত্যাস্তীতি পুনরদ্বৈতানুপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—বিকল্পনা বাপীতি। তথা দৃশ্যবদেব বিকল্পনাপি ন ভিন্নত ইতি পূর্ব্বশ্লোকগতানুকর্ষণার্থো বা শব্দঃ। কিন্তু অবস্তুযোগাৎ অবস্তুবিষয়কতয়া তন্নিরূপ্যত্বাৎ অদ্বয়াধিষ্ঠানাতিরিক্তস্বরূপরহিতা ভবেৎ তত্র লোকে তু অলাতচক্রবৎ ভ্রমদুল্মুকস্য চক্রাকারত্ববদিতি যোজনা। যথা ভ্রমতোঽলাতস্য চক্রাকারতা ন পৃথক্ বস্তু তথা বিকল্পনাপি চিদাত্মাতিরেকেণ পৃথক্ বস্তু সতী ন ভবতীত্যর্থঃ। তথাপি মাত্মনোঽদ্বয়ত্বং দৃষ্টিশ্রুতিমত্যাদিশক্তিরূপস্য স্বগতভেদস্য সত্ত্বাৎ তথা প্রতিশরীরমাত্মভেদপ্রথনাৎ সজাতীয়ভেদোপপত্তেশ্চ ইত্যাশঙ্ক্য শ্রুতিবিরোধাৎ নৈবমিত্যাহ—ন শক্তিভেদ ইতি। তথাচ শ্রুতিঃ "অকৃৎস্নো হি সঃ প্রাণন্নেব প্রাণো নাম ভবতি বদন্ বাক্পশ্যংশ্চক্ষুঃ শৃণ্বন্ শ্রোত্রং মন্বানো মনঃ তানি অস্যৈতানি কর্ম্মনামান্যেব" ইতি চিদাত্মনো দৃষ্ট্যাদিভেদস্যোপাধিকতাং দর্শয়তি। "একো দেবো বহুধা নিবিষ্টঃ" "একং সন্তং বহুধা কল্পয়ন্তি" "একস্তথা সর্ব্বভূতান্তরাত্মা" ইত্যাদিশ্রুতিরাত্মনঃ সর্ব্বত্রৈকত্বমাহ। তথা ভেদনিষেধশ্রুতিস্মৃতয়োঽপি অত্রোদাহার্যাঃ ॥ ১০

মিথশ্চ ভিন্না যদি তে হি চেতনাঃ
ক্ষয়স্তু তেষাং পরিমাণযোগতঃ।
ধ্রুবো ভবেদ্ভেদবতাং হি দৃষ্টতো
জগৎক্ষয়শ্চাপি সমস্তমোক্ষতঃ ॥ ১১

পদান্বয়। যদি (যদি) চেতনাঃ (আত্মসমূহ) মিথশ্চ (পরস্পর) ভিন্নাঃ (পৃথগ্‌ভূত, নানা) তে হি (তাহারা) [ পরিমিতা = পরিমাণযুক্ত ], ভেদবতাং (ভেদপ্রাপ্তবস্তুসমূহের) দৃষ্টতঃ (বিনাশ দর্শনবশতঃ) তেষাম্ (তাহাদের, আত্ম-

* তাৎপর্য্য—জ্বলৎ অঙ্গারকে ঘুরাইলে চক্রের মত দৃষ্ট হয়, কিন্তু সেই চক্রাকার ভ্রান্তি, তাহা যেমন জ্বলদঙ্গার অপেক্ষা ভিন্ন নহে, সেইরূপ দৃশ্যজগৎ ও কল্পিত বস্তুসমূহ অধিষ্ঠান সত্তা অপেক্ষা ভিন্ন নহে। যেমন অগ্নির দাহিকাশক্তি অগ্নি হইতে ভিন্ন নহে, সেইরূপ মায়াশক্তিও আত্মা হইতে ভিন্ন নহে, সুতরাং স্বগত ভেদও নাই।

সমূহের ) পরিমাণযোগতঃ ( পরিমাণের সম্বন্ধবশতঃ ) ক্ষয়স্ত ( বিনাশ ) ধ্রুবঃ ( নিশ্চিত ) ভবেৎ হি ( হয়ই ), সমস্তমোক্ষতঃ ( সকলের মুক্তি হওয়ায় অর্থাৎ ভোক্তা না থাকায় ) জগৎক্ষয়শ্চাপি ( জগতেরও ক্ষয় ) [ ভবেৎ—হয় ] ॥১১

অনুবাদ। [ সম্প্রতি গ্রন্থকার যুক্তির দ্বারা আত্মার ভেদ খণ্ডন করিতেছেন ]—যদি প্রত্যেক জীবের আত্মা পরস্পর ভিন্ন হয়, তাহা হইলে পরিমিত হইয়া পড়ে, ভেদযুক্ত ঘটপদাদির বিনাশ দেখিয়া, ভেদগ্রস্ত আত্মসমূহের পরিমাণ সম্বন্ধবশতঃ বিনাশও নিশ্চিত এবং সমস্ত প্রাণীর মুক্তি হইলে জগতেরও ক্ষয় অবশ্যম্ভাবী॥ ১১

টীকা। আগমবাহ্যানামাত্মভেদকল্পনাং যুক্ত্যা নিরাকরোতি--মিথশ্চেতি। চেতনা আত্মানো যদি মিথো ভিন্নাঃ স্যুস্তর্হি যে ভিন্নাস্তে পরিমিতা যথা মূলাঙ্কুরাদয়ো যে চ পরিমিতাস্তে বিনাশিনস্তদ্বদেব ইত্যাত্মনাং বিনাশিত্বপ্রসঙ্গ ইতি সমুদায়ার্থঃ। পরিমাণযোগতস্তেষাং ক্ষয়স্ত ধ্রুবো ভবেৎ। ভেদবতাং হি দৃষ্টতঃ বিনাশদর্শনাদিতি যোজনা। কিঞ্চ ভেদপক্ষে একৈকস্মিন্ কল্পে একৈকমুক্তাবপি অনন্তেষু গতকল্পেষু অনন্তানাং জীবানাং মুক্তিসম্ভবাদিদানীং সমস্তমোক্ষতো ভোক্তৃভাবে তদর্থানাং ভোগ্যানাং জগতাং ক্ষয়শ্চাপি ভবেৎ অতো ভেদপক্ষো দুর্যুক্তিক ইত্যর্থঃ॥ ১১

ন মেঽস্তি কশ্চিন্ন চ সোঽস্মি কস্যচিদ্-
যতোঽদ্বয়োঽহং ন হি চাস্তি কল্পিতম্।
অকল্পিতশ্চাস্মি পুরা প্রসিদ্ধিতো
বিকল্পনায়া দ্বয়মেব কল্পিতম্॥ ১২

পদান্বয়। যতঃ (যেহেতু) অহম্ (আমি) অদ্বয়ঃ (অদ্বিতীয়) [ অতঃ=অতএব ] মে ( আমার ) কশ্চিৎ ( কেহ ) ন অস্তি ( নাই ), কস্যচিৎ ( কাহার ) অস্মি ( হই ) সঃ ( সে ) ন চ ( নাই ), কল্পিতম্ ( আরোপিত ) [ জগৎ=পৃথিবী ] ন চ অস্তি হি ( নাই ) বিকল্পনায়াঃ ( বিকল্পনার ) পুরা

---

* তাৎপর্য্য—যদি প্রতিজীবে ভিন্ন ভিন্ন আত্মা স্বীকৃত হয়, তবে আত্মা ঘট পটাদির ন্যায় পরিমিত হইয়া পড়ে, পরিমিত বস্তুর বিনাশ সর্ব্বজনপ্রসিদ্ধ। অপিচ, আত্মার ভেদ হইলে প্রত্যেক কল্পেও যদি এক একটি আত্মা মুক্ত হয়, তবে সকলের মুক্তি ঘটিতে পারে, আর ভোক্তা থাকিল না ; সুতরাং ক্রমে জগতের বিনাশ অবশ্যম্ভাবী ; অতএব আত্মভেদবাদ অসার।

( পূর্ব্বে ) প্রসিদ্ধিতঃ ( প্রসিদ্ধিবশতঃ ) অস্মি ( আমি ) অকল্পিতশ্চ ( কল্পনারহিত) দ্বয়ম্ এব ( দ্বৈতবদ্‌বস্তুই ) কল্পিতম্ ( আরোপিত ) ॥ ১২

অনুবাদ। যেহেতু আমি অদ্বিতীয়, অতএব আমার কেহ নাই, আমি কাহার হইব, এমন কেহও নাই, কল্পিত জগতেরও অস্তিত্ব নাই, বিকল্পনার পূর্ব্বে আমার প্রসিদ্ধি থাকায় আমি অকল্পিত, ভেদবান্ পদার্থ কল্পিত ( মিথ্যা ) * ॥ ১২

টীকা। নমু তথাপি জগজ্জীবেশ্বরাদিভেদস্য বিদ্যমানত্বাৎ কথমুক্তদোষ-পরিহার ইত্যাশঙ্ক্যাহ—ন মেঽস্তীতি। যতোঽহমদ্বয়ো বস্ততো মে গুণভূতঃ প্রধানভূতো বাহ্যাদৃশো বা ন কশ্চিদস্তি। যস্যাপি কস্যাচিদহমস্মি সোঽপি ন চাস্তীতি সম্বন্ধঃ। যচ্চ কল্পিতং জগৎ তচ্চ ন হ্যস্তি। তথাচ জীবেশ্বরজগদ্ভেদস্য ময়ি অদ্বয়ে কল্পিতত্বাৎ কল্পিতস্য প্রমাণাসহিষ্ণুতয়া অলংকারত্বাৎ নাস্ত্যস্মাদুক্ত-দোষপ্রসঙ্গ ইত্যর্থঃ। নমু দ্বৈতবদদ্বৈতস্যাপি পদার্থত্বাবিশেষাৎ কল্পিতত্বং তদ-বস্থমিত্যাশঙ্ক্য নিরধিষ্ঠানকল্পনাযোগাৎ নিরবধিকবাধাযোগাচ্চ সর্ব্বকল্পনায়াঃ প্রাগেব সিদ্ধকল্পিতবাধাবধিতয়া পশ্চাদপ্যবশিষ্যমাণং ন কল্পিতং কিন্তু স্বতঃসিদ্ধং বস্তু অদ্বয়শব্দেন উচ্যতে ইত্যাহ—অকল্পিত ইতি। বিকল্পনায়াঃ পুরা প্রসিদ্ধিতোঽহম্ অকল্পিতোঽস্মি চকারাদূর্দ্ধমপি অবধিভূতত্বাৎ মধ্যে চ তৎ-সাক্ষিত্বাৎ অকল্পিত এবাস্মীতি গৃহ্যতে। পরিশেষাৎ সাপেক্ষং দ্বয়মেব কল্পিতম্ ইত্যর্থঃ ॥ ১২

বিকল্পনা চাপ্যভবে ন বিদ্যতে
সদন্যদিত্যেবমতো ন নাস্তিতা।
যতঃ প্রবৃত্তা তব চাপি কল্পনা
পুরা প্রসিদ্ধের্ন চ তদ্‌বিকল্পিতম্ ॥ ১৩

---

* তাৎপর্য্য—দ্বৈতবাদী অদ্বৈতবাদীর প্রতি এরূপ শঙ্কা করিতেছেন—যদি ঘট পটাদি পরস্পর ভিন্ন বলিয়া পরিণামী হয় এবং পরিণামিত্বহেতু তাহাদের অনিত্যত্ব নিশ্চিত হয়, তাহা হইলে অদ্বৈতবাদীরও সেই দোষ ঘটে; কারণ তাহার মতে আত্মার সহিত জগতের ভেদ আছে,—তাহার উত্তরে বলিতেছেন—যদি বাস্তবিক পক্ষে আত্মা ভিন্ন পদার্থ থাকিত, তবে আত্মা ভেদবান্ হইয়া অনিত্য হইত, বস্তুতঃ আত্মা ভিন্ন পরমার্থবস্তু কিছুই নাই। যদি বল, দ্বৈতের স্থায় অদ্বৈতও পদার্থ, পদার্থমাত্র কল্পিত, সুতরাং আত্মার কল্পিতত্ব আসিয়া পড়িল—ইহার উত্তর এই—কল্পিত বস্তুমাত্রের অধিষ্ঠান চাই, যেমন শুক্তিতে রজত কল্পিত, আত্মা কল্পিত হইলে তাহার অধিষ্ঠান আবশ্যক করে। এইরূপে অনবস্থা ঘটে, সুতরাং আত্মা সর্ব্বাধিষ্ঠানভূত, অকল্পিত।

পদান্বয়। অভবে (উৎপত্তিরহিত, নিত্যবস্তুতে) সদস্তৎ ইতি (সৎ-স্বরূপ ব্রহ্ম হইতে ভিন্ন অর্থাৎ অসৎ এইরূপ) বিকল্পনা চ অপি (বিকল্পনাও) ন বিদ্যতে (নাই) অতএব (এইজন্য) ন নাস্তিতা (আত্মা নাই এমন নহে অর্থাৎ আত্মা আছে), যতঃ (যাহা হইতে) তব (তোমার) কল্পনা চ অপি (বিকল্পনা) প্রবৃত্তা (প্রবৃত্ত হইয়াছে) পুরা (তোমার কল্পনার পূর্ব্বে) প্রসিদ্ধেঃ (প্রসিদ্ধিবশতঃ) তৎ (তাহা) বিকল্পিতম্ (বিকল্পনা) ন চ (নহে)॥ ১৩

অনুবাদ। নিত্য আত্মাতে অসৎ এইরূপ বিকল্পনা নাই, তাহা হইলে আত্মার সত্তা নাই ইহা বলিতে পার না; কারণ, যাহা হইতে তোমার (মনের) কল্পনা প্রবৃত্ত হইয়াছে, সেই কল্পনার অবলম্বন পূর্ব্বে প্রসিদ্ধিবশতঃ, তাহা বিকল্পনা হইতে পারে না *॥ ১৩

টীকা। উক্তমেব স্পষ্টীকুর্ব্বন্ আত্মনো বিকল্পনাস্ববিষয়ত্বমাহ— বিকল্পনা চাপীতি। নাস্তি ভব উৎপত্তির্যস্য তদভবং তস্মিন্ অভবে নিত্যে সদন্যৎ সতোঽন্যদসদিত্যপি বিকল্পনা নচ বিদ্যতে। অতঃ এবং সতি ন নাস্তিতা। আত্মনো নিত্যত্বাদিত্যর্থঃ। কিঞ্চ অমনস্কস্য কল্পনানুদয়াৎ মনসশ্চ আগন্তুকতয়া স্বরূপসত্তাভাবাৎ তদপি সবিলাসং যত্র কল্পিতং তন্ন কল্পনালম্বনং কিন্তু সর্ব্বকল্পনা-সাক্ষিত্বেন পূর্ব্বাপরকালকলনাকলিতং কূটস্থমেবাত্মতত্ত্বমিত্যাহ—যত ইতি। তব মনস ইত্যর্থঃ। স্বৎকল্পনায়া অপি পুরা প্রসিদ্ধেরিত্যর্থঃ॥ ১৩

অসদ্দ্বয়ং তেঽপি হি যদ্‌যদীক্ষ্যতে
ন দৃষ্টমিত্যেব ন চৈব নাস্তিতা।
যতঃ প্রবৃত্তা সদসদ্‌বিকল্পনা
বিচারবদ্‌বাপি তথাদ্বয়ং চ সৎ॥ ১৪

পদান্বয়। [হে মনঃ!] তে (তোমার বিষয়ীভূত) যদ্‌যৎ অপি (যে যে বস্তু) ঈক্ষ্যতে (দৃষ্ট হইতেছে), [তত্তৎ=তাহা তাহা) দ্বয়ম্ (দ্বৈত) অসৎ (মিথ্যা), ন দৃষ্টম্ (দৃষ্ট হয় না) ইতিএব (এইজন্য) নাস্তিতা (অসত্তা) ন চ এব (নিশ্চয়ই নাই) [অর্থাৎ সত্তা আছে] যতঃ (যে অধিষ্ঠান হইতে) সদসদ্বিকল্পনা

---

* তাৎপর্য্য—আত্মার উৎপত্তি নাই, সুতরাং বিনাশ নাই, অতএব আত্মা নিত্য। আত্মা সৎস্বরূপে প্রতীত হয়, বিকল্পনাসমূহ অসৎস্বরূপে প্রতীত হয়; সুতরাং অসৎস্বরূপে প্রতীতি আত্মার সম্ভব নহে। সমস্ত কল্পনার সাক্ষিরূপে একটি অকল্পিত বস্তু আবশ্যক, তাহার সত্তা সমস্ত কল্পনার পূর্ব্বে চাই, তাহাই অকল্পিত আত্মা।

( সৎ এবং অসৎ কল্পনা ) প্রবৃত্তা ( আরব্ধ হইয়াছে ), বিচারবদ্‌বা ( বিচারের ন্যায়ও, যেমন বিচার নির্ণয়-পর্য্যবসায়ী ) তথা ( সেইরূপ ) অদ্বয়ঞ্চ ( অদ্বিতীয়বস্তুও ) সৎ ( নিত্য ) ॥ ১৪

অনুবাদ। হে মনঃ! তোমার বিষয়ীভূত যে যে বস্তু দৃষ্ট হয়, তৎসমুদায় দ্বৈত ; সুতরাং মিথ্যা, যে বস্তু দৃষ্ট হয় না, তাহার সত্তা নাই, একথা বলিতে পার না। যাহা হইতে সৎ ও অসৎকল্পনা প্রবৃত্ত হয়, সেই অদ্বিতীয় বস্তু সত্য, বিচার যেমন নির্ণয় পর্য্যবসায়ী, সেইরূপ বিকল্প সত্য অদ্বিতীয় ব্যতীত নিবৃত্ত হয় না * ॥ ১৪

টীকা। নন্বু যৎ উপলভ্যতে তদস্তি ইত্যভ্যুপগম্যতে তন্নাস্তীত্যুপলভ্যতে চ দ্বৈতং নাদ্বৈতমিত্যাশঙ্ক্য দর্শনাদর্শনে ন বস্তুসত্বাসত্বয়োঃ কারণে কিন্তন্য এব তন্নিশ্চয়হেতুরিত্যভিপ্রেত্যাহ—অসদ্দ্বয়মিতি। হে মনঃ, তে এব গোচরীভূতং যদ্‌যদীক্ষ্যতে তত্তদ্দ্বয়ং দ্বৈতং দৃষ্টমপ্যসৎ। স্বপ্নবদ্দৃষ্টনষ্টস্বরূপত্বাৎ। তথা ন দৃষ্টং ন দৃশ্যত ইত্যেবমেতাবতা বস্তুতো নাস্তি। নহি নীরূপস্য বায়োশ্চক্ষুষানুপলম্ভেঽপি নাস্তিতা ভবতি কিন্ত্বস্তিতৈব। সতোঽপি বস্তুনো দ্রষ্টৃরসামর্থ্যাদ্‌বা দর্শনাযোগ্যত্বাদ্‌বাপি অদর্শনসম্ভবাদিত্যর্থঃ। নন্বু অদৃষ্টমপি নাস্তীতি শশশৃঙ্গাদি প্রসিদ্ধম্। সত্যম্। তথাপি "লব্ধরূপং কচিৎ কিঞ্চিৎ তাদৃগেব নিষিধ্যতে বিধানমন্তরেণাতো ন নিষেধস্য সম্ভবঃ" ইতি ন্যায়েন দ্বৈতমস্তি নাস্তীতি বিপ্রতিপত্ত্যালম্বনং কিমপ্যাস্থেয়মেব। অন্যথা বিকল্পপ্রসরাযোগাদিত্যভিপ্রেত্যাহ—যতঃ প্রবৃত্তা সদসদ্‌বিকল্পনেতি। যতো যস্মিন্নধিষ্ঠানে প্রতীয়মানা বিকল্পনা তদস্ত্যকল্পিতরূপমিত্যর্থঃ। বিকল্পালম্বনত্বেনাধিষ্ঠানসত্তামুক্ত্বা অবধিত্বেনাপি তৎ সত্ত্বমাহ—বিচারবদ্‌বেতি। বাশব্দশ্চার্থঃ। যথা বিচারো নির্ণয়মন্তরেণ ন পর্য্যবস্যতি তথা সদদ্বয়ং বিনা ন বিকল্পঃ প্রশাম্যতি। অতঃ সর্পধারাদণ্ডমালাদিবিকল্পেষু-অনুগম্যমানতয়া অধিষ্ঠানত্বেন পুনঃ সর্ব্ববিকল্পনিষেধাবসানতয়া অবধিত্বেন অনুবর্ত্তমানাঽবিকল্পিতা নিষিদ্ধরজ্জুস্বরূপবৎ অধ্যাত্মাদিবিকল্পাধিষ্ঠানসন্মাত্রত্বেন

* তাৎপর্য্য—পূর্ব্বপক্ষীর শঙ্কা,—যাহা উপলব্ধ হয় তাহার অস্তিত্ব স্বীকার করা যায়, যাহা উপলব্ধ হয় না, তাহা নাই বলিতে হইবে ; দ্বৈত দৃষ্ট হয়, সুতরাং তাহার সত্তা আছে ; অদ্বৈত পদার্থ দৃষ্ট হয় না, অতএব তাহা নাই।—ইহার উত্তরে সিদ্ধান্তী বলিতেছেন—দর্শনই বস্তুসত্তার প্রতি হেতু, অদর্শন অসত্তার প্রতি কারণ এরূপ বলিতে পারা যায় না ; নীরূপ বায়ু দৃষ্ট হয় না, সুতরাং তাহার অভাব হউক। এমন অনেক বস্তুর সত্তা আছে, কিন্তু দর্শনের যোগ্য নহে বলিয়া দৃষ্ট হয় না। যাহা সমস্ত কল্পনার অধিষ্ঠান তাহা অদ্বিতীয় ; যেমন এক রজ্জুতে সর্প, ধারা, মালা, দণ্ড ইত্যাদি নানা আরোপ হয়। কিন্তু অধিষ্ঠান একমাত্র রজ্জু। সুতরাং সমস্ত কল্পনার অধিষ্ঠান অদ্বিতীয় আত্মা স্বীকার্য্য।

তন্নিষেধাবধিত্বেন চাবিকল্পিতমনপোহ্যং চাত্মতত্ত্বমদ্বয়ম্ অস্তীত্যেব উপলব্ধমিতি তাৎপর্য্যার্থঃ ॥ ১৪

সদভ্যুপেতং ভবতোপকল্পিতং
বিচারহেতোর্যদি তস্য নাস্তিতা।
বিচারহানাচ্চ তথৈব সংস্থিতং
ন চেত্তদিষ্টং নিতরাং সদিষ্যতে ॥ ১৫

পদান্বয়। ['সৎ'পদার্থ নাই,—একথা তুমি বলিতেছ, 'সৎ'পদার্থ আছে অথবা নাই,—ইহার নির্ণয়ের জন্য তুমি বিচার অঙ্গীকার কর কি না? যদি বিচারকে মান, তাহা হইলে] ভবতা (আপনি) সৎ ('সদ্'বস্তু) অভ্যুপেতম্ (স্বীকার করিয়াছেন) [যতঃ=কারণ] বিচারহেতোঃ (বিচার সিদ্ধির নিমিত্ত) [কিমপি বস্তু সর্ব্ববিচারকৈঃ=কোনবস্তু সকল বিচারক কর্তৃক] উপকল্পিতম (উপস্থাপিত হয়), [বিপক্ষে বাধকতর্ক বলিতেছেন] যদি (যদি) তস্য (সদ্-বস্তুর) নাস্তিতা (অসত্তা) [তদা=তাহা হইলে] বিচারহানাৎ চ (বিচারের অপ্রবৃত্তি হেতু, নির্ণয় না হওয়ায়) তথা এব (সেইরূপই, অনির্ণীতই) সংস্থিতম্ (থাকিল) [ইহার দ্বারা বিচারের অস্বীকার পক্ষে দোষ কথিত হইল], চেৎ (যদি) তৎ (অবিচারিত অনির্ণীত তত্ত্ব) ন ইষ্টম্ (অভিপ্রেত নহে), নিতরাং (অত্যন্ত, সম্পূর্ণরূপে) সৎ (সৎপদার্থ) ইষ্যতে (অঙ্গীকৃত হইতেছে) ॥ ১৫

অনুবাদ। [তোমার মতে 'সৎ'বস্তু নাই, কিন্তু তাহার সত্তা বা তদভাবের নির্ণয়ের নিমিত্ত বিচার স্বীকার করিবে কিনা? যদি কর, তাহা হইলে—] তুমি 'সৎ'বস্তু স্বীকার করিলে, কারণ সকল বিচারক বিচারসিদ্ধির নিমিত্ত কোন একটি বস্তু স্বীকার করিয়া থাকেন; যদি 'সৎ'বস্তুর অস্তিতা স্বীকার না কর, তাহা হইলে বিচারের অপ্রবৃত্তি ঘটায় ['সৎ'বস্তুর অভাব নির্ণয় না হওয়ায়] কিছু নির্ণীত হইল না, যদি অবিচারিত, অনির্ণীত বস্তুর স্বীকার করা তোমার অভিপ্রেত না হয়, তাহা হইলেও 'সৎ'বস্তুই স্বীকার করিলে *॥ ১৫

* বিচার করিতে গেলে দ্বৈত পদার্থ অবশ্য স্বীকার করিতে হয়, কিন্তু তাহা যে সৎ তাহা বলিতে পারা যায় না, কারণ তাহা মনঃ কল্পিত; সুতরাং যাহাতে কল্পিত, তাহাই 'সৎ' বস্তু। কোন বস্তু লইয়া বিচার করিতে গেলে একটি ধর্ম্মী অবশ্য অঙ্গীকার্য্য, অন্যথা বাদী ও প্রতিবাদীর বিচার চলে না। যেমন আত্মা সগুণ বা নির্গুণ। যদি আত্মা অর্থাৎ ধর্ম্মী নির্ণীত না হয়, তবে তাহাতে সগুণত্ব কিংবা নির্গুণত্বের বিচার চলে না, সেই সর্ব্ব-বিচারক-সম্মত ধর্ম্মীই আত্মা, তাহাই 'সৎ' বস্তু।

[ এই শ্লোকটির ব্যাখ্যা অন্যপ্রকারেও করা যাইতে পারে, যথা ]—

পদান্বয়। [ হে মনঃ=হে মন ] ভবতা ( তোমাকর্তৃক ) উপকল্পিতম্ ( আরোপিত ) [ দ্বৈতজাতম্=দ্বৈতসমূহ ] বিচারহেতোঃ ( বিচারসিদ্ধির নিমিত্ত ) সৎ ( সদ্‌বস্তু ) অভ্যুপেতম্ ( অঙ্গীকৃত ) [ আত্মতত্ত্ব-নির্ণয়ের জন্য বিচার আবশ্যক, সুতরাং দ্বৈত অঙ্গীকার্য্য ] যদি ( যদি ) তস্য (দ্বৈতের ) নাস্তিতা ( শূন্যতা ) [ তদা=তাহা হইলে ] বিচারহানাৎ ( বিচারের অপ্রবৃত্তিহেতু ) চ ( পরমার্থ নির্ণয়ের অভাববশতঃ ) তথা এব ( অবিচারিত, অনির্ণীত তত্ত্ব ) সংস্থিতম্ ( থাকিল ), চেৎ ( যদি ) তৎ ( অনির্ণীতস্বভাবতত্ত্ব ) ন ইষ্টম্ ( অভিপ্রেত না হয় ) [তদা=তাহা হইলে] নিতরাং (সম্পূর্ণরূপে) সৎ ( সদ্‌বস্তু ) ইষ্যতে ( অঙ্গীকৃত হইল ) [ কারণ, যদি বিপর্য্যয়বস্তুর নির্ণয় হয়, তবে 'সৎ'ই নির্ণীত হইল ) ॥ ১৫

অনুবাদ। হে মনঃ, দ্বৈতসমূহ ত্বৎকর্তৃক আরোপিত, বিচারসিদ্ধির নিমিত্ত 'সৎ' বস্তু অঙ্গীকৃত হইয়াছে, যদি দ্বৈতের শূন্যতা সিদ্ধ হয়, তাহা হইলে বিচারের অপ্রবৃত্তি ঘটায় এবং নির্ণয় না হওয়ায় তত্ত্ব অবিচারিত ও অনির্ণীত থাকিয়া গেল ; যদি অনির্ণীতস্বরূপ পদার্থ অভিপ্রেত না হয়, তাহা হইলে [ তুমি ] 'সৎ'বস্তুই অঙ্গীকার করিলে *॥ ১৫

টীকা। কিঞ্চ উক্তবিধয়া দর্শনমাত্রাৎ সত্ত্বাসত্ত্বনিশ্চয়াসম্ভবাৎ বিচারোঽভ্যুপেয়স্তস্মিংশ্চ ক্রিয়মাণে সদেবাদ্বয়মবশিষ্যত ইত্যভিপ্রেত্যাহ—সদভ্যুপেতমিতি। সদ্‌বস্তু নাস্তীতি বদতা তন্নির্ণয়ায় বিচারোঽভ্যুপগম্যতে ন বা। যদি সঃ অভ্যুপগম্যতে তদা ভবতা সদ্‌বস্তু অভ্যুপেতং, যতো বিচারহেতোর্বিচারসিদ্ধ্যর্থমুপকল্পিতমুপস্থাপিতং কিমপি বস্তু সর্ব্বৈর্বিচারকৈরিতি যোজনা। বিচারো হি প্রমাণব্যাপারস্য ফলাবসানত্বনিশ্চয়হেতুস্তর্কঃ। স চ ন প্রমেয়মন্তরেণ প্রসবমুপলভতে প্রমিতং চ ন বাধ্যত ইতি সদ্বস্তুসিদ্ধিরিত্যর্থঃ। বিপক্ষে বাধকমাহ—যদীতি। যদি তস্য সদ্বস্তুনো নাস্তিতা তদা প্রমাণপ্রমেয়প্রমাতৃনিরূপ্যস্য

* কোন বস্তুর সত্তা নির্ণয় করিতে গেলে বিচার করিতে হয়, কেবল দেখা যায় না বলিয়া তাহার অভাব স্বীকার করা যায় না ; কারণ, তাহা হইলে বায়ু প্রভৃতিরও অসত্তা আসিয়া পড়ে। বিচারই প্রমাণব্যাপারের ফলাবসানত্বরূপ নিশ্চয়ের কারণীভূত তর্ক, তাহা প্রমেয় ব্যতীত হইতে পারে না, প্রমাণের দ্বারা যে বস্তু নির্ণীত হয়, তাহার অপলাপ করা যায় না। অপিচ, প্রমাণ-বিনিয়োগের নিমিত্ত প্রমাতার আবশ্যক, তাহার অস্তিত্ব স্বীকার করিলে 'সৎ' বস্তু স্বীকৃত হইল। বিচার না করিলে বস্তুতত্ত্ব নির্ণীত হয় ; সুতরাং লৌকিক ও পারলৌকিক ব্যাপারে কাহারও প্রবৃত্তি ঘটে না। বিচারের ফল নির্ণয়, সুতরাং সদ্বস্তুই নির্ণীত হইবে।

বিচারস্ত হানাদপ্রবৃত্তেঃ চকারাৎ সদভাবনির্ণয়হানাচ্চ তথৈব সংস্থিতমনির্ণীতমেব সংস্থিতম্। তথা চ বস্তুতত্ত্বানবধারণাৎ ঐহিকামুষ্মিকার্থপ্রবৃত্তিহানিঃ স্যাদিতি ভাবঃ। এতেন বিচারানভ্যুপগমপক্ষে চ দোষঃ উক্তো বেদিতব্যঃ। অথা-বিচারিতমনির্ণীতং চ তৎ কিমপি নেষ্টং চেৎ তর্হি, বিচারনির্ণয়য়োঃ সদবসান-মন্তরেণ পর্য্যবসানাভাবান্নিতরাং সদিষ্যতে। সত্ত্বং ইষ্যত এবেত্যর্থঃ। যদ্বা হে মনঃ, ভবতা উপকল্পিতং দ্বৈতজাতং বিচারসিদ্ধ্যর্থং সদভ্যুপেতম্। আত্মতত্ত্বনিশ্চয়-ফলবিচারপ্রবৃত্তয়েঽস্তীতি দ্বৈতমঙ্গীকৃতমিত্যর্থঃ। যদি পুনস্তস্য নাস্তিতা শূন্য-তৈব দ্বৈতস্য স্যাৎ তদা বিচারহানাৎ বিচারাপ্রবৃত্তেঃ চকারাৎ পরমার্থনির্ণয়া-ভাবাচ্চ তথৈবাবিচারিতমনির্ণীতং চ তত্ত্বং সংস্থিতং স্যাৎ। অথ তত্ত্বানির্ণয়ে পুরুষার্থাসিদ্ধেস্তদনির্ণীতস্বভাবমিষ্টং ন চেৎ স্যাৎ তর্হি নিতরাং সদিষ্যতে। বিচার্য্য-নির্ণয়ে সতি সর্ব্বস্য সদবসানত্বাব্যভিচারাদিত্যর্থঃ। কোট্যন্তরস্ফুরণং বিনা ন সংশয়াবতারস্তেন বিনা ন বিচারপ্রবৃত্তিস্তামৃতে ন বস্তুতত্ত্বনির্ণয়স্তেন চ বিনা ন পুরুষার্থলাভ ইতি বিচারার্থতয়া যথাপ্রতিপন্নং দ্বৈতমভ্যুপগতং ন প্রামাণিকত্বেন। তথা চ ভুজঙ্গং রজ্জুত্বেন ব্যবহরত ইবাতত্ত্বং তত্ত্ববুদ্ধ্যা ব্যবহরতোঽনর্থপ্রাপ্তিসম্ভ-বাৎ তৎপরিহারায় বিচারে অবশ্যম্ভাবিনি ক্রিয়মাণে সর্ব্বেষু বিশেষেষু অস্তিতায়া অব্যভিচারাদ্‌বিশেষণাব্যভিচারাৎ মিথো ব্যভিচারিণাং চানৃতত্বাৎ সন্মাত্রমেব সত্যং ন দ্বৈতরূপো বিশেষাকার ইতি নিতরাং সিধ্যতীতি ভাবঃ॥ ১৫

অসৎ সমং চৈব সদিত্যপীতি চেৎ
অনর্থবত্ত্বান্নরশৃঙ্গতুল্যতঃ।
অনর্থবত্ত্বং ত্বসতি হ্যকারণং
ন চৈব তস্মান্ন বিপর্য্যয়েঽন্যথা॥ ১৬

পদান্বয়। [বৌদ্ধের আশঙ্কা] সৎ ইতি অপি ইতি চেৎ (সদ্‌বস্তু যদি সিদ্ধ হয়, এ কথা বল) [তদা=তাহা হইলে] অনর্থবত্ত্বাৎ (অর্থ-ক্রিয়ারাহিত্য হেতু) নরশৃঙ্গতুল্যতঃ (মনুষ্যের শৃঙ্গের তুল্য) অসৎ সমম্ চ এব (অলীকের তুল্য) [সিদ্ধান্তীর উত্তর] অনর্থবত্ত্বম্ (অর্থক্রিয়ারাহিত্য) অসতি তু (অসৎ বস্তু সাধনীয়ে) অকারণং হি (কারণই নহে), তস্মাৎ (অর্থক্রিয়াকারিত্ব হেতু) [সত্ত্বং=সত্তা] নৈব (হয় না), বিপর্য্যয়ে (অর্থক্রিয়াকারিত্বের অভাবে) অন্যথা ন (অসত্য সম্ভব হয় না)॥ ১৬

অনুবাদ যদি সদ্‌বস্তুর স্বীকার ব্যতীত বিচারের উপপত্তি না হয়,

তাহা হইলে সেই সদ্‌বস্তু অর্থক্রিয়া ( কার্য্য ) করে কি না ? যদি অর্থ-ক্রিয়া করে, তবে তাহা ক্ষণিক, করিলে নরশৃঙ্গের ন্যায় অলীক,—এই কথা বৌদ্ধ বলিতেছেন— ] যদি সদ্‌বস্তু স্বীকার কর, তাহা হইলে অর্থ-ক্রিয়ারাহিত্য হেতু নরশৃঙ্গের ন্যায় অলীক হইয়া পড়িল। [ সিদ্ধান্তী ] অর্থ-ক্রিয়ারাহিত্য অসৎ বস্তুর সাধনে কারণ হইতে পারে না, অতএব অর্থ-ক্রিয়া বশতঃ সত্ত্ব সিদ্ধ হয় না ; সুতরাং অর্থ-ক্রিয়ারাহিত্যাভাবে অসত্তা সম্ভব হয় না * ॥ ১৬

টীকা। ভবম্বেবং বিচারান্যথানুপপত্ত্যা সদ্‌বস্তুসিদ্ধিস্তদর্থক্রিয়াং করোতি ন বা। আদ্যে ক্ষণিকত্বাপত্তিরিত্যভিপ্রেত্য দ্বিতীয়ে তস্য নরশৃঙ্গাদেরবিশেষ ইতি বৌদ্ধঃ শঙ্কতে—অসৎসমমিতি। অনর্থত্বাৎ। অর্থক্রিয়ারহিতত্বাদিত্যর্থঃ। প্রোক্তং সদসৎসমমর্থক্রিয়াশূন্যত্বাৎ নরশৃঙ্গবৎ ইত্যনুমানমপ্রয়োজকত্বেন দূষয়তি —অনর্থবত্ত্বমিতি। অনর্থবত্ত্বং ত্বসতি অসত্ত্বে সাধ্যে ন কারণং প্রয়োজকং ন ভবতি। স্বভাবসত্ত্বসম্ভবাদিত্যর্থঃ। অনর্থক্রিয়াকারিত্বস্য অসত্ত্বব্যাপ্তৌ সন্দিগ্ধা-নৈকান্তিতামুক্ত্বাঽর্থক্রিয়াকারিত্বস্য সত্ত্বব্যাপ্তৌ অনৈকান্তিকতামাহ—ন চৈব তস্মাদিতি। তস্মাদর্থক্রিয়াকারিত্বান্নৈব সত্ত্বং পদন্যাসাদ্যর্থক্রিয়াকারিণি কণ্টকাদ্য-ভাবে সত্ত্বব্যভিচারাদিত্যর্থঃ। হেতুনিয়সনমুপসংহরতি—ন বিপর্য্যয়েঽন্যথেতি। বিপর্য্যয়ে অর্থক্রিয়াকারিত্বাভাবে নান্যথা অসত্ত্বং ন সম্ভবতি ক্রিয়োৎপত্তেঃ পূর্ব্ব-মুদাসীনবস্তুদর্শনাৎ অন্যথাসত্ত্বার্থক্রিয়য়োরন্যোন্যাশ্রয়াপাতাদিত্যর্থঃ॥ ১৬

অসিদ্ধতশ্চাপি বিচারকারণাৎ
দ্বয়ঞ্চ তস্মাৎ প্রসৃতিঞ্চ মায়য়া।
শ্রুতেঃ স্মৃতেশ্চাপি তথাহি যুক্তিতঃ
প্রসিধ্যতীত্থং ন তু যুজ্যতেঽন্যথা॥ ১৭

পদান্বয়। অসিদ্ধতশ্চ অপি ( কেবল যে অনৈকান্তিকত্ব ( ব্যভিচার ) বশতঃ

* তাৎপর্য্য—বৌদ্ধেরা বলেন,— যে বস্তু সৎ, তাহা ক্ষণিক, যেমন দীপশিখা। যে বস্তু সৎ, তাহা কিছু কার্য্য করে, যাহা কিছু কার্য্য সম্পাদন করে না, তাহা সৎ নহে ; যেমন নর-শৃঙ্গ, আকাশকুসুম প্রভৃতি। যদি বিচারের অন্যথা উৎপত্তি হয় না বলিয়া 'সৎ'বস্তু স্বীকৃত হয়, তবে তাহা কার্য্য করিলে ক্ষণিক হইবে, অন্যথা অলীক হইবে। ইহার উত্তরে বেদান্তী বলিতেছেন, অর্থক্রিয়া ( কার্য্য ) করিলে যে সৎ এবং তাহা ক্ষণিক হইবে, এরূপ নিয়ম হইতে পারে না ; কারণ, অর্থক্রিয়াকারিত্বরূপ হেতু ঠিক নহে, ইহা ব্যভিচারী। কারণ, কণ্টকাদির অভাব পাদন্যাসাদিরূপ অর্থক্রিয়া সম্পাদন করিতেছে, কিন্তু তাহার ত সত্ত্ব নাই। অপিচ, অনেক বস্তু দেখা যায়, তাহার ক্রিয়া আরম্ভ হয় না, কিন্তু ক্রিয়ার উৎপত্তির পূর্ব্বে সে বস্তুর সত্তা অব্যাহত হইয়াছে ; সুতরাং অর্থক্রিয়াকারিত্বরহিত সৎবস্তু সিদ্ধ হইল।

অনুমান অপ্রমাণ, তাহা নহে; কিন্তু অস্মদভিমত আত্মাতে পক্ষাসিদ্ধিও আছে), তস্মাৎ (সেই) বিচারকারণাৎ (বিচারের হেতুভূত) দ্বয়ঞ্চ (দ্বৈত ও) মায়য়া (মায়াদ্বারা) প্রসূতিঞ্চ (ব্যাপ্তি), তথাহি (অতএব) শ্রুতেঃ (বেদ-প্রমাণবশতঃ) স্মৃতেশ্চ অপি (এবং স্মৃতিপ্রমাণবশতঃ) যুক্তিতঃ (যুক্তিবশতঃ) ইত্থম্ (এইরূপ, কূটস্থের অর্থক্রিয়াকারিত্ব) প্রসিধ্যতি (প্রসিদ্ধ হইয়া থাকে) অন্যথা (পরমার্থত অর্থক্রিয়াকারিত্ব স্থির বা ক্ষণিকের) ন তু যুজ্যতে (সম্ভব নহে)॥ ১৭

অনুবাদ। [কেবল যে অনৈকান্তিকত্ব (ব্যভিচার) বশতঃ অনুমান দুষ্ট, তাহা নহে, আমাদের অভিমত আত্মাতে পক্ষাসিদ্ধিও আছে—তাহা বলিতেছেন—] অসিদ্ধি বশতঃও অনুমান অপ্রমাণ, বিচারকারণীভূত আত্মা হইতে মায়াবশতঃ দ্বৈত প্রসূত হয়; সুতরাং শ্রুতি, স্মৃতি এবং যুক্তিবশতঃ এই-রূপই প্রসিদ্ধি আছে, অন্যপ্রকার যুক্তিযুক্ত নহে॥ ১৭

টীকা। অসিদ্ধশ্চায়ং হেতুরিত্যাহ—অসিদ্ধতশ্চাপীতি। ন কেবল-মনৈকান্তিকত্বাদেবেব অনুমানমপ্রমাণম্ অপিতু অস্মদভিমত আত্মনি পক্ষাসিদ্ধে-শ্চেত্যপেরর্থঃ। অর্থক্রিয়াকারিত্বাভাবমাত্রং হেতুঃ পরমার্থবিশেষিতত্তদভাবো বা। আদ্যে অসিদ্ধিমাহ—বিচারকারণাদিত্যাদিনা। কূটস্থস্যাপি সতো ধর্ম্মিত্বেন বিচারপ্রবৃত্তিকারণত্বাৎ, মায়য়াদ্বয়শব্দবাচ্যভেদপ্রপঞ্চপ্রসরণহেতু-ত্বাচ্চেত্যর্থঃ। মায়য়া জগদ্ধেতুত্বং সাধয়তি—শ্রুতেরিতি। 'মায়াং তু প্রকৃতিং বিদ্যান্মায়িনন্তু মহেশ্বরম্' ইতি শ্রুতিঃ। 'ময়াধ্যক্ষেণ প্রকৃতিঃ সূয়তে সচরাচরম্' ইত্যাদি স্মৃতিঃ। কার্য্যস্য বাচারম্ভণত্বপ্রতিপত্তিসাধকস্বস্থায়ো যুক্তিঃ। ইত্থং কূটস্থস্যাপি অর্থক্রিয়াকারিত্বং প্রসিধ্যতি অতো হেত্বসিদ্ধিরিত্যর্থঃ।

---

* তাৎপর্য্য—বৌদ্ধগণ এইরূপ অনুমান প্রয়োগ করেন, যথা—শ্রৌতম্ সৎ, অসৎসমম্, অর্থক্রিয়াশূন্যত্বাৎ, নরশৃঙ্গবৎ। এখানে 'শ্রৌতং সৎ'—পক্ষ, 'অসৎসমত্ব' সাধ্য, 'অর্থক্রিয়া-শূন্যত্ব'—হেতু এবং নরশৃঙ্গাদি দৃষ্টান্ত। কিন্তু এই অনুমানে দোষ আছে, পূর্ব্বশ্লোকে (১৬ শ্লোকে) ব্যভিচার দোষ প্রদর্শিত হইয়াছে। যেখানে হেতু, সেখানে সাধ্য না থাকিলে, ব্যভিচার (সাধারণ অনৈকান্তিকত্ব) দোষ হয়, অর্থাৎ সাধ্যবদন্যবৃত্তির্হেতুঃ ব্যভিচারঃ। যেখানে কণ্টকাদির অভাব আছে, সেখানে 'পাদস্থাপন'-রূপ অর্থক্রিয়াকারিত্ব (কার্য্য) দেখা যায়, সুতরাং যেখানে অর্থক্রিয়াকারিত্ব, সেখানে 'সত্ব' থাকিল না।

এখন এই শ্লোকে আবার পক্ষাসিদ্ধিরূপ দোষ উদ্ঘাটিত হইতেছে,—পক্ষাসিদ্ধি যথা—'কাঞ্চনময়পর্ব্বতো বহ্নিমান্ ধূমাৎ' এখানে কেবল 'পর্ব্বত'কে পক্ষ বলিলেই যথেষ্ট হইত, 'কাঞ্চনময়' পক্ষের বিশেষণ করায় পক্ষাসিদ্ধি (আশ্রয়াসিদ্ধি) দোষ হইয়াছে। প্রকৃত স্থলে পক্ষ 'শ্রৌত সৎ'ও সেইরূপ দুষ্ট হইয়াছে, কারণ 'সৎ' বলিলেই হইত, শ্রৌত বলা নিষ্প্রয়োজন।

দ্বিতীয়ং দৃষ্টান্তাসিদ্ধ্যা দূষয়তি—ন স্থিতি। অন্যথা পরমার্থতোঽর্থক্রিয়াকারিত্বং স্থিরস্য ক্ষণিকস্য বা ন যুজ্যতে অক্রিয়স্য অকারকত্বাৎ ক্রিয়াকার্য্যং প্রত্যপি ক্রিয়াবত্বাপত্তৌ অনবস্থাপ্রসঙ্গাদিতি দিক্ ॥ ১৭

বিকল্পনাচ্চাপি বিধর্ম্মকং শ্রুতেঃ
পুরা প্রসিদ্ধেশ্চ বিকল্পতোঽদ্বয়ঃ।
ন চেতি নেতীতি যথা বিকল্পিতং
নিষিধ্যতেঽত্রাপ্যবশেষসিদ্ধয়ে ॥ ১৮

পদান্বয়। অদ্বয়ঃ (অদ্বিতীয় বস্তু) বিকল্পনাৎ চাপি (বিকল্প হইতেও) বিধর্ম্মকম্ (বিরুদ্ধ স্বভাব), [এই বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে] শ্রুতেঃ (নিষ্কল, নিষ্ক্রিয়,—ইত্যাদি বেদবচন থাকায়) বিকল্পতঃ পুরা (বিকল্পের পূর্ব্বে) প্রসিদ্ধেশ্চ (প্রসিদ্ধি হেতুও), অত্র অপি (নিষেধ বিষয়ে) অবশেষ-সিদ্ধয়ে (নিষিধ্যমান বস্তুর পরিশেষসিদ্ধির নিমিত্ত, অর্থাৎ নেতি নেতি—শ্রুতির দ্বারা নিষেধ করিতে গিয়া যাহা পরিশিষ্ট থাকে, তাহার লাভের জন্য) যথা (যেমন) ন চেতি নেতি ইতি (এটি নহে, এটি নহে—এরূপ শ্রুতির দ্বারা) বিকল্পিতম্ (বিকল্পিত পদার্থটি) নিষিধ্যতে (নিষেধ করা হইতেছে) [(ন তথা অদ্বয়ম্ আত্মতত্ত্বম্—সেইরূপ অদ্বিতীয় আত্মতত্ত্বের নিষেধ করা হইতেছে না)] ॥ ১৮

অনুবাদ। [যদি বল, অদ্বিতীয় আত্মা সমস্ত বিকল্পের কারণ, তাহা হইলে আত্মা সর্ব্ববিকল্পবিশেষ হইতে পারে,—এই আশঙ্কায় বলিতেছেন—] শ্রুতিপ্রমাণ বশতঃ এবং বিকল্পের পূর্ব্বে প্রসিদ্ধি হেতু অদ্বিতীয় আত্মতত্ত্ব বিকল্পের বিরুদ্ধ স্বভাব, অবশিষ্ট বস্তুর সিদ্ধির নিমিত্ত যেমন 'নেতি নেতি'—ইত্যাদি শ্রুতিবাক্য দ্বারা বিকল্প নিষিদ্ধ হইতেছে, আত্মতত্ত্ব সেইরূপ নিষিদ্ধ হইতেছে না * ॥ ১৮

* তাৎপর্য্য—যে বস্তু যে অধিষ্ঠানে আরোপিত হয়, সেই অধিষ্ঠান আরোপিত বস্তুর বিরুদ্ধস্বভাব এবং আরোপিত বস্তুর পূর্ব্বে সিদ্ধ দৃষ্ট হয়, যেমন শুক্তিতে কল্পিত রজত, শুক্তির বিরুদ্ধস্বভাব এবং আরোপিত রজতের পূর্ব্বে শুক্তির সত্তা বিদ্যমান আছে। সেইরূপ সমস্ত বিকল্প একমাত্র আরোপিত; সুতরাং তাহা বিকল্প হইতে ভিন্নস্বভাব—অর্থাৎ মিথ্যা, অধিষ্ঠান সত্য, এবং বিকল্পের পূর্ব্বেও তাহার সত্তা আছে। সুতরাং অদ্বিতীয় আত্মতত্ত্ব সমস্ত বিকল্পের কারণ হইলেও আত্মা বিকল্পবিশিষ্ট হন না. কারণ, বিকল্প মিথ্যা। নিষেধ করিতে গেলে নিষেধের অবধি চাই, সেই বস্তু সত্য, তাহা আত্মা, তাহার নিষেধ হয় না। কারণ, নিজে নিজের সত্তা অপলাপ করিতে পারে না।

টীকা। নমু সর্ব্ববিকল্পহেতুত্বাৎ অদ্বয়স্ত সর্ব্ববিকল্পযুক্তত্বমিত্যাশঙ্ক্যাহ—বিকল্পনাচ্চাপীতি। বিধর্ম্মকং বিরুদ্ধস্বভাবকমিত্যর্থঃ। 'নিষ্কলং নিষ্ক্রিয়ম্' ইত্যাদি শ্রুতেঃ—বিকল্পতঃ পুরা প্রসিদ্ধেরিতি। যুক্তেশ্চেত্যর্থঃ। অদ্বয়মিতিচ্ছেদঃ। 'নেদং যদিদমুপাসতে' 'নেতি নেতি' ইতি নিষিধ্যমান-চেতনাচেতনবিকল্পাবসানসিদ্ধয়ে অত্রাপি নিষেধবাক্যেষু অবিকল্পবিধর্ম্মকমদ্বয়ং নির্বিশেষং সিদ্ধমিত্যাহ—ন চেতীতি। যথা বিকল্পিতং নেতি নেতীতি নিষিধ্যতে, ন চ তথা অদ্বয়মাত্মতত্ত্বং নিষিধ্যত ইতি যোজনা ॥ ১৮

অকল্পিতেঽপ্যেবমজেঽদ্বয়েঽক্ষরে
বিকল্পয়ন্তঃ সদসচ্চ জন্মভিঃ।
স্বচিত্তমায়াপ্রভবঞ্চ তে ভবং
জরাঞ্চ মৃত্যুঞ্চ নির্যান্তি সন্ততম্ ॥ ১৯

পদান্বয়। এবম্ (এইরূপ) অকল্পিতে (কূটস্থ) অজে (জন্মরহিত) অদ্বয়ে (অদ্বিতীয়) অক্ষরে অপি (অবিনাশী আত্মাতে) সৎ অসৎ চ (সৎ এবং অসৎ, কর্ত্তা, সবিশেষ এবং নির্বিশেষ) বিকল্পয়ন্তঃ (বিকল্পকারী) [যে= যাহারা] তে (তাহারা) জন্মভিঃ (তির্য্যক্, মনুষ্য প্রভৃতি জাতি সমূহের দ্বারা) স্বচিত্তমায়াপ্রভবঞ্চ (স্বকীয় বুদ্ধি ও ভ্রম হইতে জাত) ভবম্ (উৎপত্তি) জরাং চ (এবং বার্দ্ধক্য) মৃত্যুং চ (এবং মৃত্যুকে) সন্ততম্ (অবিরত) নিযান্তি (প্রাপ্ত হন) ॥ ১৯

অনুবাদ। যাহারা কূটস্থ, জন্মরহিত, অদ্বিতীয়, অবিনাশী আত্মাতে সৎ, অসৎ, কর্ত্তা ইত্যাদিরূপ কল্পনা করে, তাহারা তির্য্যক্, মনুষ্য—প্রভৃতি জাতি সমূহের দ্বারা বুদ্ধিভ্রমকল্পিত উৎপত্তি, জরা এবং মৃত্যুকে অবিরত প্রাপ্ত হয় ॥ ১৯

টীকা। যথোক্তে শ্রুত্যর্থে যে বিকল্পয়ন্তি তেঽনর্থং প্রাপ্নুবন্তীত্যাহ—অকল্পিত ইতি। কূটস্থে ভেদবিকারসংসর্গশূন্যে শ্রুতিসিদ্ধে ইতি যাবৎ। সদসদস্তি নাস্তি চকারাৎ কর্ত্তা সবিশেষো নির্ব্বিশেষ ইত্যাদিপ্রকারৈঃ স্বচিত্তমায়াপ্রভবং যথা স্যাৎ তথা বিকল্পয়ন্তঃ যে তে জন্মভিস্তির্য্যঙ্‌মনুষ্যজাতিভির্ভবম্ উদ্ভবং জরাং মৃত্যুং মরণং চ সন্ততং নিরন্তরং নির্যান্তি নিতরাং গচ্ছন্তীতি যোজনা। —স্বচিত্তমায়াপ্রভবমিতি। ভববিশেষণং বা বুদ্ধিভ্রমকল্পিতমিত্যর্থঃ ॥ ১৯

ভবাভবত্বং তু ন চেদবস্থিতিঃ
ন চাস্য চান্যস্থিতিজন্ম নান্যথা।
সতো হ্যসত্ত্বাদসতশ্চ সত্ত্বতো
ন চ ক্রিয়াকারকমিত্যতোঽপ্যজম্ ॥ ২০

পদান্বয়। অস্য (এই, দ্বৈতের) ভবাভবত্বম্ তু (উৎপত্তিমত্ত্ব এবং অনুৎপত্তিমত্ত্ব) চেৎ (যদি) ন (ইচ্ছা না কর) [তর্হি=তাহা হইলে] অবস্থিতিঃ ন (সত্তা নাই) অন্যস্থিতিজন্ম ন (সৎ হইতে দ্বৈতের জন্ম হইতে পারে না) অন্যথা ন চ (অসৎ হইতেও জন্ম সম্ভব নহে) [সৎ এবং অসৎ হইতে উৎপত্তিতে দোষ প্রদর্শিত হইতেছে] সতঃ হি (সতের উপাদানে কারণত্বে) অসত্ত্বাৎ (বিকারপ্রাপ্তিতে স্বরূপের বিনাশ বশতঃ অসত্তা ঘটে) অসতশ্চ (এবং অসতের অলীকের উপাদানত্বে) সত্ত্বতঃ (সত্তাপত্তি ঘটায়) ক্রিয়াকারকম্ (ক্রিয়া ও কারক) ন চ (নিরূপণ করা যায় না) ইতি অতঃ অপি (এই জন্যও) অজম্ (আত্মতত্ত্ব নির্বিশেষস্বরূপ) ॥ ২০

অনুবাদ। যদি দ্বৈতের উৎপত্তি—অনুৎপত্তিরূপত্ব [বিরোধবশতঃ] স্বীকার না কর, তাহা হইলে ইহার সত্তা থাকে না, [উৎপত্তি পক্ষে] সৎ কিংবা অসৎ হইতে দ্বৈতের জন্ম সম্ভব নহে, কারণ, সৎ হইতে জন্ম হইলে [বিকারিত্ববশতঃ] তাহার অসত্তা ঘটে, এবং অসৎ হইতে উৎপত্তি হইলে সত্তাপত্তি হয়, ক্রিয়া কারক কিছুই নিরূপিত হয় না; অতএব নির্বিশেষ অজ আত্মস্বরূপ সিদ্ধ হইল * ॥ ২০

টীকা। সদ্বস্তুনঃ কূটস্থাদ্বয়ত্বং শ্রুত্যাদিপ্রমাণসিদ্ধং তদন্যথাবিকল্পনং পুরুষাপরাধনিবন্ধনমিত্যুক্তম্। ইদানীং তদেব যুক্তিতো দ্রঢ়য়িতুমুপক্রমতে—ভবাভবত্বমিতি। তুশ্চার্থঃ কিঞ্চেত্যর্থঃ। দ্বৈতমুৎপদ্যমানস্বভাবমনুৎপদ্যমানস্বভাব-

* তাৎপর্য্য—দ্বৈতের উৎপত্তিস্বভাব, অনুৎপত্তিস্বভাব অথবা উভয়স্বভাব? প্রথমপক্ষে শুক্তি-রজতাদির ন্যায় মিথ্যাত্বপ্রসঙ্গ হয়, দ্বিতীয়পক্ষে নিত্যত্বাপত্তি এবং দ্বৈতের অভাবজ্ঞান হইতে পারে না। তৃতীয়পক্ষে পরস্পর বিরোধ ঘটে। অসৎ শব্দে শশ-শৃঙ্গাদি অলীক পদার্থ বুঝিতে হইবে। যদি উৎপত্তি এবং অনুৎপত্তিস্বভাবের বিলক্ষণ পদার্থ স্বীকার করা যায়, তাহা হইলে তাহার সত্তা নির্ণীত হয় না। কারণ, উক্ত উভয়প্রকার ভিন্ন সৎ অন্যত্র কুত্রাপি পরিলক্ষিত হয় না। অপিচ, যদি দ্বৈতের উৎপত্তি স্বীকার কর, তবে যাহা হইতে উৎপন্ন হইবে, সেই কারণ সৎ কি অসৎ? যদি সৎ হয়, তবে সেই বস্তু কার্য্যরূপে পরিণত হওয়ার তাহার বিকারিত্ব ও বিনাশিত্ব আসিল। যদি অসৎ বল, তবে তাহার সত্ত্ব সিদ্ধ হইল, কারণ, কিছুই নিরূপিত হয় না, অতএব আত্মা সৎ, ইহা স্বীকার্য্য।

মুভয়স্বভাবং বা। নাদ্যঃ। তদা সাপেক্ষত্বেন শুক্তিরজতাদিবৎ মিথ্যাত্বাপাতাৎ। ন দ্বিতীয়ঃ। সদাতনত্বাপত্তৌ তদভাবব্যবহারানুদয়প্রসঙ্গাৎ। ন তৃতীয়ঃ। একস্য বিরুদ্ধোভয়স্বভাবত্বাযোগাদিত্যভিপ্রেত্য চতুর্থমনূদ্য দূষয়তি—ভবাভবত্বমিতি। ভবশ্চাভবশ্চ ভবাভবৌ তয়োর্ভাবঃ ভবাভবত্বম্। অস্য দ্বৈতস্য ভবাভবত্বং চেদ্‌বিরোধান্নেষ্যতে তদাবস্থিতিরবস্থানং সত্ত্বং ন চ স্যাদিতি শেষঃ। নাপ্যুভয়স্বভাববিলক্ষণং ক্বচিৎ সদুপলব্ধমস্তীত্যর্থঃ। চাপরং যদি দ্বৈতস্য জন্মেষ্যতে তদা স্বতএব জন্মাসম্ভবাদন্যস্মাৎ তদ্‌বক্তব্যং তদপি সৎস্বভাবমসৎস্বভাবং বা যতোঽদ্বৈতস্য জন্মেত্যাকাঙ্ক্ষায়াং সর্ব্বথাপি নোপপদ্যত ইত্যাহ—অন্যস্থিতিজন্ম নান্যথেতি। অন্যস্মিন্ স্থিতৌ সতি ন জন্ম সতো ন জন্মেত্যর্থঃ। অন্যথান্যস্থিতৌ জন্ম নেত্যুপরজ্যতে অসতোঽপি ন জন্মেত্যর্থঃ। পক্ষদ্বয়েঽপি দূষণমাহ—সত ইতি। সত উপাদানত্বে বিকারিত্বাপত্তৌ বিনাশাদসত্ত্বপ্রসঙ্গাৎ অসতশ্চোপাদানত্বে সত্ততঃ সত্ত্বাপত্তেঃ। নহি শূন্যমুপাদানং স্যাৎ তস্য কার্য্যেষু অননুগমাদিত্যর্থঃ। তথাচ বস্তুনঃ স্বভাববৈপরীত্যাযোগাৎ ন সৎকার্য্যং দ্বৈতাত্মনা জায়তে নাপি অসদিত্যুৎপত্তিপক্ষোঽপি দুর্নিরূপ ইতি ভাবঃ। এবমুৎপাদ্যোৎপাদকয়োঃ স্বভাবনিরূপণে সতি উৎপত্তিতৎকারকবিশেষয়োঃ সুতরামনিরূপিতাকারতা সিদ্ধেত্যাহ—নচ ক্রিয়াকারকমিতি। উপসংহরতি অতোঽপ্যজমিতি। উক্তযুক্তিতোঽপ্যজং নির্ব্বিশেষমদ্বয়মাত্মতত্ত্বমিত্যর্থঃ॥ ২০

অকুর্ব্বদিষ্টং যদি বাস্য কারকং
ন কিঞ্চিদন্যন্ননু নাস্ত্যকারকম্।
সতো বিশেষাদসতশ্চ সচ্চ্যুতৌ
তুল্যং তয়োর্যদ্‌বদনিশ্চয়ান্ন হি ॥ ২১

পদান্বয়। অস্য (ইহার, দ্বৈত হইতে যাহার জন্ম এরূপ বস্তুর) কারকম্ (কারক) অকুর্ব্বৎ (কিছু না করিয়া, নির্ব্যাপার থাকিয়া) ইষ্টং যদি (যদি ইষ্ট হয়) [যদি] বা (অথবা) অন্যৎ (অন্য) [কুর্ব্বৎ=করিয়া] ইষ্টং বা (অভিপ্রেত), ননু (নিশ্চিত) কিঞ্চিৎ (কিছু) অকারক (অকারক) নাস্তি (নাই) [ইতি=ইহা] ন (নহে) [অর্থাৎ সমস্ত সকলের কারক হয়] সতঃ (সদ্‌বস্তুর) অবিশেষাৎ (অবিশেষবশতঃ) অসতশ্চ (এবং অসতের অবিশেষ বশতঃ) সচ্চ্যুতৌ (সদ্‌বস্তুর চ্যুতিতে) [অসচ্চ্যুতৌ=এবং অসতের চ্যুতিতে] যদ্বৎ

( যেমন ) তুলান্তয়োঃ ( তুলার কোটিদ্বয়ের ) অনিশ্চয়াৎ ( কার্য্যকারণভাব নিশ্চয় না হওয়ায় ) ন হি ( কার্য্যকারণভাব নিশ্চিত হয় না ) ॥ ২১

অনুবাদ। যদি দ্বৈতবস্তুর কারক ব্যাপারহীন অভিপ্রেত হয় কিংবা অন্য কোন ব্যাপার করিয়াও কারক ইষ্ট হয়, তাহা হইলে নিশ্চিত সমস্ত বস্তু সর্ব্বদা সকলের কারক হইয়া পড়ে। সদ্‌বস্তু এবং অসদ্‌বস্তুর কোনরূপ বিশেষ না থাকায়, সতের এবং অসতের চ্যুতিতে তুলার কোটিদ্বয়ের ন্যায় কার্য্যকারণভাব এবং কার্য্যকারণস্বরূপভেদ নিশ্চিত হয় না ॥ ২১

টীকা। ন চ ক্রিয়াকারকমিত্যুক্তমেব স্ফুটয়ন্নদ্বৈতং বস্তুনঃ সাধয়তি—অকুর্ব্বদিতি। অস্য দ্বৈতজন্মনঃ কারকমকুর্ব্বদিষ্টং নির্ব্ব্যাপারং কারকমিষ্টং চেদিত্যর্থঃ। অন্যদিতি দ্বিতীয়পাদস্থং পদমাদায় যদি বান্যৎ কুর্ব্বদিষ্টং চেত্যর্থঃ। তত্রাদ্যেঽতিপ্রসঙ্গদোষমাহ—ন কিঞ্চিদন্যন্ননু নাস্তীতি। নম্নু নিশ্চিতং কিঞ্চিদপি কারকং নাস্তীতি ন, অপি তু সর্ব্বং সর্ব্বস্য সর্ব্বদা কারকং স্যাদিত্যর্থঃ। দ্বিতীয়ে কারকত্বানুপপত্তিদোষমাহ—অকারকমিতি। অক্রিয়স্য কুর্ব্বত্বাযোগাৎ ক্রিয়াবত্ত্বে নিত্যে সদা কার্য্যপ্রসঙ্গাৎ অনিত্যে চ ক্রিয়াবদন্তরাপেক্ষায়াম্ অনবস্থাপ্রসঙ্গাৎ তদনপেক্ষায়াম্ আত্মাশ্রয়াপত্তেঃ কুর্ব্বত্বপক্ষে কারকত্বাসিদ্ধেরিত্যর্থঃ। অথবা প্রথমে বিকল্পে ন কিঞ্চিদকারকমিতি নিরাকরণপদান্বয়ঃ। সর্ব্বমেব কারকং স্যাদিত্যর্থঃ। দ্বিতীয়দূষণং নম্নু নাস্তীতি কুর্ব্বতঃ কারকত্বানিরূপণাদিত্যর্থঃ। কথমনিরূপণমিতি চেৎ তত্র বক্তব্যং কিং সদবস্থং কুর্ব্বদসদবস্থং বা নোভয়থাপীত্যাহ—সতোঽবিশেষাদসতশ্চেতি। অসতশ্চাবিশেষাদিতি সংবধ্যতে। বিশেষবত্ত্বে বৈরূপ্যাপত্তেরবিশেষে চ সদা কার্য্যং স্যান্ন বা স্যাদিত্যর্থঃ। অথ সতোঽসতো বা পূর্ব্বসত্ত্বাসত্ত্বপ্রচ্যুত্যবস্থায়াং কার্য্যং স্যাদিতি ভবেৎ কারকত্বমিতি মতং তত্রাবস্থাপ্রচ্যুতিকার্য্যয়োর্যৌগপদ্যমভিমতং ক্রমেণ বা। নাদ্য ইত্যাহ—সচ্চ্যুতাবিতি। ব্যবস্থায়াং কার্য্যমিতি উপলক্ষণম্। অসচ্চ্যুতৌ চ তুলায়া অন্তয়োঃ কোট্যোর্যদ্বন্নমনোন্নমনমনুভবতোঃ কার্য্যকারণভাবো ন নিশ্চীয়তে, তথা কার্য্যকারণস্বরূপভেদো নহি নিশ্চীয়ত ইত্যর্থঃ। দ্বিতীয়েঽনবস্থাপ্রসঙ্গোঽবস্থাপ্রচ্যুতেরপি কার্য্যতয়া তস্যা অপি তথাবিধপূর্ব্বকত্বাপেক্ষণাদিতি দ্রষ্টব্যম্ ॥ ২১

ন চেৎ স ইষ্টঃ সদসদ্‌বিপর্য্যয়ঃ
কথং ভবঃ স্যাৎ সদসদ্‌ব্যবস্থিতৌ।

বিভক্তমেতদ্দ্বয়মপ্যবস্থিতং
ন জন্ম তস্মাচ্চ মনো হি কস্যচিৎ ॥ ২২

পদান্বয়। সঃ (সেই) সদসদ্বিপর্য্যয়ঃ (সতের এবং অসতের বিপরীত বস্তু) চেৎ (যদি) ন ইষ্টঃ (অভিপ্রেত না হয়) [তদা—তাহা হইলে] সদসদ্ব্যবস্থিতৌ (সদসতের স্বরূপ ব্যবস্থিতিতে) ভবঃ (জন্ম) কথম্ (কিরূপে) স্যাৎ (হইবে) [কেন জন্ম হয় না, তদ্বিষয়ে হেতু প্রদর্শিত হইতেছে] এতদ্দ্বয়ম্ অপি (সৎ এবং অসৎ—এই দুইটিও) বিভক্তম্ (পরস্পর সম্বন্ধশূন্য হইয়া) ব্যবস্থিতম্ (অবস্থিত আছে), হি (যেহেতু) মনঃ (হে মন) তস্মাৎ চ (তজ্জন্য) কস্যচিৎ (কাহারও) জন্ম (উৎপত্তি) ন (নাই)॥ ২২

অনুবাদ। যদি সতের এবং অসতের বিপরীত বস্তু—ইষ্ট না হয়, তাহা হইলে সদসতের স্বরূপনিষ্পত্তিতে জন্ম কিরূপে হইবে? কারণ, সৎ ও অসৎ এই দুইটি পরস্পর সম্বন্ধশূন্য হইয়া অবস্থিত আছে। হে মন! সেই জন্য কাহারও উৎপত্তি সম্ভবপর নহে *। ২২

টীকা। বস্তুনোঽবস্থান্তরাপত্তিমভ্যুপগম্যৈতদবোচাম বস্তু সতোঽসতো বা বা অবস্থান্তরং নোপপদ্যত ইতি ন কস্যাসি কার্য্যত্বং কারণত্বং বা বিদ্যত ইত্যাহ—ন চেদিতি। এবমুক্তদোষপরিহারাৎ সদসদ্বিপর্যয়শ্চেন্নেষ্টস্তদা সদসতোঃ স্বরূপব্যবস্থিতৌ ভবঃ কথং স্যাৎ। কুতঃ যত এতদ্দ্বয়মপি সচ্চাসচ্চ বিভক্তং পরস্পরসংসর্গশূন্যং ব্যবস্থিতং ন পূর্ব্বাপরিভাবোঽনয়োর্মিথো বান্যাপেক্ষয়া বেত্যর্থঃ। হে মনঃ হি যস্মাদেবং তস্মান্ন কস্যচিদপি জন্ম বিদ্যত ইত্যবধারয়েত্যর্থঃ ॥ ২২

অথাঽভ্যুপেত্যাপি ভবং তবেচ্ছতো
ব্রবীমি নার্থস্তব চেষ্টিতেন মে।
ন হানবৃদ্ধী ন যতঃ স্বতোঽসতো
ভবোঽন্যতো বা যদি বাস্তিতা তয়োঃ ॥ ২৩

* তাৎপর্য্য—সৎ-শব্দে নিত্যবস্তু 'আত্মা', অসৎ-শব্দে অলীক শশশৃঙ্গাদি। পূর্ব্বে বস্তুর অবস্থান্তর স্বীকার করিয়া বলা হইয়াছে, বাস্তবিক পক্ষে সতের কিংবা অসতের অবস্থান্তর নাই; সুতরাং কার্য্য বা কারণ বলিয়া কোন কথাই নাই। যদি সতের কিংবা অসতের বিপরীত পদার্থ অভিপ্রেত না হয়, তাহা হইলে সদসৎ বলিতে হইবে, কিন্তু সদসৎ পরস্পর বিরুদ্ধস্বভাব, শীত ও উষ্ণের, সুখ ও দুঃখের যেমন একস্বরূপতা (তাদাত্ম্য) হয় না, সেইরূপ 'সদসৎ' সত্তালাভ করিতে পারে না। তাহা না হইলে কোন পদার্থ হইতে কাহার জন্ম হইলে, সুতরাং ইহা মিথ্যা।

পদান্বয়। অথ (পক্ষান্তরে, যদি) অভ্যুপেত্য অপি (জন্ম স্বীকার করিয়াও) ব্রবীমি (বলি) [তদা=তাহা হইলে] ভবম্ (জন্মকে) ইচ্ছতঃ (ইচ্ছুক) তব (তোমার) চেষ্টিতেন (চেষ্টার দ্বারা, ব্যাপারের দ্বারা) মে (আমার, আত্মার) অর্থঃ (প্রয়োজন, ফল) ন (নাই), ন হানবৃদ্ধী (হানি এবং বৃদ্ধিও আমার নাই) [কেন নাই, তাহাতে হেতু প্রদর্শিত হইতেছে] যতঃ (কারণ) অসতঃ (আত্মাতে অবিদ্যমান হান কিংবা বৃদ্ধির) ভবঃ (উৎপত্তি) স্বতঃ (স্বভাবতঃ) অন্যতঃ (অথবা অন্য কারণ হইতে) ন (সম্ভব নহে), যদি বা (অথবা) তয়োঃ (হান ও বৃদ্ধির) অস্তিতা (আত্মাতে সত্তা) [অস্তি=আছে]; [তথাপি তব চেষ্টিতেন মে নার্থঃ=তথাপি তোমার চেষ্টার দ্বারা আমার কোন ফল নাই] ॥ ২৩

অনুবাদ। যদ্যপি স্বীকার করিয়া বলি যে, জন্ম আছে, তথাপি জন্মাভিলাষী তোমার চেষ্টার দ্বারা আমার কোনও ফল নাই এবং হানি কিংবা বৃদ্ধি নাই, কারণ, আত্মাতে অবিদ্যমান হান ও বৃদ্ধি স্বাভাবিক অথবা কারণান্তর হইতে সম্ভব হয় না; অথবা হান ও বৃদ্ধির অস্তিতা আত্মাতে স্বীকার কর, তথাপি তোমার চেষ্টার দ্বারাও আমার কোন ফল নাই * ॥ ২৩

টীকা। ভবতু বা জন্ম যস্য কস্যাপি তথাপি ন মে ব্রহ্মভূতস্য কাচিৎ ক্ষতির্বৃদ্ধির্বেত্যাহ—অথাভ্যুপেত্যাপীতি। মনসশ্চেষ্টিতে নাত্মনো নার্থো-ঽস্তীত্যেব তৎ প্রপঞ্চয়তি—ন হানবৃদ্ধী ইতি। মে স্ত ইতি যোজ্যম্। কুত ইত্যত আহ—ন যত ইতি। যতো যস্মাৎ অসত আত্মনি অবিদ্যমানস্য হানস্য বৃদ্ধের্বা ভব উদ্ভবঃ স্বতোঽন্যতো বা হেত্বন্তরাদ্বা ন সম্ভবতীতি যোজনা। যদি বা তয়োর্হানবৃদ্ধ্যোর্যদি আত্মনি অস্তিতা তথাপি তব চেষ্টিতেন মে নার্থ ইতি সম্বন্ধঃ। সিদ্ধেঽর্থে স্বচেষ্টায়া অকিঞ্চিৎকরত্বাদিত্যর্থঃ ॥ ২৩

ধ্রুবা হ্যনিত্যাশ্চ ন চান্যযোগিনো
মিথশ্চ কার্য্যং ন চ তেষু যুজ্যতে।
অতো ন কস্যাপি হি কিঞ্চিদিষ্যতে
স্বয়ং চ তত্ত্বং ন নিরুক্তিগোচরম্ ॥ ২৪

পদান্বয়। ধ্রুবাঃ (স্থির, কূটস্থ) অনিত্যাশ্চ (এবং ক্ষণিক পদার্থসমূহ)

* তাৎপর্য্য—যদ্যপি অপর কোন বস্তুর উৎপত্তি স্বীকার কর, তাহা হইলে আমার কি ক্ষতিবৃদ্ধি আছে, আমি ব্রহ্মস্বরূপ, আমার কোনরূপ ক্ষতি বা বৃদ্ধি নাই।

হি (নিশ্চিত) অন্তযোগিনশ্চ (অন্যসম্বন্ধী) ন (হয় না), মিথশ্চ (পরস্পর তাহাদের সম্বন্ধ নাই), [অতঃ=এজন্য] তেষু (সেই সমস্ত পদার্থে) কার্য্যম্ (কার্য্য ক্রিয়া) ন যুজ্যতে (যুক্ত হয় না), অতঃ (এই নিমিত্ত) কস্য অপি (কাহারও) কিমপি (কোনও সম্বন্ধী) ন ইষ্যতে (ইষ্ট নহে), তত্ত্বম্ (আত্ম-স্বরূপ) স্বয়ম্ (নিরুপাধিক, স্বভাবতঃ) নিরুক্তিগোচরক ন (মুখ্যবৃত্তিতে শব্দের বিষয় নহে, অর্থাৎ লক্ষণাদ্বারা শব্দের বিষয় হয়) ॥ ২৪

অনুবাদ। স্থির ও ক্ষণিক পদার্থসমূহ অন্য সম্বন্ধ হয় না এবং তাহাদের পরস্পর সম্বন্ধও নাই, এজন্য তাহাতে কার্য্যও সম্ভব নহে; অতএব [বাস্তবিক] কাহারও কোন সম্বন্ধী ইষ্ট নহে, আত্মতত্ত্ব স্বয়ং বাক্যের বিষয় নহে * ॥ ২৩

টীকা। হীয়মানোপচীয়মানয়োরাত্মনি সম্বন্ধানিরূপণাচ্চ ন হানবৃদ্ধী স্ত ইত্যাহ—ধ্রুবা ইতি। ধ্রুবাঃ স্থিরাঃ কূটস্থা অনিত্যাঃ ক্ষণিকাশ্চ পদার্থা হি নিশ্চিতম্ অন্য যোগিনো ন ভবন্তি, স্থিরাণামবিকারিত্বাৎ ক্ষণিকানামন্য-সম্বন্ধকালপর্য্যন্তমবস্থানাসম্ভবাদিত্যর্থঃ। মিথশ্চ অন্যোন্যমপি স্থিরাস্থিরয়োর্ন সম্বন্ধিত্বং সম্ভবতি, সম্বন্ধস্য সম্বন্ধিসম্বন্ধত্ববিকল্পাসহত্বাদিত্যর্থঃ। অতএব তেষু ন কার্য্যং কিমপি যুজ্যতে ঘটতে। সম্বন্ধিতা বিকারভেদসত্ত্বনিরা-করণমুপসংহরতি—অত ইতি। ন কিমপি কস্যাপি সম্বন্ধি পরমার্থত ইষ্যত ইত্যর্থঃ। নন্বু কথমাত্মনোঽন্যসম্বন্ধাভাবো বেদান্তবাক্যপ্রমাণং প্রতি প্রমেয়ত্বোপগমাদিত্যত আহ—স্বয়ঞ্চেতি। তত্ত্বমাত্মস্বরূপং স্বয়ং নিরুপাধিকং ন নিরুক্তের্বাক্যস্য মুখ্যয়া বৃত্ত্যা গোচরো বিষয়ঃ শব্দপ্রবৃত্তিনিমিত্তধর্ম্মা-ভাবাৎ কিন্তু লক্ষণয়া শব্দস্য তত্র পর্য্যবসানমপেক্ষ্য বেদান্তপ্রমেয়ত্বং তস্যা-ঙ্গীকৃতমিতি ন বিরোধ ইত্যর্থঃ॥ ২৪

সমং তু তস্মাৎ সততং বিভাতবৎ
ভয়াদ্বিমুক্তং সদসদ্বিকল্পিতাৎ।
নিরীক্ষ্য যুক্ত্যা শ্রুতিতস্তু বুদ্ধিমান্
অশেষনির্ব্বাণমুপৈতি দীপবৎ ॥ ২৫

---

* তাৎপর্য্য—আত্মা অসঙ্গ নিত্য চিৎস্বরূপ, তাহাতে হান ও বৃদ্ধি ঘটিতে পারে না। নিত্য ও অনিত্য পদার্থের মধ্যে একটি অপরের সহিত সম্বন্ধ হয় না, কিংবা উভয় পরস্পর সম্বন্ধ হয় না।

আত্মাতে কোন ধর্ম্ম নাই; সুতরাং মুখ্যবৃত্তিতে আত্মা শব্দপ্রবৃত্তির নিমিত্ত হয় না; লক্ষণা দ্বারা হয়।

পদান্বয়। তস্মাৎ ( তজ্জন্য ) সততম্ ( সর্ব্বদা ) সমং তু ( তুল্য ) বিভাতবৎ ( প্রকাশমান ), সদসদ্বিকল্পিতাৎ ( সৎ কিংবা অসৎ—বিকল্পরূপ ) দ্বয়াৎ ( দ্বৈত হইতে ) বিমুক্তম্ ( বিরহিত ), বুদ্ধিমান্ ( জ্ঞানী পুরুষ ) যুক্ত্যা ( যুক্তির দ্বারা ) শ্রুতিতস্তু ( এবং শ্রুতি-প্রমাণের দ্বারা ) নিরীক্ষ্য ( দেখিয়া ) দীপবৎ ( দীপের ন্যায়, যেমন দীপ জ্বলিলে সহসা সমস্ত অন্ধকার দূরীভূত হয়, সেইরূপ ) অশেষ-নির্ব্বাণম্ ( সমস্তবন্ধের পরিসমাপ্তিকে ) উপৈতি প্রাপ্ত হয়। ২৫

অনুবাদ। অতএব সর্ব্বদা তুল্য প্রকাশস্বভাব, সৎ অথবা অসৎ—এই বিকল্পরূপ দ্বৈত হইতে বিমুক্ত, বুদ্ধিমান্ পুরুষ যুক্তি ও শ্রুতিপ্রমাণের দ্বারা দর্শন করিয়া দীপের ন্যায় সমস্ত বন্ধের সমাপ্তি প্রাপ্ত হন॥ ২৫

টীকা। তদেবং দুর্নিরূপদ্বৈতসাক্ষিণোঽসঙ্গাদ্বয়ানন্দরূপস্য স্বপ্রকাশতয়া প্রকাশমানং স্বরূপং শ্রুতিযুক্তিভ্যাং নিশ্চিত্য পুমান্ কৃতকৃত্যো ভবতীতি দ্বৈতা-ভাসনিরাকরণফলমুপসংহারব্যাজেনাহ—সমং ত্বিতি। সত্ত্বাসত্ত্বাভ্যাং বিকল্পিতাৎ দ্বয়াৎ দ্বৈতাবভাসাৎ সততং বিমুক্তমিতি সম্বন্ধঃ। সততং সমং বিভাতবৎ প্রকাশমানমিতি যোজনা। দীপবৎ সহসৈবাশেষস্য বন্ধস্য নির্ব্বাণং পরিসমাপ্তি-মুপৈতি নিরীক্ষণনির্ব্বাণয়োর্ন ব্যবধানং কিমপ্যস্তীত্যর্থঃ॥ ২৫

অবেদ্যমেকং যদনন্যবেদিনাং
কুতার্কিকাণাঞ্চ সুবেদ্যমন্যথা।
নিরীক্ষ্য চেত্থং ত্বগুণগ্রহোঽগুণং
ন যাতি মোহং গ্রহদোষমুক্তিতঃ॥ ২৬

পদান্বয়। যৎ ( যে ) একম্ ( এক, অদ্বিতীয় আত্মতত্ত্ব ) অনন্যবেদিনাম্ ( যাঁহারা আত্মতত্ত্ব ভিন্ন জানেন না, তাঁহাদের ) অবেদ্যম্ ( জ্ঞানের অবিষয় ), অন্যথা ( তাহা যদি না বল অর্থাৎ জ্ঞানের বিষয়স্বরূপে জ্ঞাততা স্বীকার করিলে ) কুতার্কিকাণাঞ্চ ( কুতার্কিকগণেরও ) সুবেদ্যম্ ( সুখে জ্ঞানের বিষয় হয়, অর্থাৎ শাস্ত্র ও যুক্তির প্রয়াস ব্যতীতও নিজ বুদ্ধিমত সুখবোধ হয় ), অগুণগ্রহস্তু ( সত্ত্ব, রজঃ ও তমঃ গুণে অভিনিবেশহীন অর্থাৎ দেহাদিতে অভিমানহীন ব্যক্তি ) অগুণম্ ( নির্ব্বিশেষ আত্মতত্ত্বকে ) ইত্থঞ্চ ( এইরূপে ), নিরীক্ষ্য ( আলোচনা করিয়া ) গ্রহদোষমুক্তিতঃ ( মিথ্যাজ্ঞানরূপগ্রহ, তদ্রূপ দোষ হইতে বিমোক্ষবশতঃ ) মোহম্ ( মোহকে ) ন যাতি ( প্রাপ্ত হয় না )॥ ২৬

অনুবাদ। [ পূর্ব্বোক্তরূপ আত্মতত্ত্বদর্শন বিষয়স্বরূপে কিংবা নির্বিষয়স্বরূপে— এইরূপ প্রশ্নের উত্তরে নির্বিষয়স্বরূপে দর্শন বলিতেছেন—] যাঁহারা আত্মভিন্ন দর্শন করেন না, অদ্বিতীয় আত্মতত্ত্ব তাঁহাদের জ্ঞানের বিষয় নহে, যদি জ্ঞানের বিষয় বল, তবে আত্মা কুতার্কিকগণেরও সুখবেদ্য হউক ; দেহপ্রভৃতিতে অভিনিবেশশূন্য ব্যক্তি নির্ব্বিশেষ আত্মতত্ত্বকে এইরূপে আলোচনা ও প্রত্যক্ষানুভব করিয়া গ্রহরূপ দোষ হইতে বিমুক্তিবশতঃ মোহকে প্রাপ্ত হ'ন না * ॥ ২৬

টীকা। উক্তলক্ষণস্য আত্মতত্ত্বস্য নিরীক্ষণং কিং বিষয়ত্বেনাবিষয়ত্বেন বেতি জিজ্ঞাসায়াম্ অবিষয়ত্বেনৈবেত্যাহ—অবেদ্যমিতি। সর্ব্বসাক্ষিপ্রত্যগাত্মনোঽন্যন্ন ভবত্যহমং ব্রহ্মেতি যে বেদিনস্তেষামনন্যবেদিনামবেদ্যম্। অন্যথা ভেদেন বিষয়তয়া বেদিনাং কুতার্কিকাণাং সুবেদ্যং পরিচ্ছিন্নতয়া সুজ্ঞেয়ম্। শাস্ত্রযুক্তিবিচারপ্রয়াসং বিনা স্বমত্যনুসারেণ সুখবোধমিত্যর্থঃ। গুণেষু সত্ত্বাদিষু সবিকারেষু গ্রহোঽভিনিবেশো যস্য স গুণগ্রহো ন গুণগ্রহোঽগুণগ্রহঃ পুমান্ দেহাদ্যভিমানহীন ইতি যাবৎ। অগুণং নির্ব্বিশেষম্ আত্মতত্ত্বমিত্থমবেদ্যমিত্যাদ্যুক্তরূপং নিরীক্ষ্যালোচ্য চকারাদপরোক্ষতয়ানুভূয় মোহং ন যাতি। তত্র হেতুমাহ—গ্রহদোষমুক্তিত ইতি। গ্রহরূপাৎ দোষাৎ মুক্তিতো মুক্তেঃ মোহহেত্বজ্ঞানতৎকার্য্যবাধাদিত্যর্থঃ ॥ ২৬

অতোঽন্যথা ন গ্রহনাশ ইষ্যতে
বিমোহবুদ্ধের্গ্রহএব কারণম্।
গ্রহোঽপ্যহেতুস্ত্বনলস্ত্বনিন্ধনো
যথা প্রশান্তিং পরমাং তথা ব্রজেৎ ॥ ২৭

পদান্বয়। অতঃ (উক্তরূপ আত্মজ্ঞান হইতে) অন্যথা (অন্যকারণবশতঃ) গ্রহনাশঃ (মিথ্যাজ্ঞাননিবৃত্তি) ন ইষ্যতে (ইষ্ট নহে), [গ্রহনাশ

---

* তাৎপর্য্য—যাঁহারা সর্ব্বদা আত্মতত্ত্বের অনুভব করেন, তাঁহারা নির্ব্বিশেষ আত্মতত্ত্বকে জ্ঞানের বিষয়স্বরূপে জানেন না, কারণ, আত্মা জ্ঞানের বিষয় হইলে, নির্ব্বিশেষ স্বরূপ থাকিল না। লোকে দেখা যায়, জ্ঞান হইতে তাহার বিষয় ভিন্ন, সুতরাং আত্মা জ্ঞানের বিষয় হইলে জ্ঞান ভিন্ন হইয়া পড়িলেন। তাহা যদি স্বীকার করা যায়, তবে বেদান্তাদি শাস্ত্রে এবং তদনুকূল যুক্তির বা অবতারণার প্রয়োজন কি? যে কোন নাস্তিক কুতার্কিক স্ব স্ব বুদ্ধি অনুসারে আত্মা জানিতে পারে, কারণ, তাঁহাদের মতে আত্মা জ্ঞানের বিষয়।

এখানে 'গ্রহ' শব্দের অর্থ মিথ্যাজ্ঞান।

নাই হউক,—এই আশঙ্কায় বলিতেছেন—] গ্রহ এব ( মিথ্যাজ্ঞানই ) বিমোহ-বুদ্ধেঃ ( দেহগ্রহ প্রভৃতিতে অহং, মম—এইরূপ অভিনিবেশ জ্ঞানের ) কারণম্ ( হেতু ) [ গ্রহনাশবশতঃ মোহনাশ হউক, গ্রহনাশ ব্রহ্মাত্মজ্ঞানবশতঃ কিরূপে হয়, কারণ, জ্ঞান অজ্ঞানকে বিনাশ করিয়া থাকে, সুতরাং ব্রহ্মাত্মজ্ঞান ব্যতীত গ্রহনাশার্থ কারণান্তর কল্পনা করিতে হয়, এইরূপ আশঙ্কায় দৃষ্টান্তদ্বারা উপপাদন করিতেছেন যে, গ্রহ অজ্ঞানকার্য্য, জ্ঞানের দ্বারা কারণ অজ্ঞাননাশ হইলে কার্য্য গ্রহনাশ অবশ্যম্ভাবী ] যথা ( যেমন ) অনিন্ধনঃ ( কারণরহিত, কাষ্ঠাদিহেতুরহিত ) অনলস্তু ( অগ্নি ) প্রশান্তিম্ ( নির্ব্বাণতাকে ) ব্রজেৎ ( প্রাপ্ত হয় ), তথা ( সেইরূপ ) অহেতুঃ ( কারণরহিত ) গ্রহঃ অপি ( মিথ্যাজ্ঞানও ) পরমাং ( নিরতিশয় ) প্রশান্তিম্ ( উপশমকে ) ব্রজেৎ ( প্রাপ্ত হয় ) ॥ ২৭

অনুবাদ। আত্মজ্ঞান ভিন্ন কারণান্তর হইতে মিথ্যাজ্ঞান-নাশ ইষ্ট নহে, মিথ্যাজ্ঞানই দেহ গেহ প্রভৃতিতে অহং মম—ইত্যাদিরূপ অভিনিবেশ-বুদ্ধির হেতু, যেমন ইন্ধনরূপ কারণরহিত অগ্নি শান্ত হয়, সেইরূপ অকারণ মিথ্যাজ্ঞানও নিবৃত্ত হইয়া থাকে * ॥ ২৭

টীকা। কস্মাদেবং মত্বা প্রযত্নেনাবিষয়তয়া ব্রহ্মাত্মনো বেদনমিষ্যতে তত্রাহ—অতোহন্যথেতি। অত উক্তবিধাৎ আত্মজ্ঞানাৎ অন্যথা অন্যস্মাৎ হেত্বন্তরাৎ প্রকারান্তরাদ্বা ন গ্রহনাশো মিথ্যাজ্ঞাননিবৃত্তিরিষ্যতে। "নান্যঃ পন্থাঃ বিদ্যতেহয়নায়" ইতি শ্রুতেঃ। মাস্তু তর্হি গ্রহনাশ ইত্যত আহ—বিমোহেতি। গ্রহে সকারণে সতি বিমোহবুদ্ধের্দেহগেহাদৌ অহং মমেত্যাদ্যভিনিবেশধিয়ঃ সর্ব্বানর্থবীজভূতায়া অনিবৃত্তিঃ স্যাদিত্যনির্মোক্ষপ্রসঙ্গ ইত্যর্থঃ। নমু ভবতু গ্রহনাশাৎ মোহনাশো গ্রহনাশ এব কুতঃ ব্রহ্মাত্মজ্ঞানাদিতি চেন্ন জ্ঞানাদজ্ঞানস্যৈব নিবৃত্তিসম্ভবাদ্‌গ্রহনিবৃত্তিকারণমন্যদেষ্টব্যমিত্যাশঙ্ক্য অজ্ঞানকার্য্যত্বাদ্ গ্রহস্য তন্নিবৃত্তৌ স্বয়মেব নিবর্ত্তত ইতি সদৃষ্টান্তমাহ—গ্রহোহপীতি। অহেতুর্নিরুপাদানঃ উপাদাননিবৃত্তৌ পুনঃ প্ররোহহেত্বভাবাৎ পরমাং নিরতিশয়াং শান্তিমুপশান্তিং মোক্ষলক্ষণাং ব্রজেদিত্যর্থঃ ॥ ২৭

---

* তাৎপর্য্য—মিথ্যাজ্ঞানরূপ এই অজ্ঞানকার্য্য, আত্মজ্ঞান উৎপন্ন হইলে মিথ্যাজ্ঞানের কারণ অজ্ঞান নিবৃত্তি হইলে তাহার কার্য্যও নিবৃত্তি হয় ; তজ্জন্য পৃথক্ যত্নের প্রয়োজন নাই, যেমন অগ্নির কারণ নষ্ট হইলে অগ্নিও শান্ত হয়।

বিমথ্য বেদোদধিতঃ সমুদ্ধৃতং
স্থরৈর্মহাব্ধেস্তু যথা মহাত্মভিঃ।
তথাঽমৃতং জ্ঞানমিদং হি যৈঃ পুরা
নমো গুরুভ্যঃ পরমীক্ষিতঞ্চ যৈঃ ॥ ২৮

পদান্বয়। যথা (যেমন) মহাত্মভিঃ (মহাত্মা) সুরৈঃ (দেবগণকর্ত্তৃক) মহাব্ধেস্তু (ক্ষীরসমুদ্র হইতে) পুরা (পূর্ব্বে) অমৃতম্ (সুধা) সমুদ্ধৃতম্ (সম্যগ্রূপে উদ্ধৃত হইয়াছে) তথা (সেইরূপ) যৈঃ (যে সকল) মহাত্মভিঃ (মহাত্মা) গুরুভিঃ (গুরুগণকর্ত্তৃক) বেদোদধিতঃ (বেদরূপসমুদ্র হইতে বিমথ্য (আলোড়ন করিয়া) ইদম্ (এই) জ্ঞানম্ অমৃতম্ (জ্ঞানরূপ অমৃত) সমুদ্ধৃতম্ (সম্যক্‌রূপে উদ্ধার করিয়াছেন) তথা (সেইরূপ) যৈশ্চ (এবং যাহাদের কর্ত্তৃক) পরম্ (পরমাত্মতত্ত্ব) ঈক্ষিতম্ (প্রত্যক্ষীকৃত হইয়াছে) [তেভ্যঃ = সেই] গুরুভ্যঃ (গুরুগণের উদ্দেশে) নমঃ (নমস্কার) ॥ ২৮

অনুবাদ। যেমন পূর্ব্বে মহাত্মা দেবগণকর্ত্তৃক ক্ষীরসমুদ্র হইতে অমৃত সমুদ্ধৃত হইয়াছিল, সেইরূপ যে সমস্ত মহাত্মা বেদান্তাচার্য্যগণ বেদসমুদ্র আলোড়ন করিয়া জ্ঞানামৃত উদ্ধার করিয়াছেন এবং যাঁহারা পরমাত্মাকে প্রত্যক্ষভাবে অনুভব করিয়াছেন, সেই সকল গুরুগণের উদ্দেশে নমস্কার * ॥ ২৮

টীকা। প্রকরণসমাপ্তৌ গুরুনমস্কাররূপং মঙ্গলমাচরতি—বিমথ্যেতি। যথা সুরৈ র্দেবৈ র্মহাত্মভি র্মহাব্ধেঃ ক্ষীরসাগরাদমৃতং সমুদ্ধৃতং পুরা পূর্ব্বং তথা যৈ র্মহাত্মভিঃ গুরুভি র্বেদরূপাৎ উদধিতো বিমথ্য আলোড্য ইদং প্রকরণরূপেণ ময়া প্রকাশিতং জ্ঞানামৃতং সমুদ্ধৃতং পুরা পূর্ব্বং তথা যৈঃ পরং পরমাত্মতত্ত্বং চেক্ষিতমপরোক্ষীকৃতং তেভ্যো গুরুভ্যো নম ইতি যোজনা। অথবা যৈ গুরুভি র্নিমিত্তভূতৈ র্ময়া পরঞ্চেক্ষিতমিতি যোজনা। "তস্মাদাত্মজ্ঞং হ্যর্চ্চয়েদ্ভূতিকামঃ" ইত্যাদিশ্রুতেঃ। "নিরপেক্ষং মুনিং শান্তং নির্বৈরং সমদর্শনম্। অনুব্রজাম্যহং নিত্যং পূয়েয়মঙ্ঘ্রিরেণুভিঃ" ইতি ভগবদ্বচনাচ্চ যুক্তমত্র গুরুস্তুতিপূজনমিত্যর্থঃ ॥ ২৮

ইতি শ্রীমৎপরমহংসপরিব্রাজকাচার্য্যশ্রীগোবিন্দভগবৎপূজ্যশিষ্যস্য শ্রীশঙ্করভগবতঃ কৃতিঃ সকলবেদোপনিষৎসারোপদেশসহস্রী সমাপ্তা।

---

* তাৎপর্য্য—গ্রন্থের অন্তে গুরুর নমস্কার করিয়া ভগবান্ আচার্য্য গ্রন্থ সমাপ্ত করিতেছেন, ইহা শিষ্টাচারসম্মত ও অমঙ্গলনাশক।

উপদেশসহস্রীয়ং বিবৃতা হি মহাত্মভিঃ।

শ্রদ্ধাবেশান্ময়াপ্যস্যাং পদযোজনিকা কৃতা ॥ ১

সমস্ত-বেদার্থরহস্য-গদ্য-

পদ্যপ্রবন্ধার্থতয়াববোধঃ।

কথং নু মাদৃগ্মতিবিস্মিতঃ স্যা-

দথাপি ভক্ত্যাহমিহাস্মি সুন্নঃ ॥ ২

স্বস্বান্তরাবিষ্কৃতরামমূর্ত্তে-

স্তথা গুরূণাং বিপুলপ্রসাদাৎ।

যথাকথঞ্চিদ্রচিতেন বিষ্ণু-

রনেন তুষ্যত্বখিলান্তরাত্মা ॥ ৩

ইতি শ্রীমচ্ছঙ্করাচার্য্যকৃতোপদেশসহস্র্যাঃ পদযোজনিকা নাম

টীকা কৃষ্ণতীর্থশিষ্য-রামতীর্থ-বিরচিতা সমাপ্তা।

